মধ্যশিক্ষা পর্ষৎ-কর্তৃক প্রদত্ত সিলেবাস-অনুযায়ী লিখিত উচ্চ মাধ্যমিক ও বহুমুখী বিদ্যালয়-সমূহের নবম, দশম ও একাদশ শ্রেণীর পাঠ্যপুস্তক।

---

## উচ্চ মাধ্যমিক

# বুক-কিপিং ও বাণিজ্যিক গণিত


বাংলাদেশের নড়াইল ভিক্টোরিয়া কলেজের প্রাক্তন গণিত-অধ্যাপক,
দি ইনষ্টিট্যুট অফ্ কস্ট এণ্ড ওয়ার্কস্ একাউন্ট্যান্টস্ অফ্ ইণ্ডিয়ার
প্রাক্তন পরীক্ষক, সিটি কলেজ ( বাণিজ্য বিভাগ )-এর
গণিত ও বাণিজ্যিক গণিতের অধ্যাপক এবং
কলিকাতা বিশ্ববিদ্যালয়ের পরীক্ষক

**শ্রীঅজিত কুমার বসু, এম্. এস্-সি.**

ও

সিটি কলেজ (বাণিজ্য বিভাগ )-এর অধ্যাপক এবং
কলিকাতা বিশ্ববিদ্যালয়ের পরীক্ষক

**শ্রীশঙ্কর প্রসাদ বসু, এম্. এ. (কমার্স)**

ডিপ্লোমা ইন কস্ট এণ্ড ওয়ার্কস্ একাউন্ট্যান্সি ( ইণ্ডিয়া )



**রবীন্দ্র লাইব্রেরী**

১৫/২, শ্যামাচরণ দে স্ট্রীট

কলিকাতা-১২

প্রকাশক :
শ্রীরবীন্দ্রনাথ বিশ্বাস
১৫/২, শ্যামাচরণ দে স্ট্রীট
কলিকাতা-১২

প্রথম সংস্করণ : ফেব্রুআরি, ১৯৬০

মুদ্রাকর :
শ্রীগঙ্গারাম পাল
মহাবিদ্যা প্রেস
১৫৬, তারক প্রামাণিক রোড
কলিকাতা-৬
ও
শ্রীযামিনীভূষণ উকিল
দি মুকুল প্রিন্টিং ওয়ার্কস্
২০৯এ, বিধান সরণী
কলিকাতা-৬

যিনি সম্মানের
উজ্জ্বল বর্ণচ্ছটা ত্যাগ করিয়া
শিক্ষক-জীবনের শান্ত দ্যুতিকে বরণ
করিয়া লইয়া বাংলায় বাণিজ্য-বিদ্যার
মন্দাকিনী-শ্রীকে আনিয়া দিয়াছেন, যাঁহার কল্যাণ-হস্ত-
স্পর্শ সিটি বাণিজ্য মহাবিদ্যালয়কে নব নালন্দার রূপ দিয়াছে,
দৃঢ়তা ও কোমলতার সমন্বয়ে যাঁহার আকর্ষণীয় ব্যক্তিত্ব ও চারিত্রিক
সুষমা অনন্য সাধারণ হইয়া অসংখ্য গুণানুরাগীর চিত্তে আপন স্বর্ণ-
সিংহাসন প্রতিষ্ঠিত করিয়াছে, সেই ভারতের শিক্ষা ক্ষেত্রের নব ভগীরথ,
বাণিজ্য-বিদ্যার ঋষি, পরম হিতৈষী **অধ্যক্ষ শ্রীঅরুণকুমার সেন, এম. এ.**
**(কলি.-স্বর্ণ পদকপ্রাপ্ত), এম. এস্-সি. (ইকন্. লণ্ডন), বার-এট্-ল.**
মহোদয়ের করকমলে।

# পরিমার্জিত এবং পরিবর্ধিত নূতন সংস্করণের ভূমিকা

শুভানুধ্যায়ী-গোষ্ঠীর এবং প্রীতিভাজন শিক্ষক-শিক্ষিকাগণের আশীর্বাণী-ধন্য হইয়া উচ্চ মাধ্যমিক বুক-কিপিং ও বাণিজ্যিক গণিতের পরিমার্জিত নূতন সংস্করণ আত্মপ্রকাশ করিল। পূর্ব সংস্করণের ন্যায় এই সংস্করণেও বাণিজ্যিক গণিত অংশ সম্পূর্ণরূপে মাতৃভাষায় এবং বুক-কিপিং-এর তত্ত্বীয় প্রশ্নাবলী (theoretical questions) মাতৃভাষায় আলোচনা করা হইয়াছে। মাতৃভাষার মাধ্যমে এই সকল কঠিন বিষয়ের আলোচনা ইহাকে আরও সহজবোধ্য করিয়া তুলিয়াছে বলিয়াই আমাদের বিশ্বাস। পূর্ববর্তী সংস্করণগুলিতে নানাবিধ নূতনত্বের সন্নিবেশ করা হইয়াছিল; এই নূতন সংস্করণে আরও কিছু নূতনত্বের সন্ধান পাওয়া যাইবে। বর্তমান সংস্করণেও নূতন পাঠ-গ্রহণকারীরা বাণিজ্য-ক্ষেত্রে যে কাঠিন্যের সম্মুখীন হয় তাহা দূর করিয়া বিষয়বস্তুর সম্যক্ জ্ঞানলাভ যাহাতে তাহাদের কষ্টসাধ্য না হয় তাহার দিকে সম্পূর্ণ দৃষ্টি রাখা হইয়াছে। মূল্য বিচারের ভার নিরবধিকাল, জ্ঞানপিপাসু ছাত্র-ছাত্রী ও যোগ্য শিক্ষক-শিক্ষিকাগণের উপর।

যে অসংখ্য কল্যাণকামী শিক্ষকগণের নিকট হইতে পুস্তকখানি অভিনন্দন লাভ করিয়াছে ও যাঁহাদের সুচিন্তিত অভিমত অনুসারে নূতন তথ্যকে স্থান দিয়া সে তাহার কলেবরকে পূর্ণাঙ্গ ও সুন্দর করিতে পারিয়াছে, নূতন যাত্রা-ক্ষণে, তাঁহাদের সকলের নিকটই অকুণ্ঠ কৃতজ্ঞতা জ্ঞাপন করিতেছে। ইঁহাদের মধ্যে বালী শান্তিরাম বিদ্যালয়ের শিক্ষক শ্রীলক্ষ্মীনারায়ণ মুখার্জী, শ্যামনগর কে. সি. এইচ্. এস্. বিদ্যালয়ের শিক্ষক শ্রীঅম্বুজমোহন ভট্টাচার্যের নাম বিশেষভাবে উল্লেখযোগ্য।

পুস্তকখানি যে-সকল সহৃদয় শিক্ষকগণের অকুণ্ঠ সমর্থন লাভ করিয়া আসিতেছে তাঁহাদের মধ্যে বর্ধমান মিউনিসিপাল বয়েজ স্কুলের শিক্ষক শ্রীযুক্ত কাশীনাথ আদক, এম্. কম্., বি. টি., যাদবপুর হাই স্কুলের শিক্ষক এবং গ্রন্থকারদ্বয়ের প্রিয় ছাত্র শ্রীমান অশোককুমার গাঙ্গুলী, এম্. কম্., মিত্র ইনস্টিট্যুশনের শিক্ষক এবং গ্রন্থকারদ্বয়ের প্রিয় ছাত্র শ্রীমান জিতেশচন্দ্র চক্রবর্তী, এম্. কম্., এবং কাটোয়া কে. ডি. ইনস্টিট্যুশনের শিক্ষক শ্রীযুক্ত ভূতনাথ দে, এম্. কম্., বি. টি., সিউড়ি শ্রীশ্রীরামকৃষ্ণ বিদ্যাপীঠের শিক্ষক শ্রীরামগোপাল চ্যাটার্জি, এম্. কম্., বর্ধমান বাণীপীঠ হাই স্কুলের শিক্ষক শ্রীগোবিন্দ দত্ত, এম্. কম্., কালনা মহিষ মর্দিনী ইনস্টিট্যুশনের শিক্ষক শ্রীজগদীশচন্দ্র বাগ্‌চি, এম্. কম্., পলসী হাই স্কুলের শিক্ষক শ্রীদেবনারায়ণ রক্ষিত, এম্. কম্., বি. টি., এবং মন্তেশ্বর সাগরবালা হাই স্কুলের শিক্ষক শ্রীবিজলীকান্তি ঘটক, এম্. কম্., বি. টি.-এর নাম বিশেষভাবে উল্লেখযোগ্য।

এই ক্ষুদ্র পুস্তকখানি তাহার দীর্ঘ পথ অতিক্রমণ-কালে কত বৈচিত্র্য ও বৈশিষ্ট্য লইয়াই না বার বার তাহার বিচারকবর্গের সম্মুখে উপস্থিত হইয়াছে। প্রতিবারেই সে তাঁহাদের অনুমোদন-লাভে ধন্য হইয়াছে ও তাঁহাদের আশীর্বাণী বহন করিয়া দৃঢ়তর পদক্ষেপে তাহার নূতন নূতন যাত্রা শুরু করিয়াছে। আজ সে তাহার নূতন যাত্রারম্ভের শুভক্ষণে শুভানুধ্যায়ী শিক্ষক-শিক্ষিকাগণকে একান্ত বিনীতভাবেই জানাইতে চায়, যে বৈচিত্র্য, যে বৈশিষ্ট্য একদা তাঁহাদিগকে মুগ্ধ করিয়াছিল আজিও সে সকলই তাহার অক্ষুণ্ণ আছে। আজিও দেখা যাইবে সেই

- সর্বপ্রকার প্রয়োজনীয় ও জটিল বিষয়ের উপস্থাপন,
- প্রতি অধ্যায়েই সমাধান-সমেত আদর্শ উদাহরণাবলী ও অনুশীলনের জন্য জটিলতার ক্রমানুসারে সন্নিবিষ্ট ও স্থানে স্থানে সংকেত-সহ পর্ষৎ ও বিভিন্ন বিশ্ব-বিদ্যালয়ের প্রশ্নাবলীসহ নানাবিধ প্রশ্ন-সমন্বিত প্রশ্নমালাসমূহের সন্নিবেশ,
- পাঠ-সমাপনান্তে সমাধান-যোগ্য প্রাক্-পরীক্ষোপযোগী আদর্শ প্রশ্নপত্রাবলী,
- পর্ষদের বিভিন্ন বৎসরের প্রশ্নপত্রাবলী,
- পরিভাষা, এবং
- ছাত্র-ছাত্রীগণের প্রতি পরীক্ষা-বিষয়ক বিশেষ নির্দেশ।

পূর্বের সংস্করণগুলির ন্যায় এই সংস্করণের পুস্তকখানিও সমভাবে শিক্ষক-শিক্ষিকা ও অধ্যেতার দ্বারা আদৃত হইলে, গ্রন্থগ্রথনের শ্রমকে সার্থক মনে করিব।

সিটি কলেজ ( দক্ষিণ কলিকাতা ), কলিকাতা-19 বিনীত

গ্রন্থকারদ্বয়

## প্রথম সংস্করণের ভূমিকা

বাঙ্গালা দেশের সহৃদয় শিক্ষক-শিক্ষিকাগণের সম্মুখে বুক-কিপিং ও বাণিজ্যিক গণিতের অর্ঘ্য লইয়া উপস্থিত হইবার সুযোগ পাইয়া কৃতার্থ হইয়াছি। স্বাধীন ভারতের নব-জাগরণের সঙ্গে সঙ্গে যেমন বিজ্ঞান ও কারিগরী শিক্ষা প্রসার লাভ করিয়াছে, তেমনি বাণিজ্য শিক্ষাও বিশেষ গুরুত্ব অর্জন করিয়াছে। শিল্পের ক্ষেত্রে দেশের স্বয়ং-সম্পূর্ণতা ইহার উপর নির্ভরশীল। যে যুগে ব্যক্তিগত ও রাষ্ট্রায়ত্ত শিল্পের অগ্রগতি জাতীয় সঞ্চয় বৃদ্ধির কার্যে আত্মনিয়োগ করিতেছে, সেই যুগে হিসাব-রক্ষণ, মূল্য-নির্ধারণ, হিসাব-পরীক্ষা প্রভৃতি বিষয়ের জ্ঞান অপরিহার্য। সেই অপরিহার্য জ্ঞান-রাজ্যে প্রবেশোপযোগী প্রাথমিক জ্ঞান-সম্ভারে সমৃদ্ধ এই 'বুক-কিপিং ও বাণিজ্যিক গণিত।'

মনীষী নরেন্দ্রনাথ সরকার, শ্রী আর. গুপ্ত, শ্রীশীতলাচরণ সেনগুপ্ত, শ্রীহীরেন্দ্র-মোহন মজুমদার প্রমুখ আচার্যগণ বুক-কিপিং ও বাণিজ্যিক গণিতের পথিকৃৎ। এই আচার্যগণের প্রতিভা স্বীকৃতির দাবী রাখে। ইহাদের প্রতিভা ও মৌলিক অবদানকে শ্রদ্ধার সঙ্গে স্মরণ করি। এই ক্ষুদ্র সৃষ্টিতেও আমরা ইহাদের পদাঙ্ক অনুসরণ করিতে সচেষ্ট হইয়াছি।

শিক্ষকতা এবং বিশ্ববিদ্যালয়ের উত্তরপত্র পরীক্ষায় বহু বৎসর অতিবাহিত হইয়াছে। এই দীর্ঘ দিনের অভিজ্ঞতা ছাত্র-ছাত্রীদের মনস্তত্ত্বের সহিত পরিচিত হইবার ও তাহাদের সুবিধা-অসুবিধা ও ভুল-ত্রুটির প্রবণতা সম্বন্ধে অবহিত হইবার সুযোগ দিয়াছে। আমরা সেই সুযোগের সদ্ব্যবহার করিয়া গ্রন্থখানিকে ছাত্র-ছাত্রী সম্প্রদায়ের উপযোগী করিয়া তুলিবার জন্য যথাসাধ্য চেষ্টা করিয়াছি। যাহাদের জন্য ইহার আত্মপ্রকাশ তাহারা উপকৃত হইলে, কৃতার্থ হইব।

প্রকাশক মহাশয় ও আমাদের সর্বপ্রকার চেষ্টা সত্ত্বেও হয়ত পুস্তকখানিতে ভুল-ত্রুটি রহিয়া গিয়াছে। এই সকল সংশোধনে এবং পুস্তকখানির উন্নতিকল্পে সহৃদয় শিক্ষক-শিক্ষিকাগণের সর্বপ্রকার নির্দেশ কৃতজ্ঞতার সহিত গ্রহণ করিব।

সিটি কলেজ ( দক্ষিণ কলিকাতা ), কলিকাতা-19

বিনীত

গ্রন্থকারদ্বয়

**13.** Posting of the Subsidiary Books into Ledger Accounts.

[**N.B.**—*The use of the documents as evidence of transactions (e. g. Cash Vouchers, Invoices, Cr. and Dr. Notes, etc.) should be explained in dealing with Books of Original Entry.*]

## CLASS XI

1. Further consideration of Cash Book—Triple Columned Cash Book—Bank Reconciliation Statement—Petty Cash Book—Simple and Columned Petty Cash Book on Imprest System.

2. Drills in Final Accounts with Adjustments—Differentiation of Capital and Revenue Expenditure—Classification of Assets—Marshalling of Assets and Liabilities.

3. Bills of Exchange—their operation—Distinction between Bills of Exchange, Cheques and Promissory Notes—Endorsements—Crossing of Cheques—Different kinds of Crossing—Recording transactions pertaining to Drawing and Accepting, Discounting and Dishonouring Bills of Exchange.

4. Single Entry System of Book-keeping—its meaning—incompleteness and defects—Preparation of Statement of Affairs for ascertaining the Financial Position.

## COMMERCIAL ARITHMETIC

1. **Percentage.**

2. **Ratio, Proportion and Proportional Parts.**

3. **Commission, Brokerage and Calculations involving Insurance Premium and Claims, Freight, Rates and Taxes.**

4. **Discount—Trade and Cash.**

5. **Profit and Loss, Comparing Profit to Turnover, Expenses, Capital, etc.**

6. **Problems on Mixtures.**

7. **Average—Simple and Weighted Arithmetic Average.**

8. **Average Due Date and Equated Payments.**

# সূচীপত্র

বিষয় | পৃষ্ঠা

## বুক-কিপিং

### প্রথম অধ্যায়



### দ্বিতীয় অধ্যায়



### তৃতীয় অধ্যায়

বিষয় পৃষ্ঠা

## ষোড়শ অধ্যায়



## সপ্তদশ অধ্যায়

# বাণিজ্যিক গণিত

বিষয় | পৃষ্ঠা

# ●পরীক্ষার্থিগণের প্রতি বিশেষ নির্দেশ●

অনেক সময় পরীক্ষার্থিগণ পরীক্ষাগৃহ হইতে ফিরিয়া যখন দেখে যে, তাহাদের প্রশ্নের উত্তরগুলি ঠিক হইয়াছে, তখন হইতেই তাহারা অনেক নম্বর পাইবার আশা পোষণ করিতে থাকে। কিন্তু কার্যক্ষেত্রে দেখা যায় যে, তাহারা আশানুরূপ নম্বর পায় না। কেন তাহারা আশানুরূপ নম্বর পায় না, তাহা তাহাদের জানা বিশেষ প্রয়োজন। নিম্নে লিখিত বিষয়াবলীর প্রতি বিশেষ দৃষ্টি রাখিলে তাহাদের আশানুরূপ নম্বর পাইতে অসুবিধা হইবে না :—

1. প্রশ্নপত্র পাইবার পর তাড়াতাড়ি উহার এপিঠ-ওপিঠ উল্টাইয়া যে প্রশ্নটি একটু সহজ মনে হইল সেইটিই লিখিতে আরম্ভ না করিয়া ধীরে, অতিমনোযোগ-সহকারে প্রথমে প্রশ্নপত্রের উপরে লিখিত নির্দেশ ও পরে প্রশ্নপত্রের সকল প্রশ্ন এক এক করিয়া মনে মনে পড়িয়া যাইতে হইবে। এইরূপে পড়িয়া যাইবার পর, যে সকল প্রশ্ন সহজ মনে হইবে সেই সকল প্রশ্নের উপর আর একবার অভিনিবেশ-সহকারে চোখ বুলাইয়া স্থির করিতে হইবে উহাদের মধ্যে সর্বাপেক্ষা সহজ কোন্‌টি; সেইটি হইতে উত্তর দিতে আরম্ভ করিয়া সহজতার ক্রমানুসারে পরপর উত্তর লিখিয়া যাইতে হইবে।

(ক) প্রশ্নপত্রের উপরে লিখিত নির্দেশ-অনুযায়ী যতগুলি প্রশ্নের উত্তর লিখিবার প্রয়োজন তদপেক্ষা অধিকসংখ্যক প্রশ্নের উত্তর দেওয়া না হয় লক্ষ্য রাখিতে হইবে।

(খ) প্রশ্নপত্রের নির্দেশে কোন আবশ্যিক প্রশ্ন ( Compulsory question )-এর উল্লেখ আছে কিনা এবং প্রশ্নপত্রে বিভাগ ( group ) থাকিলে, কোন্‌ বিভাগ (group) হইতে কয়টি প্রশ্নের উত্তর দিতে হইবে, উত্তর লিখিতে আরম্ভ করিবার পূর্বেই ঐ সকল ভাল করিয়া দেখিয়া লইয়া উত্তর লিখিতে অগ্রসর হইতে হইবে।

2. অঙ্ক কষিয়া উত্তর ঠিক হইলেই পুরা নম্বর (full marks, full credit) পাওয়া যায় না। বাণিজ্যিক গণিতে প্রতিটি অঙ্ক ভালভাবে বুঝাইয়া লিখিতে হইবে। উত্তর টাকা, পাউণ্ড, কেজি. বা কিমি. ইত্যাদি একক-যুক্ত কোন রাশি হইলে উত্তরে ঐ সকল এককের উল্লেখ না করিলে, নম্বর কমিয়া যায়।

3. কোন সমীকরণে পংক্তি (step)-গুলি কমাইয়া অনেক সময় এমনভাবে লেখা হয় যে, সমীকরণের বাম পক্ষ ডান পক্ষ (left hand side right hand side)-এর সমান হয় না। যেমন, A নীট লাভের 10% পাইবে এবং বাৎসরিক মাহিনা বাবত 2,500 টাকা পাইবে। নীট লাভ 80 000 টাকা। যদি লেখা হয়—

A-র লাভাংশ $= \frac{10}{100} \times$ টা. 80,000 + টা. 2,500 = টা. 10,500 (উত্তর)

তাহা হইলে উহাতে ত্রুটি রহিয়া গেল। ঠিকমত লিখিতে হইলে নিম্নরূপে লিখিতে হইবে—

A-র লাভাংশ $= \frac{10}{100} \times$ টা. 80,000 = টা. 8,000 ;

সুতরাং A-র লাভাংশ এবং মাহিনা বাবত আয় = টা. 8,000 + টা. 2,500

= টা. 10,500 (উত্তর)।

4. প্রতিটি অঙ্কের 'Rough work' পরিষ্কারভাবে অঙ্কটির কাছাকাছি কোথাও দেখাইতে হইবে। Rough work সুস্পষ্টভাবে না পাওয়া গেলে নকল সন্দেহে অনেক নম্বর কাটিয়া লওয়া হয়।

প্রতিটি প্রশ্নের উত্তর সুন্দর হস্তাক্ষরে পরিষ্কারভাবে করা প্রয়োজন। বেশি কাটাকুটি থাকিলে নম্বর কমিয়া যায়। Rough work হইতে যখন তোলা হইবে তখন প্রতিটি সংখ্যা ঠিকমত তোলা হইল কিনা তাহা বিশেষভাবে দেখা প্রয়োজন ; কারণ, মাঝামাঝি কোন জায়গায় একটি সংখ্যা ভুল হইয়া গেলেও পরবর্তী সংখ্যাগুলি এবং উত্তর ঠিক হইবে। ইহাতে পরীক্ষকের মনে এইরূপ সন্দেহ হইবে যে, মাঝামাঝি জায়গায় ভুল হইলে পরবর্তী সংখ্যাগুলি ঠিক হয় কি করিয়া ? Rough work-এ শুদ্ধ সংখ্যা থাকিলেও এইরূপ ক্ষেত্রে অসাবধানতার জন্য অনেক খেসারত দিতে হয়।

5. অনেক অঙ্কই বিভিন্ন নিয়মে কষা যায়। নিয়মের দিক হইতে যে নিয়ম সহজ ও পরিষ্কার সেই নিয়মে অঙ্ক কষিলে পুরা নম্বর (full marks, full credit) আশা করা যায়। ঘোরা পথে কষিয়া উত্তর ঠিক হইলেও পুরা নম্বর (full marks) পাওয়া যায় না।

6. পরীক্ষাগৃহে অন্যের উত্তরের সহিত নিজের উত্তর মিলাইয়া লওয়ার সাধারণ প্রবৃত্তি জাগে, ইহা অনেক সময় খুব ক্ষতিকর হয়। অনেক ক্ষেত্রে দেখা যায় যে, শুদ্ধ অঙ্কটি কাটিয়া অন্যের পরামর্শে ভুল অঙ্ক কষিয়া দেওয়া হয়। পরীক্ষাগৃহে মানসিক দুর্বলতার জন্য ছাত্রদের ধারণা জন্মে যে, তাহার অপেক্ষা তাহার পার্শ্ববর্তী পরীক্ষার্থির জ্ঞান বেশি। এইরূপ ধারণার বশবর্তী হইয়া পার্শ্ববর্তী পরীক্ষার্থীর সাহায্য নিলে অনেক সময় নিজের প্রভূত ক্ষতি হইবার সম্ভাবনা থাকে। উপরন্তু, ইহা পরীক্ষাগৃহের নিয়ম-বিরুদ্ধ।

7. বুক-কিপিং-এর Form-গুলি অনেকেই ঠিকমত আঁকে না। Form সঠিক এবং সুন্দর না হইলে অনেক নম্বর কমিয়া যায়। Form-গুলির প্রতিটি দিক সুন্দর হইতে হইবে। Dr., Cr., Date, Particulars, Folio ইত্যাদি না লিখিলে নম্বর অনেক কমিয়া যায়। Amount-এর নীচে Rs. P. (অথবা পাউণ্ড ও পেনি হইলে £ – P.) লেখা অবশ্য কর্তব্য। Folio লিখিবার সময় উহা L. F. না J. F. না C. L. F. (Cash ledger folio) তাহা খেয়াল করা দরকার। প্রতিটি Ledger A/c

সুন্দরভাবে Date, Particulars, J. F., Amount ( Rs. P. ) ইত্যাদি সহ আঁকিয়া Entry করিতে হইবে।

8. Journal Entry করিতে দেওয়া হইলে Journal-এর form-এর উত্তরে 'Journal Proper' লেখা উচিত। যাহার বই-এর Journal করা হইল তাহার নামও উল্লেখ করা প্রয়োজন। শেষ Entry-টির পরে *Dr.* এবং *Cr.* Column-এর total করিয়া দিতে হইবে। মনে রাখা প্রয়োজন যে, **Journal Entry-র narration-ই আসল**। প্রতিটি Entry-র প্রায় এক-তৃতীয়াংশ নম্বর থাকে narration-এ সুতরাং **narration ঠিকমত লিখিবার অভ্যাস করা প্রয়োজন**।

9. Trading A/c, Profit & Loss A/c, Balance Sheet ইত্যাদির শিরোনামার প্রতি বিশেষ দৃষ্টি রাখা দরকার। কোম্পানীর নাম প্রথমে দিয়া তাহার নীচে শিরোনামা লিখিতে হইবে। কোথায় **for the year ended** হইবে এবং কোথায় **as at** হইবে, তাহা বিশেষভাবে লক্ষ্য করা দরকার।

10. প্রশ্নপত্রে অনেক সময় সুস্পষ্টতার অভাব থাকে। যেমন, বলা হইল 'Record the above transactions', এক্ষেত্রে Journal এবং Ledger A/cs—দুই-ই করিলে কোন ভয়ের কারণ থাকে না। যদি বলা হয় 'show the entries' এক্ষেত্রেও Journal entries এবং Ledger posting—দুই-ই করা ভাল; কারণ, অনেকে Ledger posting-কে Ledger entries বলিয়া থাকেন এবং সেক্ষেত্রে entries চাওয়া হইলে Ledger entries-ও আশা করিয়া থাকেন।

( প্রশ্নপত্রের সুস্পষ্টতা, বিশেষ করিয়া নিম্নমানের পরীক্ষার ক্ষেত্রে, একান্ত প্রয়োজন। ইহাতে ছাত্রদের কোন হাত নাই। সংশ্লিষ্ট প্রশ্নকর্তাদেরই এ বিষয়ে দৃষ্টি দেওয়া প্রয়োজন। প্রশ্নের অস্পষ্টতার ক্ষেত্রে ছাত্রদের কি করণীয় তাহারই উল্লেখ এইখানে করা হইল। )

11. Balance Sheet-এর Asset এবং Liability-গুলি ঠিকমত না সাজাইলে (Marshalling) পুরা নম্বর ( full marks, full credit ) পাওয়া যায় না।

12. Theoretical প্রশ্নের উত্তর করিবার সময় প্রশ্নটিকে বার বার পড়িয়া বুঝিয়া লওয়া দরকার যে, উহাতে কি চাওয়া হইয়াছে। যাহা চাওয়া হইয়াছে, ঠিক তাহাই বিশদভাবে লিখিতে হইবে। অবান্তর কিছু লিখিলেই নম্বর কমিয়া যাইবে। প্রশ্নের 'To the point answer' কিভাবে করিতে হয় তাহা শিক্ষকমহাশয়গণের নিকট হইতে জানিয়া লইতে হইবে। বই-এর প্রতিটি প্রশ্নের এবং সমমানের অন্যান্য প্রশ্নগুলির প্রতিটি প্রশ্নের উত্তরে কি কি লিখিতে হইবে তাহা শিক্ষকমহাশয়দের সহিত আলোচনা করিলে এ বিষয়ে বেশ ধারণা জন্মিবে।

---

# প্রথম অধ্যায়

## 'বুক-কিপিং' পাঠের প্রয়োজনীয়তা

## ( Necessity of Studying Book-Keeping )

ব্যবসায়ের উদ্দেশ্য লাভ করা—সত্য ও ন্যায়ের পথ দিয়া। আমরা যখন কোন ব্যবসা আরম্ভ করি তখন আমাদের উদ্দেশ্য থাকে কিছু লাভ করা। অধিকাংশ লোকই তাই, ব্যবসা আরম্ভ করিবার আগে, কি ব্যবসা করা হইবে এবং তাহাতে বাৎসরিক কত লাভ হইবে তাহা ভাল করিয়া বিবেচনা করিয়া দেখেন। অভিজ্ঞ ব্যবসায়ী ব্যবসা আরম্ভ করিয়াই প্রথম হইতে সমস্ত লেনদেন ও আয়-ব্যয়ের হিসাব লিপিবদ্ধ করিতে থাকেন। বৎসর অন্তে চূড়ান্ত হিসাব করিয়া তাঁহার ঐ বৎসরের আয় অর্থাৎ লাভ নির্ধারণ করেন। বেহিসাবী ব্যবসায়ী অনেক সময় মোট বিক্রয়ের একটা অংশকে লাভ মনে করিয়া তদনুরূপ খরচ করেন এবং অদূর ভবিষ্যতে দেউলিয়া খাতায় নাম লিখাইতে বাধ্য হন। ব্যবসা হইতে প্রতি বৎসর যদি ঐ বৎসরের লাভ তুলিয়া লওয়া হয় তবে ব্যবসায়ের কোনই ক্ষতি হয় না। যদি ঐ প্রকৃত লাভের অধিক ব্যবসা হইতে তুলিয়া লওয়া হয় তবে ব্যবসা দুর্বল হইয়া পড়ে এবং যদি প্রকৃত লাভের কম তুলিয়া লওয়া হয় তবে ব্যবসায়ের আরও উন্নতি হয়, কারণ লাভের কিছু অংশ পুনর্নিয়োগ হইতে পারে।

সুতরাং দেখা যায় যে, ব্যবসায়ীর সাফল্য নির্ভর করে তাহার হিসাব রক্ষার উপরে। অন্ধকারে চোখ বুজিয়া হাটিলে হোচট খাওয়া খুবই স্বাভাবিক। আবার ভাগ্যক্রমে হয়তো নির্বিঘ্নে গন্তব্যস্থলেও, কোন কোন ক্ষেত্রে, পৌছান যায়। বিনা-হিসাবে ব্যবসা পরিচালনা ঠিক চোখ বোজা অন্ধকারের যাত্রীর মত। বিনা-হিসাবে ব্যবসা পরিচালনা করিলে ব্যবসায়ের পতনই স্বাভাবিক। ব্যবসাক্ষেত্রে, তাই কবিগুরুর সঙ্গীতও আমাদের উপেক্ষা করিতে হইবে—"কী পাইনি তারি হিসাব মিলাতে মন মোর নহে রাজী।"

কী পাইয়াছি আর কী পাই নাই তাহার সব হিসাবই আমাদের রাখিতে হইবে।

প্রত্যেক ব্যবসায়ীকেই তাহার সাফল্যের জন্য নিয়মিত হিসাব রাখিতে হইবে। কিন্তু কিভাবে হিসাব রাখিতে হইবে তাহা তাহার জানা নাও-থাকিতে পারে। তখন তাহার **'বুক-কিপিং'** পাঠের একান্ত প্রয়োজন। বুক-কিপিং কথার বাংলা অর্থ **হিসাব রক্ষা**।

### বুক-কিপিং-এর সংজ্ঞা ও উদ্দেশ্য

### ( Book-Keeping—its definition and objects )

বুক-কিপিং বলিতে আমরা সেই বিদ্যাকেই বুঝি, যে বিদ্যা আমাদের সুন্দর ও শৃঙ্খলাবদ্ধভাবে ব্যবসায়ের লেনদেন-এর হিসাব রাখিয়া কোন নির্দিষ্ট সময়-কালের মোট

লাভ বা ক্ষতি নির্ধারণ করিতে এবং কোন নির্দিষ্ট তারিখে ব্যবসায়ের সহিত উহার মালিক ও তৃতীয় ব্যক্তিদের আর্থিক সম্বন্ধ বিচার করিতে শিক্ষা দেয়।

প্রশ্ন উঠিতে পারে যে, ব্যবসায়ের লাভ বা ক্ষতি নির্ধারণ করিবার মত সাধারণ বুদ্ধি যখন ঈশ্বর নিজেই প্রায় সকল ব্যক্তিকে দিয়াছেন, তখন বিশেষ করিয়া বুক-কিপিং পাঠের আর কি প্রয়োজনীয়তা থাকিতে পারে? প্রশ্নটা হয়ত কতকটা ঠিক; কারণ দৈনন্দিন জীবনে আমরা দেখিতে পাই যে, মুদি, গয়লা, ধোপা, খবরের কাগজওয়ালা—প্রত্যেকেই মাস-অন্তে হিসাব করিয়া তাহাদের ন্যায্য পাওনা কড়ায়-গণ্ডায় বুঝিয়া লয়। তাহারা কি বুক-কিপিং পড়িয়াছে? না, ইহা তাহাদের সাধারণ বুদ্ধি ও গণিতের সামান্যতম বিদ্যার দ্বারাই সম্ভব হইতেছে। কিন্তু, তাহাদের লেনদেনগুলিও অতি সাধারণ রকমের। উহাদের মধ্যে জটিল কোন বিষয় নাই। একজন মুদিকে যদি জিজ্ঞাসা করা হয়, এযাবৎ তোমার কত লাভ হইয়াছে? মুদি হয়ত বিপদেই পড়িয়া যাইবে। সে দেখিবে কত টাকা দিয়া সে ব্যবসা আরম্ভ করিয়াছিল, কত টাকা লোকের কাছে পাওনা আছে, কত টাকা অপরের কাছে দেনা আছে, কত টাকা নগদ ঘরে আছে এবং কত টাকার মাল ঘরে আছে। এই বিষয়গুলির সব কিন্তু মুদি লিখিয়া রাখে না। সাধারণ ব্যবসায়ী হিসাবে সে শুধু দেনা ও পাওনারই হিসাব রাখিয়া থাকে। সুতরাং বাকি খবরগুলি নিশ্চয় তাহার টাকা গণিয়া, মালের ওজন করিয়া ও মূল্য নির্ধারণ করিয়া জানিতে হইবে। সুতরাং, হঠাৎ এক সময় তাহার হিসাবের বই লইয়া গেলে তাহা হইতে তাহার আর্থিক অবস্থা বা লাভ-ক্ষতির হিসাব করা সম্ভব নয়। তাই এইরূপ হিসাব রক্ষা বিজ্ঞানসম্মত নহে। এইরূপ হিসাবের সাহায্যে কম সময়ে ও অল্প পরিশ্রমে প্রয়োজনীয় সকল হিসাব-বিষয়ক তথ্য নির্ভুলভাবে পাওয়া যায় না। তাই 'বুক-কিপিং' পাঠের প্রয়োজন। 'বুক-কিপিং' আমাদের এইরূপভাবে হিসাব রক্ষার জ্ঞান যোগায় যাহাতে আমরা প্রত্যেকটি লেনদেনের রূপ বিচার করিয়া পৃথক পৃথক বই-এ লিপিবদ্ধ করিয়া অতি অল্প পরিশ্রমে ও অল্প সময়ে নির্ভুলভাবে হিসাব-সংক্রান্ত সমস্ত খুঁটিনাটি খবরাখবর জানিতে পারি। বুক-কিপিং-এর সংজ্ঞা নিম্নরূপ।

'Book-Keeping is the art and science of recording business transactions in such a way that the financial relationship of the business with other persons and the final result of all the transactions (profit or loss) can be correctly ascertained in minimum possible time and with minimum possible efforts, simply with the help of the records that are kept'. অর্থাৎ, 'বুক-কিপিং' লেনদেন লেখার এমন একটি কলা ও বিজ্ঞান যাহা অতি অল্প সময়ে ও পরিশ্রমে এবং শুধু লিখিত তথ্যের সাহায্যে ব্যবসায়ের সহিত তৃতীয় ব্যক্তিদের আর্থিক সম্পর্ক জানিতে এবং ব্যবসায়ের লেনদেনের ফলাফল (লাভ বা ক্ষতি) জানিতে আমাদিগকে শিক্ষা দেয়।

উপরের সংজ্ঞায় দেখা যাইতেছে, বুক-কিপিং-এর বিষয়বস্তুর মধ্যে দুইটি দিক আছে—**বিজ্ঞানের দিক ও কলার দিক**। যে দিকটায় বুক-কিপিং-এর উদ্দেশ্য এবং

বিশেষ বিশেষ ক্ষেত্রে উহার প্রয়োজন নির্ধারণ করিয়া বুক-কিপিং-এর তত্ত্ব, নীতি ও নিয়মাবলী প্রবর্তন এবং উহার আলোচনা ও সমীক্ষা করা হয় এবং রক্ষিত হিসাব বই হইতে চূড়ান্ত হিসাব ও বিভিন্ন বিবরণী প্রস্তুত করা হয় সেই দিকটাকে **বিজ্ঞানের দিক** বলা যাইতে পারে। আবার যেদিকে প্রবর্তিত তত্ত্ব, নীতি ও নিয়মানুসারে প্রতিটি লেনদেন হিসাব বই-এ লেখা হয় সেই দিকটাকে **কলার দিক** বলা যাইতে পারে। সাধারণতঃ ইংরেজীতে বিজ্ঞানের দিকটাকে 'Accountancy' এবং কলার দিকটাকে প্রকৃত 'Book-Keeping' বলা হয়। তাই, হিসাবনবিশ (Accountant) এবং হিসাবরক্ষককে (Book-Keeper) এক পর্যায়ে ধরা যায় না। উহাদের ক্ষেত্র আলাদা। হিসাবরক্ষক হিসাবের বই লেখেন এবং হিসাবনবিশ উহার সাহায্যে চূড়ান্ত হিসাব এবং বিভিন্ন বিবরণী প্রস্তুত করেন। এই দিক দিয়া বিচার করিতে গেলে বলা যায় যে, যেখানে হিসাবরক্ষকের কাজ শেষ হয় সেখান হইতে হিসাবনবিশের কাজ সুরু হয়।

তাহা হইলে দেখা যাইতেছে যে, সাধারণ বুদ্ধি-প্রসূত নিয়মের সাহায্যে হয়ত ব্যবসায়ের মোটামুটি একটা লাভ-ক্ষতির হিসাব করা যায়, কিন্তু নির্ভুলভাবে হিসাব-সংক্রান্ত সকল খুঁটিনাটি সংবাদ ইহার সাহায্যে পাওয়া যায় না। এইসব খুঁটিনাটি তথ্য লিখিত হিসাব বই-এর সাহায্যে প্রকাশ করাই বুক-কিপিং-এর উদ্দেশ্য। তবে এই প্রসঙ্গে বলা প্রয়োজন যে. **বুক-কিপিং এবং গণিতশাস্ত্র এক নহে**। বুক-কিপিং-এ অঙ্কের যতটা প্রয়োজন তাহা হইতে মূলতত্ত্বের (Basic Principles) প্রয়োজন অধিক। উত্তর মিলিলে অঙ্ক ঠিক হইয়াছে বুঝিতে পারা যায়, কিন্তু উত্তর মিলিলে বুক-কিপিং ঠিক হইয়াছে কিনা বুঝা কঠিন। নিয়মানুসারে লেখা না হইলে, সুন্দর করিয়া ঘর কাটিয়া লেখা না হইলে বুক-কিপিং-এ সাফল্য লাভ করা কঠিন। তবে হিসাব রক্ষণে গণিতশাস্ত্রের প্রয়োজন আছে। হিসাবের গাণিতিক দিকের সাফল্য নির্ভর করে গণিতশাস্ত্রের জ্ঞানের উপর! নিভুলভাবে টাকার অঙ্ক যোগ করা, জের বাহির করা, মজুত পণ্যের মূল্য নির্ধারণ করা এবং হিসাবের নির্ভুলতা যাচাই করিবার জন্য গাণিতিক প্রক্রিয়া প্রয়োগ করা ইত্যাদি বিষয়ের জন্য গণিতের জ্ঞানের প্রয়োজন। সুতরাং বুক-কিপিং ও গণিতশাস্ত্রের মধ্যে সম্পর্ক আছে। এখন প্রশ্ন উঠিতে পারে, কি সব তথ্য ব্যবসায়ীর প্রয়োজন? ব্যবসায়ীর যে সকল সংবাদ জানা দরকার, বুক-কিপিং-এরও সেই সংবাদ বাহির করাই উদ্দেশ্য।

## সংক্ষিপ্ত আকারে বুক-কিপিং-এর উদ্দেশ্য
## ( Objects of Book-Keeping in nut-shell )

যে-কোন ব্যবসায়ী তাহার ব্যবসা-সংক্রান্ত কতকগুলি বিষয় জানিতে চাহিবে। সে জানিতে চাহিবে—

(ক) মোট কত টাকা এই বৎসরে সে লাভ করিয়াছে বা লোকসান দিয়াছে?

(খ) অদ্যকার তারিখে বা যে-কোন নির্দিষ্ট তারিখে তাহার মোট দেনা-পাওনা এবং মূলধনের পরিমাণ কত আছে বা ছিল?

(গ) প্রত্যেকটি পাওনাদারের নিকট দেনার পরিমাণ এবং প্রত্যেকটি খাতকের নিকট হইতে তাহার পাওনার পরিমাণ কত ?

(ঘ) সে যদি লাভ করিয়া থাকে তাহা হইলে কিভাবে সেই লাভ হইল ? অথবা যদি লোকসান দিয়া থাকে তাহা হইলে কিভাবে সেই লোকসান হইল ?

(ঙ) কোন্ কোন্ খাতে কত ব্যয় হইল এবং কোন্ কোন্ খাতে কত আয় হইল ?

(চ) যে-কোন নির্দিষ্ট তারিখে ব্যবসায়ে নগদ টাকার ও অন্যান্য সম্পত্তির পরিমাণ কত ?

(ছ) যে-কোন তারিখে ব্যবসায়ের আর্থিক অবস্থা কিরূপ ?—ইত্যাদি বিষয়।

(জ) হিসাব সুন্দরভাবে রাখা হইলে ইহার সাহায্যে আয়কর ও বিক্রয়কর বিষয়ক ও দেনা-পাওনা বিষয়ক সমস্যাবলীর সুষ্ঠু সমাধান হয়। আদালতে হিসাবপত্রের গুরুত্ব দলিলের মতই। সুতরাং আয়কর ও বিক্রয়কর বিষয়ক তথ্য সরবরাহ করা এবং হিসাব সংক্রান্ত প্রামাণিক দলিল রক্ষাও বুক-কিপিং-এর উদ্দেশ্য।

(ঝ) তহবিল তছরূপ বা পণ্য তছরূপ হইলে হিসাব বই-এর সাহায্যে তাহা ধরা এবং হিসাবের ভুল বাহির করিয়া উহা সংশোধন করাও বুক-কিপিং-এর উদ্দেশ্য।

ইহা ছাড়া সুসংবদ্ধভাবে হিসাব রাখা হইলে উহা হইতে বিভিন্ন পরিসংখ্যান ( data ) পাওয়া যায় এবং ঐ পরিসংখ্যান ব্যবসায়ের কর্মকর্তাদের খুব প্রয়োজন হয়। হিসাবের সাহায্যে আমরা প্রতিযোগিতামূলক বিক্রয়ের ক্ষেত্রেও সঠিক মূল্যের প্রস্তাব পেশ করিতে পারি।

বুক-কিপিং পাঠ করিয়া লব্ধজ্ঞানের সাহায্যে লিখিত হিসাবের বই হইতে আমরা উপরি-উক্ত সকল প্রশ্নের উত্তরই পাইয়া থাকি। সুতরাং ঐ উত্তরগুলির যোগান দেওয়াই বুক-কিপিং-এর উদ্দেশ্য। বুক-কিপিং-এ উহার নিয়মে লিখিত হিসাব নির্ভুল হইয়াছে কিনা তাহা মোটামুটি পরীক্ষা করিবারও ব্যবস্থা আছে। এই পরীক্ষাও বুক-কিপিং-এর একটি গৌণ উদ্দেশ্য ও প্রয়োজনীয় অঙ্গ।

এখন, এইভাবে হিসাব রাখিতে গেলে যেমন বুক-কিপিং পাঠ করা আমাদের একান্ত প্রয়োজন, তেমনি **হিসাব রক্ষায় পারদর্শী হইতে গেলে আমাদের আরও কতকগুলি গুণ অর্জন করিতে হইবে** ; যেমন—

1. **স্থিরতা :** চঞ্চলচরিত্র নির্ভুল হিসাব রক্ষার পরিপন্থী। মস্তিষ্ক স্থির রাখিয়া লেনদেনের বই লিখিতে হইবে, নতুবা হিসাব ভুল হইয়া যাইবে। একটি লেনদেন বাদ পড়িলে বা ভুল লেখা হইলে বৎসরের শেষে নির্ধারিত নীট লাভ বা ক্ষতির অঙ্কও ভুল হইবে এবং বুক-কিপিং-এর অভিপ্রায়ও ব্যর্থ হইবে। মানুষমাত্রেরই যখন ভুল হওয়া স্বাভাবিক তখন ভুল হইবে বই কি ? বুক-কিপিং-এ এই ভুল সংশোধনের নিয়ম আছে, কিন্তু যথেষ্ট স্থিরতাসহ হিসাব লিখিলে ন্যূনতম ভুল হইবে এবং তাহাতে সময় ও পরিশ্রম লাঘব হইবে।

2. **সুন্দর হস্তাক্ষর ও পরিচ্ছন্নতা :** ইহা হিসাব-লেখকের আর একটি গুণ। এমন পরিষ্কারভাবে ও এমন সুন্দর অক্ষরে হিসাব লিখিতে হইবে যাহাতে যে-কেহ ঐ হিসাব দেখিয়া বুঝিতে পারে।

3. **সত্বরতা :** প্রতিদিনের হিসাব সত্বর লিখিয়া রাখিতে হইবে। হিসাব যেমন নির্ভুল হইতে হইবে তেমনি আবার তাড়াতাড়িও হইতে হইবে ; নতুবা বৎসর শেষ হইবার অনেকদিন পরে যদি হিসাব লেখা শেষ হয় তবে ব্যবসায়ের ফলাফল জানিতেও বিশেষ দেরী হইয়া যাইবে ; এবং ফলে কোন বৎসরে ভুল-ত্রুটি থাকিলে পরবর্তী বৎসরে উহার জন্য ব্যবস্থা অবলম্বন করিতে দেরী হইয়া যাইবে। কিন্তু ইহা লক্ষ্য করিতে হইবে যে, তাড়াতাড়ি লিখিতে গিয়া হিসাব ভুল হইয়া গেলে আরও মারাত্মক অবস্থা হইবে।

4. **নিষ্ঠা :** নিজ ব্যবসায়ে প্রত্যেক হিসাবরক্ষকই নিষ্ঠাবান হন অথবা হইবার চেষ্টা করিয়া থাকেন। বেতনভুক হিসাবরক্ষকগণ অনেক সময় নিষ্ঠা হারাইয়া ফেলেন এবং ভুলগুলি সংশোধন না করিয়াই হয়ত গোঁজামিল দিয়া হিসাব দাঁড় করান। কিন্তু এইরূপ হিসাবরক্ষককে কখনও বিশ্বাস করা যায় না। এইরূপ ব্যক্তির স্বভাব একবার জানাজানি হইলে হিসাবরক্ষক হিসাবে তাঁহার পেশা চিরদিনের জন্য বন্ধ হইবে। অনেক সময় ইহারা চুরি করিতে সাহায্য করে। তাই ইহাদের আমরা মানুষ হিসাবে কোন সম্মান দিতে পারি না। ইহারা দেশের ও দশের শত্রু।

5. **নিয়মের আনুগত্য :** বুক-কিপিং-এ হিসাবগুলি যেভাবে ঘর কাটিয়া, রেখা টানিয়া এবং শিরোনামা দিয়া লেখার নিয়ম, ঠিক সেই রকমভাবেই হিসাব লিখিতে হইবে। অন্যরূপ করিতে গেলেই ভুল হইবার সম্ভাবনা থাকে। এই নিয়মগুলির প্রত্যেকটিরই একটি বিশেষ তাৎপর্য আছে। সুতরাং হেলায় ইহার অন্যথা করিলে মারাত্মক অবস্থার সৃষ্টি হইতে পারে।

### হিসাবরক্ষক ( Book-Keeper ) ও হিসাবনবিশ ( Accountant ) :

এই প্রসঙ্গে আবার বলিয়া রাখা প্রয়োজন যে, হিসাবরক্ষক ( Book-Keeper ) এবং হিসাবনবিশ ( Accountant ) এক নহে। হিসাবরক্ষক ব্যবসায়ে প্রবর্তিত নিয়ম অনুসারে প্রতিটি লেনদেনের হিসাব রাখেন। কিন্তু হিসাবনবিশ হিসাবরক্ষার উদ্দেশ্য নির্ধারণ করিয়া উহার জন্য বিশেষ বিশেষ নিয়ম উদ্ভাবন ও প্রবর্তন করেন এবং হিসাবরক্ষক কর্তৃক রক্ষিত হিসাব বই-এর সাহায্যে ব্যবসায়ের চূড়ান্ত লাভ-ক্ষতির হিসাব ও বিভিন্ন বিবরণী প্রস্তুত করেন ও উহার সমীক্ষা করেন। এই দিক হইতে বিচার করিলে বলা যায় যে, যেখানে হিসাবরক্ষকের কাজ শেষ হয় সেখান হইতে হিসাবনবিশের কাজ সুরু হয়। তাই হিসাবরক্ষকের ক্ষেত্রে যেমন নিয়মের আনুগত্য অতি প্রয়োজন, হিসাবনবিশের ক্ষেত্রে তেমন বিষয়বস্তুতে পাণ্ডিত্য এবং প্রবল চিন্তাশক্তি প্রয়োজন। তবে হিসাবরক্ষকেরা কার্যের মাধ্যমে উন্নত জ্ঞান সঞ্চয় করিয়া অনেকেই হিসাবনবিশের পর্যায়ে উন্নীত হইতে পারেন।

## বুক-কিপিং-এ ব্যবহৃত কয়েকটি প্রয়োজনীয় সংজ্ঞা

## ( Definitions of some essential terms used in Book-Keeping )

**ব্যবসায়ের লেনদেন ( Business Transaction ) :** বুক-কিপিং-এর সংজ্ঞা বর্ণনা করিবার সময় ব্যবসায়ের 'লেনদেন" কথাটি আমরা অনেকবার ব্যবহার করিয়াছি।

লেনদেন বলিতে আমরা ব্যবসায়ীর যে-কোন কার্যকলাপকে ( dealing of a trader ) বুঝি। ব্যবসায়ীর যে-কোন আদান-প্রদানই ( যাহার মূল্য টাকায় নিরূপণ করা যায় ) তাহার লেনদেন। কিন্তু যদি লেনদেনের অর্থে আমরা ব্যবসায়ীর বেচা-কেনাকেই বুঝাই তাহা হইলে ঠিক হইবে না। কারণ, বেচা-কেনা ছাড়াও ব্যবসায়ীর অন্যান্য আদান-প্রদান থাকে; যথা—দোকান-ভাড়া, কর্মচারীর মাহিনা, কর (tax), সুদ ইত্যাদি দেওয়া। এই আয়-ব্যয়গুলির হিসাবও তাহার রাখিতে হইবে। সুতরাং লেনদেন অর্থে আমরা শুধু বেচা-কেনাকেই বুঝি না, ব্যবসায়ীর যে-কোন প্রকার আদান-প্রদান যাহার মূল্য টাকায় নিরূপণ করা যায় তাহাকেই বুঝি। অথবা এইরূপ কার্যকে আমরা লেনদেন বলিতে পারি, যাহা দ্বারা, যে-কোন প্রকারেই হউক, ব্যবসায়ীর অর্থনৈতিক অবস্থার কিছু পরিবর্তন হয় ( Transaction is that act which alters the financial position in any way )।

**মোটের উপর অর্থের মাপকাঠিতে মাপা যায় এইরূপ কোন দ্রব্য বা কর্মের আদান-প্রদান দ্বারা যে-কোন ভাবেই যদি আর্থিক অবস্থার কোন পরিবর্তন সাধিত হয় তবে ঐ আদান-প্রদানকে ব্যবসায়ের লেনদেন (Business Transaction) বলা হয়।**

উপরি-উক্ত সংজ্ঞা অনুযায়ী, নগদমূল্যে বা বাকিতে মাল ক্রয়-বিক্রয়, টাকা ধার দেওয়া-নেওয়া, ব্যাঙ্কে টাকা জমা দেওয়া বা তোলা, যে-কোন আয় বা ব্যয় ( উহা নগদ পাই বা না পাই, দেওয়া হউক বা না হউক তাহাতে যায় আসে না, উহা পাওনা বা দেয় হইলেই হইবে ), দুর্ঘটনায় আর্থিক ক্ষতি ইত্যাদি যে-কোন আদান-প্রদান বা ক্ষয়-ক্ষতিকেই আমরা 'লেনদেন' বলিতে পারি। **কিন্তু মূল্য-তালিকা প্রেরণ করিলে উহা লেনদেন নয়। কারণ, উহা প্রেরণ করিলেই কেনা-বেচা বা বিনিময় বুঝায় না। ক্রেতার নিকট হইতে অর্ডার পাইলেও উহা লেনদেন নয়; কারণ, এই অর্ডার গ্রহণ করা নাও হইতে পারে। অর্ডার গ্রহণ করিলে ইহা চুক্তি হইবে এবং ঐ চুক্তি অনুসারে বিক্রয় হইলে উহা লেনদেন হইবে। আবার, টেণ্ডার অথবা মূল্য-তালিকা প্রেরণের জন্য ( for sending tender or price quotation ) আমন্ত্রণ পাঠাইলে ইহা লেনদেন নহে, কারণ ইহাতে ব্যবসায়ের আর্থিক অবস্থার পরিবর্তন হয় না।**

**কোন লোককে নিয়োগ পত্র পাঠাইলে উহা লেনদেন নয়। নিয়োগ করা হইলেও লেনদেন নয়। নিয়োজিত ব্যক্তিকে মাহিনা দেওয়া হইলে উহা লেনদেন। নিয়োজিত ব্যক্তির মাহিনা যদি পাওনা হয় তাহা হইলেও উহা লেনদেন, কারণ মাহিনা দেয় হইলে উহা ব্যবসায়ের দেনা হইল এবং কর্মচারীর পাওনা হইল। ঐ ব্যক্তি চাকুরী ছাড়িয়া গেলে উহা লেনদেন নয়। কিন্তু ঐ ব্যক্তি টাকা চুরি করিয়া পলাইয়া গেলে অপহৃত অর্থের ক্ষতিকে একটি লেনদেন বলা যাইতে পারে।**

**মালিক ব্যক্তিগত প্রয়োজনে নিজ অর্থ হইতে অথবা নিজ হিসাবে কোন লেনদেন করিলে উহা ব্যবসায়ের লেনদেন নহে। তবে মালিক ব্যক্তিগত প্রয়োজনে ব্যবসায়ের অর্থ হইতে অথবা ব্যবসায়ের হিসাবে কোন লেনদেন করিলে উহা ব্যবসায়ের লেনদেন। ঐ লেনদেন মালিক এবং ব্যবসায়ের মধ্যে সংগঠিত। অনুরূপভাবে, নিজ সম্পত্তি বিক্রয় করিয়া নিজ তহবিলে রাখিলে উহা ব্যবসায়ের লেনদেন নহে। নিজ সম্পত্তি বিক্রয় করিয়া ব্যবসায়ের তহবিলে রাখিলে উহা ব্যবসায়ের লেনদেন।**

**হিসাবখাত (Account) ঃ** হিসাবখাত বলিতে আমরা কোন ব্যক্তির সহিত অথবা কোন সম্পত্তি, দেনা বা লাভ-ক্ষতি সংক্রান্ত সমস্ত আদান-প্রদানের সংক্ষিপ্ত বিবরণীকে বুঝি। ব্যক্তির সহিত লেনদেনের সংক্ষিপ্ত বিবরণীকে ব্যক্তি-সম্পর্কীয় হিসাব (Personal Account), সম্পত্তি বা দেনা সংক্রান্ত লেনদেনের বিবরণীকে সম্পত্তির হিসাব (Real Account) এবং আয়, ব্যয়, লাভ ও ক্ষতি সংক্রান্ত লেনদেনের বিবরণীকে নামিক হিসাব (Nominal Account) বলা হয়। সাধারণতঃ, এক একটি হিসাবখাত এক একটি আলাদা পাতায় লেখা হয়। প্রতিটি হিসাবখাত-এর অনুরূপ দুইটি দিক থাকে—বামদিক ও ডানদিক। বামদিককে জমার দিক বা ডেবিট দিক (Debit side) এবং ডানদিককে খরচের দিক বা ক্রেডিট দিক (Credit side) বলা হয়। প্রতিদিকে যথাক্রমে তারিখ (date), বিবরণী (Particulars), জাবেদার পাতার নম্বর (Journal folio) এবং টাকার অঙ্কের (Amount) ঘর থাকে। নীচে ইহার নমুনা দেওয়া হইল।

***Dr.*** **Rabin's A/c** ***Cr.***

| Date | Particulars | Folio | Amount Rs. P. | Date | Particulars | Folio | Amount Rs. P. |
|---|---|---|---|---|---|---|---|
| | | | | | | | |

**অধমর্ণ (Debtor) ঃ** যে ধারে (অর্থাৎ যে আমাদের নিকট হইতে ঋণ করে) তাহাকেই অধমর্ণ বা খাতক বলি। ব্যবসায়ে কোন অধমর্ণ টাকা ধারে নতুবা মাল ধারে; বুক-কিপিং-এ কোন লেনদেনের মূল্য গ্রহীতাকে আমরা অধমর্ণ বলিয়া থাকি। ইংরাজী Debtor শব্দের সংক্ষিপ্ত রূপ 'Dr'.—এই শব্দটি দিয়া অধমর্ণকে সূচিত করা হয়। অনেক অধমর্ণকে একসঙ্গে অধমর্ণদিগর (Sundry Debtors) বলে।

**উত্তমর্ণ ( Creditor ) :** সে-ই উত্তমর্ণ যাহার নিকট আমরা টাকা বা মাল ধারি। বুক-কিপিং-এ কোন লেনদেনের মূল্য দাতাকে উত্তমর্ণ বলা হয়। ইংরাজী Creditor শব্দের সংক্ষিপ্ত রূপ 'Cr'.—এই শব্দটি দিয়া উত্তমর্ণকে সূচিত করা হয়। অনেক উত্তমর্ণকে একসঙ্গে উত্তমর্ণদিগর (Sundry Creditors) বলে।

**ডেবিট ( Debit ) :** বাণিজ্যিক লেনদেনের মূল্য যে হিসাব গ্রহণ করে তাহাকে আমরা খাতকের হিসাব (Debtor Account) বলি। কোন হিসাবখাত ডেবিট করা মানে ঐ হিসাবখাত-এর বামদিক অর্থাৎ ডেবিট দিকে হিসাব লেখা। যখন একটি হিসাবখাত কোন লেনদেনের মূল্য গ্রহণ করে তখনই উহাকে ডেবিট করিতে হয় অর্থাৎ উহার বামদিকের অংশে হিসাব লিখিতে হয়। কোন হিসাব ডেবিট হওয়ার অর্থ এই যে, ইহা অন্য একটি হিসাবের নিকট খাতক হইয়াছে।

**ক্রেডিট ( Credit ) :** কোন লেনদেনের মূল্য যে হিসাব দান করে তাহাকে আমরা পাওনাদারের হিসাব (Creditor Account) বলি। কোন হিসাবখাত যখন একটি লেনদেনের মূল্যদাতা হয় তখন উহাকে ক্রেডিট করিতে হয় অর্থাৎ উহার ডানদিকের অংশে হিসাব লিখিতে হয়। কোন হিসাব ক্রেডিট হওয়ার অর্থ এই যে, ইহা অন্য একটি হিসাবের নিকট পাওনাদার হইয়াছে।

**পণ্য বা মাল ( Goods ) :** বুক-কিপিং-এ মাল বা পণ্য (Goods কথাটি বিশেষ গুরুত্বপূর্ণ। পণ্য বলিতে আমরা শুধু সেই সমস্ত মালকেই বুঝাই যাহা কেনা-বেচাই ব্যবসায়ীর প্রধান কার্য। কোন কাপড়ের ব্যবসায়ী তাহার প্রয়োজনে আসবাব, লণ্ঠন, ঘরবাড়ি ইত্যাদি খরিদ করিতে পারে এবং ঐগুলির প্রয়োজন ফুরাইলে, বিক্রয়ও করিয়া দিতে পারে। কিন্তু ঐগুলিকে আমরা বুক-কিপিং-এর অর্থে পণ্য (Goods) বলিতে পারি না। কাপড় কেনা-বেচাই যখন ব্যবসায়ীর পেশা তখন কাপড়ই তাহার নিকট পণ্য। বিভিন্ন দ্রব্য বিভিন্ন ব্যবসায়ীর নিকট পণ্য বলিয়া চলে—যেমন কাপড়ের ব্যবসায়ীর নিকট আসবাব ( Furniture ) পণ্য নহে, কিন্তু আসবাবপত্রের দোকানীর নিকট আসবাবই পণ্য।

**সম্পত্তি ( Asset ) :** কোন ব্যক্তির নিজস্ব যে-কোন দ্রব্যকেই আমরা তাহার সম্পত্তি বলিতে পারি অথবা যাহা দ্বারা আমরা আমাদের দেনা পরিশোধ করিতে পারি তাহাই আমাদের সম্পত্তি। মাল ( Goods ), নগদ টাকা ( Cash ), ব্যাঙ্ক জমা ( Bank balance ), আসবাবপত্র ( Furniture ), যন্ত্রপাতি ( Machinery ), বাড়ি ( Building )—ইত্যাদি সবই সম্পত্তির উদাহরণ। এমন কি সম্পত্তি বলিতে অপরের উপর অর্থের দাবিকেও বুঝায়। রাম যদি আমার নিকট 10 টাকা ধার করে তাহা হইলে রামের উপর আমার টাকার দাবিকেও আমি আমার সম্পত্তি বলিতে পারি। আবার কাহাকেও পাওনার অতিরিক্ত দিলে অথবা অগ্রিম দিলে উহাও আমাদের সম্পত্তি।

যে সম্পত্তি বহুদিন কার্য সম্পাদন করিবে তাহাকে **স্থায়ী সম্পত্তি** ( Fixed Asset ) বলে। যে সম্পত্তি বার বার রূপ পরিবর্তন করে তাহাকে **চলতি সম্পত্তি**

( Current Asset ) বলে। যে সম্পত্তির দৈহিক অবস্থিতি আছে তাহাকে **স্থুল সম্পত্তি** ( Tangible Asset ) বলে। যে সম্পত্তির দৈহিক অবস্থিতি নাই তাহাকে **সূক্ষ্ম সম্পত্তি** ( Intangible Asset ) বলে। আবার, যে সম্পত্তির বিনিময় মূল্য এবং উপযোগিতা আছে তাহাকে **প্রকৃত সম্পত্তি** ( Real Asset ) বলে এবং যে সম্পত্তির বিনিময় মূল্য বা উপযোগিতা কিছুই নাই তাহাকে **অলীক সম্পত্তি** ( Fictitious Asset ) বলে।

**দেনা ( Liabilities ) :** সকল প্রকার ঋণকেই আমরা দেনা বা দায় বলি। বাকিতে মাল খরিদ বাবদ দেনা ( Liability for purchase ), হুণ্ডির দাবি মানিয়া লওয়ার দেনা ( Liability for acceptance of bills অর্থাৎ Bills Payable ), ব্যাঙ্ক হইতে জমার অধিক অর্থ তুলিয়া লইবার দেনা ( Bank overdraft ), অপরের নিকট হইতে নগদ ধার করিবার জন্য দেনা ( Loan )—ইত্যাদি ঋণকে আমরা দেনা বা দায় বলিয়া থাকি। আবার, পাওনার অতিরিক্ত অথবা অগ্রিম যদি আমরা কাহারও নিকট হইতে লই তবে তাহাও আমাদের দেনা। মালিক যে মূলধন ব্যবসায়ে নিয়োগ করে উহাও মালিকের নিকট ব্যবসায়ের দেনা।

দেনা সাধারণতঃ দুই প্রকারের—(1) **বাহিরের দেনা** ( External Liability ), ইহা তৃতীয় ব্যক্তিকে প্রদেয়, এবং (2) **ভিতরের দেনা** ( Internal Liability ), ইহা ব্যবসায়ের মালিক ( বা মালিকদের ) প্রদেয়।

**মূলধন ( Capital ) :** কোন ব্যক্তির সম্পত্তি ও দেনার উদ্বৃত্তকে তাহার মূলধন বলা হয়। যখন সম্পত্তির ( Asset ) মূল্য দেনার পরিমাণ হইতে বেশী তখন এই উদ্বৃত্তকে বাস্তব মূলধন বলা হয়। কিন্তু সম্পত্তির মূল্য দেনার পরিমাণ হইতে কম হইলে ঐ উদ্বৃত্তকে অবাস্তব মূলধন বা বিপরীতার্থক মূলধন ( Negative Capital ) বলা হয়। বুক-কিপিং-এ ইহাকে সাধারণতঃ বিপরীত মূলধন বা Overdrawn Capital বলা হইয়া থাকে। তাহা হইলে দেখা যাইতেছে যে, কোন ব্যক্তির সম্পত্তি হইতে উহার দেনা মিটাইয়া যে অবশিষ্ট থাকে তাহাকে মূলধন বলা যায়। ব্যবসায়ে লাভ হইলে ব্যবসায়ীর সম্পত্তি বাড়ে অর্থাৎ তাহার মূলধন বাড়ে। আবার ব্যবসায়ে লোকসান হইলে সম্পত্তি কমে অর্থাৎ মূলধন কমিয়া যায়। লোকসান হইতে হইতে যদি সম্পত্তির পরিমাণ এমন কমিয়া যায় যে, সম্পত্তি এবং দায় সমান হয়, তখন মূলধন বিলুপ্ত হয়। সুতরাং লাভ-ক্ষতির সহিত মূলধনের খুবই ঘনিষ্ঠ সম্পর্ক।

মূলধনের যে অংশ স্থায়ী সম্পত্তিতে নিয়োজিত তাহাকে **স্থায়ী মূলধন** ( Fixed Capital ) বলে। এবং মূলধনের যে অংশ চলতি ব্যয় মিটাইবার উপযোগী সম্পত্তিতে নিয়োজিত তাহাকে **কার্যকরী মূলধন** ( Working Capital ) বলে।

**নগদ লেনদেন ( Cash transaction ) :** কোন লেনদেনের মূল্য যখন নগদ টাকায় সঙ্গে সঙ্গে মিটাইয়া দেওয়া হয় তখন উহাকে নগদ লেনদেন বলা হয়। নগদ খরিদের ( Cash purchase ) বেলায় ক্রেতা মাল বুঝিয়া পাইলেই উহার নগদ মূল্য

দিয়া দেয়। বাস্তবক্ষেত্রে চেক দিয়া বা বিলে স্বীকৃতি দিয়া মূল্য প্রদান করিলেও উহাকে নগদ লেনদেন বলা হয়।

**বাকি লেনদেন ( Credit transaction ):** যখন কোন লেনদেনের মূল্য সঙ্গে সঙ্গে নগদ টাকায় মিটাইয়া না দিয়া কোন নির্দিষ্ট সময় অন্তে দেওয়া হয় তখন ঐ লেনদেনকে বাকি লেনদেন বলা হয়।

যদি বলা হয়, Purchased goods for Rs. 100, ইহাতে আমরা যদিও নগদ বা বাকি খরিদ কিনা কিছুই বুঝি না, তথাপি আমরা ইহাকে নগদ খরিদ বলিয়া ধরিয়া লইব ; কারণ বাকি খরিদ হইলে নিশ্চয়ই যে লোকের নিকট হইতে খরিদ করা হইল তাহার নাম থাকিত। হিসাব লিখিবার জন্য তাহার নাম বিশেষ প্রয়োজন, কারণ তাহার নিকট ইহার জন্য দেনা থাকিবে। আবার যদি বলা হয়, 'Purchased goods for Rs. 100 from Haren,' ইহাতেও অনুরূপ সমস্যা। কিন্তু যেহেতু হরেনের নামটি সংযুক্ত আছে এবং যেহেতু 'for Cash' বা 'on Cash'—এইরূপ কোন কথা ইহাতে নাই, সেইজন্য ইহাকে আমরা বাকি খরিদ বলিয়া ধরিয়া লইব। কিন্তু, 'Purchased goods for Cash Rs. 100 from Haren' বলিলে ইহাকে নগদ লেনদেনই বুঝিতে হইবে।

## অনুশীলনী

**1. What is Book-Keeping? Is the study of Book-Keeping essential for keeping accounts? If so, state why?**

( বুক-কিপিং কি? বুক-কিপিং পাঠ কি হিসাব রক্ষার জন্য অত্যাবশ্যক? যদি হয়, তবে কেন, তাহার উত্তর দাও। )

**2. What are the objects of Book-Keeping?**

( বুক-কিপিং-এর উদ্দেশ্য কি কি? )

**3. Besides the knowledge of Book-Keeping what additional qualifications are required for a good Book-Keeper?**

( বুক-কিপি -এর জ্ঞান ছাড়া ভাল হিসাবরক্ষকের আর কি কি অতিরিক্ত জ্ঞান থাকা প্রয়োজন? )

**4. Define the following:**

**Transaction, Account, Debtor, Creditor, Debit, Credit, Asset, Liabilities, Capital.**

[ নিম্নলিখিতগুলির সংজ্ঞা দাও:

(ক) লেনদেন (খ) হিসাবখাত (গ) খাতক ( বা অধমর্ণ ) (ঘ) পাওনাদার ( বা উত্তমর্ণ ) (ঙ) ডেবিট (চ) ক্রেডিট (ছ) সম্পত্তি (জ) দেনা (ঝ) মূলধন। ]

**5. State whether—**

**(a) Book-Keeping and Mathematics are the same.**

**(b) Book-Keeper and Accountant are the same.**

**—Give reasons for your answer.**

[ উত্তর দাও—

(ক) বুক-কিপিং এবং গণিতশাস্ত্র কি এক?

(খ) হিসাবরক্ষক এবং হিসাবনবিশ কি এক?

—তোমার উত্তরের সমর্থনে যুক্তি দেখাও। ]

6. State against each of the following transactions whether they are 'on Cash' or 'on Credit':

(a) Sold goods for Cash Rs. 100.
(b) Purchased goods for Rs. 150.
(c) Sold goods to Rahim for Rs. 200.
(d) Purchased goods from Santosh for Cash Rs. 300.
(e) Purchased goods for Rs. 500 and paid by cheque.
(f) Bought of Biren goods worth Rs. 200.

[ নিম্নলিখিত লেনদেনগুলির পাশে তাহারা নগদ কি বাকি লেনদেন, তাহা উল্লেখ কর :
(ক) নগদ 100 টাকার মাল বিক্রয় করা হইল।
(খ) 150 টাকার মাল ক্রয় করা হইল।
(গ) রহিমের নিকট 200 টাকার মাল বিক্রয় করা হইল।
(ঘ) সন্তোষের নিকট হইতে নগদ 300 টাকার মাল ক্রয় করা হইল।
(ঙ) 500 টাকার মাল ক্রয় করা হইল এবং চেকে মূল্য প্রদান করা হইল।
(চ) বীরেনের নিকট হইতে 200 টাকা মূল্যের মাল ক্রয় করা হইল। ]

7. What is the meaning of the term 'Book-Keeping'? (H. S 1961, '62) Is it art or science? What are the main objects of Book-Keeping?

( বুক-কিপিং কথাটির অর্থ কি? ইহা কি কলা না বিজ্ঞান? বুক-কিপিং-এর প্রধান উদ্দেশ্য কি কি? )

8. What do you mean by the following terms used in Book-Keeping?

(a) Goods
(b) Cash transaction
(c) Credit transaction

—Give examples wherever necessary.

[ বুক-কিপিং-এ ব্যবহৃত নিম্নলিখিত পদগুলি বলিতে কি বুঝায়?

(ক) পণ্য ( goods )
(খ) নগদ লেনদেন
(গ) বাকি লেনদেন।

—প্রয়োজনবোধে উদাহরণ দাও। ]

9. 'Book-Keeping is the art and science of recording business transactions.' - Examine the statement critically.

( "বুক-কিপিং ব্যবসায়িক লেনদেন লিপিবদ্ধ করিবার কলা ও বিজ্ঞান"—উক্তিটি বিশদভাবে পরীক্ষা কর। )

10. Define Capital, Assets and Liabilities. Give illustration in each case.

[ সংজ্ঞা দাও—
মূলধন, সম্পত্তি, দেনা।—প্রত্যেক ক্ষেত্রে উদাহরণ দিবে। ]

11. What is Book-Keeping? Can we keep the accounts of our business without reading Book-Keeping? Discuss this matter fully. (S. F. 19`5)

( বুক-কিপিং কি? বুক-কিপিং পাঠ না করিয়া আমরা কি হিসাব রক্ষা করিতে পারি? এই বিষয়টির পূর্ণ আলোচনা কর। )

12. What are the objects of Book-Keeping? What information does a trader expect from his books? (H. S. '61, '62 ; H. S. Comp. '61)

( বুক-কিপিং-এর উদ্দেশ্য কি কি? ব্যবসায়ী তাহার হিসাব বই হইতে কি কি খবর প্রত্যাশা করে? )

13. What do you mean by the term 'Business Transaction'? What are the essential features of a transaction? Give examples of five different types of transactions.

( ব্যবসায়িক লেনদেন বলিতে কি বুঝ ? লেনদেনের বৈশিষ্ট্য কি ? বিভিন্ন ধরনের পাঁচটি লেনদেনের উদাহরণ দাও। )

14. What do you understand by the terms Debit (Dr.) and Credit (Cr.)?

(H. S. 1963, '65)

( ডেবিট এবং ক্রেডিট —এই পদ দুইটির সম্পর্কে কি বুঝ ? )

15. Distinguish between Book-Keeping and Accountancy.

[ বুক-কিপিং ( বা হিসাবরক্ষণশাস্ত্র ) এবং হিসাবশাস্ত্রের মধ্যে পার্থক্য নির্ণয় কর। ]

16. Clearly define a Business Transaction. State with reasons whether the following are business transactions—

(a) Appointed a manager
(b) Salary of manager became due
(c) The manager resigned
(d) Sent a Price list
(e) Received an order from a customer and supplied goods
(f) Sent invitation for price quotation
(g) Bought furniture for personal use out of personal cash
(h) Sold personal investment and paid the money into personal Bank A/c
(i) Bought furniture for personal use out of Business cash
(j) Sold personal property and paid the money into Business Bank A/c

[ বিশদভাবে বাণিজ্যিক লেনদেনের সংজ্ঞা দাও। নিম্নলিখিতগুলি বাণিজ্যিক লেনদেন কিনা তাহা কারণসহ বর্ণনা কর—

(ক) কর্মসচিব নিয়োগ করা হইল।
(খ) কর্মসচিবের বেতন দেয় হইল।
(গ) কর্মসচিব চাকুরীতে ইস্তফা দিল।
(ঘ) মূল্য-তালিকা প্রেরণ করা হইল।
(ঙ) ক্রেতার নিকট হইতে অর্ডার পাইয়া মাল প্রেরণ করা হইল।
(চ) টেণ্ডার বা মূল্য-তালিকা পেশের জন্য আমন্ত্রণ পাঠান হইল।
(ছ) ব্যক্তিগত প্রয়োজনে ব্যক্তিগত তহবিল হইতে আসবাব কেনা হইল।
(জ) ব্যক্তিগত কোম্পানীর কাগজ বিক্রয় করা হইল এবং লব্ধ অর্থ ব্যক্তিগত ব্যাঙ্কখাতে জমা করা হইল।
(ঝ) ব্যবসায়ের অর্থ হইতে ব্যক্তিগত প্রয়োজনে আসবাব কেনা হইল।
(ঞ) ব্যক্তিগত সম্পত্তি বিক্রয় করা হইল এবং লব্ধ অর্থ ব্যবসায়ের ব্যাঙ্কখাতে জমা করা হইল। ]

# দ্বিতীয় অধ্যায়

## হিসাব-ব্যবস্থা

### ( Systems of Book-Keeping )

প্রাগৈতিহাসিক যুগ হইতে বিভিন্ন মানুষ নিজ নিজ হিসাব রাখিয়া আসিতেছে। শকুন্তলা মাটির দেওয়ালের উপর আঁচড় কাটিয়া স্বামীর আগমনের প্রতীক্ষায় দিনের হিসাব করিতেন। আজও গ্রাম্য ললনারা ক্যালেণ্ডারের পাতায় দাগ দিয়া দুধের হিসাব রাখিয়া থাকেন। মুদি আজও একটি খাতায় লোকের নিকট তাহার যাবতীয় দেনা, জমা-খরচ ইত্যাদি লিখিয়া হিসাব করে। আবার, এই বৈজ্ঞানিক যুগের বিরাট সওদাগরী ও সরকারী অফিসে আলাদা বিরাট আকারের বই-এ দৈনিক হিসাব লেখা হইতেছে—ইহাও আমরা দেখিতেছি। সকলেরই উদ্দেশ্য এক। কিন্তু বুক-কিপিং-এর যতগুলি উদ্দেশ্য আমরা পূর্বে দেখিয়াছি তাহার সবগুলি কি মুদির বা গ্রাম্য ললনার হিসাব হইতে সাধিত হইতে পারে?—কখনই না। তাই এই হিসাব-ব্যবস্থাকে আমরা অবৈজ্ঞানিক ( Unscientific ) ব্যবস্থা বলিয়া থাকি। এই অবৈজ্ঞানিক পদ্ধতিতে আমরা বুক-কিপিং-এর প্রতিটি উদ্দেশ্য সাধন তো করিতে পারিই না, উপরন্তু এই পদ্ধতিতে লেখা হিসাবে ভুল হইলে উহা যাচাইও করিতে পারি না।

সুতরাং সেই পদ্ধতিই বিজ্ঞানের সম্মতি লাভ করিবে, যে পদ্ধতিতে বুক-কিপিং-এর প্রতিটি উদ্দেশ্য সুন্দরভাবে সাধিত হইবে এবং হিসাবের ভুল যাচাই করা সম্ভব হইবে। পৃথিবীর একমাত্র বিজ্ঞানসম্মত হিসাব-পদ্ধতি হইল 'Double Entry System' অর্থাৎ **দুই-তরফা দাখিলা পদ্ধতি।** ইহার আর একটি নাম—"**তকরারি দাখিলা পদ্ধতি।**" ইহাছাড়া আর যত অবৈজ্ঞানিক পদ্ধতি আছে তাহাদিগের সাধারণ নাম 'Single Entry System' অর্থাৎ একতরফা জমা-খরচ বা একহারা জমা-খরচ পদ্ধতি।

## দুই-তরফা দাখিলা পদ্ধতি বা তকরারি দাখিলা পদ্ধতি

### ( Double Entry System )

এই পদ্ধতির প্রথম বক্তব্য এই যে, প্রত্যেক লেনদেনেরই দুইটি দিক আছে। লেনদেনের মূল্য ( সে টাকা, মাল বা পরিশ্রম যাহাই হউক ) একটি হিসাব দান করিবে এবং অপর একটি হিসাব তাহা গ্রহণ করিবে। একহাতে যেমন তালি বাজে না তেমনি একটি হিসাব লেনদেনের মূল্য না দিলে অপর একটি হিসাব কখনই উহা পাইতে পারে না—ইহা আমরা সাধারণ বুদ্ধিতে বুঝিতে পারি। সুতরাং বিজ্ঞানসম্মতভাবে হিসাব রাখিতে গেলে লেনদেনের 'দান' ও 'গ্রহণ' দুইই লিখিতে হইবে। যদি আমি রামের নিকট হইতে 10 টাকা মূল্যের দ্রব্য ক্রয় করি তাহা হইলে আমার দুই-তরফা হিসাব রাখিতে হইবে। একটিতে দেখাইব আমা কর্তৃক দ্রব্য গ্রহণ এবং অপরটিতে দেখাইব

যে, রাম আমাকে দ্রব্য দিয়াছে। আবার, রামের বই-এ রামও দুই-তরফা হিসাব রাখিবে। একটিতে থাকিবে তাহা **কর্তৃক** দ্রব্য প্রদান এবং **অপরটিতে** থাকিবে আমা **কর্তৃক** দ্রব্য গ্রহণ।

আমি যখন পরে রামকে নগদ 10 টাকা দিব তখনও আমি দুই-তরফা হিসাব লিখিব। একটিতে থাকিবে আমার অর্থ প্রদান এবং অপরটিতে থাকিবে রাম **কর্তৃক অর্থ গ্রহণ**। রামও টাকা পাওয়ার পর তাহার বইতে দুই-তরফা হিসাব লিখিবে। তাহার একটিতে থাকিবে তাহা **কর্তৃক অর্থ গ্রহণ** এবং অপরটিতে থাকিবে আমা **কর্তৃক অর্থ প্রদান**।

এই নিয়মে প্রতিটি লেনদেনের উভয় দিক বিচার করিয়া হিসাব লেখা হয়। অর্থাৎ লেনদেনের মূল্য যে হিসাব গ্রহণ করে সেই হিসাবে এবং যে হিসাব উহা প্রদান করে সেই হিসাবে লেনদেনটি লেখা হয়।

দুই-তরফা দাখিলা নিয়মে যে হিসাব লেনদেনের মূল্য গ্রহণ করে ( অর্থাৎ গ্রহীতা হিসাব ) উহা ডেবিট এবং যে হিসাব মূল্য প্রদান করে ( অর্থাৎ দাতা হিসাব ) উহা ক্রেডিট হয়।

দুই-তরফা দাখিলা পদ্ধতিতে দুই রকমের হিসাব বই ব্যবহার করা হয়—(1) জাবেদা বা Journal এবং (2) খতিয়ান বা Ledger। Journal-এ শুধু লেনদেনগুলির প্রাথমিক হিসাব রাখা হয়। ইহাতে প্রতিটি লেনদেনকে বিশ্লেষণ করিয়া উহার মূল্য কোন্ Account গ্রহণ করে এবং কোন্ Account প্রদান করে তাহা নির্ধারণ করা হয় এবং গ্রহীতাকে ডেবিট ও দাতাকে ক্রেডিট করা হয়। কিন্তু প্রতিটি ব্যক্তির এবং প্রতিটি সম্পত্তি ও আয়-ব্যয়ের জন্য আলাদা আলাদা Account থাকে Ledger-এর বিভিন্ন পাতায়। কোন লেনদেন হইলেই উহা প্রথমে প্রাথমিক অবস্থায় বিস্তারিতভাবে Journal-এ লেখা হয় এবং পরে ঐগুলিই আবার Ledger-এ বিভিন্ন Account-এ সংক্ষিপ্ত আকারে পাকাপাকিভাবে তোলা হয়। পরবর্তী কালে আমরা লাভ-ক্ষতির হিসাব Ledger-এর Account-গুলির সাহায্যেই করিয়া থাকি। সুতরাং **খতিয়ান বা Ledger-ই দুই-তরফা দাখিলা পদ্ধতির মেরুদণ্ড।**

দুই-তরফা দাখিলা পদ্ধতিতে লিখিত প্রতিটি লেনদেন দুই তরফে লেখা হয়, অর্থাৎ যে Account ইহার মূল্য গ্রহণ করে তাহার বামদিকে একবার লেখা হয় এবং যে Account ইহার মূল্য প্রদান করে তাহার ডানদিকে একবার লেখা হয়। এইরূপে লক্ষ লক্ষ লেনদেন হইলেও আমরা জানিব যে, যদি কোন Account-এর বামদিকে কোন সংখ্যা লেখা হয় তাহা হইলে নিশ্চয়ই অন্য কোন Account-এর ডানদিকে অনুরূপ একটি সংখ্যা লেখা হইবে। সুতরাং যদি হাজার রকমেরও Account থাকে তথাপি আমরা জানিব যে, ঐ হাজারটি Account-এর বামদিকের মোট অঙ্ক উহাদের ডানদিকের মোট অঙ্কের সমান হইবে। যদি ইহা না হয় তবে বুঝিব হিসাব লেখা ভুল হইয়াছে। সুতরাং হিসাবের গাণিতিক শুদ্ধতা ( Arithmetical Accuracy ) এই পদ্ধতিতে যাচাই করা সম্ভব। এই নিয়মে প্রতিটি লেনদেনে জড়িত দুইটি হিসাবেই যেমন হিসাব তোলা হয় তেমনি হিসাব-বৎসর ( Accounting year ) অন্তে এই

হিসাবগুলিকে বিশ্লেষণ করিয়া শ্রেণীবিভাগ করা হয় এবং আয় ও ব্যয় সংক্রান্ত হিসাবগুলির সাহায্যে ব্যবসায়ের লাভ-ক্ষতির হিসাব এবং দেনা, পাওনা এবং মালিক সংক্রান্ত হিসাবগুলির সাহায্যে ব্যবসায়ের আর্থিক বিবরণী প্রস্তুত করা হয়।

[ **বিঃ দ্রঃ** উপরে আমরা ব্যবসায়িক লেনদেন ( Business transaction ) আলোচনা করিয়াছি। এই বিষয়ে ইহা মনে রাখিতে হইবে যে, ব্যবসায়ের সহিত মালিকের লেনদেনগুলি একাধারে যেমন ব্যবসায়িক লেনদেন অন্যদিকে তেমনি উহাদিগকে মালিকের ব্যক্তিগত লেনদেনও বলা হইয়া থাকে। ব্যবসায়ের অর্থ হইতে **মালিকের গৃহভৃত্যের মাহিনা দেওয়া হইলে** আমরা ইহাকে মালিকের ব্যক্তিগত লেনদেন বলি, কিন্তু যেহেতু এই অর্থ ব্যবসায়ের তহবিল হইতে দেওয়া হইয়াছে সেইহেতু ইহাকে ব্যবসায়িক লেনদেনও বলিব; কারণ, ইহাকেও ব্যবসায়ের খাতায় লিখিতে হইবে। তবে এই লেনদেনের একদিকে থাকিবে মালিকের ব্যক্তিগত হিসাব এবং অন্যদিকে থাকিবে নগদ টাকার হিসাব। মালিকের গৃহভৃত্যের মাহিনার বদলে যদি ইহা মালিকের ব্যক্তিগত বাড়ি ভাড়ার জন্য ব্যয় হইত তাহা হইলেও লেনদেনটির একদিকে মালিকের ব্যক্তিগত হিসাব এবং অন্যদিকে নগদ টাকার হিসাব থাকিত। **মালিকের নিজস্ব তহবিল হইতে তাহার গৃহভৃত্যের মাহিনা বা বাড়ি ভাড়া দেওয়া হইলে ইহা ব্যবসায়িক লেনদেন নহে, তাই ইহাকে ব্যবসায়ের হিসাব-বইতে লিখিবার প্রয়োজন নাই।** ]

**দুই-তরফা দাখিলা পদ্ধতি বা তকরারি দাখিলা পদ্ধতির সুবিধা ( Advantages of Double Entry System ) :** দুই-তরফা দাখিলা পদ্ধতির বহুবিধ সুবিধার জন্যই এই পদ্ধতি আজ জগতের সর্বত্র ব্যবহৃত। নিম্নলিখিতগুলিই দুই-তরফা দাখিলা পদ্ধতির প্রধান সুবিধা :

1. ইহার সাহায্যে সকল লেনদেনের পরিপূর্ণ হিসাব রাখা সম্ভব।

2. ইহার সাহায্যে কোন নির্দিষ্ট সময়ের সমস্ত লেনদেনের ফলাফল ( অর্থাৎ ঐ সময়ের মধ্যে কত লাভ বা লোকসান হইয়াছে তাহা ) সহজেই নিরূপণ করা যায়। ঐ লাভ বা লোকসান কিভাবে হইল তাহাও ইহাতে পরিষ্কার করিয়া দেখান সম্ভব।

3. ইহার সাহায্যে বিশেষ বিবরণী প্রস্তুত করিয়া ব্যবসায়ের যে-কোন তারিখের আর্থিক অবস্থা দেখান সম্ভব। আমাদের সহিত তৃতীয় ব্যক্তিদের দেনা-পাওনাও ইহাতে দেখান সম্ভব।

4. যে-কোন প্রতিষ্ঠানই এই পদ্ধতিতে হিসাব রাখিতে পারে।

5. হিসাবের মারফৎ প্রয়োজনীয় সকল পরিসংখ্যান ( Statistics ) পাওয়া যায়।

6. চূড়ান্ত হিসাব এই পদ্ধতিতে সত্বর তৈয়ারী করা সম্ভব।

7. এই পদ্ধতিতে হিসাবের গাণিতিক শুদ্ধতা যাচাই করা সম্ভব।

8. এই নিয়মে হিসাব রাখিলে হিসাবের ভুল এবং জালিয়াতি সহজেই বাহির করা যায়।

9. এই নিয়মে জালিয়াতি সহজে ধরা পড়ে বলিয়া হিসাবরক্ষকের উপর নৈতিক চাপ সৃষ্টি হয়।

10. লিখিত হিসাবে ভুল হইলে সহজেই ঐ ভুল ধরিয়া সংশোধন করা এই নিয়মের আর একটি সুবিধা।

11. কোম্পানী আইনে এই নিয়মেই হিসাব রক্ষার কথা বলা হইয়াছে।

এই সকল সুবিধা থাকার জন্যই দুই-তরফা দাখিলা বিশ্বের শ্রেষ্ঠতম হিসাব-পদ্ধতি।

**দুই-তরফা বা তকরারি দাখিলার ত্রুটি বা অসুবিধা** বলিতে বিশেষ কিছুই নাই। তবে ইহা বলা যায় যে, (ক) একই লেনদেন কাঁচা এবং পাকাভাবে লিখিতে গেলে দ্বিগুণ কাজ করিতে হয়। (খ) বিস্তারিত হিসাব-লিখন ব্যয়-সাপেক্ষও বটে। (গ) অপরিণত জ্ঞান-সম্পন্ন লোকের পক্ষে এই পদ্ধতিতে হিসাব লেখা কষ্টকর। (ঘ) হিসাবের জটিলতা একহারা জমা-খরচ পদ্ধতি হইতে এই পদ্ধতিতে বেশী, তাই ভুলের সম্ভাবনা এই পদ্ধতিতে বেশী হওয়াই স্বাভাবিক। তবে এই নিয়মের সুবিধা এতই বেশী যে, উপরোক্ত অসুবিধা উহার নিকট কিছুই নহে।

## সংক্ষিপ্ত আকারে দুই-তরফা বা তকরারি দাখিলার সংজ্ঞা ও মূলতত্ত্ব

## ( Summary of the Definition and Fundamental Principles of Double Entry System )



**সংজ্ঞা ( Definition ) :** যে হিসাব-ব্যবস্থায় প্রতিটি লেনদেনের দেওয়া এবং পাওয়া উভয় দিকেরই হিসাব রাখে তাহাকে দুই-তরফা দাখিলা বলে। 'The system of Book-Keeping that records the two-fold aspects ( giving away and taking up of the benefits ) of a transaction is called 'Double Entry System'। দুই-তরফা দাখিলা পৃথিবীর শ্রেষ্ঠ হিসাব-রক্ষা পদ্ধতি। ইহাতে বুক-কিপিং-এর প্রতিটি উদ্দেশ্য সুন্দরভাবে সাধিত হয়। এই নিয়মে প্রতিটি লেনদেনের দুই-তরফা হিসাব রাখা হয় এবং যে Account লেনদেনটির মূল্য গ্রহণ করিবে তাহার বামদিকে এবং যে Account উহার মূল্য প্রদান করিবে তাহার ডানদিকে হিসাব লেখা হয়। তাই এই নিয়মে লিখিত হিসাবের গাণিতিক শুদ্ধতা যাচাই করা যায়।



### মূলতত্ত্ব ( Fundamental Principles )

1. কোন লেনদেন হইলেই দেখিতে হইবে যে, কোন্ কোন্ খাতে অর্থাৎ কোন্ কোন্ Account-এর মধ্যে লেনদেন হইল।

2. কোন্ Account মূল্য গ্রহণ করিল এবং কোন্ Account মূল্য প্রদান করিল তাহা বাহির করিতে হইবে।

3. জাবেদা খাতায় ( Journal ) তৎক্ষণাৎ বিস্তারিতসহ গ্রহীতাকে ডেবিট করিতে হইবে এবং দাতাকে ক্রেডিট করিতে হইবে। অর্থাৎ, গ্রহীতার হিসাবের পরে "Dr." এবং দাতার হিসাবের আগে "To" টাকার অঙ্ক সমেত লিখিতে হইবে। লেনদেনের বিবরণীও ( Narration ) জাবেদায় লেখা হয়। তাহাতে অনেক দিন পরেও লেনদেনটির বিবরণ জানা যায়।

4. পরে জাবেদা খাতা হইতে প্রতিটি হিসাব খতিয়ান ( Ledger )-এর বিভিন্ন Account-এ তুলিতে হইবে। যে হিসাবটি ডেবিট হইল খতিয়ানে সেই হিসাবের বামদিকে এবং যে হিসাবটি ক্রেডিট হইল খতিয়ানে সেই হিসাবটির ডানদিকে হিসাব তুলিতে হইবে। হিসাব তোলার সময় খতিয়ানে জাবেদার পাতার নম্বর ( Journal folio ) এবং জাবেদায় খতিয়ানের পাতার নম্বর ( Ledger folio ) লিখিয়া পরবর্তী সময়ের জন্য উভয়ের মধ্যে যোগাযোগের সূত্র স্থাপন করিতে হইবে।

যদি বলা হয়, Purchased goods from Adinath on credit for Rs. 200, তৎক্ষণাৎ দেখিব যে, লেনদেন ঘটিয়াছে Purchase Account এবং Adinath-এর Account-এর মধ্যে; আরও বিবেচনা করিলে দেখিব, লেনদেনটির মূল্য ( এ ক্ষেত্রে মাল ) গ্রহণ করিল Purchase Account এবং প্রদান করিল Adinath-এর Account। সুতরাং জাবেদা বই-এ গ্রহীতা-হিসাব অর্থাৎ Purchase Account-কে ডেবিট করিব এবং দাতা-হিসাব অর্থাৎ Adinath-এর Account-কে ক্রেডিট করিব। পরে খতিয়ানের মধ্যে Purchase Account-এর পাওয়ার ঘরে অর্থাৎ বামদিকে এবং Adinath-এর Account-এ দেওয়ার ঘরে অর্থাৎ ডানদিকে এই হিসাব তুলিয়া হিসাব পাকা করিব। জাবেদায় খতিয়ানের পাতার নম্বর এবং খতিয়ানে জাবেদার পাতার নম্বর ( Folio number ) পাকা হিসাব তোলার সময় লিখিয়া রাখা প্রয়োজন। কারণ, ঐ পাতার নম্বরের সাহায্যে একটি বই হইতে খোঁজ করিয়া নিমেষে অপর বইতে লেনদেনটির হদিস মিলিবে।

এই নিয়মে লিখিত হিসাবখাতগুলিকে হিসাব-কাল ( Accounting period ) অন্তে শ্রেণীবিভাগ করিয়া উহাদের মধ্য হইতে আয়-ব্যয় সংক্রান্ত হিসাবগুলির সাহায্যে ব্যবসায়ের লাভ-ক্ষতির হিসাব এবং দেনা, পাওনা ও মালিক-সংক্রান্ত হিসাবগুলির সাহায্যে ব্যবসায়ের আর্থিক বিবরণী প্রস্তুত করা হয়।

## এক-তরফা বা একহারা দাখিলা পদ্ধতি
## ( Single Entry System )

এই প্রসঙ্গে এক-তরফা দাখিলা পদ্ধতি ( Single Entry System ) সম্পর্কে দু'একটি কথা বলা প্রয়োজন। এক-তরফা দাখিলার কোন নির্দিষ্ট সূত্র নাই। যে পদ্ধতি দুই-তরফা দাখিলা সম্পূর্ণভাবে না মানিয়া অন্যভাবে হিসাব লেখে তাহাকেই এক-তরফা দাখিলা পদ্ধতি বলা যাইতে পারে। 'Single Entry is that which is not Double Entry'। এক-তরফা দাখিলায় প্রতিটি লেনদেনকে বিশ্লেষণ করিয়া দুইখাতে হিসাব

লেখা হয় না। যেহেতু এক-তরফা দাখিলা নিয়মে শুধু নগদান বই ( Cash Book ) এবং ব্যক্তি-সম্পর্কীয় হিসাব ( Personal A/c ) রাখা হয়, সম্পত্তি ও আয়-ব্যয়ের হিসাব ( Real and Nominal A/cs ) রাখা হয় না, তাই এই নিয়মে প্রতিটি লেনদেনের দুই দিক হিসাববদ্ধ হওয়া সম্ভব নহে। এই নিয়মে কোন কোন ক্ষেত্রে কতকগুলি লেনদেনের উভয় দিক বিচার করিয়া হিসাব লেখা হয় ( যেমন, নগদান বই এবং কোন ব্যক্তির মধ্যে লেনদেন হইলে ); আবার কোন কোন ক্ষেত্রে মাত্র উহার একদিক বিচার করিয়া এক-তরফা হিসাব লেখা হয় ( যেমন, নগদান বই অথবা কোন ব্যক্তি-সম্পর্কীয় হিসাব একদিকে এবং অন্যদিকে সম্পত্তি অথবা কোন খরচ বা আয়ের হিসাবের মধ্যে লেনদেন হইলে ); এমনকি, কোন কোন ক্ষেত্রে হয়ত কোন লেনদেনের মোটেই হিসাব লেখা হয় না ( যেমন, কোন আয়-ব্যয় এবং সম্পত্তিখাতের মধ্যে লেনদেন হইলে )। সেই কারণে এই নিয়মকে এক-তরফা, দুই-তরফা এবং অলিখিত হিসাবের সংমিশ্রণ বলা হয়। 'Single Entry System is nothing but a mixture of Single Entry, Double Entry and No Entry.'

সুতরাং দেখা যাইতেছে যে, এই নিয়ম অসম্পূর্ণ এবং তাই বিজ্ঞানসম্মত নহে। বর্তমানেও আমাদের দেশে এই নিয়ম কিছু পরিমাণে চালু আছে, ভবিষ্যতে দেশের শিল্প, বাণিজ্য ও শিক্ষা বিস্তারের সঙ্গে সঙ্গে এই নিয়ম লুপ্ত হইয়া যাইবে, ইহাই স্বাভাবিক।

( এক-তরফা দাখিলা একাদশ শ্রেণীর পাঠ্যাংশে বিশদভাবে আলোচিত হইবে। )

## অনুশীলনী

1. What do you understand by 'Double Entry System of Book-Keeping'? What are its recognised advantages? (H. S. 1960)

[ 'দুই-তরফা ( বা তকরারি ) দাখিলা পদ্ধতি' বলিতে কি বুঝ ? ইহার অনুমোদিত সুবিধা কি কি ? ]

2. 'Double Entry System is the best system of Book-Keeping because of its various advantages.'—What are its various advantages?

( 'বিভিন্ন সুবিধার জন্য দুই-তরফা দাখিলা পদ্ধতি সর্বোৎকৃষ্ট পদ্ধতি' সুবিধাগুলি কি কি ? )

3. Why Double Entry System is called the most scientific system?

( দুই-তরফা দাখিলা পদ্ধতিকে বৈজ্ঞানিক পদ্ধতি বলা হয় কেন ? )

4. What Fundamental Principles are laid down by the Double Entry System?

( তকরারি দাখিলা পদ্ধতি কি কি মূলতত্ত্ব প্রতিষ্ঠিত করিয়াছে ? )

5. What is 'Single Entry System of Book-Keeping'? Why it is not recognised as a scientific system?

[ 'এক-তরফা ( বা একহারা ) দাখিলা পদ্ধতি' কি ? ইহাকে বৈজ্ঞানিক পদ্ধতি হিসাবে সম্মতি দেওয়া হয় না কেন ? ]

6. Explain fully 'Double Entry System' of Book-Keeping. (H. S. 1965)

( 'তকরারি দাখিলা পদ্ধতি' বিশদভাবে ব্যাখ্যা কর। )

7. Explain the principles of Double Entry System of Book-Keeping. Give examples of two transactions and show how they should be recorded. (H. S. 1961)

( দুই-তরফা দাখিলা পদ্ধতির মূলতত্ত্ব ব্যাখ্যা কর। দুইটি লেনদেনের উদাহরণ দিয়া উহা এই পদ্ধতিতে কিভাবে লেখা হইবে তাহা দেখাও। )

**8. What are the reasons for which Double Entry System is preferred to Single Entry System? (H. S. 1961)**

**( কি কি কারণে এক-তরফা দাখিলা নিয়ম হইতে দুই-তরফা দাখিলা নিয়ম বেশী পছন্দ করা হয়? )**

**9. Mention the various advantages of Double Entry System. Is there any disadvantage of the system?**

**( দুই-তরফা দাখিলা নিয়মের বিভিন্ন সুবিধাগুলির উল্লেখ কর। এই নিয়মের কি কোন অসুবিধা আছে? )**

10. Present in your own language the theory of Double Entry System and state the advantages and disadvantages of the system.

( তোমার নিজের ভাষায় তকরারি দাখিলা পদ্ধতি উপস্থাপিত কর এবং ইহার সুবিধা ও অসুবিধাগুলির উল্লেখ কর। )

11. "The system of Double Entry is based on the principle that in recording a transaction both 'Receiving' and 'Giving away' of benefit are to be considered." —Discuss the statement.

( "কোন লেনদেনের হিসাব লিখনে উহার মূল্য 'পাওয়া' ও 'দেওয়া' দুইই বিবেচ্য—এই নীতির উপরই তকরারি দাখিলা পদ্ধতির ভিত্তি।"—উক্তিটির আলোচনা কর। )

তৃতীয় অধ্যায়

# আধুনিক ব্যবসায়ে ব্যবহৃত বিভিন্ন হিসাব বই ও তথ্য বই
## ( Books of Accounts and Statistical Books used in Modern Business )

দুই-তরফা দাখিলা নিয়মে ( Double Entry System-এ ) নির্ভুলভাবে হিসাব লিখিতে গেলে দুই পর্যায়ে হিসাব লেখা হয়। কোন লেনদেন হওয়া মাত্র একপ্রকার খাতায় উহার দৈনিক হিসাব বিস্তারিতভাবে প্রাথমিক পর্যায়ে লেখা হয় এবং পরে অপর একটি খাতায় ঐ হিসাব সংক্ষিপ্ত আকারে তুলিয়া পাকা হিসাব রচনা করা হয়। প্রাথমিক পর্যায়ে হিসাব যে খাতায় লেখা হয় তাহাকে জাবেদা বই ( Journal ) এবং দ্বিতীয় পর্যায়ে পাকাপাকিভাবে যে খাতায় হিসাব তোলা হয় তাহাকে খতিয়ান (Ledger) বলা হয়। বড় ব্যবসায়ে দৈনিক লেনদেনের সংখ্যা বেশী হইলে একখানার পরিবর্তে অনেকগুলি জাবেদা বই ব্যবহার করা যাইতে পারে। এক্ষেত্রে বিভিন্ন হিসাবরক্ষক বিভিন্ন ধরনের লেনদেন আলাদা আলাদা জাবেদা বই-এ লিখিয়া থাকে। অনুরূপভাবে খতিয়ানকেও বিভিন্ন অংশে ভাগ করিয়া ভিন্ন ভিন্ন খতিয়ানে রূপান্তরিত করা যায় যাহাতে অনেকগুলি লোক একসঙ্গে কাজ করিতে পারে।

সুতরাং সংখ্যা যতই হউক, দুই-তরফা দাখিলা পদ্ধতিতে দুই প্রস্ত হিসাব বই ( Two Sets of Books ) অর্থাৎ (1) জাবেদা ( Journal ) এবং (2) খতিয়ান ( Ledger )-এর ব্যবহার হইয়া থাকে।

**জাবেদায় প্রতিটি লেনদেনের দাতা-হিসাব ও গ্রহীতা-হিসাব বাহির করিয়া লেনদেনের তারিখ, টাকার অঙ্ক এবং সংক্ষিপ্ত বিবরণী সমন্বয় করিয়া লেনদেনটিকে বিশ্লেষিতরূপে প্রাথমিক পর্যায়ে লেখা হয় এবং জাবেদার এই হিসাব হইতেই খতিয়ানে অবস্থিত দাতা-হিসাব খাতে এবং গ্রহীতা-হিসাব খাতে লেনদেনটি সংক্ষিপ্ত আকারে পাকাপাকিভাবে তোলা হয়।**

জাবেদা বা Journal-এর বিভিন্ন নাম আছে। ফরাসী শব্দ 'Jour'-এর অর্থ 'দিবস'। এই বই-এ দৈনিক হিসাব লেখা হয় বলিয়া ইহাকে, তাই, Journal ( এবং কোন কোন সময় Day Book ) বলা হয়। এই বই-এ লেনদেনগুলির প্রাথমিক হিসাব লেখা হয় বলিয়া অনেক সময় ইহাকে Book of First Entry, Book of Primary Entry, Book of Original Entry ইত্যাদি নামেও অভিহিত করা হয়। এই বই-এ লেখা হিসাব পাকা নয়। প্রথম পর্যায়ে এই বই-এ হিসাব লিখিয়া পরে খতিয়ানে ঐ হিসাব পাকাপাকিভাবে তোলা হয়। তাই, এই বই শুধু সাহায্যকারী বই। সুতরাং ইহার আর একটি নাম "Subsidiary Book"।

খতিয়ান বা Ledger-এরও বিভিন্ন নাম আছে। এই বই-এ হিসাব পাকাপাকিভাবে তোলা হয় বলিয়া ইহাকে Book of Final Entry বলে। এই বই-এ লিখিত হিসাবগুলির সাহায্যে ব্যবসায়ের মোট লাভ-ক্ষতির হিসাব ও ব্যবসায়ের আর্থিক অবস্থার বিচার করা হয় বলিয়া ইহাকে **'Principal Book of Account', 'King of Account Books'** ইত্যাদি নামে অভিহিত করা হয়।

## জাবেদা ও প্রাথমিক বই-এর বিভাগ
## (Sub-division of Journal)

**বিভাগের প্রয়োজনীয়তা :** ছোট ব্যবসায়ে লেনদেনের সংখ্যা কম হইলে একখানি জাবেদা বই ( Journal ) এবং একখানি খতিয়ান ( Ledger ) হইলেই চলিয়া যায়। ইহা ছাড়া শুধু নগদ লেনদেনের জন্য একটি আলাদা নগদান বই ( Cash Book ) রাখা হয়। যে-কোন ব্যবসায়েই নগদ লেনদেনের সংখ্যা বেশী। সেইজন্য সমস্ত নগদ লেনদেন একটি আলাদা বই এ লেখা হয়। নগদান বই হইতে নগদ লেনদেনের দুই তরফের মধ্যে নগদ তরফ ( Cash aspect ) একবারই লেখা হয়। ইহাই প্রাথমিক আবার ইহাই পাকা। সুতরাং নগদান বইকে ( Cash Book ) যেমন জাবেদা বলা হয় তেমনই আবার খতিয়ানের অংশও বলা হয়। নগদ লেনদেন বাদ দিয়া বাকি সবগুলি লেনদেনকেই জাবেদা বা Journal-এ প্রাথমিকভাবে লিখিতে হইবে। এইরূপ লেনদেনের সংখ্যা অনেক বেশী হইলে এক ব্যক্তির পক্ষে সব লেনদেন Journal-এ লেখা সম্ভব নহে। আবার, অধিক ব্যক্তির পক্ষেও একখানি Journal-এ একই সময়ে কাজ করা সম্ভব নহে। তাই লেনদেনগুলিকে সুবিধামত শ্রেণীবিভাগ করিয়া প্রতিটি শ্রেণীর জন্য আলাদা Journal ব্যবহার করা হয়। প্রতিটি Journal বিশেষ বিশেষ শ্রেণীর লেনদেনের জন্য ব্যবহার করা হয় বলিয়া উহাদের বিশেষ জাবেদা বা **Special Journal** বলা হয়।

সাধারণতঃ নিম্নলিখিত বিশেষ জাবেদাগুলি ব্যবসায়ে ব্যবহৃত হইয়া থাকে।

**1. নগদান বই ( Cash Book ) :** নগদ টাকার লেনদেনগুলি নগদান বই-এ লেখা হয়। নগদান বই-এর দুইটি দিক আছে—বামদিক ও ডানদিক। বামদিকে নগদ পাওয়া এবং ডানদিকে নগদ দেওয়াগুলি লেখা হয়। নগদান বই-এ আলাদা অতিরিক্ত ঘর কাটিয়া ব্যাঙ্ক এবং বাট্টার হিসাবও লেখা যায়। ( বিশদ আলোচনার জন্য 'নগদান বই' অধ্যায় দেখ ; এবং এই অধ্যায়ের শেষে 'নগদান বই-এর স্বতন্ত্র রূপ' দেখ। )

**2. খুচরা নগদান বই ( Petty Cash Book ) :** অনেক সময় ছোট খুচরা নগদ খরচের হিসাব নগদান বই-এ না লিখিয়া আলাদা খুচরা নগদান বই-এ লেখা হয়। ইহাতে ক্যাসিয়ারের কার্যভার লাঘব হয়, কারণ খুচরা নগদান বই অন্য একজন লোক লিখিতে পারে। ( বিশদ আলোচনার জন্য 'তিনঘর নগদান বই' অধ্যায় দেখ। )

**3. খরিদ বই (Purchase Journal) :** বাকি খরিদগুলি সবই এই বই-এ লেখা হয় (All Credit Purchases are written in this book)। মনে রাখিতে হইবে যে, শুধু ধারে ক্রয়ই ইহাতে লেখা হয়। ধারে ক্রয় মানে ধারে মাল ক্রয়। ধারে সম্পত্তি ক্রয় করিলে উহা এই বই-এ লেখা হইবে না। এই বই-এরও বিভিন্ন নাম আছে ; যথা—Purchase Day Book, Purchase Book, Inward Invoice Book, Bought Journal বা শুধু Day Book ইত্যাদি। ('বিশেষ জাবেদা' অধ্যায় দ্রষ্টব্য।)

**4. বিক্রয় বই (Sales Journal) :** বাকি বিক্রয়গুলি সবই এই বই-এ লেখা হয় (All Credit Sales are written in this book)। বাকিতে সম্পত্তি বিক্রয় করিলে কিন্তু তাহা ইহাতে লেখা হইবে না। শুধু বাকিতে মাল বিক্রয় হইলে তাহা লেখা হইবে। এই বই-এরও বিভিন্ন নাম আছে ; যথা—Sales Day Book, Outward Invoice Book, Sales Book, Sold Book ইত্যাদি। ('বিশেষ জাবেদা' অধ্যায় দ্রষ্টব্য।)

**5. খরিদ ফেরত বই (Return Outward Journal) :** যদি কোন খরিদ করা মাল আমরা ফেরত দিই তবে তাহা এই বই-এ লেখা হয়। মাল বাহিরে ফেরত যায় বলিয়া ইহাকে Return Outward বলে। ব্যবসায়ী অনেক কারণে মাল ফেরত দেয় ; যথা—মাল খারাপ হইলে, আসিবার পথে নষ্ট হইয়া গেলে, নমুনা অনুযায়ী না হইলে, অর্ডারের অতিরিক্ত পাঠাইলে…ইত্যাদি কারণে। Return Outward Journal-কে আবার Purchase Return Book-ও বলা হয়। ('বিশেষ জাবেদা' অধ্যায় দ্রষ্টব্য।)

**6. বিক্রয় ফেরত বই (Return Inward Journal) :** কোন খরিদ্দার মাল ফেরত দিলে তাহা এই বই-এ লেখা হয়। এই ফেরত মাল আমাদের দিকে আসে বলিয়া ইহাকে Return Inward বলে। Return Inward Journal-কে অনেক সময় Sales Return Journal বা Sales Return Book-ও বলা হয়। ('বিশেষ জাবেদা' অধ্যায় দ্রষ্টব্য।)

**7. দেয় বিল বই (Bills Payable Book) :** আমরা যদি কোন বিলে (হুণ্ডি) স্বীকৃতি দিই তাহা হইলে উহার প্রাথমিক হিসাব এই বই-এ লেখা হয়। যে সব প্রতিষ্ঠান দৈনিক প্রচুর বিলে স্বীকৃতি দিয়া থাকে তাহারা এই বই ব্যবহার করিয়া থাকে। ('সম্প্রদেয় পত্র' অধ্যায় দ্রষ্টব্য।)

**8. প্রাপ্য বিল বই (Bills Receivable Book) :** আমাদের বিলে (হুণ্ডি) অধমর্ণ স্বীকৃতি দিলে উহা আমাদের প্রাপ্য বিল হইয়া যায়। এই প্রাপ্য বিলের প্রাথমিক হিসাব লেখা হয় প্রাপ্য বিল বই-এ। আমাদের বিলে অধমর্ণ স্বীকৃতি দিলে তবেই উহা প্রাপ্য বিল বইতে লেখা হয়। ('সম্প্রদেয় পত্র' অধ্যায় দ্রষ্টব্য।)

**9. সাধারণ জাবেদা বা প্রকৃত জাবেদা (Journal Proper) :** যে-সমস্ত লেনদেন উপরি-উক্ত বিশেষ জাবেদার (Special Journal) আওতায় পড়িবে না এইগুলিকে সাধারণ বা প্রকৃত জাবেদায় (Journal Proper-এ) প্রাথমিক পর্যায়ে লেখা হয়। যে সমস্ত লেনদেনের জন্য বিশেষ জাবেদা বা Special Journal-এর ব্যবস্থা

নাই উহাদের প্রাথমিক পর্যায়ে লেখাই Journal Proper-এর কাজ। Journal Proper-কে অনেক সময় Miscellaneous Journal, General Journal বা শুধু Journal-ও বলা হইয়া থাকে।

[ **বিঃ দ্রঃ**—উপরি-উক্ত বিভাগগুলিই চূড়ান্ত নহে। বিশেষ প্রয়োজনে আরও বিভাগ হইতে পারে; যেমন—চালান (Consignment), ভাড়া খরিদ (Hire-Purchase) ইত্যাদির সংখ্যা খুব বেশী হইলে ইহাদের জন্যও Special Journal খোলা যাইতে পারে। Special Journal-এর সংখ্যা যত বেশী থাকিবে Journal Proper-এর জন্য লেনদেন-এর সংখ্যা তত কম হইবে। ]

**এইভাবে Journal-কে ভাগ করিয়া লওয়ায় কাজের অনেক সুবিধা হয়; যথা—**

(ক) আলাদা আলাদা লোক বিশেষ বিশেষ শ্রেণীর লেনদেনগুলির প্রাথমিক হিসাব লিখিতে পারেন।

(খ) প্রত্যেক শ্রেণীর লেনদেন আলাদা বই-এ লেখা হয় বলিয়া অল্প সময়েই সব লেনদেনগুলি লেখা হইয়া যায়। উপরন্তু, হিসাবরক্ষক নিজ নিজ বই-এর হিসাবের ভুলের জন্য দায়ী থাকেন।

(গ) প্রতিটি শ্রেণীর লেনদেনের জন্য বিশেষ প্রয়োজন অনুসারে বইখানিতে অনেকগুলি ঘর করিয়া লওয়া যায়। প্রত্যেক বই-এ যে একই প্রকারের ঘর করিতে হইবে, এমন কোন মানে নাই। বিভিন্ন বই-এ প্রয়োজন অনুসারে বিভিন্ন প্রকারের ঘর থাকিতে পারে।

(ঘ) Journal অনেকগুলি ভাগে বিভক্ত হইলে কোনখানাই বিশেষ ভারী হইতে পারে না। অতএব নাড়াচাড়া করিতে সুবিধা হয়।

(ঙ) Journal হইতে হিসাব Ledger-এ তুলিবার পক্ষেও এই বিভাগ বিশেষ সুবিধা দেয়। একখানা Journal থাকিলে উহা যেমন ভারী হয় আবার উহা হইতে Ledger-এ তোলার কাজ যখন চলিবে তখন সব প্রাথমিক হিসাব লেখা বন্ধও রাখিতে হয়। কিন্তু ইহা বিভিন্ন অংশে ভাগ করা থাকিলে একাধারে যেমন বিভিন্ন লোকে Ledger-এর বিভিন্ন অংশে (Ledger-ও যদি বিভিন্ন অংশে বিভক্ত থাকে) হিসাব তুলিতে পারে, অন্য দিক দিয়া আবার তেমনি একখানা Journal হইতে Ledger-এ হিসাব তোলার সময় বাকি Journal-গুলিতে প্রাথমিক হিসাবের কাজ চলিতে পারে। ঐ বিশেষ Ledger-খানি ছাড়া বাকি Ledger-গুলিতেও ঐ সময় কাজ চলিতে পারে।

## খতিয়ান-এর বিভাগ (Sub-division of Ledger)

আমরা জানি যে, খতিয়ানে থাকে পাকা হিসাব। অসংখ্য Account থাকে এই খতিয়ান বা Ledger এ। আমরা আরও জানি যে, এই Account-গুলি সাধারণতঃ তিন শ্রেণীতে ভাগ করা যায়; যথা—

1. **ব্যক্তি-সম্পর্কীয় হিসাব ( Personal Account ) :** আমরা দেখিতে পাই যে, দুই শ্রেণীর ব্যক্তির সহিত আমাদের লেনদেন হয়। প্রথম শ্রেণী—**পাওনাদার** ( Creditors ) এবং দ্বিতীয় শ্রেণী—**দেনাদার** বা **খাতক** (Debtors)।

2. **সম্পত্তির হিসাব ( Real Account ) :** ঘরবাড়ি, মেসিন, নগদ টাকা, আসবাব, গাড়ি, মজুদ মাল ইত্যাদি সবই আমাদের সম্পত্তি। এইগুলির জন্য ভিন্ন ভিন্ন Account থাকে।

3. **নামিক হিসাব ( Nominal Account ) :** আয়, ব্যয়, লাভ ও ক্ষতি-সংক্রান্ত হিসাবগুলি এই শ্রেণীভুক্ত। Sales, Purchase, Interest, Rent, Tax, Discount, Commission, Depreciation ইত্যাদি প্রত্যেকটির জন্য আলাদা হিসাব খতিয়ানে থাকে।

সম্পত্তির হিসাব এবং নামিক হিসাব একই খতিয়ানে থাকিলে ঐ খতিয়ানকে Impersonal Ledger বা অব্যক্তিক খতিয়ান অথবা General Ledger বা সাধারণ খতিয়ান বলে।

কাজের সুবিধার জন্য **খতিয়ানকে কতকগুলি ভাগে ভাগ করা যায়** ; যথা—

1. **পাওনাদারের খতিয়ান ( Creditors' Ledger or Bought Ledger ) :** লেজারের এই অংশে শুধু যত পাওনাদার আছে তাহাদের ব্যক্তিগত হিসাবগুলি থাকে।

2. **খাতকের খতিয়ান (Debtors' Ledger or Sales Ledger) :** এই অংশে শুধু যত দেনাদার আছে তাহাদের ব্যক্তিগত হিসাবগুলি থাকে।

[ **বিঃ দ্রঃ** Creditors' Ledger বা Debtors' Ledger পুনরায় ভাগ করা যায়। পাওনাদার বা খাতকের সংখ্যা বেশী হইলে তাহাদের নামের বা পদবীর আগুক্ষরের ভিত্তিতে 'A—D', E—H,···W—Z Creditors' Ledger বা Debtors' Ledger তৈয়ারী করা যায়। তাহাতে Creditors' Ledger এবং Debtors' Ledger কতকগুলি ছোট ছোট বই-এ ভাগ হইয়া যায়। ইহাতে কাজের অনেক সুবিধা হয়। ]

3. **নগদান বই (Cash Book) :** ইহাও খতিয়ানেরই একটি অংশ। ইহাতে নগদ লেনদেনের হিসাব লেখা হয়। Cash Book যেমন একাধারে Journal, অন্য দিক দিয়া ইহাই আবার Ledger ; কারণ নগদ লেনদেনের প্রাথমিক হিসাব এবং ঐ লেনদেনগুলির দুই-তরফের মধ্যে 'নগদান দিক' ( Cash aspect ) মাত্র একবারই এই বই-এ লেখা হয়। সুতরাং ইহাই কাঁচা খাতা এবং ইহাই পাকা খাতা। Cash Book যখন পাকা খাতা তখন ইহা Cash Account-এরই নামান্তর। Cash Book-কে কাঁচা এবং পাকা দুই রূপেই ব্যবহার করিয়া সময় ও পরিশ্রমের অনেক সংক্ষেপ করা হইয়াছে ; কারণ—নগদ লেনদেনের সংখ্যা এতই বেশী যে, উহা দুই দফায় লিখিতে হইলে কাজের পাহাড় গড়িয়া উঠে। ( নগদান বই-এর বিশদ আলোচনার জন্য এই অধ্যায়ে 'নগদান বই-এর স্বতন্ত্র রূপ' দেখ এবং 'নগদান বই' অধ্যায় দেখ )।

**4. সাধারণ খতিয়ান ( General Ledger ) :** পাওনাদারের হিসাব, খাতকদের হিসাব এবং নগদ টাকার ( ও কোন কোন ক্ষেত্রে ব্যাঙ্কের টাকার ) হিসাব ব্যতীত অন্যান্য সব হিসাবগুলি খতিয়ানের একটি অংশে থাকে। এই অংশকে সাধারণ খতিয়ান বা General Ledger বলে। ইহাকে অব্যক্তিক খতিয়ান বা Impersonal Ledger-ও বলা হইয়া থাকে।

General Ledger-কে আবার অনেক সময় কতকগুলি ভাগে বিভক্ত করা যায়; যেমন—(1) সমস্ত সম্পত্তির হিসাবগুলি ( নগদ টাকা ও ব্যাঙ্কের হিসাব ব্যতীত ) লইয়া সম্পত্তির খতিয়ান বা Real Ledger; (2) আয়, ব্যয়, লাভ ও ক্ষতির হিসাবগুলি লইয়া নামিক খতিয়ান বা Nominal Ledger এবং (3) মালিকের মূলধনের হিসাব (Capital Account) এবং ব্যবসায় হইতে তাহার টাকা তোলার হিসাব ( Drawing Account ) লইয়া স্বকীয় খতিয়ান বা Private Ledger.

সাধারণতঃ Real Ledger এবং Nominal Ledger আলাদাভাবে রাখা হয় না, কিন্তু Private Ledger-এর ব্যবহার অনেক ক্ষেত্রেই দেখা যায়।

**Ledger-কে উপরি-উক্তভাবে ভাগ করিয়া কাজের অনেক সুবিধা হয়; যথা—**

(ক) ভিন্ন ভিন্ন Journal হইতে লেনদেনগুলি Ledger-এর ভিন্ন ভিন্ন অংশে তুলিতে সুবিধা হয়।

(খ) প্রত্যেক Ledger-রক্ষক একই প্রকারের কাজ দিনের পর দিন করেন বলিয়া তাঁহার কার্য-সম্পাদিকা শক্তি বাড়িয়া যায়।

(গ) কোন Ledger-ই বেশী ভারী হইতে পারে না। সুতরাং নাড়াচাড়ার সুবিধা থাকে।

(ঘ) বিশেষ শ্রেণীর হিসাব বিশেষ Ledger-এ থাকে বলিয়া হিসাব বাহির করিতে সব Ledger বইগুলি খুঁজিতে হইবে না।

(ঙ) Ledger-এর এক এক অংশ এক এক Ledger-রক্ষকের দায়িত্বে থাকে বলিয়া কোন ভুলের জন্য, গোপনীয়তা রক্ষার জন্য অথবা Ledger বই-এর পরিচ্ছন্নতার জন্য সেই লোকই দায়ী থাকেন।

## নগদান বই-এর স্বতন্ত্র রূপ
## ( Special nature of Cash Book )

আমরা আগেই বলিয়াছি যে, Cash Book, Journal এবং Ledger দুই-এর কার্যই করিয়া থাকে। যে-কোন ব্যবসায়েই নগদ লেনদেনের সংখ্যা খুব বেশী। সুতরাং এত বেশী সংখ্যক লেনদেনকে একবার Journal-এ প্রাথমিক অবস্থায় লিখিয়া পরে আবার Ledger-এ পাকাপাকিভাবে তুলিতে গেলে দৈনন্দিন কাজের পরিমাণ অত্যন্ত বাড়িয়া যায়। জকরারি দাখিলা পদ্ধতিতে যদিও প্রতিটি লেনদেনকে প্রথমে

Journal-এ লিখিয়া পরে Ledger-এ তোলার নির্দেশ দেওয়া আছে, তথাপি কাজের ভার লাঘব করিবার জন্য নগদ লেনদেনের ব্যাপারে উহাকে একবারেই পাকাপাকি লেখার বন্দোবস্ত করা হয়। ( তবে ক্যাসিয়ার অনেক সময় রাফ্ ক্যাস খাতা ব্যবহার করিয়া থাকেন )। সুতরাং **নগদান বই একটি ব্যতিক্রম।**

**নগদান বই-এর সহিত Journal এবং Ledger দুই-এরই কতকগুলি সাদৃশ্য আছে।**

**Journal-এর সহিত সাদৃশ্য ঃ**

(ক) বাকি খরিদ, বাকি বিক্রয় ইত্যাদি যেমন বিশেষ বিশেষ জাবেদায় প্রাথমিক-ভাবে লেখা হয়, নগদ লেনদেনও তেমনি প্রাথমিকভাবে নগদান বই-এ লেখা হয়।

(খ) Journal-এ যেমন প্রতিটি লেনদেনের বিস্তৃত বিবরণ বা Narration লেখা হয়, নগদান বই-এও তেমনি Narration লেখার নিয়ম আছে।

(গ) Journal-এ যেমন প্রতিদিনের হিসাব প্রতিদিন লেখা হয় এবং তাই লেন-দেনগুলি ক্রমান্বয়ে ( Serially ) পড়ে, নগদান বই-এও তেমনি রোজের হিসাব রোজ লেখা হয় বলিয়া লেনদেনগুলি ক্রমান্বয়ে পড়ে।

(ঘ) Journal হইতে যেমন প্রতিটি লেনদেনের হিসাব Ledger-এ তুলিতে হয়, নগদান বই হইতেও প্রতিটি নগদ লেনদেনের নগদ দিকটি ( Cash aspect ) ছাড়া বাকি অন্য দিকটি Ledger-এ তুলিতে হয়।

**Ledger-এর সহিত সাদৃশ্য ঃ**

(ক) নগদান বই-এ Ledger Account-এর মত ঘর কাটা ও শিরোনামা লেখা হয়। Ledger Account-এর মত ইহারও ডেবিট ও ক্রেডিট দুই দিক থাকে।

(খ) Ledger-এর মত নগদান বই-ও পাকা খাতা ( নগদ লেনদেনের দুই তরফের মধ্যে নগদ দিকের ক্ষেত্রে )।

(গ) বৎসর-অন্তে হিসাবের নির্ভুলতা যাচাই করিতে গেলেও রেওয়ামিলের জন্য সমস্ত Ledger Account-এর মত নগদান বইকেও বিবেচনা করিতে হয়।

(ঘ) বৎসর-অন্তে ব্যবসায়ের আর্থিক অবস্থা বিচার করিবার সময় ( অর্থাৎ Balance Sheet তৈয়ারী করিবার সময় ) অন্যান্য Ledger Account-এর মত নগদান বইকেও বিবেচনা করিতে হয় ( Journal-কে বিবেচনা করা হয় না )।

(ঙ) Ledger-এর Purchase Account, Sales Account, Building Account ইত্যাদির মত নগদান বইও একটি Account বা খতিয়ানখাত। নগদান বই বা Cash Book, Cash Account-এরই নামান্তর।

**Journal এবং Ledger-এর সহিত নগদান বই-এর উপরি-উক্ত সাদৃশ্য থাকার জন্য নগদান বইকে Journal-ও বলা যায়, Ledger-ও বলা যায়। অথবা আমরা উহাকে জাবেদার লক্ষণাক্রান্ত খতিয়ান বা Journalised Ledger-ও বলিতে পারি।**

## তথ্য বই ( Statistical or Memorandum Books )

হিসাব বই ছাড়া সাধারণভাবে তথ্য ইত্যাদি লিখিয়া রাখার জন্য যে বই ব্যবহার করা হয়, তাহাকে তথ্য বই (Statistical or Memorandum Books) বলে। যেমন, ঠিকানা-বই—ইহাতে বিভিন্ন ব্যক্তি বা ফার্মের ঠিকানা লেখা থাকে, অর্ডার-বই—ইহাতে অর্ডারগুলি লেখা থাকে, মেইল রেজিস্টার—ইহাতে আগত এবং প্রেরিত চিঠিপত্রের তথ্য থাকে—ইত্যাদি। সুতরাং তথ্য বই-এর প্রয়োজনীয়তা উপেক্ষা করা যায় না। তথ্য বই হিসাব বই হইতে স্বতন্ত্র হইলেও অধিকাংশ ক্ষেত্রে বেশ গুরুত্বপূর্ণ। ব্যবসায়ে ব্যবহৃত হিসাব বই ও তথ্য বই-এর তালিকা নিম্নের টেব্‌লে দেখান হইল :




## অনুশীলনী

1. What do you mean by Journal and Ledger? What are their functions?

( জাবেদা ও খতিয়ান বলিতে কি বুঝ ? তাহাদের ব্যবহার কি কি ? )

Or, What are the two sets of Account Books used under Double Entry System? State the functions of each set.

( দুই-তরফা দাখিলা পদ্ধতিতে ব্যবহৃত দুই প্রস্ত হিসাব বই কি কি ? প্রত্যেক প্রস্তের ব্যবহার লিখ। )

2. Why in big business Journal is often sub-divided? What advantages are derived by sub-dividing Journal?

( বড় ব্যবসায়ে জাবেদাকে কেন প্রায়ই বিভক্ত করা হয় ? জাবেদা বিভাগ করিলে কি কি সুবিধা পাওয়া যায় ? )

3. What different subsidiary books are generally used in modern business? Briefly describe the functions of each.

(আধুনিক ব্যবসায়ে কি কি সাহায্যকারী হিসাব বই ব্যবহৃত হয়? প্রত্যেকের ব্যবহার সংক্ষেপে বর্ণনা কর।)

4. 'Ledger is the King of Account Books'—Why it is so called?

('খতিয়ান হিসাব বই-এর রাজা'—কেন ইহা বলা হইয়া থাকে?)

5. Do you suggest sub-division of Ledger? If so, give your reasons.

(খতিয়ানের বিভাগ কি তুমি প্রস্তাব কর? যদি কর, তবে কারণ দেখাও।)

6. Give the heads under which Ledger may be sub-divided.

(যে যে শিরোনামায় খতিয়ান বিভাগ করা যায় তাহা দেখাও।)

7. Is Cash Book a Journal or a Ledger or both? Give arguments for your answer.

(নগদান বই কি জাবেদা, খতিয়ান না উভয়ই? তোমার উত্তরের সমর্থনে যুক্তি দেখাও।)

8. What are Statistical Books? Show by a diagram the different Statistical Books and Books of Accounts used in Modern Business.

(তথ্য বই কি? আধুনিক ব্যবসায়ে ব্যবহৃত বিভিন্ন হিসাব বই ও তথ্য বই একটি ছবির সাহায্যে দেখাও।)

9. What are the special features of the Cash Book.

(নগদান বই-এর বৈশিষ্ট্য কি কি?)

[**Hints** :—নগদান বই যে জাবেদা এবং খতিয়ান দুইই তাহা ব্যাখ্যা কর।]

10. 'Cash Book is a Journalised Ledger'.—Discuss.

('নগদান বই একটি জাবেদার লক্ষণাক্রান্ত খতিয়ান'—আলোচনা কর।)

[**Hints** :—নগদান বই-এ জাবেদার ও খতিয়ানের কি কি লক্ষণ প্রকাশ পায় তাহার উল্লেখ কর এবং প্রশ্নে উল্লিখিত সিদ্ধান্ত প্রকাশ কর।]

11. Mention the functions of :

(a) General Ledger, (b) Statistical Books.

[(ক) সাধারণ খতিয়ান এবং (খ) তথ্য বই-এর ব্যবহার উল্লেখ কর।]

12. What are the advantages derived from sub-dividing Ledger?

(খতিয়ানকে বিভক্ত করিলে কি কি সুবিধা পাওয়া যায়?)

## চতুর্থ অধ্যায়

# জাবেদা ও খতিয়ান-এর মধ্যে সম্পর্ক

## ( Relation between Books of Original Entry and Books of Final Entry )

দুই-তরফা দাখিলা নিয়মে প্রতিটি লেনদেনকে বিশ্লেষণ করিয়া প্রথমে জাবেদায় বা Journal-এ বিস্তারিতসহ লেখা হয়। **জাবেদায় বা Journal-এ প্রাথমিক হিসাব লেখার নাম "দাখিলা" বা Entry।** প্রতিটি লেনদেনে কোন্ Account ডেবিট হইবে এবং কোন্ Account ক্রেডিট হইবে তাহা Journal-এ লেখা হয়। প্রতিটি লেনদেনের বিশদ বিবরণীও উহার নীচে লেখা হয়। এই বিবরণীকে বলা হয় Narration। Journal-এ Narration-এর গুরুত্ব খুবই বেশী। দৈনিক লেনদেন দৈনিকই Journal-এ লেখা হয়। পরে Ledger-এর দুইটি Account-এ এই Journal-এর প্রতিটি লেনদেন তোলা হয়। যে Account-টি ডেবিট হইবে তাহার বামদিকে (Debit side) এবং যে Account-টি ক্রেডিট হইবে তাহার ডানদিকে (Credit side) হিসাব তোলা হয়। **Journal হইতে Ledger-এ হিসাব তোলার নাম "খতিয়ানের দাখিলা" (Posting)।** Ledger-এ কিন্তু লেনদেনের **ব্যাখ্যা বা বিবরণী (Narration)** তোলা হয় না। সুতরাং পরে Ledger-এর কোন Account-এর কোন হিসাব সম্পর্কে বিশদভাবে জানা প্রয়োজন হইলে Journal দেখিতে হইবে। তাই খুঁজিয়া বাহির করার সুবিধার জন্য Journal হইতে যখন হিসাব Ledger-এ তোলা হয় **তখন Ledger-এ Journal-এর পাতার নম্বর এবং Journal-এ Ledger-এর পাতার নম্বর** বসাইয়া দেওয়া হয়। **Journal বা Ledger-এর পৃষ্ঠা বা পাতাকে Folio বলা হয় এবং উহার নম্বর বসানকে Folioing বলা হয়।**

[ **বিঃ দ্রঃ** একটি হিসাবের খাতা ( খতিয়ান বা Ledger ) খুলিলে পরস্পরের মুখোমুখি (বামে ও ডাইনে ) যে পৃষ্ঠা দুইটি থাকে তাহাদের একসঙ্গে Folio বলা হয়। দুইটি পৃষ্ঠারই এক নম্বর থাকে। ]

Ledger-এ একবার হিসাব তোলা হইলে পরে Journal-এর আর বিশেষ কোন প্রয়োজন থাকে না। তবে কোন হিসাব সম্পর্কে বিশদ বিবরণী জানিতে হইলে Journal দেখিতে হইবে। Ledger, তাই পাকা খাতা এবং Journal রাফ্ খাতা। তবে নগদান্ বই কিন্তু জাবেদা এবং খতিয়ান দুইই। তাই নগদান বইকে রাফ্ খাতা বলা যায় না। নগদ লেনদেন ইহাতেই পাকাভাবে লেখা হয় এবং বৎসরান্তে ব্যবসায়ের আর্থিক অবস্থা নিরূপণের সময়ও ইহার ব্যবহার হয়।

**প্রশ্ন উঠিতে পারে যে, Ledger যখন পাকা খাতা এবং Ledger Account-এর সাহায্যেই যখন সকল লাভ-ক্ষতির হিসাব এবং ব্যবসায়ের আর্থিক অবস্থা নিরূপিত হয় তখন Journal ব্যবহার করিয়া শুধু সময় ও পরিশ্রম বাড়ান হয় কেন ?**

ইহার উত্তর নিম্নলিখিত কথাগুলির মধ্য হইতে পাওয়া যাইবে।

(1) প্রথমত, কোন লেনদেন সরাসরি Ledger-এ লিখিতে গেলে ভুল হইবার সম্ভাবনা খুব বেশী থাকে।

(2) দ্বিতীয়ত, Ledger-এ সরাসরি হিসাব লিখিবার পর উহাতে ভুল হইলে তাহা সহজেই বাহির করা এবং সংশোধন করা যায় না। Journal-এ প্রাথমিক অবস্থায় হিসাব লেখা থাকিলে Ledger-এর ভুল Journal দেখিলেই প্রায় সব ধরা পড়ে।

(3) তৃতীয়ত, Ledger-এ প্রতিটি লেনদেনের বিবরণী বা Narration লিখিতে গেলে Ledger Account খুবই ভারী ও অপরিষ্কার হইবে; উহা বাঞ্ছনীয় নহে। আবার Ledger-এ সরাসরি হিসাব লিখিয়া Narration যদি বাদ দেওয়া হয় তবে পরবর্তীকালে প্রয়োজনবোধে কোন হিসাবের বিশদ বিবরণী সহজেই জানা যাইবে না।

(4) চতুর্থত, প্রতিদিনের অনেক লেনদেন সরাসরি Ledger-এ তোলা হইয়া উঠে না। তাই Journal-এ প্রতিদিনেরটা তুলিয়া রাখিলে পরে ধীরে ধীরে Ledger-এ তাহা তুলিলে পরিষ্কারভাবে এবং নির্ভুলভাবে হিসাব লেখা হইবে।

(5) পঞ্চমত, হিসাব Journal হইতে Ledger-এ তোলার সময়ও Journal-এর অনেক ভুল ধরা পড়িয়া যায় এবং সঙ্গে সঙ্গে উহা সংশোধন করা যায়।

## অনুশীলনী

1. Describe the relation between Journal and Ledger.

( জাবেদা এবং খতিয়ানের মধ্যে সম্পর্ক বর্ণনা কর। )

2. When Ledger is the Principal Book, what is the use of keeping Journal ?

( খতিয়ানই যখন প্রধান বই তখন জাবেদা রাখার প্রয়োজন কি ? )

Or, What difficulties are faced when records are made directly in the Ledger ?

( খতিয়ানে সরাসরি হিসাব লিখিলে কি কি অসুবিধার সম্মুখীন হইতে হয় ? )

Or, Do you suggest direct recording of transactions in the Ledger ? Give reasons for your answers.

( খতিয়ানে সরাসরি হিসাব লেখা কি তুমি প্রস্তাব কর ? তোমার উত্তরের সপক্ষে যুক্তি দেখাও। )

3. Write short notes on :—Posting, Narration and Folio.

[ টীকা লিখ—

খতিয়ানের দাখিলা (Posting), লেনদেনের বিবরণী, হিসাব বই-এর পৃষ্ঠা। ]

---

পঞ্চম অধ্যায়

# খতিয়ান
## Ledger

প্রতিটি লেনদেন জাবেদা বা Journal হইতে পাকাপাকিভাবে খতিয়ানে তোলা হয় বলিয়া খতিয়ান বা Ledger-ই হিসাব বইগুলির মধ্যে প্রধান। খতিয়ানে বহুসংখ্যক হিসাব বা Account থাকে। এইগুলিকে খতিয়ান-এর হিসাবখাত বা Ledger Account বলে। **হিসাবখাত বলিতে আমরা কোন ব্যক্তি, সম্পত্তি, আয়, ব্যয়, লাভ বা ক্ষতি-সংক্রান্ত সমস্ত আদান-প্রদানের সংক্ষিপ্ত অথচ পূর্ণ বিবরণীকে বুঝি।** ব্যবসায়ের লেনদেনগুলিকে বিশ্লেষণ করিলে দেখা যায় যে, ঐগুলি কোন ব্যক্তি-সংক্রান্ত, সম্পত্তি-সংক্রান্ত নতুবা কোন আয়, ব্যয়, লাভ বা ক্ষতি-সংক্রান্ত। সুতরাং যতগুলি ব্যক্তির ( কোম্পানী বা অংশীদারী কারবারকেও ব্যক্তি হিসাবে ধরিয়া লওয়া হয় ) সহিত লেনদেন হইবে তাহাদের প্রত্যেকের জন্য, যতগুলি বিভিন্ন সম্পত্তি (Assets) ও দায় (Liabilities) থাকিবে তাহাদের প্রত্যেকের জন্য এবং যতগুলি বিভিন্ন নামের আয়, ব্যয়, লাভ এবং ক্ষতি থাকিবে তাহাদের প্রত্যেকের জন্য একটি করিয়া হিসাব বা Account থাকে। যে বই-এ এইসব হিসাবগুলি থাকে তাহাকে খতিয়ান বা Ledger বলা হয়। তাই আমরা খতিয়ানে Ram's Account, A. B. Co.'s Account, X Co. Ltd. Account, Machinery Account, Furniture Account, Salary Account, Interest Account, Discount Account—ইত্যাদি দেখিতে পাই। Account-কে সংক্ষেপে 'A/c' এই সংক্ষিপ্ত শব্দ দ্বারা সূচিত করা হয়।

প্রতিটি Account-এর ডানদিকে এবং বামদিকে একই রকম দুইটি অংশ আছে। ডানদিককে Credit side এবং বামদিককে Debit side বলে। ডানদিককে অর্থাৎ Credit side-কে 'Cr'. এবং বামদিককে অর্থাৎ Debit side-কে 'Dr.' এই দুইটি সংক্ষিপ্ত শব্দ দ্বারা সূচিত করা হয়। প্রতিটি Account-এর উভয়দিকেই প্রথমে তারিখের ( Date ) জন্য এবং পরে যথাক্রমে বৃত্তান্ত ( Particulars ), জাবেদার পাতার নম্বর ( Journal folio ) এবং টাকার অঙ্কের ( Amount ) জন্য একটি করিয়া ঘর আছে।

কিভাবে Account-এর ঘর কাটিতে হয় এবং শিরোনামা লিখিতে হয় তাহার একটি নমুনা পরপৃষ্ঠায় দেওয়া হইল।

কোন লেনদেন যখন Account-এর Debit side-এ অথবা Credit side-এ তোলা হয় তখন প্রথমে 'Date'-এর ঘরে লেনদেনের তারিখ, Particulars-এর ঘরে যে Account-টির সহিত ইহার এই লেনদেনটি হইল সেই Account-টির নাম, Journal Folio-এর ঘরে Journal-এর যে পাতা হইতে এই লেনদেনটি এখানে তোলা হইল তাহার নম্বর এবং Amount-এর ঘরে লেনদেনটির টাকার অঙ্ক বসাইতে হইবে।

Particulars-এর ঘরে অন্য Account-টির নামের আগে Debit side-এ 'To' এবং Credit side-এ 'By' লেখার প্রচলন বহুদিন হইতেই আছে। তবে ইহা নিতান্ত প্রয়োজনীয় নহে। বর্তমান যুগে মেসিনের সাহায্যে হিসাব লেখার প্রচলন হওয়ার সঙ্গে সঙ্গে ইহার প্রচলন উঠিয়া যাইতেছে।

**Ledger A/c-এর নমুনা :**

*Dr.* **Jatin's A/c ( যতীনের হিসাব )** *Cr.*

| Date | Particulars | Journal Folio | Amount Rs. P. | Date | Particulars | Journal Folio | Amount Rs. P. |
|---|---|---|---|---|---|---|---|
| | | | | | | | |

**হিসাবখাতের শ্রেণীবিভাগ ( Classification of Accounts ) :**

প্রতিটি লেনদেনকে বিশ্লেষণ করিয়া কোন্ Account ডেবিট হইবে এবং কোন্ Account ক্রেডিট হইবে তাহা বাহির করিবার নিয়ম আলোচনা করিবার পূর্বে Ledger Account-গুলিকে বিভিন্ন শ্রেণীতে বিভক্ত করিতে শিখিলে আমাদের পরবর্তী আলোচনার পক্ষে বিশেষ সুবিধা হইবে। নিম্নে Ledger Account-গুলির শ্রেণীবিভাগ করা হইল।




**ব্যক্তি-সম্পর্কীয় হিসাব ( Personal Accounts ) :**—Ram's A/c, A. B. Co.'s A/c, X Co. Ltd. A/c ইত্যাদি ব্যক্তি-সম্পর্কীয় হিসাবের উদাহরণ। কোন ব্যক্তির, অংশীদারী কারবারের এবং লিমিটেড কোম্পানীর হিসাবকে ব্যক্তি-সম্পর্কীয় হিসাব বলে।

ব্যক্তি-সম্পর্কীয় হিসাবকে দুইভাগে ভাগ করা যায়—(1) পাওনাদারদের হিসাব ( Creditors' A/cs ) এবং (2) দেনাদার বা খাতকদের হিসাব (Debtors' A/cs)।

ব্যক্তি-সম্পর্কীয় হিসাবের ক্ষেত্রে লেনদেনের মূল্য যে গ্রহণ করে তাহার হিসাবের বামদিকে এবং মূল্যদাতার হিসাবের ডানদিকে লেনদেনটি রাখা হয় ( ডেবিট ও ক্রেডিটের নিয়ম দ্রষ্টব্য ) বলিয়া কোন ব্যক্তি-সম্পর্কীয় হিসাবের বামদিক ভারী হইলে সেই ব্যক্তি খাতক বা দেনাদার (Debtor) এবং কোন হিসাবের ডানদিক ভারী হইলে সেই ব্যক্তি উত্তমর্ণ বা পাওনাদার (Creditor) বুঝিতে হইবে।

**অব্যক্তিক বা নৈর্ব্যক্তিক হিসাব ( Impersonal A/cs ) ঃ** ব্যক্তি-সম্পর্কীয় হিসাব ব্যতীত অন্যান্য সব হিসাবগুলিকে সমবেতভাবে অব্যক্তিক হিসাব বা Impersonal Accounts বলা হয়।

অব্যক্তিক হিসাবগুলির মধ্যে থাকে সম্পত্তি ও আয়ত্তাধীন দ্রব্যের হিসাব এবং বিভিন্ন আয়, ব্যয়, লাভ এবং ক্ষতির হিসাব।

**সম্পত্তি-সম্পর্কীয় হিসাব ( Real A/cs ) ঃ**—বিভিন্ন রকমের সম্পত্তির হিসাব এবং আয়ত্তাধীন দ্রব্যের হিসাবকে (Accounts of Assets and Possessions) সম্পত্তি-সম্পর্কীয় হিসাব বা Real A/cs বলে। Building A/c, Machinery A/c, Cash A/c, Stock A/c ইত্যাদি ইহার উদাহরণ।

সম্পত্তি যখন আসে ( খরিদ অথবা নির্মাণ করিলে সম্পত্তি আসে ) তখন এই হিসাবের বামদিকে লেখা হয় এবং সম্পত্তি যখন যায় ( বিক্রয়, অবচয় বা ধ্বংস হইলে সম্পত্তি যায় ) তখন এই হিসাবের ডানদিকে লেখা হয় [ ডেবিট ও ক্রেডিটের নিয়ম দ্রষ্টব্য ]। **সম্পত্তি-সম্পর্কীয় হিসাবের বামদিক সর্বদা ভারী, কারণ যাহা আসিয়াছে তাহা হইতে কখনই বেশী যাইতে পারে না।**

**নামিক হিসাব ( Nominal A/cs ) ঃ**—বিভিন্ন আয়, ব্যয়, লাভ ও ক্ষতির হিসাবকে (Accounts of incomes, expenses, gains and losses) নামিক হিসাব বা Nominal A/cs বলে। Interest A/c, Rent A/c, Dividend A/c, Discount A/c ইত্যাদি ইহার উদাহরণ।

নামিক হিসাবের বেলায় ব্যয় এবং ক্ষতি ঐ ব্যয়-সংক্রান্ত বা ক্ষতি-সংক্রান্ত হিসাবের বামদিকে লেখা হয় এবং লাভ ও আয় ঐ লাভ-সংক্রান্ত বা আয়-সংক্রান্ত হিসাবের ডানদিকে লেখা হয় ( ডেবিট ও ক্রেডিটের নিয়ম দ্রষ্টব্য ) বলিয়া কোন নামিক হিসাবের বামদিক ভারী হইলে উহা ব্যয় বা ক্ষতি বুঝায় এবং কোন নামিক হিসাবের ডানদিক ভারী হইলে উহা লাভ বা আয় বুঝায়।

যে খতিয়ানে অব্যক্তিক হিসাবগুলি থাকে তাহাকে কার্যক্ষেত্রে Impersonal ledger বা General ledger ( বা কখনও Nominal ledger-ও ) বলা হয়।

## লেনদেনের বিশ্লেষণ এবং ডেবিট ও ক্রেডিট নিরূপণ
## ( Analysis of transactions and finding out of debit and credit )

Double Entry নিয়মের মূল সূত্র এই যে, প্রত্যেকটি লেনদেন দুইটি Account-এর মধ্যে হয় ; এবং উভয় Account-এই হিসাব না লিখিলে হিসাব সম্পূর্ণ হয় না।

কোন্ Account-এ কিভাবে ( অর্থাৎ কোন্ দিকে ) হিসাব লিখিতে হইবে তাহার নিয়ম আলোচনা করা যাইতেছে।

**Double Entry-র প্রথম নিয়ম :**—দুইটি Account-এর মধ্যে যেটি লেনদেনের মূল্য পাইবে তাহাকে ডেবিট এবং যেটি উহার মূল্য দিবে তাহাকে ক্রেডিট করিতে হইবে ( Debit the account which receives the benefit and Credit the account wich gives the benefit )।




**কিন্তু Account-এর শ্রেণীবিভাগ বিবেচনা করিয়া যদি প্রতিটি লেনদেনের ডেবিট ও ক্রেডিট বাহির করি, তবে তিনটি শ্রেণীর জন্য আমরা তিনটি নিয়ম অনুসরণ করিতে পারি।**

**ব্যক্তি-সম্পর্কীয় হিসাব ( Personal A/cs ) :** গ্রহীতার Account-কে ডেবিট এবং দাতার Account-কে ক্রেডিট করিতে হইবে ( Debit the receiver and Credit the giver )।

**সম্পত্তি-সম্পর্কীয় হিসাব ( Real A/cs ) :**—সম্পত্তি-সংক্রান্ত হিসাবগুলির ক্ষেত্রে, যদি কোন সম্পত্তি আসে তবে সেই Account-কে ডেবিট এবং যদি কোন সম্পত্তি যায় তবে সেই Account-কে ক্রেডিট করিতে হইবে ; অর্থাৎ, আগত সম্পত্তির হিসাব ডেবিট এবং নির্গত সম্পত্তির হিসাব ক্রেডিট হইবে ( Debit what comes in and Credit what goes out )। যেমন, আসবাব (Furniture) নগদে ক্রয় করিলে ঐ সম্পত্তি আসে এবং নগদ টাকা ( উহাও সম্পত্তি ) যায়। সুতরাং আসবাবের হিসাব (Furniture A/c) ডেবিট এবং Cash ক্রেডিট হইবে। ( মনে রাখা প্রয়োজন যে, খরিদ অথবা নির্মাণ করিলে সম্পত্তি আসে এবং বিক্রয়, অবচয় বা ধ্বংস হইলে সম্পত্তি যায়। )

**নামিক হিসাব ( Nominal A/cs ) :**—আমরা জানি যে, নামিক হিসাব মানে আয়, ব্যয়, লাভ ও ক্ষতির হিসাব। এই ক্ষেত্রে নিয়ম এই যে, ব্যয় ও ক্ষতি-সংক্রান্ত হিসাবকে ডেবিট এবং আয় ও লাভ-সংক্রান্ত হিসাবকে ক্রেডিট করিতে হইবে ( Debit the expenses and losses and Credit the incomes and gains )।

**ডেবিট এবং ক্রেডিট নিরূপণের জন্য মস্তিষ্কের ক্রিয়া নিম্নরূপে চালাইতে হইবে :**

কোন লেনদেন হইলে মনে মনে চিন্তা করিয়া যে হিসাব দুইটি ( Accounts ) এই লেনদেনটিতে আছে তাহাদের বাহির করিতে হইবে। পরে **উহার যে-কোন একটিকে** নিম্নরূপে বিশ্লেষণ করিতে হইবে—

**(ক) উহা সম্পত্তি-সংক্রান্ত হিসাব কিনা ? যদি হয় তবে উহা আমাদের দিকে আসে কি আমাদের দিক হইতে বাহিরে চলিয়া যায় ?**

**(খ) উহা লাভ বা আয়ের হিসাব কিনা ?**

**(গ) উহা ব্যয় বা ক্ষতির হিসাব কিনা ?**

**(ঘ) উহা ব্যক্তি-সম্পর্কীয় হিসাব (কোন ব্যক্তির অংশীদারী কারবারের অথবা কোম্পানীর) কিনা ? যদি হয়, তবে ঐ হিসাব লেনদেনটির মূল্য গ্রহণ করিতেছে কি প্রদান করিতেছে ?**

উপরি-উক্ত বিশ্লেষণের পর ঐ অনুসন্ধানের উত্তর মিলিলেই আমরা ডেবিট ও ক্রেডিটের পূর্বোক্ত নিয়মাবলী প্রয়োগ করিয়া ডেবিট ও ক্রেডিট বাহির করিতে পারি। (সম্পত্তি আসিলে ডেবিট, যাইলে ক্রেডিট ; লাভ ও আয় ক্রেডিট ; ব্যয় ও ক্ষতি ডেবিট ; গ্রহীতা ব্যক্তি ডেবিট এবং দাতা ব্যক্তি ক্রেডিট হয়)। মনে রাখা উচিত যে, প্রতিটি লেনদেনে সংশ্লিষ্ট দুইটি Account-এর একটি ডেবিট বা ক্রেডিট হইলে অপরটির জন্য আর চিন্তা নাই ; কারণ, একটি ডেবিট হইলে অপরটি ক্রেডিট হইবেই।

এখন আমরা এই নিয়মগুলির সাহায্যে কয়েকটি লেনদেনের ডেবিট ও ক্রেডিট বাহির করিব। নিম্নলিখিত উদাহরণটি দ্রষ্টব্য :

(1) Started business with Cash Rs. 5,000
(নগদ 5,000 টাকা দিয়া ব্যবসা আরম্ভ করা হইল)

(2) Purchased goods for Cash Rs. 200
(নগদ 200 টাকার মাল ক্রয় করা হইল)

(3) Paid Bulu Rs. 100
(বুলুকে 100 টাকা দেওয়া হইল)

(4) Purchased goods on credit from Mihir Rs. 300
(মিহিরের নিকট হইতে বাকিতে 300 টাকার মাল কেনা হইল)

(5) Sold goods for Cash Rs. 150
(নগদ 150 টাকার মাল বিক্রয় হইল)

(6) Sold goods to Shyamal on credit Rs. 400
(শ্যামলের নিকট 400 টাকার মাল বাকিতে বিক্রয় করা হইল)

(7) Paid salary Rs. 100 to the cashier
(ক্যাসিয়ারকে 100 টাকা মাহিনা দেওয়া হইল)

(8) Depreciated Building by Rs. 50
(বাড়ির মূল্য হইতে অবচয়জনিত ক্ষতি 50 টাকা বাদ দেওয়া হইল)

(9) Received dividend Rs. 75
(75 টাকা লভ্যাংশ পাওয়া গেল)

(10) Received Rs. 200 from Chanchal on A/c
(চঞ্চলের নিকট হইতে পাওনা বাবদ নগদ 200 টাকা পাওয়া গেল)

**বিশ্লেষণ—**

1. 5,000 টাকা দিয়া ব্যবসা আরম্ভ করায় ব্যবসায়ের ক্যাসবাক্সে মূলধন ( Capital ) বাবদ 5,000 টাকা আসিল। সুতরাং এই লেনদেনে Cash A/c এবং Capital A/c সংশ্লিষ্ট। প্রথমটি Real A/c এবং দ্বিতীয়টি মালিকের ব্যক্তিগত হিসাব ( Personal A/c )। প্রথমটি ধরিলে দেখিব যে, নগদ টাকা (Cash) আসে, তাই, Real A/c-এর নিয়মানুসারে Cash A/c ডেবিট হইবে। সুতরাং বাকি Account-টি অর্থাৎ Capital A/c ক্রেডিট হইবে। যদি দ্বিতীয়টি ধরি তাহা হইলে দেখিব Capital A/c ( ইহা মালিকের ব্যক্তিগত হিসাব ) নগদ টাকা দিতেছে। সুতরাং Personal A/c-এর নিয়মানুসারে ( অর্থাৎ যে দেয় তাহাকে ক্রেডিট করা এবং যে পায় তাহাকে ডেবিট করা ) ইহা ক্রেডিট হইবে। তাই, বাকি Account-টি অর্থাৎ Cash A/c ডেবিট হইবে।

2. এই লেনদেনটি Goods A/c এবং Cash A/c-এর মধ্যে হয়। দুইটিই Real A/c। এক্ষেত্রে Goods আসে এবং Cash যায়। সুতরাং Real A/c-এর নিয়মানুসারে Goods A/c ডেবিট এবং Cash A/c ক্রেডিট হইবে। খরিদের বেলায় Goods A/c-এর পরিবর্তে Purchase A/c-ও করা চলে। বুলুকে 100 টাকা দেওয়া হইল।

3. এই লেনদেনটিতে Bulu-র ব্যক্তিগত A/c এবং Cash A/c সংশ্লিষ্ট। প্রথমটি Personal A/c এবং দ্বিতীয়টি Real A/c। প্রথমটিতে Bulu's A/c টাকা পাইল সুতরাং Personal A/c-এর নিয়মানুসারে ( অর্থাৎ যে পায় তাহাকে ডেবিট করিতে হয় ) Bulu's A/c ডেবিট হইবে। অতএব বাকি A/c-টি অর্থাৎ Cash A/c ক্রেডিট হইবে। মিহিরের নিকট হইতে ধারে 300 টাকার মাল ক্রয় হইল।

4. এই লেনদেনটি হয় Goods A/c এবং Mihir's A/c-এর মধ্যে ( ইহা যদি নগদ ক্রয় হইত তাহা হইলে ইহা Goods A/c এবং Cash A/c-এর মধ্যে হইত )। প্রথমটি Real A/c এবং দ্বিতীয়টি Personal A/c। প্রথমটি ধরিলে দেখিব যে, মাল আসে। সুতরাং Real A/c-এর নিয়মানুসারে ( অর্থাৎ যাহা আসে তাহাকে ডেবিট করিতে হয় ) Goods A/c ( অথবা Purchase A/c ) ডেবিট হইবে। অতএব বাকি A/c-টি অর্থাৎ Mihir's A/c ক্রেডিট হইবে। নগদ 150 টাকার মাল বিক্রয় হইল।

5. এই লেনদেনে Goods A/c এবং Cash A/c সংশ্লিষ্ট। যখন মাল বিক্রয় করি তখন মাল বাহিরে যায়। Goods A/c হইল Real A/c এবং এক্ষেত্রে মাল বাহিরে যায়। সুতরাং Real A/c-এর নিয়মানুসারে ( অর্থাৎ যাহা যায় তাহাকে ক্রেডিট করিতে হয় ) Goods A/c ক্রেডিট হইবে এবং বাকি A/c-টি অর্থাৎ Cash A/c ডেবিট হইবে। বিক্রয়ের বেলায় Goods A/c-এর পরিবর্তে Sales A/c-ও করা চলে। শ্যামলের নিকট 400 টাকার মাল ধারে বিক্রয় করা হইল।

6. ইহাতে Goods A/c এবং Shyamal's A/c সংশ্লিষ্ট। প্রথমটি Real A/c এবং দ্বিতীয়টি Personal A/c। দ্বিতীয়টি যদি ধরি তবে দেখিব যে, Shyamal মাল পায়। সুতরাং Personal A/c-এর নিয়মানুসারে ( যে পায় তাহাকে ডেবিট

করিতে হয় ) Shyamal's A/c ডেবিট হইবে এবং বাকি A/c-টি অর্থাৎ Goods A/c ( অথবা Sales A/c ) ক্রেডিট হইবে। ক্যাশিয়ারকে 100 টাকা মাইনে দেওয়া হইল

7. আমরা যখন কোন খরচ করিব তখন সেই খরচের হিসাব লিখিব, এই খরচের টাকা যে পাইল তাহার হিসাব লিখিব না। এক্ষেত্রে Salary ( মাহিনা ) আমাদের খরচ, কিন্তু পাইল ক্যাসিয়ার। সুতরাং Salary-র হিসাব লিখিব, ক্যাসিয়ারের হিসাব লিখিব না। অতএব, এই লেনদেনটিতে Salary A/c এবং Cash A/c জড়িত। Salary A/c-টি Nominal A/c এবং Cash A/c-টি Real A/c। Nominal A/c-এর নিয়মানুসারে ( অর্থাৎ যত খরচ এবং ক্ষতি তাহাদের ডেবিট করিতে হইবে এবং আয় ও লাভকে ক্রেডিট করিতে হইবে ) Salary A/c ( যেহেতু এটি একটি খরচ ) ডেবিট হইবে। সুতরাং বাকি A/c-টি অর্থাৎ Cash A/c ক্রেডিট হইবে।

8. এই লেনদেনটিতে একদিকে Building A/c এবং অন্যদিকে Building-এর অবচয়ের হিসাব অর্থাৎ Depreciation A/c আছে। Depreciation ক্ষতি বুঝায়। প্রথমটি Real A/c এবং দ্বিতীয়টি Nominal A/c। দ্বিতীয়টি যদি ধরা হয় তবে দেখিব যে, এটা একটা ক্ষতি। সুতরাং Nominal A/c-এর নিয়মানুসারে Depreciation A/c ডেবিট হইবে। অতএব Building A/c ক্রেডিট হইবে। (75 টাকা লভ্যাংশ পা

9. এক্ষেত্রে Dividend ( লভ্যাংশ ) বাবদ নগদ 75 টাকা পাওয়া গেল। সুতরাং Dividend A/c এবং Cash A/c জড়িত। প্রথমটি Nominal A/c এবং দ্বিতীয়টি Real A/c। প্রথমটি একটি আয়। সুতরাং Nominal A/c-এর নিয়মানুসারে Dividend A/c ক্রেডিট হইবে। অতএব Cash A/c ডেবিট হইবে।

10. এক্ষেত্রে নগদ টাকা (Cash) আসিল এবং Chanchal's A/c উহা দিল। সুতরাং লেনদেনটিতে Cash A/c এবং Chanchal's A/c জড়িত। প্রথমটি Real A/c এবং দ্বিতীয়টি Personal A/c। যদি দ্বিতীয়টি ধরি তবে দেখিব যে, Chanchal টাকা দিল। সুতরাং Personal A/c-এর নিয়মানুসারে ( অর্থাৎ যে দেয় তাহাকে ক্রেডিট করিতে হয় ) Chanchal's A/c ক্রেডিট হইবে। অতএব Cash A/c ডেবিট হইবে।

( উপরের বিশ্লেষণ 38 পৃষ্ঠার বিবরণীতে সংক্ষিপ্ত আকারে দেখান হইল। )

**উপরি-উক্ত বিশ্লেষণে ইহা পরিষ্কারভাবে দেখা যায় যে, যে-কোন লেনদেনেই, প্রথমে বাহির করিতে হইবে উহাতে কোন্ কোন্ A/c সংশ্লিষ্ট। পরে উহাদের যে-কোন একটিকে ধরিয়া দেখিব উহা কি জাতীয় A/c অর্থাৎ উহা Real A/c, Nominal A/c না Personal A/c। যদি Real A/c হয় তবে দেখিব উহা আসে, না যায়। আসিলে উহা ডেবিট হইবে এবং যাইলে উহা ক্রেডিট হইবে। যদি দেখি উহা Nominal A/c, তবে বিবেচনা করিব যে, উহা খরচ, ক্ষতি, আয় বা লাভের কোন্‌টা। খরচ বা ক্ষতি হইলে উহা ডেবিট এবং আয় বা লাভ হইলে উহা ক্রেডিট হইবে। যদি উহা Personal A/c হয় তবে দেখিব সে**

দেয় কিংবা পায়। যদি পায় তবে ডেবিট এবং যদি দেয় তবে ক্রেডিট হইবে। এইরূপে ঐ A/c-টি ডেবিট হইবে, না ক্রেডিট হইবে তাহা

লেনদেনে ডেবিট ও ক্রেডিটের বিশ্লেষণ ও বিবরণ

| | যে দুইটি Account সংশ্লিষ্ট | সম্পত্তি-সম্পর্কীয় হিসাব | | নামিক হিসাব | | ব্যক্তি-সম্পর্কীয় হিসাব | | সুতরাং ডেবিট বা ক্রেডিট |
|---|---|---|---|---|---|---|---|---|
| | | আসে | যায় | লাভ বা আয় | ক্ষতি বা ব্যয় | মূল্য নেয় | মূল্য দেয় | |
| 1. | Capital A/c | – | – | – | – | – | দেয় | ক্রেডিট |
| | Cash A/c | আসে | – | – | – | – | – | ডেবিট |
| 2. | Goods A/c | আসে | – | – | – | – | – | ডেবিট |
| | Cash A/c | – | যায় | – | – | – | – | ক্রেডিট |
| 3. | Bulu's A/c | – | – | – | – | নেয় | – | ডেবিট |
| | Cash A/c | – | যায় | – | – | – | – | ক্রেডিট |
| 4. | Goods A/c | আসে | – | – | – | – | – | ডেবিট |
| | Mihir's A/c | – | – | – | – | – | দেয় | ক্রেডিট |
| 5. | Cash A/c | আসে | – | – | – | – | – | ডেবিট |
| | Goods A/c | – | যায় | – | – | – | – | ক্রেডিট |
| 6. | Goods A/c | – | যায় | – | – | – | – | ক্রেডিট |
| | Shyamal's A/c | – | – | – | · | নেয় | – | ডেবিট |
| 7. | Salary A/c | – | – | – | ব্যয় | – | – | ডেবিট |
| | Cash A/c | – | যায় | – | – | – | – | ক্রেডিট |
| 8. | Depreciation A/c | – | – | – | ক্ষতি | – | – | ডেবিট |
| | Building A/c | – | যায় | – | – | – | – | ক্রেডিট |
| 9. | Cash A/c | আসে | – | – | – | – | – | ডেবিট |
| | Dividend A/c | – | – | আয় | – | – | – | ক্রেডিট |
| 10. | Cash A/c | আসে | – | – | – | – | – | ডেবিট |
| | Chanchal's A/c | – | – | – | – | – | দেয় | ক্রেডিট |

( 35-37 পৃষ্ঠার উদাহরণের লেনদেনগুলির বিশ্লেষণের বিবরণ )

বাহির করিব। যদি উহা ডেবিট হয় তবে বাকি A/c-টি ক্রেডিট হইবে

**এবং যদি উহা ক্রেডিট হয় তবে বাকি A/c-টি ডেবিট হইবে। মনে রাখিতে হইবে যে, ইহাই ডেবিট ও ক্রেডিট বাহির করিবার শ্রেষ্ঠ পদ্ধতি।**

[ **বিঃ দ্রঃ**—মনে রাখিতে হইবে যে, যখন পণ্য বা Goods ( বিক্রয়ার্থ মাল ) ক্রয় করা হয় তখন Goods A/c না লিখিয়া Purchase A/c-ও লিখিতে পারি এবং যখন পণ্য বিক্রয় করা হয় তখন Goods A/c না লিখিয়া Sales A/c-ও লিখিতে পারি। অনুরূপভাবে যখন আমরা পণ্য ফেরত পাঠাই তখন Goods A/c-এর পরিবর্তে Return Outward A/c অথবা Purchase Return A/c এবং যখন পণ্য ফেরত পাই তখন Goods A/c-এর পরিবর্তে Return Inward A/c অথবা Sales Return A/c-ও লিখিতে পারি। উপরের 2, 4, 5 এবং 6নং বিশ্লেষণ দ্রষ্টব্য। Prof. R. Carter-এর মতে Goods A/c বলিতে পণ্য বুঝায় ; সুতরাং উহা Real A/c ; কিন্তু Sales A/c, Purchase A/c, Return Inward A/c, এবং Return Outward A/c প্রত্যেকটি Nominal A/c. কারণ, বিক্রয় (Sales) আয়, খরিদ (Purchase) ব্যয়, বিক্রয়-ফেরত (Return Inward) ক্ষতি এবং খরিদ ফেরত (Return Outward) লাভ বুঝায়। Goods A/c-এর পরিবর্তে এই Account-গুলি ব্যবহার করিতে গেলে ইহা মনে রাখা প্রয়োজন। ]

## কিভাবে Account-গুলিতে হিসাব লিখিতে হয় ?

যখন কোন লেনদেনের দুইটি Account পাইব, তখন দেখিব উহার কোন্‌টি ডেবিট এবং কোন্‌টি ক্রেডিট হইবে। ডেবিট ও ক্রেডিট বাহির করার পরে Journal-এ প্রাথমিক হিসাব লিখিয়া পরে Ledger-এর ঐ Account দুইটি বাহির করিব। প্রথম Account-টি যদি ডেবিট হয় তবে উহার বামদিকে প্রথমে Date-এর ঘরে তারিখ এবং পরে Particulars-এর ঘরে প্রথমে "To" লিখিয়া পরে দ্বিতীয় Account-এর নাম লিখিব। সর্বশেষে Amount-এর ঘরে লেনদেনের টাকার অঙ্ক লিখিব। Account-এর Journal Folio-এর ঘরে Journal-এর যে পাতায় এই লেনদেনটি প্রাথমিক অবস্থায় লেখা হইয়াছে সেই পাতার নম্বর লিখিতে হইবে। Journal-এও Ledger-এর পাতার নম্বর ঐ সময়ে Journal-এর Ledger Folio ( সংক্ষেপে L. F.)-এর ঘরে লিখিতে হইবে। ( Journal Folio-এর উল্লেখ আমরা বর্তমানে বিশেষ করিব না। পরে উহার বিশদ আলোচনা হইবে। )

এখন দ্বিতীয় Account-এর অর্থাৎ যেটি ক্রেডিট হইবে উহার ডানদিকে Date-এর ঘরে তারিখ এবং পরে Particulars-এর ঘরে প্রথমে "By" লিখিয়া পরে প্রথম Account-টির নাম লিখিব। সর্বশেষে Amount-এর ঘরে লেনদেনটির টাকার অঙ্ক লিখিব। ইহার কারণ, **প্রত্যেকটি লেনদেনে ইংরেজী গ্রামারের ভয়েস ( Voice )-এর মত দুইটি দিক আছে।**

যেমন, যদি 180 টাকার একটি লেনদেন 1969 সনের 16ই জুন তারিখে হয় এবং উহাতে যদি Purchase A/c ডেবিট হয় এবং Haren's A/c ক্রেডিট হয়, অর্থাৎ যদি Haren-এর নিকট হইতে বাকি খরিদ হয়, তবে স্বভাবতই Journal-এ ঐ লেনদেনটি আমরা এইরূপে লিখিব—

**Journal** (Folio 75) *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. P. | Amount Rs. P. |
|---|---|---|---|---|
| 1969 June 16 | Purchase A/c ... ... Dr.<br>To Haren's A/c<br>(Being goods purchased on Credit)<br>INV. No...... | 85<br>17 | 180·00 | 180·00 |

Ledger-এ এই হিসাব তুলিবার সময় এই লেনদেনে **ইংরেজী গ্রামারের ভয়েসের** মত ইহার দুইটি দিক চিন্তা করিতে হইবে।

একদিক—Purchase A/c is **debited to Haren's A/c.**

অপরদিক—Haren's A/c is **credited by Purchase A/c**

প্রত্যেক Account-এর বামদিক ডেবিটের দিক এবং ডানদিক ক্রেডিটের দিক। ডেবিট ও ক্রেডিট দিকে কেন যথাক্রমে 'To' এবং 'By' ব্যবহৃত হয় তাহাও উপরের বিশ্লেষণে পরিষ্কার হইয়া যায়। উপরি-উক্ত লেনদেনটি Ledger-এ তুলিলে Purchase A/c এবং Haren's A/c নিম্নরূপ হইবে।

*Dr.* **Purchase A/c** (Folio 85) *Cr.*

| Date | Particulars | J.F. | Amount Rs. P. | Date | Particulars | J.F. | Amount Rs. P. |
|---|---|---|---|---|---|---|---|
| 1969 June 16 | To Haren's A/c | 75 | 180·00 | | | | |

*Dr.* **Haren's A/c** (Folio 17) *Cr.*

| Date | Particulars | J.F. | Amount Rs. P. | Date | Particulars | J.F. | Amount Rs. P. |
|---|---|---|---|---|---|---|---|
| | | | | 1969 June 16 | By Purchase A/c | 75 | 180·00 |

মনে রাখিতে হইবে যে, প্রতিটি লেনদেন আগে Journal-এ লিখিয়া পরে উপরি-উক্তভাবে উহা Ledger-এ তুলিতে হইবে। **Ledger A/c-এ Narration লেখা হয় না।** (এই উদাহরণে Folio-এর ঘরে Journal এবং Ledger-এর পাতার নম্বরগুলি কাল্পনিক।)

**ব্যক্তি-সম্পর্কীয় খতিয়ান এবং সাধারণ খতিয়ানের মধ্যে সম্পর্ক (Relation between Personal Ledger & General Ledger) ঃ**

আমরা দেখিয়াছি যে, ব্যক্তি-সম্পর্কীয় হিসাবগুলি থাকে Personal Ledger-এ এবং বাকি হিসাবগুলি থাকে General Ledger বা সাধারণ খতিয়ানে। প্রয়োজনবোধে নামিক হিসাবগুলির জন্য আলাদা Nominal Ledger এবং সম্পত্তির হিসাবগুলির জন্য আলাদা Real Ledger বা সম্পত্তির খতিয়ান রাখা যাইতে পারে। তবে বাস্তবক্ষেত্রে সম্পত্তির হিসাব এবং নামিক হিসাবগুলি General Ledger বা সাধারণ খতিয়ানেই থাকে ( ইহাকে সে ক্ষেত্রে অব্যক্তিক বা নৈর্ব্যক্তিক খতিয়ান বা Impersonal Ledger-ও বলা যাইতে পারে )। নগদান বই (Cash Book) সাধারণ খতিয়ানেরই অংশ বিশেষ। সাধারণ খতিয়ান ( General Ledger ) এবং ব্যক্তি-সম্পর্কীয় খতিয়ানের ( Personal Ledger ) মধ্যে কিভাবে সম্পর্ক স্থাপিত হয় তাহা দেখা যাউক :

1. নগদান বই হইতে যখন শুধু কোন ব্যক্তি-সম্পর্কীয় হিসাবে কোন লেনদেন Posting হয় তখন সাধারণ খতিয়ান এবং ব্যক্তি-সম্পর্কীয় খতিয়ানের মধ্যে সম্পর্ক স্থাপিত হয়। নগদান বই হইতে নামিক অথবা সম্পত্তির হিসাবে Posting হইলে সাধারণ খতিয়ানেরই বিভিন্ন অংশের মধ্যে সম্পর্ক স্থাপিত হয়; কারণ নামিক হিসাব এবং সম্পত্তির হিসাব সাধারণ খতিয়ানেরই ভিন্ন ভিন্ন অংশে অথবা ভিন্ন ভিন্ন পাতায় থাকে এবং নগদান বইও সাধারণ খতিয়ানের অংশ বিশেষ।

2. বিভিন্ন সাহায্যকারী জাবেদা (Subsidiary Books যেমন, Purchase Book, Sales Book ইত্যাদি ) হইতে যখন প্রতিটি লেনদেন ব্যক্তি-সম্পর্কীয় হিসাবে Posting হয় এবং ঐ বইগুলি হইতে নামিক অথবা সম্পত্তির হিসাবে উহাদের মোট অঙ্ক Posting হয় ( যেমন, Purchase Book হইতে Purchase A/c-এ, Bills Receivable Book হইতে Bills Receivable A/c-এ মোট অঙ্ক Posting হয় ) তখন General Ledger এবং Personal Ledger-এর মধ্যে সম্পর্ক স্থাপিত হয়।

3. Journal হইতে কোন লেনদেন একদিকে কোন সম্পত্তি অথবা নামিক হিসাব এবং অন্যদিকে কোন ব্যক্তি-সম্পর্কীয় হিসাবে Posting হইলে উভয় Ledger-এর মধ্যে সম্পর্ক স্থাপিত হয়। কিন্তু এমন Journal Entry হইতে পারে যাহার ডেবিট অথবা ক্রেডিট হিসাবটির কোনটিই ব্যক্তি-সম্পর্কীয় হিসাব নহে। সেক্ষেত্রে এই Journal Entry-টি Ledger-এ Posting হইলেও Personal Ledger এবং General Ledger-এর মধ্যে সম্পর্ক স্থাপিত হয় না। নিম্নের উদাহরণটি দ্রষ্টব্য :

**উদা. ঃ** নিম্নের জাবেদার দাখিলাগুলি কোন্ কোন্ খতিয়ানের মধ্যে সম্পর্ক স্থাপন করে তাহা এইরূপে বুঝাইতে হইবে।

Journal

| Date | Particulars | L.F. | Dr. Amount Rs. | Cr. Amount Rs. |
|---|---|---|---|---|
| 1969 Dec. 31 | Depreciation A/c ... ... Dr.<br>To Machinery A/c<br>(Being machinery depreciated) | | 200 | 200 |
| „ 31 | Bad Debt A/c ... ... Dr.<br>To Rahim's A/c<br>(Being irrecoverable debt written off) | | 100 | 100 |
| „ 31 | Biren's A/c ... ... Dr.<br>To Benoy's A/c<br>(Being credit balance of Biren's A/c transferred to Benoy's A/c) | | 300 | 300 |
| „ 31 | Commission A/c ... ... Dr.<br>To Interest A/c<br>(Being interest received but wrongly credited to Commission A/c now rectified) | | 50 | 50 |

উপরের চারিটি Journal Entry-র মধ্যে—

(ক) প্রথমটির ডেবিট এবং ক্রেডিট হিসাব দুইটি সাধারণ খতিয়ানেই আছে; কারণ ডেবিট হিসাবটি নামিক এবং ক্রেডিট হিসাবটি সম্পত্তির।

(খ) দ্বিতীয়টির ডেবিট হিসাবটি সাধারণ খতিয়ানে এবং ক্রেডিট হিসাবটি ব্যক্তি-সম্পর্কীয় খতিয়ানে আছে; কারণ ডেবিট হিসাবটি নামিক এবং ক্রেডিট হিসাবটি ব্যক্তি-সম্পর্কীয়।

(গ) তৃতীয়টির দুইটি হিসাবই ব্যক্তি-সম্পর্কীয়। তাই তাহারা উভয়েই ব্যক্তি-সম্পর্কীয় খতিয়ানে আছে।

(ঘ) চতুর্থটির দুইটি হিসাবই নামিক। তাই উহারা উভয়েই সাধারণ খতিয়ানে আছে।

সুতরাং, ইহা পরিষ্কারভাবে বুঝা গিয়াছে যে, সকল লেনদেনই সাধারণ খতিয়ান এবং ব্যক্তি-সম্পর্কীয় খতিয়ানকে যুক্ত করে না। কোন লেনদেন এই দুই খতিয়ানকে যুক্ত করিতে পারে, আবার কোন লেনদেনের ডেবিট এবং ক্রেডিট এক খতিয়ানেই সীমাবদ্ধ থাকিতে পারে। **অতএব, সাধারণ খতিয়ানের মোট ডেবিট ব্যক্তি-সম্পর্কীয় খতিয়ানের মোট ক্রেডিটের অথবা সাধারণ খতিয়ানের মোট ক্রেডিট ব্যক্তি-সম্পর্কীয় খতিয়ানের মোট ডেবিটের সমান কখনই না হওয়া সম্ভব।** যদি প্রতিটি লেনদেনের ডেবিট এক খতিয়ানে এবং ক্রেডিট অন্য খতিয়ানে থাকে, তবেই ইহা সম্ভব। বাস্তব ক্ষেত্রে প্রতিটি লেনদেন এইরূপ হওয়া প্রায় অসম্ভব। তাই দুই খতিয়ানের মধ্যে একের মোট ডেবিট অপরের মোট ক্রেডিটের

সমান অথবা একের মোট ক্রেডিট অপরের মোট ডেবিটের সমান হয় না। **তবে দুই খতিয়ানেরই একত্রে মোট ডেবিট মোট ক্রেডিটের সমান হইবে** কারণ, ইহাই দুই-তরফা দাখিলা নিয়মের মূল সূত্র।

## অনুশীলনী

1. What is an account? Where are the accounts kept?

( হিসাবখাত কাহাকে বলে? হিসাবখাত কোথায় রাখা হয়? )

[ Hints: প্রথম অধ্যায় দেখ Account-এর ব্যাখ্যা আছে। পঞ্চম অধ্যায়ের গোড়ার দিকেও দেখ। ]

2. Are all the accounts kept in one Ledger? If not, state in how many books they may be kept. Mention the names of the books.

( সমস্ত হিসাবখাত কি একই খতিয়ানে রাখা হয়? যদি না হয় তবে কতগুলি খতিয়ান বই-এ উহা রাখা হয়? খতিয়ান বইগুলির নাম উল্লেখ কর। )

3. Classify the ledger accounts into different categories and give at least three examples of each.

( হিসাবখাতের শ্রেণীবিভাগ কর এবং প্রতিটি শ্রেণীর ন্যূনপক্ষে তিনটি করিয়া উদাহরণ দাও। )

4. "Accounts are often classified as Personal, Real and Nominal"—define each type and give three examples of each.

( "ব্যক্তি-সম্পর্কীয় হিসাব, সম্পত্তি-সম্পর্কীয় হিসাব ও নামিক হিসাব—এই তিনভাবে হিসাবখাতের শ্রেণীবিভাগ হয়।" প্রত্যেকের সংজ্ঞা দাও এবং তিনটি করিয়া উদাহরণ দাও। )

5. Give a form of an account.

( হিসাবখাতের একটি নমুনা দাও। )

6. What are the rules of debit and credit in case of—

(a) Personal A/cs (b) Real A/cs (c) Nominal A/cs?

[ (ক) ব্যক্তি-সম্পর্কীয় হিসাব (খ) সম্পত্তি-সম্পর্কীয় হিসাব এবং (গ) নামিক হিসাবের ক্ষেত্রে ডেবিট এবং ক্রেডিটের নিয়ম কি? ]

7. Find out the debits and credits in the following transactions:

( নিম্নলিখিত লেনদেনগুলিতে ডেবিট ও ক্রেডিট নিরূপণ কর: )

(a) Purchased goods on credit from 'A' Rs. 100·00
(b) Paid "X" Rs. 100·00 in Cash on A/c
(c) Purchased Machinery for Cash Rs. 1,000·00
(d) Sold old Furniture Rs. 300·00 to "B" on credit
(e) Paid Salaries to the clerks Rs. 500·00 in Cash
(f) Received Cash Rs. 50 from Z for Interest
(g) Depreciated Machinery by Rs. 25·00
(h) Returned goods to "Y" Rs. 100·00
(i) Received goods returned by "Z" Rs. 200·00
(j) Sold goods for Cash Rs. 400·00

8. Narrate how you will record a transaction in the Ledger Accounts?

( একটি লেনদেন হিসাবখাতে কিভাবে লিখিবে তাহা বর্ণনা কর। )

9. **State against each of the following A/cs whether it is personal, real or nominal account.** (Give reasons for your answer)

[ নিম্নলিখিত প্রতিটি হিসাবখাতের কোন্‌টি ব্যক্তি-সম্পর্কীয়, কোন্‌টি সম্পত্তি-সম্পর্কীয় এবং কোন্‌টি নামিক হিসাব বল। ( তোমার উত্তরের সপক্ষে কারণ দাও। ) ]

(a) Capital A/c. (b) Goods A/c. (c) Sales A/c.
(d) Purchase A/c. (e) Ram's A/c. (f) X, Y, Z, Ltd. A/c.
(g) Interest A/c. (h) Discount A/c. (i) Cash A/c.
(j) Furniture A/c. (k) Bank Overdraft. (l) Outstanding Rent A/c.
(m) Prepaid Interest A/c. (n) Accrued Commission A/c.
(o) Interest received in Advance A/c.

[**Hints :** (b, c এবং d-এর জন্য এই অধ্যায়ের বিঃ দ্রঃ অংশ দেখ ]

কোন কোন হিসাববিদের মতে **Capital** বা মূলধন **Real A/c**, কারণ উহা সম্পত্তি দ্বারা নিরূপিত হয়। সম্পত্তি হইতে দেনা বাদ দিয়া যাহা থাকে তাহাই মূলধন ; আবার একদল ইহাকে **Nominal A/c** বলেন, কারণ যখন কোন লাভ হয় তখন মূলধন বাড়ে এবং যখন লোকসান হয় তখন উহা কমে। তৃতীয় দল **Capital A/c**-কে **Personal A/c** বলেন, কারণ, ইহা ব্যবসায়ের মালিকের ব্যক্তিগত হিসাব। **Prof. Carter** ইহা সমর্থন করেন।

**Outstanding Rent A/c**—ইহা দায় বুঝায়। তাই, ইহা **Real A/c**-এর পর্যায়ে পড়ে। তবে, ইহা বস্তুত যাহাদের নিকট ভাড়া দেয় হইয়াছে তাহাদেরই ব্যক্তিগত হিসাব। অতএব ইহা **Personal A/c**-ও হয়। অনুরূপভাবে m, n এবং o-এই তিনটি A/c-ই **Real** বা **Personal** হইতে পারে। ]

10. Record the following transactions in Ledger accounts :

( নিম্নের লেনদেনগুলি খতিয়ানখাতে তোল )

(a) 1969, Sept. 5, Sold goods to Adinath on Credit Rs. 250·00

( **Hints : Sales A/c** এবং **Adinath's A/c** লিখ )

(b) Goods returned by Mr. Sen Rs. 100

(**Hints : Return Inward A/c** এবং Mr. Sen's **A/c** লিখ )

11. Find out which A/c is to be debited and which A/c is to be credited in the following transactions and state reasons for each :

( নিম্নের লেনদেনগুলিতে কোন্ হিসাবখাত ডেবিট ও কোন্ হিসাবখাত ক্রেডিট হইবে তাহা বাহির কর এবং প্রত্যেকটির কারণ বল। )

(a) Invested capital in the business partly in Cash (Rs. 500) and partly in terms of Machinery (Rs. 7,500)

(Hints : Cash Dr. Rs. 500, Machinery A/c Dr. Rs. 7,500, Capital A/c Cr. Rs. 8,000)

(b) Sold goods to Sri Chandan Sen Rs. 550

(c) Received from R. Sen Rs. 200 for house rent

(Hints : Cash...Dr., Rent Received A/c...Cr.)

(d) Paid B. Mitra Rs. 150, his commission

(Hints : Commission A/c...Dr , Cash...Cr.)

(e) Written off Bad debt on K. Bose's A/c Rs. 100

(Hints : Bad debt A/c (Loss)...Dr., K. Bose's A/c...Cr.)

(f) Bought goods from N. Lahiri Rs. 1,500 for cash

(g) Bought furniture from Calcutta Cabinet Co. Rs. 450

(h) Returned a table bought on credit from Calcutta Cabinet Co. Rs. 50, not being in good condition.

(Hints : Calcutta Cabinet Co. A/c...Dr., Furniture A/c...Cr.)

(i) Received goods returned by M. Sanyal, our customer, Rs. 75

(j) Sold old Machinery for Cash Rs. 800/-

(Hints : Cash...Dr., Machinery A/c...Cr.)

(k) Borrowed money from Bank Rs. 3,000/-

(Hints : Cash...Dr., Bank loan A/c...Cr.)

(l) Bank charged Interest on loan A/c...Rs. 30/-

[Hints : Interest on Bank loan A/c Dr., Bank A/c...Cr.)

[ **বিঃ দ্রঃ** –Interest on Bank loan একটি খরচ ; তাই ইহা ডেবিট হইল এবং এই টাকাটি আমার নগদ তহবিল হইতে ব্যয় না হইয়া ব্যাঙ্কের জমা হইতে কাটিয়া লওয়া হইল বলিয়া Cash ক্রেডিট না হইয়া Bank ক্রেডিট হইল। ]

(m) Our Bank collected our dividend and deposited in our account Rs. 50/-

( Hints : Bank A/c...Dr.. কারণ, ডিভিডেণ্ড-এর টাকা ব্যাঙ্কে জমা পড়িয়াছে, Cash-এ নয়, এবং Dividend A/c...Cr. )

(n) Depreciated Furniture Rs. 15.

(Hints : Depreciation A/c...Dr., Furniture A/c...Cr.)

(o) Drew Cash for personal use Rs. 100/-

(Hints : Drawing A/c...Dr. কারণ ইহা মালিকের Personal A/c এবং এই A/c মূল্য গ্রহণ করিয়াছে, এবং Cash A/c...Cr.)

(p) Paid Salary to the workers Rs. 1,200/-

(q) Received from M. C. Ghosh Rs. 300 on A/c.

(Hints : Cash A/c ..Dr., M. C. Ghosh's A/c...Cr.)

(r) Paid back the Bank loan Rs. 3,000/-

(Hints : Bank loan A/c...Dr., Cash A/c...Cr.)

(s) Bought a Typewriter for Rs. 300/-

(Hints : Office Equipment A/c...Dr. কারণ Typewriter একটি অফিসের সরঞ্জাম নামক সম্পত্তি এবং Cash A/c...Cr. Office Equipment-এর পরিবর্তে Office Furniture-ও করা যায়। )

(t) Bought a big signboard for advertisement purpose Rs. 200/-

(Hints : Advertising Equipment A/c...Dr. কারণ সাইনবোর্ড একটি বিজ্ঞাপন দেওয়ার সরঞ্জাম নামক সম্পত্তি এবং Cash A/c...Cr.)

(u) Paid M. Sen, his salary Rs. 200/-

[Hints : Salary A/c...Dr., Cash A/c...Cr.)

(v) Received from Sales a cheque of Rs. 75/- and paid the cheque into our Bank A/c.

[Hints : যেহেতু চেকটি ব্যাঙ্কে জমা পড়ে সেইজন্য Bank A/c...Dr. (Real A/c—আসে ) এবং Sales A/c...Cr. ]

(w) Bought goods and issued a cheque for the price Rs. 1,000/-

(Hints : Purchase A/c...Dr., Bank A/c...Cr. কারণ চেক issue করিলে টাকা ব্যাঙ্ক হইতে যায়। )

(x) Paid for carriage fare on purchase of goods Rs. 30/-

(Hints : Carriage Inward A/c...Dr., Cash A/c...Cr. ক্রীত পণ্য লইয়া গাড়ি আমাদের ব্যবসায়ের দিকে আসে বলিয়া উহার খরচকে Carriage Inward বলে। )

(y) **Paid Carriage on sale of goods Rs. 25/-**
(Hints : Carriage Outward A/c...Dr., Cash A/c...Cr. বিক্রীত পণ্য লইয়া ক্রেতাকে পৌঁছাইবার জন্য গাড়ি বাহিরে যায়, তাই এই খরচকে Carriage Outward বলা হয়।)

(z) Received commission from S. Ghosh Rs. 20/-
(Hints : Cash A/c... Dr. এবং Commission A/c...Cr.)

12. Find out 'Debits' and 'Credits' in the following transactions :
(নিম্নলিখিত লেনদেনগুলির 'ডেবিট' ও 'ক্রেডিট' বাহির কর :)

(1) Bought goods worth Rs. 150/- from Arun.
(2) Sold goods to Barun for cash Rs. 250/-
(3) Bought goods from Arun on credit Rs. 400/-
(4) Sold goods to Paritosh on credit Rs. 300/-
(5) Bought Office furniture from Furniture Co. on credit Rs. 600/-
(Hints : Furniture A/c...Dr., Furniture Co. A/c...Cr.)
(6) Bought Office furniture from Cabinet Co. for cash Rs. 700/-
(Hints : Furniture A/c...Dr., Cash A/c...Cr.)
(7) Sold old Office furniture to C for cash Rs. 200/-
(Hints : Cash A/c...Dr., Furniture A/c...Cr.)
(8) Received from Champak on account, Rs. 100/-
(9) Paid Dinesh on account, Rs. 200/-
(10) Paid Rs. 350/- into Bank from Office cash.
(Hints : Bank A/c...Dr., Cash A/c...Cr.)
(11) Paid Rs. 250/- into Bank from Private purse (cash).
(Hints : Bank A/c...Dr., Capital A/c...Cr.)
(12) Paid cash for Office stationery, Rs. 25/-
(Hints : Stationery A/c...Dr., Cash A/c...Cr.)
(13) Purchased Office stationery on credit from B. Co. Rs. 33/-

(**Hints :** Stationery ব্যবহার হইলেই ইহা Nominal A/c। যদি ইহা ব্যবহার না হয় অর্থাৎ যদি আগামী বৎসর ব্যবহারের জন্য ইহা ক্রয় করা হয় তবে ইহা Real A/c। সুতরাং প্রথম ক্ষেত্রে Stationery A/c ডেবিট হইবে এবং দ্বিতীয় ক্ষেত্রে Stock of Stationery goods A/c ডেবিট হইবে, কিন্তু ক্রেডিট সবক্ষেত্রেই হইবে B. Co. A/c। স্পষ্ট খবর না থাকিলে Stationery ব্যবহার হইয়াছে ধরিয়া লইয়া Stationery A/c-ই ডেবিট করা উচিত।)

(14) Received interest on Investment, Rs. 75/-
(15) Paid wages to Factory staff, Rs. 650/-

**বিঃ দ্রঃ 11নং এবং 12নং প্রশ্ন দুইটি ছাত্রদের Class-room-এ জিজ্ঞাসা করিবার জন্য তৈয়ারী করা হইয়াছে। এক একটি ছাত্রকে এক একটি প্রশ্ন জিজ্ঞাসা করিয়া পরে বুঝাইয়া দিলে উহারা প্রত্যেকে উপকৃত হইবে।**

13. Explain the relationship between Personal ledger & General ledger.
(ব্যক্তি-সম্পর্কীয় হিসাবের খতিয়ান এবং সাধারণ খতিয়ানের মধ্যে সম্পর্ক ব্যাখ্যা কর।)

14. Give at least four transactions to explain the relation between Personal ledger & General ledger and give your explanations.

(ব্যক্তি-সম্পর্কীয় হিসাবের খতিয়ান এবং সাধারণ খতিয়ানের মধ্যে সম্পর্ক ব্যাখ্যা করিবার জন্য ন্যূনপক্ষে চারটি লেনদেন দাও এবং তোমার ব্যাখ্যা দাও।)

---

# খতিয়ানে হিসাব লেখার কয়েকটি উদাহরণ
## Some Examples of Ledger Entries

কিভাবে খতিয়ানে ( Ledger-এ ) হিসাব লিখিতে হয় তাহা আমরা পঞ্চম অধ্যায়ে ভালভাবে দেখিয়াছি। প্রতিটি লেনদেনের দুইটি Account-এর ডেবিট ও ক্রেডিট বাহির করিয়া প্রথমে উহাকে Journal-এ লিখিয়া পরে উহাকে আমরা Ledger-এ লিখি। Ledger-এ সরাসরি হিসাব লিখিতে গেলে খুবই ভুল হইবার সম্ভাবনা থাকে। তাই প্রতিটি লেনদেনের ডেবিট ও ক্রেডিট প্রাথমিক অবস্থায় কোথাও লিখিয়া লইলে Ledger-এ হিসাব লেখায় ভুল হইবার বিশেষ সম্ভাবনা থাকে না। প্রাথমিক অবস্থায় হিসাব লেখা হয় Journal-এ। ছোট ব্যবসায়ে সাধারণতঃ একখানি Journal এবং একখানি Ledger-ই ব্যবহৃত হয় ( Cash বইখানি থাকে আলাদা )। Journal-এর বামদিকে থাকে Date-এর ঘর এবং পরে যথাক্রমে থাকে Particulars-এর ঘর, খতিয়ানের পাতার নম্বরের ঘর ( Ledger folio ), একটি ডেবিট অঙ্কের ঘর ও একটি ক্রেডিট অঙ্কের ঘর। কোন লেনদেনকে Journal-এ লিখিতে গেলে প্রথমে Date-এর ঘরে তারিখ, Particulars-এর ঘরে যে দুইটি Account সংশ্লিষ্ট থাকে তাহাদের নাম ( প্রথমে ডেবিট Account-এর নাম এবং তার নীচে ক্রেডিট Account-টির নাম থাকে, প্রথম নামটির পরে "Dr." এবং দ্বিতীয় নামটির আগে "To" এই কথা দুইটি থাকে ), শেষে ডেবিট অঙ্কের ঘরে এবং ক্রেডিট অঙ্কের ঘরে লেনদেনের টাকার অঙ্ক লিখিতে হয়। নিম্নলিখিত লেনদেনটি কিভাবে Journal-এ লেখা হইবে তাহা দেখা যাউক।

**1969, July 3, Paid salary in cash to the Cashier, Rs. 130'00**

এখানে Salary A/c ডেবিট এবং Cash A/c ক্রেডিট হইবে।

**Journal** *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. P. | Amount Rs. P. |
|---|---|---|---|---|
| 1969<br>July 3 | Salary A/c ... ... Dr.<br>To Cash A/c<br>(Being salary paid to Cashier as per voucher No...) | | 130'00 | 130'00 |

এইভাবে Journal-এ প্রতিটি লেনদেনকে লিখিয়া লইলে Ledger A/c-এ হিসাব লিখিতে অসুবিধা হয় না। Journal-এ Particulars-এর ঘরে Account দুইটির নামের নীচে লেনদেনটির একটি বিবরণী বা Narration দেওয়া হয়। উহা লেনদেন সম্পর্কে অনেকদিন পরেও বিশদ খবর দিতে পারে। Journal হইতে যখন Ledger-এ হিসাব তোলা হয় তখন Journal-এ L. F.-এর ঘরে Ledger A/c দুইটির পাতার নম্বর তোলা হয় এবং অনুরূপভাবে Ledger A/c দুইটির J. F.-এর ঘরে Journal-এর পাতার নম্বর তোলা হয়।

নিম্নে আমরা কয়েকটি লেনদেনকে প্রাথমিক অবস্থায় Journal-এ লিখিয়া পরে Ledger A/c-এ তুলিব। এক্ষেত্রে আমরা একখানা Journal-ই ব্যবহার করিব এবং নগদ লেনদেনও ইহাতেই লিখিব।

**উদাহরণ 1.**

1968, February 2. Received from Mr. X Rs. 500 on account
" 7 Paid wages Rs. 100
" 10. Received Rs. 250 for interest
" 18. Paid rent and taxes Rs. 80
" 19. Purchased goods for cash Rs. 150
" 23. Sold goods for cash Rs. 200
" 24. Purchased goods from B on credit Rs. 300
" 26. Sold goods to Mr. X Rs. 125 on credit
" 28. Received from the owner Rs. 500 as capital.

**বিঃ দ্রঃ** আমরা এখানে Journal-এ narration বাদ দিয়াই করিয়া যাইব। বাস্তব ক্ষেত্রে এবং পরীক্ষায় কিন্তু Journal চাওয়া হইলে Journal-এ narration দিতে হইবে। উহা কিভাবে লেখা হয় পরে দেখান হইবে।

**Journal** (Folio 5) *Dr.* *Cr.*

| Date | Particulars | | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| 1968 Feb. 2 | Cash A/c ... ... | Dr. | 17 | 500 | |
| | To X's A/c | | 18 | | 500 |
| " 7 | Wages A/c ... ... | Dr. | 19 | 100 | |
| | To Cash A/c | | 17 | | 100 |
| " 10 | Cash A/c ... ... | Dr. | 17 | 250 | |
| | To Interest A/c | | 20 | | 250 |
| " 18 | Rent & Taxes A/c ... ... | Dr. | 21 | 80 | |
| | To Cash A/c | | 17 | | 80 |
| " 19 | Purchase A/c ... ... | Dr. | 22 | 150 | |
| | To Cash A/c | | 17 | | 150 |
| " 23 | Cash A/c ... ... | Dr. | 17 | 200 | |
| | To Sales A/c | | 23 | | 200 |
| " 24 | Purchase A/c ... ... | Dr. | 22 | 300 | |
| | To B's A/c | | 24 | | 300 |
| " 26 | X's A/c ... ... | Dr. | 18 | 125 | |
| | To Sales A/c | | 23 | | 125 |
| " 28 | Cash A/c ... ... | Dr. | 17 | 500 | |
| | To Capital A/c | | 25 | | 500 |

Ledger Account-এ এখন হিসাব তুলিতে হইবে।

*Dr.* **Cash A/c (Folio 17)** *Cr.*

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1968 Feb. 2 | To X's A/c | 5 | 500 | 1968 Feb. 7 | By Wages A/c | 5 | 100 |
| ,, 10 | ,, Interest A/c | 5 | 250 | ,, 18 | ,, Rent and Taxes A/c | 5 | 80 |
| ,, 23 | ,, Sales A/c | 5 | 200 | ,, 19 | ,, Purchase A/c | 5 | 150 |
| ,, 28 | ,, Capital A/c | 5 | 500 | | | | |

*Dr.* **X's A/c** (Folio 18) *Cr.*

| Date | Particulars | J.F. | Amount Rs. | Date | Particulars | J.F. | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1968 Feb. 26 | To Sales A/c | 5 | 125 | 1968 Feb. 2 | By Cash A/c | 5 | 500 |

*Dr.* **Wages A/c** (Folio 19) *Cr.*

| Date | Particulars | J.F. | Amount Rs. | Date | Particulars | J.F. | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1968 Feb. 7 | To Cash A/c | 5 | 100 | | | | |

*Dr.* **Interest A/c** (Folio 20) *Cr.*

| Date | Particulars | J.F. | Amount Rs. | Date | Particulars | J.F. | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| | | | | 1968 Feb. 10 | By Cash A/c | 5 | 250 |

*Dr.* **Rent & Taxes A/c** (Folio 21) *Cr.*

| Date | Particulars | J.F. | Amount Rs. | Date | Particulars | J.F. | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1968 Feb. 18 | To Cash A/c | 5 | 80 | | | | |

*Dr.* **Purchase A/c** (Folio 22) *Cr.*

| Date | Particulars | J.F. | Amount Rs. | Date | Particulars | J.F. | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1968 Feb. 19 | To Cash A/c | 5 | 150 | | | | |
| „ 24 | „ B's A/c | 5 | 300 | | | | |

*Dr.* **Sales A/c** (Folio 23) *Cr.*

| Date | Particulars | J.F. | Amount Rs. | Date | Particulars | J.F. | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| | | | | 1968 Feb. 23 | By Cash A/c | 5 | 200 |
| | | | | „ 26 | „ X's A/c | 5 | 125 |

*Dr.* **B's A/c** (Folio 24) *Cr.*

| Date | Particulars | J.F. | Amount Rs. | Date | Particulars | J.F. | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| | | | | 1968 Feb. 24 | By Purchase A/c | 5 | 300 |

*Dr.* **Capital A/c** (Folio 25) *Cr.*

| Date | Particulars | J.F. | Amount Rs. | Date | Particulars | J.F. | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| | | | | 1968 Feb. 28 | By Cash A/c | 5 | 500 |

## কিভাবে Account-এর উদ্বৃত্ত নির্ণয় করা যায় ?
## (How to Balance Ledger A/cs ?)

Ledger Account-এ হিসাব তোলা হইলে নির্দিষ্ট সময় অন্তে উহার দুইদিক যোগ করিতে হয়। Double Entry-র নিয়মে যে কোন Account-এর দুইদিকের যোগফলই সমান দেখাইতে হইবে। প্রশ্ন হইল, কিভাবে ইহা করা যায় ? যদি দেখি বামদিকের যোগফল 500 টাকা এবং ডানদিকের যোগফল 300 টাকা, তবে ডানদিকে আরও 200 টাকা বসাইয়া যোগফল উভয়দিকেই 500 টাকা করিতে হইবে অর্থাৎ বড়দিকের এবং ছোটদিকের যোগফলের তফাতকে ছোটদিকে বসাইয়া উভয়দিক যোগ করিতে হইবে। এই তফাত বা উদ্বৃত্তকে বলে Balance এবং উদ্বৃত্ত বাহির করাকে বলে Balancing। '**যদি বামদিক অর্থাৎ Debit side বেশী হয় তবে Balance-টা বসে ডানদিকে অর্থাৎ Credit side-এ এবং এই Balance-এর নাম 'ফাজিল বাকি' বা Debit Balance। কিন্তু যদি ডানদিক অর্থাৎ Credit side বেশী হয় তবে Balance বসিবে বামদিকে অর্থাৎ Debit side-এ এবং এই Balance-এর নাম 'জমা বাকি' বা Credit Balance। অর্থাৎ ক্রেডিট দিক বেশী হইলে Credit Balance এবং ডেবিট দিক বেশী হইলে Debit Balance হইবে।**'

Debit Balance-এর সময় ডানদিকে লিখিতে হয় "By Balance c/d" এবং Credit Balance-এর সময় বামদিকে লিখিতে হয় "To Balance b/d". উভয়ক্ষেত্রেই Balancing-এর তারিখ দিতে হইবে। যখন Credit side-এ "By Balance c/d" লিখিব তখন Debit side-এ Total-এর নীচে লিখিতে হইবে "To Balance b/d"—এক্ষেত্রে এইটির জন্য তারিখ দিতে হইবে Balancing-এর তারিখের পরবর্তী দিনটির। আবার যখন Debit side-এ "To Balance c/d" লিখিব তখন Credit side-এ Total-এর নীচে লিখিতে হইবে "By balance b/d"—এক্ষেত্রেও তারিখ দিতে হইবে Balancing-এর তারিখের পরবর্তী দিনের। এই উভয়ক্ষেত্রেই Balance-এর টাকার অঙ্কটি বসাইতে হইবে।

নিম্নের উদাহরণটি লক্ষ্য করা যাউক।

1. Debit Balance-এর উদাহরণ :

**Dr. Ram's A/c Cr.**

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1969 | | | | 1969 | | | |
| May 2 | To Sales A/c | | 300 | May 4 | By Cash A/c | | 200 |
| „ 17 | „ Sales A/c | | 250 | „ 21 | „ Cash A/c | | 250 |
| „ 20 | „ Sales A/c | | 100 | „ 30 | „ Cash A/c | | 100 |
| „ 30 | „ Sales A/c | | 400 | „ 30 | „ Discount A/c | | 5 |
| | | | | „ 31 | By Balance c/d | | 495 |
| | | | 1,050 | | | | 1,050 |
| June 1 | To Balance B/d | | 495 | | | | |

2. Credit Balance-এর উদাহরণ :

**Dr. Chandan's A/c Cr.**

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1969 | | | | 1969 | | | |
| May 17 | To Sales A/c | | 150 | May 3 | By Cash A/c | | 125 |
| „ 20 | „ Cash A/c | | 125 | „ 18 | „ Purchase A/c | | 400 |
| „ 29 | „ Sales A/c | | 50 | „ 26 | „ Purchase A/c | | 300 |
| „ 31 | „ Cash A/c | | 75 | „ 30 | „ Cash A/c | | 100 |
| „ 31 | To Balance c/d | | 525 | | | | |
| | | | 925 | | | | 925 |
| | | | | June 1 | By Balance b/d | | 525 |

[ **বিঃ দ্রঃ**—Balance c/d অর্থাৎ Balance carried down-এর বাংলা মানে—জের নিম্নে নীত অর্থাৎ জের নীচে নেওয়া হইল এবং Balance b/d অর্থাৎ Balance brought down-এর বাংলা মানে– জের নিম্নে আনীত অর্থাৎ জের নীচে আনা হইল। Balance c/d-র বদলে Balance C/F লেখা চলে যদি Account-এর ঐ পাতা Closing Balance লিখিতেই শেষ হয়। সেক্ষেত্রে Balance b/d লিখিতে হইবে না, কারণ পরপৃষ্ঠায় উহা Balance B/F দিয়া আরম্ভ হইবে। ইহা বিশেষ করিয়া লক্ষণীয় যে—(1) প্রথম উদাহরণে Debit Balance 495 টাকা ক্রেডিট দিকে বসিল। ইহা 'মে' মাসের Closing Balance বা অন্তিম জমা এবং ইহাই আবার জুন মাসের প্রারম্ভিক জমা। সুতরাং Closing Debit Balance ডানদিকে এবং Opening Debit

Balance বামদিকে পড়ে। (2) অনুরূপভাবে Closing Credit Balance বামদিকে এবং Opening Credit Balance ডানদিকে পড়ে। **সুতরাং ইহা বলা যায় যে, "Opening Balance" Account-এর ঠিক দিকে ( অর্থাৎ Debit Balance ডেবিট দিকে এবং Credit Balance ক্রেডিট দিকে ) পড়ে এবং "Closing Balance" Account-এর বিপরীত দিকে পড়ে ( অর্থাৎ ডেবিট ব্যালান্স ক্রেডিট দিকে এবং ক্রেডিট ব্যালান্স ডেবিট দিকে )।**

এখন আমরা আর একটি উদাহরণে লেনদেনের Journal করিয়া Ledger Account-এ উহা তুলিব এবং প্রত্যেক Account-কে balance করিব। Journal-এ narration দিব না।

**উদা. :** 1967, July 1. Sold goods to Bulu Rs. 100
,, 5. Received from Bulu cash Rs. 60
,, 7. Purchased goods from Bulu Rs. 80
,, 9. Paid Bulu in cash Rs. 50
,, ,, Purchased goods from Bulu Rs. 20
,, 15. Sold goods to Bulu Rs. 60
,, 21. Received from Bulu cash Rs. 38
,, 25. Paid Bulu in cash Rs. 28
,, 31. Received from Bulu in cash Rs. 20

**Journal** *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1967 July 1 | Bulu's A/c ... ... Dr.<br>To Sales A/c | | 100 | 100 |
| ,, 5 | Cash A/c ... ... Dr.<br>To Bulu's A/c | | 60 | 60 |
| ,, 7 | Purchase A/c ... ... Dr.<br>To Bulu's A/c | | 80 | 80 |
| ,, 9 | Bulu's A/c ... ... Dr.<br>To Cash A/c | | 50 | 50 |
| ,, 9 | Purchase A/c ... ... Dr.<br>To Bulu's A/c | | 20 | 20 |
| ,, 15 | Bulu's A/c ... ... Dr.<br>To Sales A/c | | 60 | 60 |
| ,, 21 | Cash A/c ... ... Dr.<br>To Bulu's A/c | | 38 | 38 |
| ,, 25 | Bulu's A/c ... ... Dr.<br>To Cash A/c | | 28 | 28 |
| ,, 31 | Cash A/c ... ... Dr.<br>To Bulu's A/c | | 20 | 20 |

## LEDGER ACCOUNTS

**Dr.** **Bulu's A/c** **Cr.**

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1967 July 1 | To Sales A/c | | 100 | 1967 July 5 | By Cash A/c | | 60 |
| „ 9 | „ Cash A/c | | 50 | „ 7 | „ Purchase A/c | | 80 |
| „ 15 | „ Sales A/c | | 60 | „ 9 | „ Purchase A/c | | 20 |
| „ 25 | „ Cash A/c | | 28 | „ 21 | „ Cash A/c | | 38 |
| | | | | „ 31 | „ Cash A/c | | 20 |
| | | | | „ 31 | **By Balance c/d** | | **20** |
| | | | 238 | | | | 238 |
| **Aug. 1** | **To Balance b/d** | | **20** | | | | |

**Dr.** **Sales A/c** **Cr.**

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1967 July 31 | **To Balance c/d** | | **160** | 1967 July 1 | By Bulu's A/c | | 100 |
| | | | | „ 15 | „ Bulu's A/c | | 60 |
| | | | 160 | | | | 160 |
| | | | | **Aug. 1** | **By Balance b/d** | | **160** |

**Dr.** **Purchase A/c** **Cr.**

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1967 July 7 | To Bulu's A/c | | 80 | 1967 July 31 | **By Balance c/d** | | **100** |
| „ 9 | „ Bulu's A/c | | 20 | | | | |
| | | | 100 | | | | 100 |
| **Aug. 1** | **To Balance b/d** | | **100** | | | | |

*Dr.* **Cash A/c** *Cr.*

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1967 July 5 | To Bulu's A/c | | 60 | 1967 July 9 | By Bulu's A/c | | 50 |
| „ 21 | „ Bulu's A/c | | 38 | „ 25 | „ Bulu's A/c | | 28 |
| „ 31 | „ Bulu's A/c | | 20 | „ 31 | **By Balance C/d** | | 40 |
| | | | 118 | | | | 118 |
| **Aug. 1** | **To Balance c/d** | | 40 | | | | |

এখন কতকগুলি লেনদেনকে বিশ্লেষণ করিয়া মাত্র একটি Account তৈয়ারী করিব। এক্ষেত্রে আমরা যে Account-টি লিখিব তাহার সহিত সংশ্লিষ্ট লেনদেনগুলি শুধু ঐ Account-টির ডেবিট অথবা ক্রেডিটে লিখিব। অন্যান্য Account-গুলি লিখিব না।

**উদাহরণ :**

Proparo Cash A/c by analysing tho following transactions and balance the A/c

1969, May 3. Started business with cash Rs. 5,000
„ 6. Purchased machinery for cash Rs. 2,000
„ 8. Purchased goods for cash Rs. 500
„ 17. Sold goods for cash Rs. 800
„ 19. Purchased furniture for cash Rs. 100
„ 21. Paid salary to the clerk Rs. 50
„ 23. Purchased goods for cash Rs. 600
„ 25. Sold goods to Ranjan on credit Rs. 300
„ 27. Paid rent in cash Rs. 20
„ 28. Purchased goods on credit from Santosh Rs. 200
„ 31. Paid Santosh in cash Rs. 120

## বিশ্লেষণ

| | |
|---|---|
| 1969 May 3 | Cash A/c Dr. Rs. 5,000 ; Capital A/c Cr. Rs. 5,000 |
| 6 | Machinery A/c Dr. Rs. 2,000 ; Cash A/c Cr. Rs. 2,000 ( শুধু মাল কিনিলেই আমরা Purchase A/c লিখিতে পারি, সম্পত্তি কিনিলে Asset A/c লিখিতে হয়। ) |
| 8 | Purchase A/c Dr. Rs. 500 ; Cash A/c Cr. Rs. 500 |
| 17 | Cash A/c Dr. Rs. 800 ; Sales A/c Cr. Rs. 800 |
| 19 | Furniture A/c Dr. Rs. 100 ; Cash A/c Cr. Rs. 100 |
| 21 | Salary A/c Dr. Rs. 50 ; Cash A/c Cr. Rs. 50 |
| 23 | Purchase A/c Dr. Rs 600 ; Cash A/c Cr. Rs. 600 |
| *25 | Ranjan's A/c Dr. Rs. 300 , Sales A/c Cr. Rs. 300 |
| 27 | Rent A/c Dr. Rs. 20 ; Cash A/c Cr. Rs. 20 |
| *28 | Purchase A/c Dr. Rs. 200 ; Santosh's A/c Cr. Rs. 200 |
| 31 | Santosh's A/c Dr. Rs. 120 , Cash A/c Cr. Rs. 120 |

*Dr.* **Cash A/c** *Cr.*

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1969 May 3 | To Capital A/c | | 5,000 | 1969 May 6 | By Machinery A/c | | 2,000 |
| | | | | ,, 8 | ,, Purchase A/c | | 500 |
| ,, 17 | ,, Sales A/c | | 800 | ,, 19 | ,, Furniture A/c | | 100 |
| | | | | ,, 21 | ,, Salary A/c | | 50 |
| | | | | ,, 23 | ,, Purchase A/c | | 600 |
| | | | | ,, 27 | ,, Rent A/c | | 20 |
| | | | | ,, 31 | ,, Santosh's A/c | | 120 |
| | | | | ,, 31 | By Balance c/d | | 2,410 |
| | | | 5,800 | | | | 5,800 |
| June 1 | To Balance b/d | | 2,410 | | | | |

( Cash A/c ছাড়া বাকি Account-গুলি লিখিতে বলা হয় নাই বলিয়া আমরা লিখিলাম না। শুধু Cash A/c-এর ডেবিটে এবং ক্রেডিটে যাহা লিখিতে হইবে তাহাই লিখিলাম। লক্ষ্য কর 25 এবং 28 তারিখের লেনদেন ইহাতে লেখা হইল না, কারণ উহাতে Cash A/c সংশ্লিষ্ট নহে। )

এবারে আমরা একটি উদাহরণে কতকগুলি লেনদেনকে নিয়মমাফিকভাবে ( অর্থাৎ Narration বা বিবরণী সমেত ) Journal-এ লিখিয়া পরে Ledger Account-গুলিতে

উহা তুলিব এবং প্রত্যেকটি Account-কে balance করিব। নিম্নের লেনদেনগুলি ধরা যাউক।

**উদাহরণ:**

| | | | | |
|---|---|---|---|---|
| 1969, January | 2. | Started business with cash | Rs. | 10,000 |
| „ | 5. | Purchased goods for cash | Rs. | 5,000 |
| „ | 8. | Sold goods to Naren on credit | Rs. | 2,000 |
| „ | 12. | Purchased furniture for cash | Rs. | 300 |
| „ | 19. | Sold goods for cash | Rs. | 3,500 |
| „ | 25. | Purchased goods from Hari | Rs. | 4,500 |
| „ | 28. | Received cash from Naren | Rs. | 1,200 |
| „ | 31. | Paid Hari in cash | Rs. | 3,000 |

**Journal**

| Date | Particulars | L.F. | *Dr.* Amount Rs. | *Cr.* Amount Rs. |
|---|---|---|---|---|
| 1969 Jan. 2 | Cash A/c ... ... Dr.<br>To Capital A/c<br>(Being the capital brought in cash) | | 10,000 | 10,000 |
| „ 5 | Purchase A/c ... ... Dr.<br>To Cash A/c<br>(Being the goods purchased for cash, Inv. No...) | | 5,000 | 5,000 |
| „ 8 | Naren's A/c ... ... Dr.<br>To Sales A/c<br>(Being the goods sold on credit to Naren, as per outward Inv. No...) | | 2,000 | 2,000 |
| „ 12 | Furniture A/c ... ... Dr.<br>To Cash A/c<br>(Being the furniture bought for cash V. No...) | | 300 | 300 |
| „ 19 | Cash A/c ... ... Dr.<br>To Sales A/c<br>(Being the cash sales of goods, as per outward Inv. No...) | | 3,500 | 3,500 |
| „ 25 | Purchase A/c ... ... Dr.<br>To Hari's A/c<br>(Being the credit purchase of goods from Hari, as per Inv. No...) | | 4,500 | 4,500 |
| „ 28 | Cash A/c ... ... Dr.<br>To Naren's A/c<br>(Being the cash received from Naren, as per Receipt No...) | | 1,200 | 1,200 |
| „ 31 | Hari's A/c ... ... Dr.<br>To Cash A/c<br>(Being cash paid to Hari, V. No...) | | 3,000 | 3,000 |
| | Total Rs. | | 29,500 | 29,500 |

## LEDGER

**Dr.** **Cash A/c** **Cr.**

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1969 | | | | 1969 | | | |
| Jan. 2 | To Capital A/c | | 10,000 | Jan. 5 | By Purchase A/c | | 5,000 |
| ,, 19 | ,, Sales A/c | | 3,500 | ,, 12 | ,, Furniture A/c | | 300 |
| ,, 28 | ,, Naren's A/c | | 1,200 | ,, 31 | ,, Hari's A/c | | 3,000 |
| | | | | ,, 31 | ,, Balance c/d | | 6,400 |
| | | | 14,700 | | | | 14,700 |
| Feb. 1 | To Balance b/d | | 6,400 | | | | |

**Dr.** **Capital A/c** **Cr.**

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1969 | | | | 1969 | | | |
| Jan. 31 | To Balance c/d | | 10,000 | Jan. 2 | By Cash A/c | | 10,000 |
| | | | 10,000 | | | | 10,000 |
| | | | | Feb. 1 | By Balance b/d | | 10,000 |

**Dr.** **Purchase A/c** **Cr.**

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1969 | | | | 1969 | | | |
| Jan. 5 | To Cash A/c | | 5,000 | Jan. 31 | By Balance c/d | | 9,500 |
| ,, 25 | ,, Hari's A/c | | 4,500 | | | | |
| | | | 9,500 | | | | 9,500 |
| Feb. 1 | To Balance b/d | | 9,500 | | | | |

**Dr.** **Naren's A/c** **Cr.**

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1969 | | | | 1969 | | | |
| Jan. 8 | To Sales A/c | | 2,000 | Jan. 28 | By Cash A/c | | 1,200 |
| | | | | ,, 31 | ,, Balance c/d | | 800 |
| | | | 2,000 | | | | 2,000 |
| Feb. 1 | To Balance b/d | | 800 | | | | |

Dr. **Sales A/c** Cr.

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1969 Jan. 31 | To Balance c/d | | 5,500 | 1969 Jan. 8 | By Naren's A/c | | 2,000 |
| | | | | „ 19 | „ Cash A/c | | 3,500 |
| | | | 5,500 | | | | 5,500 |
| | | | | Feb. 1 | By Balance b/d | | 5,500 |

Dr. **Furniture A/c** Cr.

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1969 Jan. 12 | To Cash A/c | | 300 | 1969 Jan. 31 | By Balance c/d | | 300 |
| | | | 300 | | | | 300 |
| Feb. 1 | To Balance b/d | | 300 | | | | |

Dr. **Hari's A/c** Cr.

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1969 Jan. 31 | To Cash A/c | | 3,000 | 1969 Jan. 25 | By Purchase A/c | | 4,500 |
| „ 31 | „ Balance c/d | | 1,500 | | | | |
| | | | 4,500 | | | | 4,500 |
| | | | | Feb. 1 | By Balance b/d | | 1,500 |

## অনুশীলনী

1. Give the form of a Journal and record in it the following transactions with narrations.

( জাবেদার ফরম দাও এবং নিম্নলিখিত লেনদেনগুলি বিবরণী সমেত লিখ। )

(a) Paid Salary Rs. 200 in cash
(b) Purchased Machinery for cash Rs. 2,000
(c) Sold goods to Ratan on credit Rs. 250
(d) Purchased goods from Bulu on credit Rs. 5,000
(e) Returned goods to Bulu Rs. 300

[Hints : Bulu's A/c ডেবিট এবং Return Outward A/c ক্রেডিট]

2. Journalise the following and post them to Ledger A/cs.

( নিম্নলিখিতগুলির জাবেদা দাখিলা কর এবং খতিয়ানখাতে তোল। )

April 2. Started business with cash Rs. 500 and Machinery Rs. 5,000

[ Hints : প্রথমে Cash A/c ডেবিট টা. 500 এবং Capital A/c ক্রেডিট টা. 500। পরে আবার Machinery A/c ডেবিট টা. 5,000 এবং Capital A/c ক্রেডিট টা. 5,000. ]

| | | | | |
|---|---|---|---|---|
| April | 4. | Bought from S. Datta, goods | Rs. | 300 |
| „ | 7. | Sold goods to P. Patra | Rs. | 350 |
| „ | 12. | Sold goods for Cash | Rs. | 150 |
| „ | 14. | Received from P. Patra, cash | Rs. | 350 |
| „ | 17. | Paid S. Datta in Cash | Rs. | 300 |
| „ | 19. | Paid Travelling Allowance in Cash | Rs. | 10 |
| „ | 21. | Paid Rent in Cash | Rs. | 50 |
| „ | 23. | Received Cash for Interest | Rs. | 40 |
| „ | 29. | Received Cash by selling Old Furniture | Rs. | 100 |
| | | [Hints : Cash A/c ডেবিট এবং Furniture A/c ক্রেডিট] | | |
| „ | 30. | Purchased a Typewriter for Cash | Rs. | 200 |

[Hints : Office Equipment A/c ডেবিট এবং Cash A/c ক্রেডিট হইবে, কারণ, Typewriter-কে Office Equipment বলা হয়। ]

3. How the Ledger Accounts are balanced? What do you mean by 'Debit Balance' and 'Credit Balance'? Explain them fully with examples.

[ খতিয়ানখাতের জের কিভাবে বাহির করা হয়? 'ফাজিল বাকি' (debit balance) এবং 'জমা বাকি' (credit balance) বলিতে কি বুঝ? ইহাদের পূর্ণ ব্যাখ্যা কর। ]

4. By analysing the following transactions write the Cash A/c only and balance the account.

( নিম্নের লেনদেনগুলির বিশ্লেষণ করিয়া Cash A/c লিখ ও উহার জের টান। )

| | | | | |
|---|---|---|---|---|
| 1969, January | 2. | Received from K. Bose | Rs. | 800 |
| „ | 5. | Paid A. B. & Co. | Rs. | 150 |
| „ | 7. | Received Interest | Rs. | 400 |
| „ | 11. | Paid Salary | Rs. | 175 |
| „ | 14. | Received from Cash Sale | Rs. | 500 |
| „ | 17. | Purchased goods for Cash | Rs. | 135 |
| „ | 21. | Received from M. Sen | Rs. | 300 |
| „ | 25. | Paid Office Rent | Rs. | 100 |
| „ | 27. | Drew Cash for Personal use | Rs. | 75 |
| | | [Hints : Drawing A/c ডেবিট এবং Cash A/c ক্রেডিট ] | | |
| „ | 29. | Purchased a Typewriter | Rs. | 150 |
| „ | 30. | Received Cash as Capital | Rs. | 500 |
| „ | 31. | Paid for advertisement | Rs. | 30 |

(*Ans.* Cash A/c Debit balance—Rs. 1,685)

5. Write up the Ledger A/cs other than the Cash A/c with the transactions in Exercise 4.

( অনুশীলনী 4-এর লেনদেনগুলির দ্বারা Cash A/c বাদে আর বাকি খতিয়ানখাতগুলি তৈয়ারী কর। )

6. Adinath had the following transactions in the month of January, 1966. You are asked to journalise the transactions and write up Ledger A/cs.

( 1966 সালের জানুয়ারী মাসে আদিনাথের নিম্নলিখিত লেনদেনগুলির জাবেদা-দাখিলা কর ও উহাদের খতিয়ানখাতে তোল। )

| | | | | |
|---|---|---|---|---|
| January | 2. | Started business with Capital | Rs. | 3,000 |
| ,, | 4. | Bought goods for Cash | Rs. | 1,000 |
| ,, | 5. | Bought goods from Biren on credit | Rs. | 600 |
| ,, | 6. | Bought for Cash 3 chairs (furniture) | Rs. | 150 |
| | | [Hints : 3টি চেয়ারের মোট মূল্য 150 টাকা] | | |
| ,, | 8. | Paid Salary in Cash | Rs. | 400 |
| ,, | 10. | Received Cash from Jones as loan | Rs. | 500 |
| | | [Hints : Cash A/c ডেবিট এবং Loan A/c ক্রেডিট] | | |
| ,, | 13. | Sold goods for Cash | Rs. | 900 |
| ,, | 18. | Paid Rent | Rs. | 200 |
| ,, | 22. | Bought Postage Stamps (Postage A/c) | Rs. | 20 |
| ,, | 25. | Purchased from Jones goods on credit | Rs. | 100 |
| ,, | 27. | Sold goods to Haron on credit | Rs. | 400 |
| ,, | 31. | Paid Biren on A/c | Rs. | 300 |

7. Pass Journal entries for the following transactions :

( নিম্নলিখিত লেনদেনগুলির জাবেদা-দাখিলা কর : )

| | | | | |
|---|---|---|---|---|
| 1968, March | 1. | Sold goods for Cash | Rs. | 150 |
| ,, | 3. | Purchased furniture from Cabinet Co. on credit | Rs. | 300 |
| | | [Hints : Furniture A/c ডেবিট এবং Cabinet Co. A/c ক্রেডিট] | | |
| ,, | 4. | Sold Old Machinery for Cash | Rs. | 1,200 |
| | | [Hints : Cash A/c ডেবিট এবং Machinery A/c ক্রেডিট] | | |
| ,, | 6. | Received Interest in Cash | Rs. | 45 |
| ,, | 9. | Deposited Cash into Bank | Rs. | 100 |
| | | [Hints : Bank A/c ডেবিট এবং Cash A/c ক্রেডিট] | | |
| ,, | 11. | Paid Wages in Cash | Rs. | 1,500 |
| ,, | 14. | Paid Commission in Cash | Rs. | 150 |
| ,, | 17. | Received from Bulu Cash | Rs. | 2,000 |
| ,, | 19. | Purchased G. P. Notes (asset) for Cash | Rs. | 1,000 |
| | | [Hints : G. P. Notes A/c ডেবিট এবং Cash A/c ক্রেডিট] | | |
| ,, | 21. | Purchased goods from Sri S. N. Bose | Rs. | 500 |
| ,, | 26. | Purchased a Table Fan for Cash | Rs. | 130 |
| | | [Hints : Office Furniture A/c ডেবিট এবং Cash A/c ক্রেডিট] | | |
| ,, | 28. | Drew money from Bank for office use | Rs. | 200 |
| | | [ Hints : Cash A/c ডেবিট এবং Bank A/c ক্রেডিট ] | | |
| ,, | 31. | Paid for Building Repair | Rs. | 75 |
| | | [Hints : Building Repair A/c ডেবিট এবং Cash A/c ক্রেডিট] | | |

8. For the following transactions pass Journal entries and prepare Asoke's A/c. ( নিম্নলিখিত লেনদেনগুলির জাবেদা-দাখিলা কর এবং অশোকের হিসাবখাত তৈয়ারী কর। )

(a) Sold goods to Asoke Rs. 1,600

(b) Received goods returned by Asoke Rs. 300

(c) Received from Asoke Rs. 450 on A/c

(d) Allowed discount to Asoke Rs. 15

[Hints: Discount A/c ডেবিট এবং Asoke's A/c ক্রেডিট]

(e) Received a Machine from Asoke, Rs. 750 on A/c

[Hints: Machinery A/c ডেবিট এবং Asoke's A/c ক্রেডিট]

(f) Written off the balance due from Asoke as Bad debt.

[Hints: 'e' পর্যন্ত entry করিয়া দেখিবে Asoke's A/c-এ Debit balance 85 টাকা হয়। তখন Bad debt A/c ডেবিট করিবে 85 টাকা এবং Asoke's A/c ক্রেডিট করিবে 85 টাকা। ইহার ফলে Asoke's A/c-এ শেষ পর্যন্ত কোন balance থাকিবে না।]

9. State why?—( কারণ দেখাও )

(a) Cash gets debit when goods are sold for Cash.

(b) Cash gets credit when salary is paid.

(c) Machinery A/c gets credit when they are depreciated.

(d) Bad debt A/c gets debit when it is written off.

(e) Office Equipment A/c gets debit when a typewriter is bought.

10. Do you think that the following Journal entries are correct? If not, state why, and correct them. (The narrations are correct).

[ তুমি কি মনে কর নিম্নের জাবেদা-দাখিলাগুলি শুদ্ধ? যদি না হয় তাহা হইলে কারণ দেখাও এবং উহাদের শুদ্ধ কর। ( বিবরণগুলি শুদ্ধই আছে। ) ]

**Journal** *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. (Dr.) | Amount Rs. (Cr.) |
|---|---|---|---|---|
| 1966 Feb. 2 | Capital A/c ... ... Dr.<br>To Cash A/c<br>(Being capital invested in the business) | | 5,000 | 5,000 |
| „ 8 | Sales A/c ... ... Dr.<br>To P. Sen's A/c<br>(Being goods returned by P. Sen) | | 200 | 200 |
| „ 11 | Cash A/c ... ... Dr.<br>To Commission A/c<br>(Being Commission paid) | | 40 | 40 |
| „ 13 | Machinery A/c ... ... Dr.<br>To Depreciation A/c<br>(Being the asset depreciated) | | 100 | 100 |
| „ 15 | Drawing A/c ... ... Dr.<br>To Capital A/c<br>(Being Cash withdrawn for personal use) | | 250 | 250 |
| | Total Rs. | | 5,590 | 5,590 |

11. The following is a Ledger A/c. Show the Journal entries that were passed and posted to the Ledger A/c.

(নিম্নে একটি খতিয়ানখাত আছে। যে সমস্ত জাবেদা-দাখিলা করা হইয়াছে এবং এই খতিয়ানখাতে তোলা হইয়াছে তাহাদের দেখাও।)

**Dr.** **Ramaswamy's A/c** **Cr.**

| Date | Particulars | J.F. | Amount Rs. | Date | Particulars | J.F. | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1964 | | | | 1964 | | | |
| Feb. 9 | To Sales | | 8,000 | Feb. 15 | By Bank | | 3,000 |
| ,, 21 | ,, Bill Receivable A/c (dishonour) | | 2,000 | ,, 20 | ,, Bill Receivable A/c (Bill at 2 months) | | 2,000 |
| ,, 25 | ,, Bill Payable A/c (acceptance at 3 months) | | 2,500 | ,, 23 | ,, Purchase A/c | | 4,000 |
| | | | | ,, 27 | ,, Cash | | 2,700 |
| | | | | ,, 29 | ,, Bad Debt A/c | | 800 |
| | | | 12,500 | | | | 12,500 |

[**Hints:** ডানদিকে 20 তারিখের entry-টির জন্য Bill Receivable A/c ডেবিট এবং Ramaswamy's A/c ক্রেডিট হইবে (Being a Bill received at 2 months); বামদিকের 21 তারিখের entry-টির জন্য Ramaswamy's A/c ডেবিট এবং Bill Receivable A/c ক্রেডিট হইবে (Being Bill dishonoured) এবং বামদিকের 25 তারিখের entry-টির জন্য Ramaswamy's A/c ডেবিট এবং Bill Payable A/c ক্রেডিট হইবে (Being his acceptance at 3 months)]

12. The following Journal entries have been correctly passed. The narrations do not represent the fact. Amend the narrations.

[নিম্নের জাবেদা-দাখিলাগুলি ঠিক মত করা হইয়াছে। বিবরণগুলি সঠিকভাবে ঘটনার বর্ণনা করে না। উহাদের সংশোধন কর।]

**Journal**

| Date | Particulars | L.F. | Dr. Amount Rs. | Cr. Amount Rs. |
|---|---|---|---|---|
| 1964 | | | | |
| Aug. 5 | Ranganathan's A/c ... ... Dr.<br>To Bank<br>(Being money received from him) | | 500 | 500 |
| ,, 7 | Return Inward A/c ... .. Dr.<br>To Ranganathan's A/c<br>(Being goods returned to him) | | 200 | 200 |
| ,, 9 | Purchase A/c ... ... Dr.<br>To N. Rajan's A/c<br>(Being Cash purchase of goods from N. Rajan) | | 600 | 600 |
| ,, 11 | Discount A/c ... ... Dr.<br>To C. Chandranathan's A/c<br>(Being discount received from him) | | 50 | 50 |
| ,, 14 | Furniture A/c ... ... Dr.<br>To Furniture Co. A/c<br>(Being furniture purchased for Cash) | | 1,200 | 1,200 |
| | Total Rs. | | 2,550 | 2,550 |

13. The following Journal entries have been wrongly passed by an inefficient Accountant, although the narrations have been correctly written. Correct the entries.
( নিম্নের জাবেদা-দাখিলাগুলি একজন অদক্ষ হিসাবনবিশ ভুলভাবে করিয়াছে, যদিও বিবরণগুলি শুদ্ধভাবেই করা হইয়াছে। দাখিলাগুলি সংশোধন কর। )

**Journal** *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1967 July 4 | Purchase A/c ... ... Dr.<br>To Bank<br>(Being furniture bought) | | 2,000 | 2,000 |
| „ 8 | Furniture A/c ... ... Dr.<br>To Depreciation A/c<br>(Being furniture depreciated) | | 150 | 150 |
| „ 9 | Bank A/c ... Dr.<br>To Sales A/c<br>(Being an old machine sold for Cash) | | 500 | 500 |
| „ 13 | Rammohan's A/c ... ... Dr.<br>To Cash<br>(Being salary paid to Rammohan, our manager) | | 250 | 250 |
| „ 16 | Return Inward A/c ... ... Dr.<br>To K. Sen's A/c<br>(Being return of goods to K. Sen, our supplier) | | 300 | 300 |
| „ 20 | Building A/c ... ... Dr.<br>To Cash<br>(Being repair of building for Cash) | | 100 | 100 |
| „ 23 | M. Sanyal's A/c ... ... Dr.<br>To Discount A/c<br>(Being discount allowed to M. Sanyal) | | 30 | 30 |
| „ 31 | Sastri's A/c ... ... Dr.<br>To Purchase A/c<br>(Being goods purchased from Sastri) | | 700 | 700 |
| | Total Rs. | | 4,030 | 4,030 |

14. Describe in your own language, the relation between Journal and Ledger.
( জাবেদা এবং খতিয়ানের পারস্পরিক সম্পর্ক নিজের ভাষায় বর্ণনা কর। )

15. Post the following entry to Ledger A/cs.
( নিম্নের জাবেদা-দাখিলাটি খতিয়ানখাতে তোল। )

| | | | Rs. | Rs. |
|---|---|---|---|---|
| 1966, June 3 | Cash | A/c...Dr. | 600 | |
| | Bad debt | A/c...Dr. | 400 | |
| | | To K. Sen's A/c | | 1,000 |

(Being Cash received from K. Sen and Bad debt written off.)

[ **Hints :** Cash A/c-এর ডেবিটে এবং Bad debt A/c-এর ডেবিটে "To K. Sen's A/c" লিখিয়া যথাক্রমে 600 টাকা এবং 400 টাকা Posting হইবে ; এবং K. Sen's A/c-এর ক্রেডিটে "By Cash A/c Rs. 600" এবং "By Bad debt A/c Rs. 400" তুলিতে হইবে। ]

16. Draft suitable Journal entries for the following transactions :

( নিম্নের লেনদেনগুলির উপযুক্ত জাবেদা-দাখিলা কর : )

(i) Depreciated furniture by 10% p.a. (Furniture worth Rs. 12,000 was at the beginning of the year and that worth Rs. 3,000 was purchased at the middle of the year.)

[ **Hints :** 12,000 টাকার উপর 1 বৎসরের এবং 3,000 টাকার উপর 6 মাসের অবচয় হইবে. মোট অবচয় হইবে 1,350 টাকা। ]

(ii) Bought Machinery on Credit for Rs. 25,000 from Machinery Corporation which also charged Rs. 1,000 for Freight.

[ **Hints :** কোন Asset কেনার জন্য Freight ব্যয় হইলে উহাও Asset A/c-এ ডেবিট হইবে, সুতরাং Machinery A/c ডেবিট হইবে 26,000 টাকা এবং Machinery Corporation A/c ক্রেডিট হইবে 26,000 টাকা। ]

(iii) Sold old furniture of the book value of Rs. 5,000 to Indian Auction House on Credit for Rs. 4,700

[ **Hints :** Indian Auction House A/c ডেবিট 4,700 টাকা, Loss on Sale of Furniture A/c ডেবিট 300 টাকা এবং Furniture A/c ক্রেডিট 5,000 টাকা হইবে ; কারণ 5,000 টাকা মূল্যের আসবাব 4,700 টাকায় বিক্রয় হইল এবং ইহাতে ক্ষতি হইল। ]

(iv) Balance of B's A/c (a creditor) Rs. 400 is transferred to C's A/c (a debtor).

[ **Hints :** B-র A/c-এ Credit Balance আছে, কারণ B একজন পাওনাদার, সুতরাং এই Balance স্থানান্তর করিতে হইলে B's A/c ডেবিট করিতে হইবে এবং C's A/c ক্রেডিট করিতে হইবে। ]

# রেওয়ামিল

## Trial Balance

পূর্ববর্তী অধ্যায়ে আমরা কিভাবে লেনদেনগুলি জাবেদা বা Journal-এ লিখিতে হয় এবং কিভাবে উহা খতিয়ান বা Ledger-এ তুলিতে হয় তাহা দেখিয়াছি। নির্দিষ্ট সময় অন্তে খতিয়ানের Account-গুলির উদ্বৃত্ত বাহির করিতে হয় অর্থাৎ Balance করিতে হয়। বিভিন্ন Account-এর উদ্বৃত্ত বা Balance-এর সাহায্যে আমরা হিসাব লেখার গাণিতিক শুদ্ধতা প্রমাণ করিতে পারি। ইহা দুই তরফা দাখিলা বা Double Entry-র একটি বিশেষ সুবিধা। রেওয়ামিলই এই গাণিতিক শুদ্ধতা প্রমাণ করে।

### রেওয়ামিলের (Trial Balance) মূলতত্ত্ব (Principle)

আমরা জানি Double Entry নিয়মে প্রতিটি লেনদেনের টাকার অঙ্ক একটি Account-এর ডেবিটে বসিবে এবং আর একটি Account-এর ক্রেডিটে বসিবে। এইরূপে যদি হাজার হাজার লেনদেনও লেখা হয় তবে সব সময়ই সব Account-গুলির ডেবিট দিকের যোগফল ঐ Account-গুলির ক্রেডিট দিকের যোগফলের সমান হইবে। অথবা, কোন নির্দিষ্ট দিনে সব Account-গুলির Balance বাহির করিয়া যদি একটি তালিকায় Debit Balance-গুলি এক সারিতে এবং Credit Balance-গুলি অন্য সারিতে বসাইয়া যোগ করি তবে হিসাব শুদ্ধ হইয়া থাকিলে, দুই সারির যোগফলই সমান হইবে। ইহাকেই বলে ঐ নির্দিষ্ট তারিখের রেওয়ামিল বা Trial Balance।

**রেওয়ামিলের সংজ্ঞা (Definition of Trial Balance) :** একটি তালিকায় যদি Cash এবং Bank A/c সমেত Ledger-এর সমস্ত Account-গুলির নাম লিখিয়া উহাতে উহাদের কোন নির্দিষ্ট তারিখের Debit Balance-গুলি একটি সারিতে এবং Credit Balance-গুলি আর একটি সারিতে বসাইয়া যোগ করি তাহা হইলে ঐ তালিকাকে আমরা ঐ নির্দিষ্ট তারিখের রেওয়ামিল বা Trial Balance বলিতে পারি। (তালিকায় কিন্তু Cash A/c এবং Bank A/c-এর Balance-ও দিতে হইবে, উহা আলাদা বই-এ থাকে বলিয়া যেন বাদ না পড়ে।) প্রতিটি হিসাবের নামের পাশে যদি উহার L.F. নম্বর দেওয়া হয় তাহা হইলে কার্যক্ষেত্রে খুব সুবিধা হয়. তাই ইহা করা বাঞ্ছনীয়।

### রেওয়ামিলের শিরোনামা

কোন নির্দিষ্ট তারিখে হিসাবগুলিকে Balance করা হয় বলিয়া ঐ Balance লইয়া তৈয়ারী করা Trial Balance ঐ নির্দিষ্ট দিনের রেওয়ামিল। তাই Trial Balance-এর শিরোনামা নিম্নরূপ হইবে :

Trial Balance as at 31st December, 1968

অথবা

Trial Balance as at 30th June, 1968...ইত্যাদি।

## রেওয়ামিল ( Trial Balance ) তৈয়ারীর দুইটি নিয়ম

**প্রথম নিয়ম ঃ** Cash এবং Bank A/c সমেত সমস্ত Ledger Account-গুলির দুইদিকই যোগ করিতে হইবে। পরে একখানি কাগজে সব Account-গুলির নাম লিখিয়া উহার ডানদিকে দুইটি সারি (column) করিতে হইবে। প্রত্যেকটি Account-এর ডেবিটদিকের যোগফল প্রথম সারিতে এবং ক্রেডিটদিকের যোগফল দ্বিতীয় সারিতে লিখিতে হইবে। সর্বশেষে দুইটি সারিকেই যোগ করিতে হইবে। এইরূপ রেওয়ামিলকে বলে **মোট রেওয়ামিল বা Gross Trial Balance**।

**দ্বিতীয় নিয়ম ঃ** এই নিয়মে Cash এবং Bank A/c সমেত Ledger Account-গুলিকে Balance করিতে হইবে। তাহার পরে একখানা কাগজে বামদিকে পর পর Account-গুলির নাম লিখিয়া উহার ডানদিকে দুইটি সারি করিতে হইবে। প্রত্যেকটি Account-এর Balance উহার ডানদিকে, উহার যদি Debit Balance থাকে তবে প্রথম সারিতে, আর যদি Credit Balance থাকে তবে দ্বিতীয় সারিতে বসাইতে হইবে। পরে দুইটি সারিকেই যোগ করিতে হইবে। এইরূপ রেওয়ামিলকে বলা হয় **নীট রেওয়ামিল বা Net Trial Balance**।

ইহা ছাড়াও **তৃতীয়** একটি নিয়ম আছে উহাতে প্রতিটি Ledger A/c-এর মোট ডেবিট এবং মোট ক্রেডিটও দেখান হয় এবং Ledger A/c-এর Balance-ও দেখান হয়। ইহা প্রথম ও দ্বিতীয় পদ্ধতির সংমিশ্রণ মাত্র। ইহাকে তাই **মিশ্র নিয়ম** বলা যাইতে পারে। এই নিয়মে রেওয়ামিল হইতে প্রতিটি Account-এর Balance-ও জানা যায়, উহার মোট ডেবিট এবং মোট ক্রেডিটও জানা যায়।

## মাসিক রেওয়ামিল ( Monthly Trial Balance )

কোন কোন সওদাগরী আপিসে বা শিক্ষালয়ে প্রতিমাসের হিসাবের গাণিতিক শুদ্ধতা যাচাই করা হইয়া থাকে। ইহার জন্য চলতি মাসের লেনদেনগুলির Posting Ledger A/c-এ এই মাসের জন্য নির্ধারিত স্থানে করা হয়। শুধু এই মাসে কোন্ Account কত ডেবিট হইল এবং কোন্ Account কত ক্রেডিট হইল তাহা বাহির করিয়া লওয়া হয়।

এইগুলি একটি কাগজে ডেবিট-সারিতে এবং ক্রেডিট-সারিতে বসাইয়া যোগ করিলে, যদি এই মাসের হিসাব লেখা ঠিক হইয়া থাকে তবে দুইটি সারিই সমান হইবে। ( নগদান বই সমেত সকল Account-এর ক্ষেত্রেই এই মাসের মোট ডেবিট ডেবিট-সারিতে এবং এই মাসের মোট ক্রেডিট ক্রেডিট-সারিতে দেখাইতে হইবে। ) প্রকৃতপক্ষে ইহা মাসিক হিসাবের ক্ষেত্রে মোট রেওয়ামিল।

## মাসিক রেওয়ামিলের সুবিধা
## ( Advantages of Monthly Trial Balance )

এই নিয়মে প্রতি মাসের শেষে Ledger A/c-গুলির, প্রথম হইতে শেষ পর্যন্ত সমস্ত Entry-র ভিত্তিতে নিয়মমাফিক Balancing করিতে হয় না। ইহাতে কাজের

সংক্ষেপ হয় অথচ মাসের হিসাবের গাণিতিক শুদ্ধতা যাচাই হয়। অনেক ক্ষেত্রে প্রতি মাসে মাসিক মোট রেওয়ামিল করা হয় এবং বৎসরান্তে নীট রেওয়ামিল করা হয়।

**মোট রেওয়ামিল এবং নীট রেওয়ামিলের মধ্যে কার্যক্ষেত্রে সাধারণতঃ নীট রেওয়ামিলই করা হয়।**

**বিশেষ দ্রষ্টব্য :**

**(1) সমুদয় খাতক বা অধমর্ণদিগর ( Sundry Debtors ) :** খতিয়ানের প্রত্যেক খাতকের ব্যক্তিগত হিসাবের জের ( Balance ) রেওয়ামিলে আনিতে গেলে রেওয়ামিল খুব বড় হইয়া যায়। এই কারণে সমস্ত খাতকের জের একত্র করিয়া সমুদয় খাতক বা Sundry Debtors হিসাবে রেওয়ামিলে একটি item দেখান হয়। উদ্বর্তপত্রেও ( Balance Sheet-এ ) এইভাবেই দেখান হয়।

**(2) সমুদয় পাওনাদার বা উত্তমর্ণদিগর ( Sundry Creditors ) :** উপরোক্ত কারণেই প্রত্যেকটি পাওনাদারের হিসাবের জের আলাদা না দেখাইয়া সমুদয় পাওনাদারের জের একটি item-এ রেওয়ামিলে এবং উদ্বর্তপত্রে দেখান হয়।

**এবারে আমরা কতকগুলি লেনদেনকে Journal-এ লিখিব, Ledger-এ তুলিব এবং দুই পদ্ধতিতেই রেওয়ামিল তৈয়ারী করিয়া উহার শুদ্ধতা প্রমাণ করিব।**

**উদাহরণ 1.**

| | | | |
|---|---|---|---|
| 1968, April | 1. | Started business with Cash | Rs. 20,000 |
| | 4. | Purchased goods for Cash | Rs. 10,000 |
| | 8. | Sold goods to Tinu on Credit | Rs. 4,000 |
| | 10. | Purchased furniture for Cash | Rs. 600 |
| | 13. | Sold goods for Cash | Rs. 7,000 |
| | 18. | Purchased goods from Arun | Rs. 9,000 |
| | 23. | Received Cash from Tinu | Rs. 2,500 |
| | 26. | Deposited Cash into Bank | Rs. 9,000 |
| | 29. | Paid Arun in Cash | Rs. 4,000 |
| | 30. | Withdrew Cash from Bank | Rs. 100 |

## Journal

| Date | Particulars | L.F. | Dr. Amount Rs. | Cr. Amount Rs. |
|---|---|---|---|---|
| 1968 April 1 | Cash A/c ... ... Dr.<br>To Capital A/c<br>(Being the Capital brought in Cash) | | 20,000 | 20,000 |
| „ 4 | Purchase A/c ... ... Dr.<br>To Cash A/c<br>(Being the goods purchased for Cash) | | 10,000 | 10,000 |
| „ 8 | Tinu's A/c ... ... Dr.<br>To Sales A/c<br>(Being the Credit Sales, INV. No ..) | | 4,000 | 4,000 |
| „ 10 | Furniture A/c ... ... Dr.<br>To Cash A/c<br>(Being the furniture bought for Cash) | | 600 | 600 |
| „ 13 | Cash A/c ... ... Dr.<br>To Sales A/c<br>(Being the Cash Sales, INV. No ..) | | 7,000 | 7,000 |
| „ 18 | Purchase A/c ... ... Dr.<br>To Arun's A/c<br>(Being the credit purchase from Arun, INV. No...) | | 9,000 | 9,000 |
| „ 23 | Cash A/c ... ... Dr.<br>To Tinu's A/c<br>(Being Cash received, Receipt No .. ) | | 2,500 | 2,500 |
| „ 26 | Bank A/c ... Dr.<br>To Cash A/c<br>(Being Cash deposited into Bank) | | 9,000 | 9,000 |
| „ 29 | Arun's A/c ... . Dr.<br>To Cash A/c<br>(Being Cash paid, Voucher No...) | | 4,000 | 4,000 |
| „ 30 | Cash A/c ... ... Dr.<br>To Bank A/c<br>(Being withdrawal of Cash from Bank for Office use) | | 100 | 100 |
| | Total Rs. | | 66,200 | 66,200 |

# LEDGER

*Dr.* **Cash A/c** *Cr.*

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1968 | | | | 1968 | | | |
| April 1 | To Capital A/c | | 20,000 | April 4 | By Purchase A/c | | 10,000 |
| „ 13 | „ Sales A/c | | 7,000 | „ 10 | „ Furniture A/c | | 600 |
| „ 23 | „ Tinu's A/c | | 2,500 | „ 26 | „ Bank A/c | | 9,000 |
| „ 30 | „ Bank A/c | | 100 | „ 29 | „ Arun's A/c | | 4,000 |
| | | | | | | | 23,600 |
| | | | | „ 30 | **By Balance c/d** | | **6,000** |
| | | | 29,600 | | | | 29,600 |
| **May 1** | **To Balance b/d** | | **6,000** | | | | |

*Dr.* **Capital A/c** *Cr.*

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1968 | | | — | 1968<br>April 1 | By Cash A/c | | 20,000 |
| | | | — | | | | |
| **April 30** | **To Balance c/d** | | **20,000** | | | | |
| | | | 20,000 | | | | 20,000 |
| | | | | **May 1** | **By Balance b/d** | | **20,000** |

*Dr.* **Purchase A/c** *Cr.*

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1968 | | | | 1968 | | | |
| April 4 | To Cash A/c | | 10,000 | | | | — |
| „ 18 | „ Arun's A/c | | 9,000 | | | | — |
| | | | | April 30 | **By Balance c/d** | | **19,000** |
| | | | 19,000 | | | | 19,000 |
| **May 1** | **To Balance b/d** | | **19,000** | | | | |

Stock (opening) Rs. 5,900 ; Capital Rs. 58,000 ; Purchases Rs. 90,000 ; Sales Rs. 2,40,000 ; Purchases Return Rs. 1,000 ; Sales Return Rs. 2,500 ; Wages Rs. 30,000 ; Reserve Rs. 5,000 ; Salary Rs. 15,600 ; Coal and Electricity Rs. 1,200 ; Carriage Rs. 800 ; Land and Building Rs. 1,25,000 ; Furniture and Fixture Rs. 10,000 ; Cash at Bank Rs. 15,000 ; Cash in hand Rs. 1,500 ; Sundry Creditors Rs. 18,000 ; Sundry Debtors Rs. 24,500. (B. U. Univ. Ent. 1966)

(*Ans.* Trial Balance total Rs. 3,22,000)

33. The following Trial Balance was wrongly drawn up by a book-keeper in respect of a News Paper Company. You are asked to correct it taking into consideration the further information supplied. Give reasons for your answer.

(একজন হিসাব-রক্ষক কোন খবরের কাগজের কোম্পানীর নিম্নলিখিত ভুল রেওয়ামিলটি তৈয়ারী করিয়াছেন। যে অতিরিক্ত তথ্য সরবরাহ করা হইয়াছে তাহার ভিত্তিতে তোমাকে উহা শুদ্ধ করিতে বলা হইয়াছে। তোমার উত্তরের সপক্ষে কারণ দেখাইবে।)

| | Rs. | Rs. |
|---|---|---|
| Capital Account | | 2,200 |
| Cash | | 750 |
| Bills Payable | | 500 |
| Sundry Charges | 350 | |
| Discount Received | 200 | |
| Wages and Salaries | 400 | |
| Return Inward from customers | | 200 |
| Sales | 800 | |
| Purchases (adjusted) | 600 | |
| Rent Payable A/c | | 100 |
| Commission Paid | 50 | |
| Discount Allowed | 50 | |
| Advertisement | 50 | |
| Bills Receivable | 200 | |
| Travelling Expense | 50 | |
| Furniture | | 500 |
| Debtors | 300 | |
| Creditors | | 200 |
| Stock (closing) | | 400 |
| | 3,050 | 4,850 |

Additional Information—(*a*) Closing Stock has been adjusted against purchase (*b*) Rent Payable has been adjusted to creditors.

(*Ans.* Total of Trial Balance—Rs. 3,950)

[*Hints :* Closing Stock রেওয়ামিলে আসিবে ; Rent Payable A/c-এ ডেবিট ব্যালান্স হইবে ; কারণ, উহাকে ডেবিট করিয়া Creditors A/c-কে ক্রেডিট করা হইয়াছে বলা হইয়াছে Advertising-এ ক্রেডিট ব্যালান্স হইবে কারণ খবরের কাগজের কোম্পানীতে বিজ্ঞাপন একটি আয়।]

34. The following Trial Balance has been drawn up by a Book-keeper. You have thoroughly checked the entries, posting and balancing and you have been fully satisfied with them.

( নিম্নের রেওয়ামিলটি কোন একজন হিসাব-রক্ষক দ্বারা তৈয়ারী হইয়াছে। তুমি বিশদভাবে দাখিলাভুক্তি, খতিয়ানভুক্তি ও জেরগুলি পরীক্ষা করিয়া সন্তুষ্ট হইয়াছ। )

**Trial Balance**

*for the year ended 31st December, 1968*

| Ledger Balances | | Debit Rs. | Credit Rs. |
|---|---|---|---|
| Opening Stock | .. | 20,000 | |
| Plant and Machinery | ... | 4,000 | |
| Bank Balance | . | 30,000 | |
| Interest A/c | . | | 1,500 |
| Misc. Receipts | ... | | 7,000 |
| Purchases (adjusted against Closing Stock) | ... | 25,000 | |
| Sales | ... | | 98,000 |
| Rent Payable A/c | ... | 800 | |
| Interest Receivable A/c | ... | | 400 |
| Building | ... | 40,000 | |
| Closing Stock | ... | | 5,000 |
| Capital A/c | ... | | 10,700 |
| Rent A/c | ... | 2,800 | |
| Total Rs. | | 1,22,600 | 1,22,600 |

In course of your audit, you have observed the following:

( হিসাব নিরীক্ষাকালে তুমি নিম্নলিখিতগুলি লক্ষ্য করিয়াছ : )

1. Capital A/c balance (Cr.) is Rs. 19,900 instead of Rs. 10,700 shown in the trial balance.

2. For Rent Payable, Rent A/c was debited and Rent Payable A/c was credited.

3. For Interest Receivable, Interest Receivable A/c was debited and Interest A/c was credited.

You are asked to re-draft the Trial Balance, taking into consideration the above findings, giving reasons for the changes that you make.

( উল্লিখিত খোঁজ-খবরের ভিত্তিতে যে সকল পরিবর্তন করিতে চাও সংক্ষেপে তাহার কারণ দেখাইয়া তোমাকে রেওয়ামিলটি পুনরায় সাজাইতে বলা হইয়াছে। )

(*Ans.* Correct Trial Balance Total—Rs. 1,27,200)

35. The undermentioned balances were extracted from the books of Sri N. Kundu as on 31st March, 1963. You are asked to prepare therefrom a Trial Balance as on that date.

(1963 সালের 31শে মার্চ শ্রী এন. কুণ্ডুর হিসাব বই হইতে নিম্নলিখিত জেরগুলি পাওয়া গিয়াছে। তাহা হইতে ঐ তারিখের রেওয়ামিল তৈয়ারী করিতে বলা হইয়াছে।)

| | Rs. |
|---|---|
| Capital | 78,000 |
| Stock on 1. 4. '62 | 5,000 |
| Leasehold Premises | 46,000 |
| Furniture and Fixtures | 13,500 |
| Plant and Machinery | 35,000 |
| Purchases | 78,900 |
| Sales | 1,30,620 |
| Discount Received | 470 |
| Discount Allowed | 540 |
| Carriage Outward | 120 |
| Carriage Inward | 230 |
| Return Inward | 1,500 |
| Return Outward | 380 |
| Wages and Salaries | 17,680 |
| Rates and Taxes | 1,370 |
| Rent Recoverable | 530 |
| Sundry Expenses | 1,660 |
| Trade Creditors | 22,760 |
| Book Debts | 34,000 |
| Drawings | 3,000 |
| Bills Payable | 1,140 |
| Cash in hand | 1,200 |
| Bank Loan | 5,800 |
| Closing Stock | 3,900 |

(B. S. E. Higher Secondary, 1964)

[ *Ans.* Trial Balance Total—Rs. 2,39,700.—(Rent Recoverable ক্রেডিট ধরিয়া) ]।

[*Hints :* Rent Recoverable A/c-এর জন্য Debtors for Rent A/c ডেবিট এবং Rent Recoverable A/c ক্রেডিট হইয়াছে বলিয়া ধরিয়া লওয়া হইল। এই অনুযায়ী Rent Recoverable A/c-এ ক্রেডিট ব্যালান্স থাকে। অন্য Adjustment entry ( যেমন Rent Recoverable A/c ডেবিট এবং Rent A/c ক্রেডিট ) হইলে ইহাতে ডেবিট ব্যালান্সও থাকিতে পারিত। সেক্ষেত্রে রেওয়ামিলের মোট অঙ্ক হইত 2,40,230 টাকা এবং সেক্ষেত্রে এই রেওয়ামিলে Suspense A/c-এ 1060 টাকা ক্রেডিট আসিত। ]

# অষ্টম অধ্যায়

## লাভ-ক্ষতির হিসাব করিবার পূর্বের কয়েকটি বিবেচনা

## ( Some considerations before preparing Final Accounts )

আমরা এ যাবত লেনদেনগুলিকে কিভাবে Journal-এ লিখিতে হয় এবং কিভাবে Journal হইতে উহাদের Ledger-এ তুলিতে হয় তাহা দেখিয়াছি। প্রতিটি Ledger A/c-কে কিভাবে ব্যালান্স করিতে হয় এবং কিভাবে রেওয়ামিল তৈয়ারী করিয়া হিসাবের শুদ্ধতা পরীক্ষা করা হয় তাহাও আমরা শিক্ষা করিয়াছি।

বৎসরের ( অথবা ছয় মাসের, অর্থাৎ যে সময় অন্তর লাভ-ক্ষতির হিসাব করা হয় ) শেষ তারিখে আমরা Ledger-এ কতকগুলি Account পাইব। ঐ Account-গুলির সাহায্যে আমাদের ঐ বৎসরের বা সময়ের লাভ-ক্ষতির হিসাব করিতে হইবে এবং বৎসরের শেষ তারিখে ব্যবসায়ের অর্থ নৈতিক অবস্থা বর্ণনা করিবার জন্য একটি বিবরণী বা Statement তৈয়ারী করিতে হইবে।

প্রত্যেকটি Ledger A/c-এর উদ্বৃত্ত বা ব্যালান্স ( Balance ) নির্ণয় করিয়া আমরা একটি রেওয়ামিল তৈয়ারী করিলে আমাদের কাজের অনেকটা সুবিধা হইবে। কারণ, রেওয়ামিলের মারফত আমরা আমাদের ঐ Ledger A/c-গুলির ব্যালান্স সম্পর্কে চূড়ান্ত খবর পাইব এবং রেওয়ামিল মিলিলে উহাদের গাণিতিক শুদ্ধতাও প্রমাণিত হইয়া যাইবে। যেমন, Sales A/c-এর ব্যালান্স বলিবে এ-বৎসরে মোট কত বিক্রয় হইল, Purchase A/c-এর ব্যালান্স বলিবে এ-বৎসরে মোট কত ক্রয় হইল, Debtors' A/c-এর ব্যালান্স বলিবে বৎসরের শেষ তারিখে বিভিন্ন লোকের নিকট আমরা কত পাইব, Creditors' A/c-এর ব্যালান্স বলিবে বৎসরের শেষ তারিখে বিভিন্ন লোক আমাদের নিকট কত পাইবে, Cash A/c-এর ব্যালান্স বলিবে বৎসরের শেষ তারিখে আমাদের হাতে কত টাকা রহিল, Salary A/c-এর ব্যালান্স বলিবে এ-বৎসরে কত টাকা মাহিনা বাবদ খরচ হইল—ইত্যাদি, ইত্যাদি।

বৎসরের শেষ তারিখে আমরা দুইটি জিনিস জানিতে চাহিব—**(1) এ-বৎসরে কত লাভ বা ক্ষতি হইল এবং কিভাবে সেই লাভ বা ক্ষতি হইল ? (2) বৎসরের শেষ তারিখে আমাদের ব্যবসায়ের অর্থ নৈতিক অবস্থা কিরূপ অর্থাৎ আমরা বিভিন্ন লোকের নিকট কত পাইব, বিভিন্ন লোকেরা আমাদের নিকট কত পাইবে এবং আমাদের সম্পত্তির ও মূলধনের পরিমাণ কত ?**

প্রথম খবরটি আমরা জানিতে পারি লাভ-ক্ষতির হিসাব করিয়া এবং দ্বিতীয়টি জানিতে পারি একটি বিবরণী ( Statement ) তৈয়ারী করিয়া।

এখন প্রশ্ন হইল, কিভাবে Ledger A/c-গুলির সাহায্যে লাভ-ক্ষতির হিসাব এবং ঐ বিবরণী ( Statement ) তৈয়ারী করা যায় ? Trial Balance হইতে Ledger A/c-গুলির ব্যালান্স তুলিয়া লইব। দেখিব, ঐ Account-গুলির মধ্যে Personal A/cs, Rea

A/cs এবং Nominal A/cs—এই তিন রকমের A/c-ই আছে। **মনে রাখিতে হইবে, লাভ-ক্ষতির হিসাব করিতে হইলে শুধু Nominal A/c-গুলির ব্যালান্সই বিবেচনা করিতে হইবে।**

এই A/c-গুলির সাহায্যে আমরা জানিতে পারিব যে, এ-বৎসর যে মাল বিক্রয় করিয়াছি তাহা প্রস্তুত করিতে এবং বিক্রয় করিতে মোট কত খরচ পড়িয়াছে এবং কত টাকায় ঐ মাল বিক্রয় করিয়াছি। এই দুইটির অন্তরই (বিয়োগফল) হইবে ঐ বৎসরের লাভ বা ক্ষতি। বিক্রয় ছাড়া অন্যান্য আয় (যেমন, Commission, Interest ইত্যাদি) থাকিলে লাভ বাড়িবে (অথবা লাভ না হইয়া ক্ষতি হইলে এই আয়ের জন্য ঐ ক্ষতির পরিমাণ কমিবে।)

এখন দেখা যাউক, মাল তৈয়ারী এবং বিক্রয় করিতে কি কি খরচ সাধারণতঃ হইয়া থাকে। প্রথমে আমরা আরম্ভ করি, হাতে যে কাঁচামাল থাকে তাহা দিয়া। পরে আমরা আরও কাঁচামাল ক্রয় করি, ক্রয় করার জন্য গাড়ি ভাড়া দিই, মাল তৈয়ারী করার জন্য মজুরী দিই, কয়লা ইত্যাদি বাবদ খরচ করি, ঘর ভাড়া, কেরানির মাহিনা ইত্যাদি অনেক খরচ করিয়া থাকি। সুতরাং Ledger A/c-গুলির মধ্য হইতে Nominal A/c-গুলি প্রথমে বাহির করিয়া তাহাদের মধ্য হইতে Opening Stock, Purchase, Carriage, Wages, Power, Fuel etc., Salary, Rent, Rates, Taxes, Insurance, Advertisement, Discount, Printing, Stationery, Travelling, Interest, Bad debt ইত্যাদির A/c-গুলি বাছিয়া লইব। এই A/c-গুলি সবই খরচের হিসাব বলিয়া উহাদের ডেবিট ব্যালান্স থাকিবে। ঐগুলিকে যোগ করিয়া লইলে আমরা মাল তৈয়ারী করার এবং বিক্রয় করার মোট খরচ জানিতে পারিব। এখন, Sales A/c-এর ব্যালান্স হইতে জানিব কত টাকার মাল বিক্রয় হইয়াছে। মোট বিক্রয় হইতে মোট খরচ বাদ দিলেই নীট লাভ জানিব। অথবা, খরচ বেশী হইলে, উহা হইতে মোট বিক্রয় বাদ দিলেই নীট ক্ষতি জানিব।

**কিন্তু আর একটি জিনিস অর্থাৎ Closing Stock বিবেচনা না করিলে ঐ লাভ বা ক্ষতি নির্ণয় করা ঠিক হইবে না।** মনে করি, 50 টাকায় 10টি সার্ট কিনিলাম এবং উহাদের পিছনে আর কোন খরচ না করিয়া 56 টাকায় 7টি সার্ট বিক্রয় করিলাম ; আমি কি বলিতে পারি যে, আমার মোট লাভ হইয়াছে (56 − 50 =) 6 টাকা? না, একথা বলা যায় না, কারণ আমার সব মাল বিক্রয় হয় নাই। বলিতে পারি যে, আমার মোট লাভ 6 টাকা + 3টি সার্ট। এখন, এই তিনটি সার্টের দাম না জানিলে আমার মোট লাভও জানা হইবে না। এই তিনটি সার্টকে আমরা বলিব অবিক্রীত পণ্য বা অন্তিম সম্ভার বা **Closing Stock অথবা Stock-in-trade। ইহার মূল্য ধরিতে হইবে, খরিদ মূল্য এবং বিক্রয় মূল্যের মধ্যে যেটি কম সেই অনুসারে (Cost or Market Price whichever is lower)।** এ ক্ষেত্রে খরিদ মূল্যই কম সুতরাং Closing Stock (অর্থাৎ 3টি সার্টের মূল্য) হইবে $\frac{50}{10} \times 3 = 15$ টাকা। সুতরাং সার্টের ব্যবসায়ে আমাদের মোট লাভ = 56 − 50 + 15

=৪1 টাকা। Purchase A/c, Sales A/c, Return Inward A/c এবং Return Outward A/c হইতে কিন্তু Closing Stock-এর মূল্য জানা যায় না। সুতরাং Closing Stock-টা একটা অলিখিত হিসাব। অথচ ইহাকে হিসাবে না তুলিলেও আসল লাভ-ক্ষতি জানা যাইবে না। তাই, বৎসরের শেষ তারিখে Closing Stock-এ কত মাল আছে তাহা নির্ধারণ করিয়া এবং উহার মূল্য নির্ণয় করিয়া হিসাবে তুলিতে হইবে। উহাকে হিসাবে তুলিতে হইলে Closing Stock A/c-কে ডেবিট এবং Trading A/c-কে ক্রেডিট করিতে হইবে। (অনেক সময় Purchase-এর সহিতও Closing Stock-এর মিলকরণ করা হইয়া থাকে। সেক্ষেত্রে Closing Stock A/c ডেবিট এবং Purchase A/c ক্রেডিট হয়।)

Closing Stock-এর মূল্য সাধারণতঃ বাজার দর এবং খরিদ মূল্যের মধ্যে যেটি কম সেই অনুসারে ধরা হয়। এই নিয়মানুসারে ভবিষ্যতে যখন এই Stock বিক্রয় বা ব্যবহার করা হইবে তখন কোনরূপ লোকসানের ঝুঁকি থাকিবে না।

লাভ-ক্ষতির হিসাব আমরা দুইটি পর্যায়ে তৈয়ারী করিয়া থাকি। প্রথম পর্যায়ে আমরা শুধু মাল তৈয়ারী করার খরচ (direct expenses), মালের বিক্রয় মূল্য এবং Closing Stock-এর মূল্য বিবেচনা করি। যদি মাল তৈয়ারী করার খরচ, বিক্রয় মূল্য + অবিক্রীত পণ্যের মূল্য হইতে কম হয় তাহা হইলে উহাদের অন্তরকে মোট লাভ বা Gross Profit বলা হয়। কিন্তু যদি মাল তৈয়ারী করার খরচ বিক্রয় মূল্য + অবিক্রীত পণ্যের মূল্য হইতে বেশী হয় তবে উহাদের অন্তরকে বলা হয় মোট ক্ষতি বা Gross Loss। মাল তৈয়ারী করার খরচের মধ্যে সাধারণতঃ থাকে Opening Stock, Purchase (ইহা হইতে Purchase Return অর্থাৎ Return Outward বাদ দিতে হইবে), Carriage Inward, Wages, Coal, Power, Gas, Fuel, Freight, Dock charges and Duty on import (কাঁচামাল বিদেশ হইতে আমদানি করিতে এই খরচ করা হয়), Factory rent, Factory lighting and heating, Supervisors' Salary, Foremen's Salary Works Manager's Salary, Royalty on Production, Excise Duty এবং এমন আরও খরচ যাহা মাল তৈয়ারী করিতে ব্যয় হইয়াছে বলিয়া ধরা যাইতে পারে (অর্থাৎ এককথায় কাঁচামালের মূল্য সমেত Factory-র যাবতীয় খরচই মাল তৈয়ারী করার খরচরূপে গণ্য হয়)। এই Account-গুলির সবকয়টিতেই ডেবিট ব্যালান্স থাকে; কারণ উহারা খরচ (expense)। সুতরাং উহাদের যদি ক্রেডিট করা হয় তবে Account-গুলির চূড়ান্ত মীমাংসা হইয়া যাইবে অর্থাৎ Account-গুলি বন্ধ (closed) হইয়া যাইবে। তাই উহাদের ক্রেডিট করা হয় এবং Trading A/c-কে ডেবিট করা হয়। আবার Sales A/c-এ Sales Return এবং Sales Tax অন্তর্ভুক্ত থাকিলে উহা বাদ দিয়াও থাকে ক্রেডিট ব্যালান্স। সুতরাং উহাকে ডেবিট এবং Trading A/c-কে ক্রেডিট করিলে Sales A/c-টিও বন্ধ হইয়া গেল। পরে, Closing Stock-এর মূল্য নির্ধারণ করিয়া Closing Stock

A/c-কে ডেবিট এবং Trading A/c-কে ক্রেডিট করা হয়। **এই Entry-গুলিকে Trading A/c-এ তোলা হইলে আমরা দেখিব যে, Trading A/c-এর ডেবিট দিকে পড়িবে Opening Stock, Purchase (Less Return Outward or Purchase Return), Carriage Inward, Wages, Motive Power, Coal, Coke, Power, Gas, Fuel, Dock Charges and Duty, Freight, Rent, Rates and Taxes of the Factory, Supervisors' Salary, Works Manager's Salary, Foremen's Salary, Factory Lighting and Heating, Royalty on Production, Excise Duty ইত্যাদি A/c-গুলি। এবং Trading A/c-এর ক্রেডিট দিকে পড়িবে Sales A/c (Less Return Inward or Sales Return ইত্যাদি) এবং Closing Stock A/c। এখন ক্রেডিট দিক বেশী হইলে যে ব্যালান্স হইবে তাহাকে বলিব মোট লাভ বা Gross Profit (Credit balance) এবং ডেবিট দিক বেশী হইলে যে ব্যালান্স হইবে তাহাকে বলিব মোট ক্ষতি বা Gross Loss (Debit balance)।** সুতরাং প্রথম পর্যায়ে Trading A/c তৈয়ারী করিয়া Gross Profit অথবা Gross Loss বাহির করিব। Gross Profit অথবা Gross Loss পরবর্তী পর্যায়ে অর্থাৎ Profit & Loss A/c-এ স্থানান্তর (transfer) করা হয়।

**দ্বিতীয় পর্যায়ে আমরা Profit & Loss A/c তৈয়ারী করিব। এই A/c সুরু হয় Gross Profit অথবা Gross Loss লইয়া।** Trading A/c-এ যদি Gross Profit হয় তবে উহা Profit & Loss A/c-এর ক্রেডিট দিকে বসে (অর্থাৎ Trading A/c ডেবিট এবং Profit & Loss A/c ক্রেডিট হয়)। আবার, Trading A/c-এ যদি Gross Loss হয় তবে উহা Profit & Loss A/c-এর ডেবিট দিকে বসে (অর্থাৎ Profit & Loss A/c ডেবিট এবং Trading A/c ক্রেডিট হয়)। Trial Balance হইতে Trading A/c-এর খরচগুলি লওয়ার পরে যে খরচের A/c-গুলি থাকে ঐগুলিকে ক্রেডিট করিব এবং Profit & Loss A/c-কে ডেবিট করিব। আর যদি কোন আয়ের হিসাব থাকে (যেমন Commission Received, Interest Received, Rent Received ইত্যাদি) তবে ঐগুলির থাকিবে ক্রেডিট ব্যালান্স। সুতরাং ঐগুলিকে ডেবিট এবং Profit & Loss A/c-কে ক্রেডিট করিব। তাহা হইলেই Trading A/c এবং Profit & Loss A/c-এ Trial Balance-এর Nominal A/c-গুলি শেষ হইয়া যাইবে। **Profit & Loss A/c-এর ডেবিট দিকে সাধারণতঃ পড়ে Gross Loss (যদি Trading A/c-এ Gross Loss হয়) এবং Salary, Carriage Outward (বিক্রয়ের পরে মাল ক্রেতার নিকট পাঠাইবার খরচ), Rent, Rates, Taxes, Discount, Printing, Stationery, Advertisement, Repairs, Travelling, Interest paid, Export duty, Bad debt, Trade Expense, General Expense, Electricity, Royalty on Sales, Depreciation ইত্যাদি A/c-গুলি। P. & L. A/c-এর ক্রেডিট দিকে পড়ে সাধারণতঃ**

**Gross Profit (যদি Trading A/c-এ Gross Profit হয়) এবং Interest Received, Commission Received, Discount Received, Rent Received, Apprenticeship Premium Received, Royalty Received, Misc. Receipts ইত্যাদি আয়গুলি।**

এখন, যদি Profit & Loss A/c-এর ক্রেডিট দিক বেশী হয় অর্থাৎ যদি ক্রেডিট ব্যালান্স হয় তবে ঐ ব্যালান্সকে বলা হয় নীট লাভ বা Net Profit। এই Net Profit-কে Capital A/c-এর ক্রেডিট দিকে লইতে হয় অর্থাৎ Profit & Loss A/c ডেবিট এবং Capital A/c ক্রেডিট হয়। যদি Profit & Loss A/c-এর ডেবিট দিক বেশী হয় অর্থাৎ যদি ডেবিট ব্যালান্স হয় তবে ঐ ব্যালান্সকে বলা হয় নীট ক্ষতি বা Net Loss। এই Net Loss-কে Capital A/c-এর ডেবিট দিকে লইতে হয় অর্থাৎ Capital A/c ডেবিট এবং Profit & Loss A/c ক্রেডিট হয়। **তবে এই নিয়ম শুধু একমালিকী ব্যবসায়েই প্রযোজ্য। লিমিটেড কোম্পানীর হিসাবে কিন্তু নীট লাভ বা ক্ষতি Capital A/c-এ যাইবে না। সে ক্ষেত্রে উহার ব্যালান্স টানিতে হইবে। অংশীদারী ব্যবসায়ে নীট লাভ বা নীট ক্ষতি Profit & Loss Appropriation A/c-এ লইয়া পরে ঐ A/c হইতে অংশীদারের Capital A/c-এ অথবা Current A/c-এ লওয়া হয়।**

## লাভ-ক্ষতি-সংক্রান্ত কয়েকটি হিসাবের আলোচনা

**(1) Interest:** Interest বলিতে আমরা সুদকে বুঝি। সুদ যদি আমরা দিই তবে উহা আমাদের খরচ, আর যদি আমরা পাই তবে উহা আমাদের আয়। যদি দেখি Interest A/c-এ ডেবিট ব্যালান্স তবে বুঝিব উহা খরচ, এবং যদি দেখি ক্রেডিট ব্যালান্স তবে উহা আমাদের আয়। অনুরূপভাবে Discount বা Commission A/c-এ ডেবিট ব্যালান্স থাকিলে উহা খরচ এবং ক্রেডিট ব্যালান্স থাকিলে উহা আয়। মালিকের মূলধনের উপর যদি সুদ দিতে হয় তবে উহাকে বলা হয় Interest on Capital; ইহা ব্যবসায়ের খরচ এবং মালিকের আয়। সুতরাং Interest on Capital-এর জন্য Profit & Loss A/c-কে ডেবিট এবং Interest on Capital A/c-কে ক্রেডিট করিতে হইবে। কিন্তু ইহার পূর্বে মিলকরণ দাখিলায় Interest on Capital A/c-কে ডেবিট এবং Capital A/c-কে ক্রেডিট করিয়া উহা Capital A/c-এ স্থানান্তর (transfer) করিতে হইবে। Trial Balance-এ Interest on Capital থাকিলে বুঝিতে হইবে যে, ইহা Capital A/c-এ আগেই স্থানান্তর করা হইয়াছে। মালিক যদি ব্যবসায় হইতে টাকা তুলিয়া লয় এবং উহার জন্য যদি সে Interest দেয় তবে তাহাকে বলে Interest on Drawing—ইহা ব্যবসায়ের আয় এবং মালিকের দেনা। সুতরাং ইহার জন্য Profit & Loss A/c-কে ক্রেডিট এবং Interest on Drawing A/c-কে ডেবিট করিতে হইবে।

কিন্তু, পূর্বে মিলকরণ দাখিলায় Capital A/c-কে ডেবিট এবং Interest on Drawing A/c-কে ক্রেডিট করিয়া উহা Capital A/c-এ স্থানান্তর করিতে হইবে। Trial Balance-এ Interest on Drawing থাকিলে বুঝিব উহা Capital A/c-এ আগেই স্থানান্তর করা হইয়াছে।

**(2ক) Bad Debt :** আমাদের যদি কোন ব্যক্তির নিকট হইতে কোন টাকা পাওনা থাকে এবং আমরা যদি নিশ্চিত হই যে, ঐ টাকা আর কোন দিনই পাওয়া যাইবে না তবে ইহাকে আমরা কুঋণ ( Bad Debt ) বলিয়া থাকি। ইহা আমাদের একটা ক্ষতি। যখনই আমরা এই ক্ষতি সম্বন্ধে নিশ্চিত হই তখনই Bad Debt A/c-কে ডেবিট এবং ঐ ব্যক্তির A/c-কে ক্রেডিট করিয়া ঐ কুঋণ write off করিয়া দিই। ফলে Bad Debt A/c-এ ডেবিট ব্যালান্স থাকে এবং Trial Balance-এ উহা আসে। তাই, Profit & Loss A/c-কে ডেবিট এবং Bad Debt A/c-কে ক্রেডিট করিলে Bad Debt A/c বন্ধ ( closed ) হইবে এবং ফলে Bad Debt A/c-কে Profit & Loss A/c-এর ডেবিট দিকে বসিতে দেখা যাইবে।

**(2খ) Bad Debt Recovery :** যে পাওনা কুঋণ হিসাবে আগেই বাদ দেওয়া ( write off ) হইয়াছে তাহা পরবর্তী সময়ে কোন কারণে পাওয়া গেলে ইহাকে **কুঋণ আদায়** বা Bad Debt Recovery বলে। কুঋণ আদায় হইলে উহাকে আর খাতকের হিসাবে ক্রেডিট করা চলে না; কারণ কুঋণ বাদ দেওয়ার সময়ই তাহার হিসাব ক্রেডিট করিয়া বন্ধ ( close ) করিয়া দেওয়া হইয়াছে। কুঋণ আদায় হইলে Cash (অথবা Bank) ডেবিট হইবে এবং Bad Debt Recovery A/c ক্রেডিট হইবে। কুঋণ আদায় হইলে উহা গৌণলাভ বুঝায়। তাই Bad Debt Recovery A/c Profit & Loss A/c-এ ক্রেডিট করা হয়।

**(3) Rent, Rates and Taxes :** ইহারা খরচ বিধায় ইহাদের হিসাবে ডেবিট ব্যালান্স থাকে। সাধারণতঃ ইহারা গৌণব্যয়, তাই ইহারা Profit & Loss A/c-এর ডেবিটে আসিবে। কিন্তু যদি Factory-র বাড়ির জন্য Rent, Rates বা Tax দেওয়া হয় তবে ইহাদের মুখ্যব্যয় বলিয়া ধরিয়া লওয়া হয়; এবং সেক্ষেত্রে ইহাদের Trading A/c-এ ডেবিট করা হয়।

আবার, আমাদের বাড়ি যদি ভাড়া দিই তবে Rent আমাদের আয়। সেক্ষেত্রে Rent A/c-এ ক্রেডিট ব্যালান্স থাকে এবং উহা, তখন, Profit & Loss A/c-এ ক্রেডিট হয়। ( Rates এবং Tax যথাক্রমে Local Authority এবং Government-কে দেয় খরচ বলিয়া ইহাদের ক্রেডিট ব্যালান্স থাকে না, সর্বদা ডেবিট ব্যালান্সই থাকে। )

**(4) Excise Duty :** উৎপাদনের উপর ধার্য এই Tax সাধারণতঃ ফ্যাক্টরীতে বসিয়াই শুল্কাধিকার আদায় করে। এই Tax বা Duty, তাই, উৎপাদন ব্যয়েরই অংশ বিশেষ। আমাদের দেশে Excise duty ( বা আবগারী শুল্ক ) রাজ্যসরকার এবং কেন্দ্রীয় সরকার ধার্য করেন। Excise duty Trading A/c-এ ডেবিট হয়।

**(5) Discount :** ইহা দুইভাবে হইয়া থাকে। নগদ বাট্টা (Cash Discount) এবং ব্যবসায়ীর বাট্টা (Trade Discount)। **Trade Discount সাধারণতঃ হিসাব বইতে আসে না।** নগদ বাট্টা আমরা ছাড়িয়া দিলে উহার ডেবিট ব্যালান্স থাকে এবং উহা অপরে আমাদের ছাড়িয়া দিলে উহার ক্রেডিট ব্যালান্স থাকে। Discount A/c-এর ডেবিট ব্যালান্স Profit & Loss A/c-এর ডেবিটে এবং উহার ক্রেডিট ব্যালান্স Profit & Loss A/c-এর ক্রেডিটে আসে।

**Discount off Credit Sales এবং Discount off Credit Purchase** যথাক্রমে Sales এবং Purchase হইতে Trading A/c-এ কমাইয়া নীট Sale এবং নীট Purchase Trading A/c-এ দেখান হয়, কারণ যেহেতু Cash Discount বাকি লেনদেনের সহিত জড়িত থাকে না, এই Discount-কে তখন Trade Discount হিসাবেই ধরিয়া লওয়া হয়। অন্যথায় Discount হইলেই উহাকে Cash Discount হিসাবেই ধরিয়া লইতে হইবে এবং উহার ব্যালান্স ডেবিট ও ক্রেডিট থাকিলে যথাক্রমে Profit & Loss A/c-এ ডেবিট ও ক্রেডিট হইবে। **Discount on Sales কিংবা Discount on Purchase অথবা Discount on Cash Sales কিংবা Discount on Cash Purchase থাকিলে উহাদিগকে Cash Discount হিসাবে ধরিয়া লইয়া Profit & Loss Account-এ ইহা দেখান উচিত। তবে Discount on Credit Purchase অথবা Discount on Credit Sales থাকিলে উহাকে Trade Discount ধরা উচিত কারণ, Cash Discount নগদ লেনদেনের সঙ্গেই যুক্ত থাকে, বাকি লেনদেনের সঙ্গে যুক্ত থাকে না।**

**(6) Interest on Drawing :** মালিক সাধারণতঃ ব্যবসায় হইতে তাহার ব্যক্তিগত সাংসারিক ব্যয়ের জন্য টাকা তুলিয়া নেয়। এই উত্তোলিত মোট অর্থের পরিমাণ আমরা Trial Balance-এ দেখিতে পাই। **কিন্তু কখন কত অর্থ তুলিয়া লওয়া হইয়াছে তাহার খবর দেওয়া না থাকিলে মোট উত্তোলিত অর্থের উপর নির্দিষ্ট হারে অর্ধেক সময়ের জন্য সুদ হিসাব করিতে হইবে অর্থাৎ এক বৎসরের Account করিলে 6 মাসের সুদ, 6 মাসের Account করিলে 3 মাসের সুদ…ইত্যাদি এবং ঐ সুদ Profit & Loss A/c-এ ক্রেডিট করিতে হইবে।**

(ইহার বিশদ আলোচনা একাদশ শ্রেণীর পাঠ্যাংশে পাওয়া যাইবে।)

**(7) Apprenticeship Premium :** ফ্যাক্টরীতে কারিগরি বিদ্যা শিখাইবার জন্য অনেক সময় শিক্ষানবিশ লওয়া হয়। ইহাদের নিকট হইতে কিছু দক্ষিণা কোম্পানী আদায় করে। প্রতি বৎসরই পুরাতন শিক্ষানবিশগণ শিক্ষা শেষ করিয়া চলিয়া যায় এবং নূতন শিক্ষানবিশ তাহাদের স্থলে আসে। সুতরাং লব্ধ দক্ষিণা একটি নিয়মিত আয়। এই দক্ষিণাকে Apprenticeship Premium বলে। ইহা Profit & Loss A/c-এর ক্রেডিটে আসে। তবে যদি তিন/চার বৎসরের মেয়াদী শিক্ষার দক্ষিণা

একবারে পাওয়া যায় তাহা হইলে বাৎসরিক দক্ষিণা Profit & Loss A/c-এর ক্রেডিটে যাইবে এবং বাকি দক্ষিণা Balance Sheet-এর দায়ের দিকে Premium received in advance এই নামে দেখাইতে হইবে।

**(8) Electricity :** Electricity বা বিদ্যুৎ বলিতে বাতি জ্বালাইবার বা পাখা ইত্যাদি চালাইবার খরচকেই বুঝায়। ইহা ফ্যাক্টরীর জন্যও হইতে পারে আবার অফিসের জন্যও হইতে পারে। শুধু Electricity থাকিলে অথবা শুধু Lighting থাকিলে উহাকে Profit & Loss A/c-এই দেখাইতে হইবে। Factory Electricity বা Factory Lighting থাকিলে উহা Trading A/c-এ যাইবে।

**(9) Power :** ( বিদ্যুৎ হইতেই উৎপন্ন হউক বা বাষ্প হইতেই উৎপন্ন হউক ) Power বা শক্তি বলিতে মেসিন ইত্যাদি চালাইবার শক্তিকেই বুঝায়। যেহেতু মেসিন সাধারণতঃ Factory তেই ব্যবহার হয় সেইজন্য যাবতীয় Power খরচ Trading A/c-এই যাইবে। ইহা কখনই Profit & Loss A/c-এ যাইবে না।

**(10) Heating :** শীতপ্রধান জায়গায় ঘরের আবহাওয়া গরম করিয়া কাজের সুবিধা করিয়া লওয়া হয়। এই খরচ ফ্যাক্টরীতেও হইতে পারে অফিসেও হইতে পারে। শুধু Heating বা Heating & Lighting থাকিলে উহা Profit & Loss A/c-এ যাইবে। Factory Heating ( বা Factory Heating & Lighting ) থাকিলে উহা Trading A/c-এ যাইবে।

**(11) Trade Expense :** Trade Expense বলিতে সেই খরচকেই বুঝায়, যে খরচ কোন বিশেষ বৃত্তিতে ( Trade ) নিযুক্ত বলিয়াই দিতে হয়। যেমন, ঔষধের ব্যবসায়ে Drug licence ফি দিতে হয় ; Jute Mill-গুলি Jute Mill Associationকে চাঁদা দেয় ইত্যাদি। এই খরচগুলির সহিত উৎপাদনের কোন সম্পর্ক নাই। সুতরাং **Trade Expense Profit & Loss A/c-এই যাইবে।**

**(12) Depreciation :** কোন সম্পত্তিকে ব্যবহার করিলে উহার কিছু ক্ষয়-ক্ষতি হইবেই। ইহাকে বলা হয় **অবচয় বা Depreciation**। ইহা Profit & Loss A/c-এ ডেবিট হইবে।

কোন সম্পত্তির মূল্য বাড়িলে এই বৃদ্ধিকে **Appreciation বলে।** সাধারণতঃ এই মূল্য-বৃদ্ধি হিসাবে তোলা হয় না। যদি কোন কারণে ইহা হিসাবে তোলা হয় তাহা হইলে জানিতে হইবে যে, ইহা মূলধনজাতীয় লাভ অর্থাৎ ইহা Nominal A/c নহে। ( মূলধনজাতীয় লাভের আলোচনা পরে বিশদভাবে পাওয়া যাইবে। ) **সুতরাং Appreciation, Trading বা Profit & Loss A/c-এর কোন স্থানেই আসিবে না।** (ইহাকে Capital Reserve-এ স্থানান্তর করিয়া ঐ Capital Reserve A/c-কে Balance Sheet-এর Liability-র দিকে দেখান যাইতে পারে। অর্থাৎ সম্পত্তির বর্ধিত মূল্য উদ্বর্ত্ত পত্রের সম্পত্তির দিকে আসিবে এবং বৃদ্ধিটুকু দায়ের দিকে Capital Reserve A/c-এ আসিবে। )

## অনুশীলনী

1. Narrate how Profit or Loss of a concern can be ascertained.

( কোন সংস্থানের লাভ বা লোকসান কিভাবে বাহির করা হয় তাহা বর্ণনা কর। )

2. What Accounts are assembled in Trading A/c ? Name at least 10 of such Accounts.

( কোন্ কোন্ হিসাবগুলি ক্রয়-বিক্রয় হিসাবে সন্নিবেশিত করা হয় ? ন্যূনপক্ষে তাহাদের 10টির নাম কর। )

3. What Accounts usually appear in Profit & Loss A/c ? Name at least 10 of such Accounts.

( কোন্ কোন্ হিসাবগুলি লাভ-ক্ষতির হিসাবে আসে ? ন্যূনপক্ষে উহাদের 10টির নাম কর। )

4. State where the Net Profit or Net Loss is transferred.

( নীট লাভ বা নীট ক্ষতি কোথায় স্থানান্তর করা হয় তাহা উল্লেখ কর। )

**নবম অধ্যায়**

# লাভ-ক্ষতির হিসাব ও উদ্বর্ত পত্র

## ( Final Accounts and Statements )

কিভাবে Trading A/c এবং Profit & Loss A/c তৈয়ারী করিতে হয় তাহার বেশ খানিকটা আমরা এতক্ষণে জানিয়া ফেলিয়াছি। এখন এই দুইটি Account লইয়া বিস্তারিত আলোচনা করিব এবং পরে কিভাবে উদ্বর্ত্ত পত্র বা Palarce Sheet তৈয়ারী করিতে হয় তাহা দেখিব।

### ক্রয়-বিক্রয় হিসাব
### ( Trading A/c )

**সংজ্ঞা :** যে Account-এর সাহায্যে কোন নির্দিষ্ট সময়কালের মোট লাভ ( Gross Profit ) বা মোট ক্ষতি ( Gross Loss ) বাহির করা হয় তাহাকে ক্রয়-বিক্রয় হিসাব বা Trading A/c বলে। মুখ্য আয় এবং ব্যয়গুলি এই হিসাবে সন্নিবেশিত করা হয়।

মালের বিক্রয় মূল্য এবং অবিক্রীত পণ্যের মূল্য হইতে হাতের কাঁচা মাল, বিক্রয়ের জন্য ক্রয়, প্রস্তুত করার খরচ ইত্যাদি বাদ দিলে যে উদ্বৃত্ত থাকে তাহাকে আমরা **মোট লাভ বা Gross Profit** বলিতে পারি।

আবার, হাতের কাঁচা মাল, বিক্রয়ের জন্য ক্রয় এবং প্রস্তুত করার খরচ হইতে মালের বিক্রয় মূল্য এবং অবিক্রীত পণ্যের ( Closing Stock-এর ) মূল্য বাদ দিলে যে উদ্বৃত্ত থাকে তাহাকে বলে **Gross Loss বা মোট ক্ষতি।**

**ক্রয়-বিক্রয় হিসাবের সুবিধা ( Advantages of Trading A/c )**

ক্রয়-বিক্রয় হিসাবের ফলাফলের সাহায্যে আমরা ব্যবসায়ের ক্রয়-বিভাগ, উৎপাদন-বিভাগ এবং বিক্রয়-বিভাগের যোগ্যতা যাচাই করিতে পারি। বিক্রয় মূল্যের উপর মোট লাভ বা মোট ক্ষতির শতকরা হার বাহির করিয়া উহা হইতে ব্যবসায়ের লাভের গতি বিচার করিতে পারি। বিক্রয়ের উপর Gross Profit-এর শতকরা হার বৃদ্ধি পাইলে বুঝিব যে, ব্যবসায়ের অবস্থা ভাল হইতেছে। ভবিষ্যতে খরচ বৃদ্ধি না পাইয়াও বিক্রয় বৃদ্ধি পাইবার সম্ভাবনা আছে। বিক্রয়ের উপর Gross Profit-এর শতকরা হার কমিলে বুঝিব ব্যবসায়ের অবস্থা খারাপ হইতে চলিয়াছে। ভবিষ্যতে বিক্রয় বৃদ্ধি না পাইয়াও খরচ বৃদ্ধি পাইবার সম্ভাবনা আছে।

বিক্রয়ের জন্য মাল প্রস্তুত করার খরচকে নিম্নলিখিত চারটি ভাগে ভাগ করা যায় :—

**1. বৎসরের গোড়ায় যে কাঁচামাল হাতে ছিল তাহার মূল্য ( Value of Opening Stock ).**

**2. খরিদ ( Purchase ) :** বাকি এবং নগদ খরিদ ইহার মধ্যে ধরা হয়। Purchase A/c-এর ব্যালান্স হইতে Purchase Return বা Return Outward বাদ দিতে হয়। আমদানিও খরিদ, ইহা বিদেশ হইতে কেনা হয়। যদি খরিদের উপর কোন Trade Discount থাকে তবে উহাও বাদ দিতে হয়, কিন্তু Cash Discount বাদ দিতে হয় না।

**3. খরিদ করিবার ফলে খরচ (Expenses on Purchase) :** ইহার মধ্যে পড়ে Carriage Inward, Carts, Freight, Dock charges and Customs duties on import ( বিদেশ হইতে কাঁচামাল আমদানির সময় এই খরচ করা হয় ) ইত্যাদি।

**4. উৎপাদনের খরচ ( Cost of Manufacture ) :** ইহার মধ্যে পড়ে Wages, Motive Power ( অর্থাৎ Gas, Electric Power, Water ইত্যাদি), Fuel ( অর্থাৎ Coal, Coke, Wood ইত্যাদি ), Factory Rent, Supervisor's Salary, Foremen's Salary, Works Manager's Salary ইত্যাদি Factory-র যাবতীয় খরচ, **Royalty on Production, Excise Duty**··· ইত্যাদি।

**(1) হইতে (4) পর্যন্ত সমস্তগুলি Trading A/c-এ ডেবিট হয়।**

**Trading A/c-এর ক্রেডিটে আসে** Sales A/c ( নগদ ও বাকি ), Exports এবং Closing Stock। Sales A/c-এর ব্যালান্স হইতে Sales Return বা Return Inward এবং Sales-এর উপর কোন Trade Discount থাকিলে উহা বাদ দিতে হইবে, কিন্তু নগদ বাট্টা বাদ দিতে হইবে না। ( অষ্টম অধ্যায়ের 5 নং নোট দ্রষ্টব্য )

[ **বিঃ দ্রঃ—(1) Carriage Inward** মানে মাল ক্রয় করিয়া লইয়া আসার খরচ। ইহা Trading A/c-এ ডেবিট হয়। কিন্তু **Carriage Outward** মানে মাল বিক্রয়ের পর ক্রেতার বাড়ি পৌঁছাইয়া দিবার খরচ। সুতরাং Carriage Outward Trading A/c-এ যাইবে না। উহা যাইবে Profit & Loss A/c-এ। **শুধু Carriage থাকিলে উহাকে Carriage Inward ধরিয়া লইতে হইবে।** অনুরূপভাবে, শুধু Carts অথবা Freight থাকিলে উহাদের খরিদের খরচ ধরিয়া Trading A/c-এ ডেবিট করিতে হইবে।

**(2) Wages** বলিতে আমরা Factory-তে উৎপাদনকারী মজুরের মাহিনাকে বুঝি। সুতরাং এই খরচ উৎপাদনের খরচ। কিন্তু Salary বলিতে বুঝায় অফিসের বাবুদের মাহিনা। এই মাহিনা উৎপাদনের খরচ নহে। তাই, ইহা Trading A/c-এ যায় না। কিন্তু আমরা যদি কখনও **"Salary & Wages A/c"** নামক কোন A/c-এর ব্যালান্স পাই তবে আমরা জানিতে পারি না যে, ইহার কত উৎপাদনের খরচ এবং কত অফিস বাবুদের মাহিনা বাবদ খরচ। তাই কিছু বলা না থাকিলে ইহার সম্পূর্ণ টাই **Profit & Loss A/c**-এ খরচ দেখাই। Factory Manager বা Works Manager, Supervisor, Foreman ইত্যাদির মাহিনা উৎপাদন ব্যয়। সুতরাং ইহারা Trading A/c-এ যাইবে।

(3) **Dock dues and Customs duty**—ইহা আমরা দুই রকমভাবে দিয়া থাকি। প্রথমত, বিদেশ হইতে মাল আমদানির সময় এবং দ্বিতীয়ত, বিদেশে মাল রপ্তানির সময়। আমদানির সময়ে Dock dues ইত্যাদিকে আমরা খরিদ করিবার খরচ হিসাবে ধরিতে পারি এবং Trading A/c-এ দেখাইতে পারি ; কিন্তু রপ্তানির সময়ে Dock dues ইত্যাদিকে Trading A/c-এ দেখাইতে পারি না, কারণ, ইহা বিক্রয়ের পরের খরচ। ইহাকে তাই, দেখাইতে হয় Profit & Loss A/c-এ। কিন্তু কখন খরচ হইয়াছে ইহা না বলা থাকিলে Dock dues ইত্যাদিকে আমদানির ব্যয় ধরিয়া লইয়া Trading A/c-এ দেখাইব।

(4) **Excise duty**—ইহা সরকারী কর হিসাবে উৎপাদনের উপর ধার্য হয়। তাই, ইহা উৎপাদন ব্যয়।

(5) **Freight**—ইহা জাহাজের মাল চালানির ভাড়া। আমদানি অথবা রপ্তানির জন্য এই ভাড়া ব্যয় হইয়া থাকে। ইহা আমদানির ব্যয় হইলে Trading A/c-এ এবং রপ্তানির ব্যয় হইলে Profit & Loss A/c-এ যাইবে। কিছু বলা না থাকিলে ইহাকে আমদানি ব্যয় ধরিয়া Trading A/c-এ ডেবিট করা উচিত।

(6) **Sales Tax Recovery**—Sales-এর মধ্যে ক্রেতাগণ হইতে আদায়ীকৃত Sales Tax থাকিলে উহা মোট Sales হইতে বাদ দিতে হইবে। Sales Tax Recovery যতক্ষণ পর্যন্ত সরকারকে দেওয়া না হইবে ততক্ষণ পর্যন্ত উহা Balance Sheet-এ Liability হিসাবে বসিবে। ]

## Trading A/c-এর শিরোনামা

যেহেতু এই Account কোন নির্দিষ্ট সময়কালের মোট লাভ বা মোট ক্ষতি নির্ণয় করে সেই কারণে ইহার শিরোনামা নিম্নরূপ হইবে :

**Trading A/c**

for the year ( or, half-year ) ended...( date )

## Trading A/c-এর উদ্বৃত্ত ( balance )

যদি এই A/c-এ ক্রেডিট ব্যালান্স হয় (অর্থাৎ যদি ক্রেডিট দিকের অঙ্ক বেশী হয়) তবে ডেবিট দিকে লিখিতে হইবে "To Gross Profit transferred to Profit & Loss A/c" এবং যদি ডেবিট ব্যালান্স হয় তবে ক্রেডিট দিকে লিখিতে হইবে "By Gross Loss transferred to Profit & Loss A/c."

এবারে দুই একটি Trading A/c করা যাউক।

**উদাহরণ 1.** The following is a part of the Trial Balance of Mr. G. Sen as at 31st December, 1968.

| | | | | |
|---|---|---|---|---|
| Stock (1. 1. '68) | ... | ... | Rs. | 15,000 |
| Purchase | ... | ... | Rs. | 87,000 |
| Dock charges and duties | ... | ... | Rs. | 400 |

| | | | | |
|---|---|---|---|---|
| Carriage Inward | ... | ... | Rs. | 800 |
| Coal, Coke and Gas | ... | ... | Rs. | 1,200 |
| Factory Rent | ... | ... | Rs. | 500 |
| Wages | ... | ... | Rs. | 12,000 |
| Purchase Return | ... | ... | Rs. | 1,500 |
| Sales Return | ... | ... | Rs. | 2,000 |
| Sales (including Sales Tax Rs. 1,000) | ... | ... | Rs. | 1,58,000 |
| Cotton wastes and lubricants | ... | ... | Rs. | 600 |

You are asked to draw a Trading A/c for the year ended 31. 12. '68. The closing stock has been valued at Rs. 27,000. Also show the Journal entries closing the above accounts.

**Journal**

| | | | Dr. | Cr. |
|---|---|---|---|---|
| 1968 | | | Rs. | Rs. |
| Dec. 31 | Sales A/c ... ... Dr.<br>To Sales Return A/c<br>„ Sales Tax Recovery A/c<br>(Being the return and Sales Tax recovery adjusted) | | 3,000 | <br>2,000<br>1,000 |
| „ 31 | Purchase Return A/c ... Dr.<br>To Purchase A/c<br>(Being the return adjusted against Purchase) | | 1,500 | <br>1,500 |
| „ 31 | Trading A/c ... ... Dr.<br>To Stock A/c<br>„ Purchase A/c<br>„ Dock Charges & Duties A/c<br>„ Carriage Inward A/c<br>„ Coal, Coke & Gas A/c<br>„ Factory Rent A/c<br>„ Wages A/c<br>„ Cotton wastes & lubricants<br>(Being the closing entry) | | 1,16,000 | <br>15,000<br>85,500<br>400<br>800<br>1,200<br>500<br>12,000<br>600 |
| „ 31 | Closing Stock A/c ... ... Dr.<br>Sales A/c ... ... Dr.<br>To Trading A/c<br>(Being the entry for closing and adjustment of Closing Stock) | | 27,000<br>1,55,000 | <br><br>1,82,000 |
| „ 31 | Trading A/c ... ... Dr.<br>To Profit and Loss A/c<br>(Being the Gross Profit transferred to Profit and Loss A/c) | | 66,000 | <br>66,000 |

[ বিঃ দ্রঃ—প্রথম দুইটি Entry-তে যথাক্রমে Sales A/c ডেবিট ও Sales Return A/c ও Sales Tax Recovery A/c ক্রেডিট এবং Purchase Return A/c ডেবিট ও Purchase A/c ক্রেডিট করায় Sales Return A/c এবং Purchase Return A/c বন্ধ ( close ) হয়। এবং Sales A/c 1,55,000 টাকায়

এবং Purchase A/c 85,500 টাকায় নামে। এই কম অঙ্কই Trading A/c-এ যথাক্রমে ক্রেডিট ও ডেবিট হইবে। ]

**Mr. G. Sen's**
**Trading A/c**

*Dr.* *for the year ended 31. 12. '68* *Cr.*

| | Rs. | Rs. | | Rs. | Rs. |
|---|---|---|---|---|---|
| To Stock (1. 1. '68) | | 15,000 | By Sales | 1,58,000 | |
| „ Purchases | 87,000 | | | | |
| *Less* Purchase Return | 1,500 | | *Less* Sales Return | 2,000 | |
| | | 85,500 | | 1,56,000 | |
| „ Dock charges and Duties | | 400 | „ Sales Tax Recovery | 1,000 | |
| „ Carriage Inward | | 800 | | | 1,55,000 |
| „ Coal, Coke & Gas | | 1,200 | | | |
| „ Factory Rent | | 500 | By Closing Stock | | 27,000 |
| „ Wages | | 12,000 | | | |
| „ Cotton wastes and lubricants | | 600 | | | |
| „ Gross Profit transferred to P. & L. A/c | | 66,000 | | | |
| | | 1,82,000 | | | 1,82,000 |

**উদাহরণ 2.** From the following balances prepare a Trading A/c for the half-year ended 30th June, 1969.

| | | | | |
|---|---|---|---|---|
| Stock (1. 1. '69) | ... | ... | Rs. | 25,450 |
| Local Purchase (cash and credit) | ... | ... | Rs. | 1,25,000 |
| Imports of Raw Materials | ... | ... | Rs. | 64,000 |
| Freight and Duties on Imports | ... | ... | Rs. | 675 |
| Wages | ... | ... | Rs. | 29,600 |
| Power | ... | ... | Rs. | 750 |
| Water, Gas and Lubricants | ... | ... | Rs. | 340 |
| Sales (cash and credit) | ... | ... | Rs. | 2,35,000 |
| Return Outward | ... | ... | Rs. | 1,950 |
| Return Inward | ... | ... | Rs. | 1,300 |
| Closing Stock | ... | ... | Rs. | 5,900 |
| Salary | ... | ... | Rs. | 12,000 |
| Cash Disconnt allowed to customers | ... | ... | Rs. | 250 |
| Salary of Factory Manager, Supervisors and Foremen | ... | ... | Rs. | 5,135 |

**Trading A/c**

Dr. *for the half-year ended 30th June, 1969* Cr.

| | Rs. | Rs. | | Rs. | Rs. |
|---|---|---|---|---|---|
| To Stock (1. 1. '69) | | 25,450 | By Sales | 2,35,000 | |
| ,, Local Purchases | 1,25,000 | | *Less* Return Inward | 1,300 | |
| *Less* Return Outward | 1,950 | | | | |
| | | 1,23,050 | | | 2,33,700 |
| ,, Imports of Raw Materials | | 64,000 | ,, Closing Stock | | 5,900 |
| ,, Salary of Factory Manager, Supervisors and Foremen | | 5,135 | ,, Gross Loss transferred to Profit & Loss A/c | | 9,400 |
| ,, Freights and Duties on Imports | | 675 | | | |
| ,, Wages | | 29,600 | | | |
| ,, Power | | 750 | | | |
| ,, Water, Gas and Lubricants | | 340 | | | |
| | | 2,49,000 | | | 2,49,000 |

লক্ষ্য কর, Salary A/c এবং Cash Discount Allowed A/c Trading A/c-এ যায় না বলিয়া উহাদের দেওয়া হয় নাই।

[ **বিঃ দ্রঃ** —মনে রাখিবে Trial Balance-এ সাধারণতঃ Closing Stock থাকে না। উহা নীচে কোথাও দিয়া দেওয়া হয়। যদি Trading A/c তৈয়ারী করার পর অথবা Closing Stock Journal Entry দ্বারা হিসাবে তোলার পর Trial Balance করা হয় তখন Closing Stock Trial Balance-এ দেখা যাইবে। সে ক্ষেত্রে Trading A/c-এরও ব্যালান্স থাকিবে। যদি Closing Stock A/c ডেবিট এবং Purchase A/c ক্রেডিট করিয়া Closing Stock-এর মিলকরণ করা হয় তবে Trial Balance-এ Purchase A/c-এর মিলকৃত জের বা Adjusted balance থাকিবে। **এক্ষেত্রে Trading A/c-এ Adjusted Purchase আসিবে কিন্তু Closing Stock Trading A/c-এ আসিবে না।** এই অঙ্কটিতে Trial Balance দেওয়া নাই, শুধু কতকগুলি ব্যালান্স-এর তালিকা দেওয়া আছে।

Opening Stock A/c Trial Balance-এ থাকে। ইহার ডেবিট ব্যালান্স থাকে। এ বৎসরের Closing Stock-ই আগামী বৎসরের Opening Stock।

যদি কখনও **Trial Balance-এ Return লিখিয়া ডেবিট সারিতে একটি অঙ্ক এবং ক্রেডিট সারিতে আর একটি অঙ্ক দিয়া দেওয়া হয় তবে, ডেবিট সারির অঙ্কটি Sales Return এবং ক্রেডিট সারির অঙ্কটি Purchase Return বলিয়া ধরিয়া লইতে হইবে। ( অর্থাৎ** Sales A/c **ক্রেডিট কিন্তু** Sales Return **ডেবিট, আবার,** Purchase A/c **ডেবিট কিন্তু** Purchase Return **ক্রেডিট** )। ]

## লাভ-ক্ষতির হিসাব
## ( Profit and Loss A/c )

**সংজ্ঞা :** যে Account-এর সাহায্যে আমরা কোন নির্দিষ্ট সময়কালের নীট লাভ ( Net Profit ) বা নীট লোকসান ( Net Loss ) বাহির করিতে পারি তাহাকে Profit & Loss A/c বা লাভ-ক্ষতির হিসাব বলা হয়। এই Account-কে সংক্ষেপে P. & L. A/c বলা হয়।

## লাভ-ক্ষতির হিসাবের সুবিধা
## ( Advantages of P. & L. A/c )

লাভ-ক্ষতির হিসাবের সাহায্যে আমরা নীট লাভ বা নীট ক্ষতি নির্ধারণ করিতে পারি। বাৎসরিক বিক্রয়ের কত অংশ নীট লাভ হয় তাহা জানা যায় নীট লাভ এবং বিক্রয়ের শতকরা হারের মাধ্যমে। গৌণ-ব্যয়গুলি মোট বিক্রয়ের শতকরা কত অংশ, ইহা বাহির করিয়া গৌণ-ব্যয়ের পরিমাণ ন্যায্য হইয়াছে কিনা তাহা বুঝা যায়। সর্বোপরি, নিয়োজিত মূলধনের উপর নীট লাভ বা নীট ক্ষতির শতকরা হারের সাহায্যে লভ্যাংশ কত হইবে তাহা জানিতে পারি। লাভ-ক্ষতির হিসাবে ব্যয়গুলি যদি 'পরিচালনার উপরিব্যয়' ( Administration Overhead ), 'বিক্রয়ের উপরিব্যয়' ( Selling Overhead), 'বণ্টনের উপরিব্যয়' ( Distribution Overhead ) —ইত্যাদি শ্রেণীতে সাজান হয় তাহা হইলে কস্ট্ একাউণ্টস্ ( Cost Accounts )-এর সহিত P. & L. A/c-এর তুলনা খুব সহজ হয় এবং উহাতে উভয় শ্রেণীর হিসাবের ফলাফল শুদ্ধ হইয়াছে কিনা তাহা বুঝা যায়।

আমরা জানি যে, Trial Balance-এর Nominal A/c-গুলি হইতে Trading A/c-এর জন্য প্রয়োজনীয় Account-গুলি লওয়ার পর যে Nominal A/c-গুলি বাকি থাকিবে তাহাদের জড করিতে হইবে P. & L. A/c-এ। Trading A/c হইতে Gross Profit আসিয়া বসে P. & L. A/c-এর ক্রেডিট দিকে এবং Gross Loss বসে উহার ডেবিট দিকে।

P. & L. A/c-এ সাধারণতঃ নিম্নলিখিত Account-গুলির ব্যালান্স আসে :

**1. Rent**—বাড়িভাড়া। যদি Factory-র জন্য বাড়ি ভাড়া হয় তবে ইহা Trading A/c-এ যাইবে, কিছু বলা না থাকিলে Rent A/c মাত্রই P. & L. A/c-এ যাইবে।

**2. Ground Rent**—জমি ব্যবহার করিবার জন্য যে ভাড়া দিতে হয় তাহাকে Ground Rent বলে। ইহা P. & L. A/c-এ ডেবিট হয়।

**3. Rates & Taxes**—গভর্ণমেণ্ট, মিউনিসিপ্যালিটি অথবা করপোরেশান কর্তৃক ধার্য ট্যাক্সকে Rates & Taxes বলা হয়। ইহা P. & L. A/c-এর ডেবিটে যায়।

**4. Salaries**—অফিসবাবুদের বেতন। ইহা উৎপাদনকারী শ্রমিকের মাহিনা নয়, তাই, ইহা Trading A/c-এ না যাইয়া P. & L. A/c-এ যায়। Salaries & Wages একসঙ্গে থাকিলে উহার সবই P. & L. A/c-এ যাইবে।

**5. Discount**—তাড়াতাড়ি খাতকের নিকট হইতে টাকা আদায় করিতে হইলে কিছু টাকা ছাড়িয়া দিতে হয়। এই ক্ষতিটাকে বলে Discount বা ব্যাজ। Discount আমরা যখন ছাড়িয়া দিই তখন ইহাকে বলে Discount Allowed এবং যখন আমাদের পাওনাদারেরা আমাদিগকে Discount ছাড়িয়া দেয় তখন ইহাকে বলে Discount Received। Discount Allowed A/c-এ থাকে ডেবিট ব্যালান্স, তাই উহা P. & L. A/c-এ ডেবিট হয় এবং Discount Received A/c-এ থাকে ক্রেডিট ব্যালান্স, তাই উহা P. & L. A/c-এ ক্রেডিট হয়।

( অষ্টম অধ্যায়ে Discount-এর আলোচনা দ্রষ্টব্য। )

**6. Commission**—অর্ডার আনিবার জন্য অথবা আমাদের হইয়া মাল বিক্রয় করিবার জন্য অপরকে যে অর্থ আমরা দিই তাহাকে Commission বলে। যখন Commission দিই তখন উহা আমাদের খরচ ( debit balance )। উহা P. & L. A/c-এর ডেবিটে বসিবে। Commission যখন আমরা অপরের নিকট হইতে লাভ করি তখন উহা আমাদের আয় ( credit balance )। তাই, তখন উহা P. & L. A/c-এ ক্রেডিট হইবে।

**7. Insurance Premium**—আগুন, চুরি, দুর্ঘটনা ইত্যাদি হইতে বাড়িঘর, মেসিন, মালপত্র ইত্যাদি বাঁচাইবার জন্য উহাদের বীমা বা Insure করিয়া রাখা হয় এবং Insurance Company-কে নির্দিষ্ট সময় পর পর টাকা দিতে হয়। এই ব্যয়কে বলে Premium। ইহা খরচ ( debit balance )। তাই ইহা P. & L. A/c-এ ডেবিট হইবে।

**8. Repair**—বাড়িঘর, মেসিনপত্র ইত্যাদিকে কাজে চালু রাখিবার জন্য কিছু মেরামত করিতে হয়। এই মেরামত খরচকে Repair বলে। Repair তাই, P. & L. A/c-এ ডেবিট হয়।

**9. Travelling Expense and Conveyance**—উচ্চপদস্থ কর্মচারী বা এজেন্টদের দূরে যাতায়াতের ভাড়া অনেক সময় কোম্পানী হইতে দেওয়া হয়। ইহা Travelling Expense। ইহা P. & L. A/c-এর ডেবিটে যায়। নিয়মিত বাড়ি হইতে অফিস যাতায়াতের খরচ দিলে উহাকে বলে **Conveyance**। উহাও P. & L. A/c-এ ডেবিট হয়।

**10. Office Expense**—অফিসের বিভিন্ন ছোট ছোট খরচ—ইহা P. & L. A/c-এ ডেবিট হইবে।

**11. Bank Charges**—ব্যাঙ্ক আমাদের বিলের টাকা আদায়, প্রিমিয়াম জমা দেওয়া, দামী মাল গচ্ছিত রাখা ইত্যাদি অনেক কাজ করিয়া দেয়। সেই সব কাজের জন্য সে একটা খরচ কাটিয়া লয়। এই খরচকে Bank Charges বলা হয়। ইহা P. & L. A/c-এ ডেবিট হয়।

**12. Legal Charges**—উকিল খরচ বা Court Stamp ইত্যাদির খরচকে Legal Charges বলে। ইহা P. & L. A/c-এ ডেবিট হয়।

**13. Professional Charges**—উকিল খরচ ছাড়াও আমাদের Auditor ইত্যাদিকে টাকা দিতে হয়। এই খরচকে বলা হয় Professional Charges। ইহা P. & L. A/c-এ ডেবিট হয়।

**14. Trade Expense**—ইহাতে সাধারণতঃ ব্যবসায়ের ধরনের ( Type of Trade ) সহিত সংশ্লিষ্ট বিভিন্ন ছোট ছোট খরচকে একসঙ্গে বুঝায়। যেমন, পাটশিল্প Jute Association-এর চাঁদা বা উহার মাসিক Journal-এর জন্য নিয়মিত খরচের শেয়ার বহন করিলে ঐ খরচ ইত্যাদিকে Trade Expense বলা যায়। Trade Expense, P. & L. A/c-এ খরচের দিকে অর্থাৎ ডেবিট দিকে যায়। **ভুলে কিন্তু ইহাকে Trading A/c-এ দিও না** কারণ Trade Expense, Trading A/c-এর খরচ ( expense ) নহে।

**15. Printing & Stationery**—ব্যবসায়ের বিভিন্ন কাগজপত্র ছাপাইবার খরচ, খাতাপত্রের খরচ এবং কালি, কলম, পেন্সিল ইত্যাদি খরচকে একসঙ্গে বলা হয় Printing and Stationery। ইহা P. & L. A/c-এ ডেবিট হয়।

**16. (ক) Carriage Outward**—ইহা মাল বিক্রয়ের পর ক্রেতাকে পৌঁছাইয়া দিবার গাড়ি ভাড়া। ইহা P. & L. A/c-এ ডেবিট হইবে। **Export Duty**—ইহাও Carriage Outward-এর মতই হইবে।

**(খ) Packing Expense**—বিক্রয়ের পর মাল বাক্স বা থলি ভর্তি করিয়া ক্রেতার নিকট পাঠান হয়। এই খরচকে Packing Expense বলে। Packing material-এর আরম্ভিক জমা এবং এ বৎসরের ক্রীত দ্রব্যের ক্রয়মূল্য হইতে অব্যবহৃত material-এর মূল্য বাদ দিলে Packing Cost পাওয়া যাইবে। ইহাই P. & L. A/c-এ ডেবিট হইবে। শুধু Packing Expense থাকিলে উহার সম্পূর্ণটাই P. & L. A/c-এ ডেবিট হইবে।

**17. Bad Debt**—ইহার আলোচনা পূর্বের অধ্যায়ে করা হইয়াছে। ইহা কুঋণ ( অর্থাৎ খাতকের নিকট হইতে যদি কোন টাকা আদায় হওয়া অসম্ভব হইয়া দাঁড়ায় তবে ইহাকে কুঋণ বা Bad Debt বলা হয় )। ইহা একটি ক্ষতির হিসাব বলিয়া ইহাতে ডেবিট ব্যালান্স থাকে। Bad Debt, তাই, P. & L. A/c-এ ডেবিট হইবে।

**18. Depreciation**—ইহা যে-কোন সম্পত্তির ব্যবহারজনিত ক্ষতি অর্থাৎ অবচয়। ব্যবহার করিলে মেসিন বা বাড়ি ক্ষয় হয় এবং উহার মূল্য কমে। প্রতি বৎসর যত টাকা মূল্য কমে তত ঐ বৎসরের Depreciation বা অবচয়। ইহা P. & L. A/c-এ ডেবিট হয় এবং পরে সম্পত্তির মূল্য হইতে ইহাকে বাদ দেওয়া হয়। যদি Trial Balance-এর মধ্যে Depreciation A/c-এর ব্যালান্স থাকে তবে উহা P. & L. A/c-এ ডেবিট হইবে ; কিন্তু পরে উহাকে সম্পত্তির মূল্য হইতে বাদ দিতে হইবে না, কারণ, ইহা আগেই বাদ দেওয়া হইয়াছে।

**19. Dock duties, Freight etc. on Export**—মাল রপ্তানির সময় যদি Dock duties, Freight ইত্যাদি দেওয়া হয় তবে ইহার খরচ P. & L. A/c-এ

ডেবিট হইবে। কিন্তু ইহা যদি বিদেশ হইতে কাঁচামাল আমদানির সময় ব্যয় করা হয় তবে ইহা আসিবে Trading A/c-এর ডেবিটে।

**20. Royalty on Sales**—ইহার ডেবিট ব্যালান্স থাকিলে ( ব্যয় ) P. & L. A/c-এ ডেবিট হইবে, কিন্তু ক্রেডিট ব্যালান্স থাকিলে ( আয় ) উহা P. & L. A/c-এ ক্রেডিট হইবে।

**21. Income Tax**—ইহা একটি খরচ, কিন্তু এক মালিকী ব্যবসায়ে ইহা মালিকের ব্যক্তিগত ব্যয়। তাই P. & L. A/c-এ না যাইয়া উহা Drawing-এর মত মালিকের মূলধন হইতে বাদ যাইবে। অংশীদারী অথবা কোম্পানী ব্যবসায়ে, ব্যবসায়ের এবং কোম্পানীর নিজস্ব ট্যাক্স ধার্য হয়। Income Tax সেক্ষেত্রে Profit and Loss Appropriation A/c-এর ডেবিটে যায়।

উপরোক্তগুলি ছাড়া Discount Received, Interest Received, Rent Received, Miscellaneous Receipts, Apprenticeship Premium.. ইত্যাদি থাকিলে উহারা P. & L. A/c-এ ক্রেডিট হইবে।

**ক্রয়-বিক্রয় হিসাব এবং লাভ-ক্ষতির হিসাবের তুলনা (Comparison between Trading A/c and Profit & Loss A/c ) :—**

1. ক্রয়-বিক্রয় হিসাব দ্বারা মোট লাভ বা মোট ক্ষতি নির্ধারণ করা হয়, কিন্তু লাভ-ক্ষতির হিসাব দ্বারা নীট লাভ বা নীট ক্ষতি নির্ধারণ করা হয়।

2. ক্রয়-বিক্রয় হিসাবে মুখ্য আয় ও ব্যয়গুলি দেখান হয়, কিন্তু লাভ-ক্ষতির হিসাবে গৌণ আয় ও ব্যয়গুলি দেখান হয়।

3. বিক্রয়ের উপর মোট লাভের শতাংশ দ্বারা ( % of G. P. on Sales ) ব্যবসায়ের লাভের গতি বুঝা যায়, কিন্তু বিক্রয়ের উপর নীট লাভের শতাংশ দ্বারা ( % of N.P. on Sales ) নীট মুনাফার গতি বুঝা যায়।

4. নিয়োজিত মূলধনের উপর মোট লাভের ( Gross Profit ) শতাংশ দ্বারা ( % of G. P. on Capital ) ব্যবসায়ের লভ্যাংশ বিবেচনা করা যায় না কিন্তু মূলধনের উপর নীট লাভের শতাংশ দ্বারা ( % of N.P. on Capital ) লভ্যাংশ বিবেচনা করা যায়।

5. মোট লাভ হইতে ব্যবসা লাভ করিতেছে কিনা তাহা বুঝা যায় না, কারণ গৌণব্যয়গুলি মোট লাভ হইতে বেশী হইলে মোট লাভ নীট ক্ষতিতে পরিণত হইতে পারে, কিন্তু নীট লাভ, লাভই থাকে।

## লাভ-ক্ষতির হিসাবের শিরোনামা
## ( Title of P. & L. A/c )

যেহেতু P. & L. A/c কোন নির্দিষ্ট সময়কালের নীট লাভ বা নীট ক্ষতি বাহির করে সেই কারণে উহার শিরোনামা নিম্নরূপ হওয়া উচিত :

**"Profit & Loss A/c"**

for the year ( or half-year ) ended...(date)

## P. & L. A/c-এর উদ্বৃত্ত (Balance)

P. & L. A/c-এর ক্রেডিট দিক যদি বেশী হয় অর্থাৎ যদি ক্রেডিট ব্যালান্স হয় তবে ডেবিট দিকে লিখিতে হইবে "To Net Profit transferred to Capital A/c" (অর্থাৎ, P. & L. A/c ডেবিট হইবে এবং Capital A/c ক্রেডিট হইবে)। যদি P. & L. A/c-এর ডেবিট দিক বেশী হয় অর্থাৎ যদি ডেবিট ব্যালান্স হয় তবে Credit দিকে লিখিতে হয় "By Net Loss transferred to Capital A/c" (অর্থাৎ, Capital A/c ডেবিট হইবে এবং P. & L. A/c ক্রেডিট হইবে)। Capital A/c-এ সাধারণতঃ ক্রেডিট ব্যালান্স থাকে। সুতরাং Net Profit হইলে Capital A/c-এর ক্রেডিট দিকে যাইবে অর্থাৎ Capital বাড়িবে। এবং Net Loss হইলে Capital A/c-এর ডেবিট দিকে বসিবে অর্থাৎ Capital কমিবে। এই কারণে Trading A/c এবং Profit & Loss A/c তৈয়ারী করার পর পর্যন্ত Capital A/c খোলা রাখা হয়। ঐ দুইটি A/c-এর চূড়ান্ত ফল অর্থাৎ Net Profit অথবা Net Loss এই Capital A/c-এ আশ্রয় লয়। অংশীদারী কারবারে Capital A/c স্থির (fixed) রাখিলে Net Profit বা Net Loss অংশীদারদের Capital A/c-এর পরিবর্তে Current A/c-এ স্থানান্তর করা হয়। কোম্পানীর (Limited Company) ক্ষেত্রে Net Profit বা Net Loss, Capital A/c-এ কখনই যায় না। উহা তখন স্থানান্তর (transfer) করা হয় P. & L. Appropriation A/c-এ এবং P. & L. Appropriation A/c-এর জের টানিতে হয়।

এবারে P. & L. A/c-এর একটি উদাহরণ লক্ষ্য করা যাউক।

**উদাহরণ 1.** The following is a part of the Trial Balance of Ashoke Dutta as at 31. 12. '68.

| | | Dr. Rs. P. | Cr. Rs. P. |
|---|---|---|---|
| Dock duty and charges on Export | ... | 400·00 | |
| Rent | ... | 200·00 | |
| Rates and Taxes | ... | 150·00 | |
| Salaries | ... | 450·00 | |
| Discounts | ... | 200·00 | 300·00 |
| Commission | ... | 75·00 | |
| Insurance (Premium) | ... | 125·00 | |
| Interest on Loan | ... | 275·00 | |
| Professional charges | ... | 150·00 | |
| Printing and Stationery | ... | 35·00 | |
| Bank Charges | ... | 20·00 | |
| Trade and Office Expenses | ... | 175·00 | |
| Repairs | ... | 100·00 | |
| Postage and Telegrams | ... | 40·00 | |
| Bad Debt | ... | 150·00 | |
| Miscellaneous Receipts | ... | — | 125·00 |
| Interest on Investments | ... | — | 80·00 |
| Royalty on Sales | ... | 455·00 | |
| Trading A/c (Gross Profit) | ... | — | 17,630·00 |
| Apprenticeship Premium | ... | — | 1,135·00 |

You are asked to close the above accounts and prepare a Profit & Loss A/c for the year ended 31. 12. '68.

## Journal Proper

| Date | Particulars | L.F. | Dr. Amount Rs. | Cr. Amount Rs. |
|---|---|---|---|---|
| 1968 Dec. 31 | Profit & Loss A/c ... Dr. | | 3,000 | |
| | To Dock Duty & Charges A/c | | | 400 |
| | " Rent A/c | | | 200 |
| | " Rates & Taxes A/c | | | 150 |
| | " Salaries A/c | | | 450 |
| | " Discount A/c | | | 200 |
| | " Commission A/c | | | 75 |
| | " Insurance A/c | | | 125 |
| | " Interest on Loan A/c | | | 275 |
| | " Professional Charges A/c | | | 150 |
| | " Printing & Stationery A/c | | | 35 |
| | " Bank Charges A/c | | | 20 |
| | " Trade & Office Expenses A/c | | | 175 |
| | " Repairs A/c | | | 100 |
| | " Postage & Telegrams A/c | | | 40 |
| | " Bad Debt A/c | | | 150 |
| | " Royalty on Sales A/c (Being the closing entry) | | | 455 |
| " 31 | *Trading A/c (Gross Profit) ... Dr. | | 17,630 | |
| | Discount A/c ... Dr. | | 300 | |
| | Apprenticeship Premium A/c ... Dr. | | 1,135 | |
| | Miscellaneous Receipts A/c ... Dr. | | 125 | |
| | Interest on Investment A/c ... Dr. | | 80 | |
| | To Profit & Loss A/c (Being the closing entry and the entry for transfer of Gross Profit) | | | 19,270 |
| " 31 | Profit & Loss A/c ... Dr. | | 16,270 | |
| | To Capital A/c (Being the Net Profit transferred to Capital A/c) | | | 16,270 |
| | Total Rs. | | 38,540 | 38,540 |

* এই Entryটি Trading A/c close করার সময়ই হয়। ইহা দুইবার করা হয় না।

**Profit & Loss A/c**

*Dr.* *for the year ended 31. 12. '68* *Cr.*

| 1968 | | Rs. P. | 1968 | | Rs. P. |
|---|---|---|---|---|---|
| Dec. 31 | To Dock Duty and charges on Export— | 400·00 | Dec. 31 | By Gross Profit transferred from Trading A/c | 17,630·00 |
| | „ Rent | 200·00 | | „ Discounts | 300·00 |
| | „ Rates and Taxes | 150·00 | | „ Miscellaneous Receipts | 125·00 |
| | „ Salaries | 450·00 | | „ Interest on Investment | 80·00 |
| | „ Discounts | 200·00 | | „ Apprenticeship Premium | 1,135·00 |
| | „ Commission | 75·00 | | | |
| | „ Insurance | 125·00 | | | |
| | „ Interest on Loan | 275·00 | | | |
| | „ Professional Charges | 150·00 | | | |
| | „ Printing and Stationery | 35·00 | | | |
| | „ Bank Charges | 20·00 | | | |
| | „ Trade and Office Expenses | 175·00 | | | |
| | „ Repairs | 100·00 | | | |
| | „ Postage and Telegrams | 40·00 | | | |
| | „ Bad Debt | 150·00 | | | |
| | „ Royalty on Sales | 455·00 | | | |
| | „ Net Profit transferred to Capital A/c | 16,270·00 | | | |
| | | 19,270·00 | | | 19,270·00 |

[বিঃ দ্রঃ—Trial Balance-এর দিকে একটু নজর দিয়া Profit & Loss A/c-টি লক্ষ্য করিলে দেখা যাইবে যে, Profit & Loss A/c-এর বিষয়গুলির মধ্যে যাহাদের ডেবিট ব্যালান্স আছে তাহারা Profit & Loss A/c-এর ডেবিট দিকে এবং যাহাদের ক্রেডিট ব্যালান্স আছে তাহারা ক্রেডিট দিকেই বসিয়াছে। Trading A/c-এও ঠিক এইভাবেই ডেবিট ব্যালান্সগুলি ডেবিট দিকে এবং ক্রেডিট ব্যালান্সগুলি ক্রেডিট দিকে বসে। Discount-এর দুইটি ব্যালান্স আছে, 200 টাকা ডেবিট এবং 300 টাকা ক্রেডিট। ইহার অর্থ হইল এই যে, দুইটি Discount A/c আছে—যেটির ডেবিট ব্যালান্স 200 টাকা সেইটি খরচের হিসাব অর্থাৎ Discount Allowed এবং যেটির ক্রেডিট ব্যালান্স 300 টাকা সেইটি পাওনার হিসাব অর্থাৎ Discount Earned বা Received.]

## উদ্বর্ত্ত পত্র ( Balance Sheet )

Trial Balance হইতে আমরা Nominal A/c-গুলি বাছিয়া লইয়া উহাদের সাহায্যে Trading A/c এবং Profit & Loss A/c তৈয়ারী করি। এই Nominal A/c-গুলি হইতে কতকগুলি A/c, Trading A/c-এ গেল এবং কতকগুলি A/c, Profit

& Loss A/c-এ গেল। Trading A/c এবং Profit & Loss A/c তৈয়ারী করার অর্থ এই যে, Nominal A/c-গুলির আর কোন ব্যালান্স রহিল না। উহারা বন্ধ (closed) হইয়া গেল। কিন্তু Trading A/c এবং Profit & Loss A/c-এর নীট ফলাফল হইল Net Profit অথবা Net Loss। সুতরাং আমরা বলিতে পারি যে, সমস্ত Nominal A/c-গুলির সাহায্যে আমরা Net Profit অথবা Net Loss বাহির করি। কিন্তু Nominal A/c-গুলি ছাড়া Trial Balance-এ Personal A/cs এবং Real A/cs-এর ব্যালান্সও থাকিবে। **এইগুলি এবং Net Profit অথবা Net Loss-এর সাহায্যে আমরা একটি Statement বা বিবরণী রচনা করি। এই বিবরণীকে বলে উদ্বর্ত্ত পত্র বা Balance Sheet.**

**সংজ্ঞা :—Balance Sheet, এমন একটি বিবরণী যাহা Trading A/c এবং Profit & Loss A/c তৈয়ারী করিবার পর উহাদের Net Profit অথবা Net Loss এবং Trial Balance-এর অবশিষ্ট Personal এবং Real A/c-গুলির উদ্বৃত্ত লইয়া রচিত হয়। (Balance Sheet is a statement prepared from the books of accounts of a concern showing, as on a particular date, the debit and credit balances remaining after the Trading and Profit & Loss A/cs have been prepared)।** কিন্তু Personal A/c-গুলি আমাদের খাতকের হিসাব, অথবা পাওনাদারের হিসাব। খাতকের হিসাবগুলিকে আমাদের সম্পত্তি এবং পাওনাদারের হিসাবকে আমাদের দেনা বলিতে পারি। Real A/cs-ও আমাদের সম্পত্তির হিসাব। Capital A/c-টি কিন্তু মালিকের ব্যক্তিগত হিসাব (ইহার মধ্যে Net Profit এবং Net Loss'ও ঢুকিয়া যায়।) সুতরাং Capital A/c ব্যবসায়ের দায় (liability of the business to the owner)। ইহা ছাড়াও আরও দায় থাকিতে পারে যেমন, Bank overdraft (ইহা ব্যাঙ্কের পাওনা), Outstanding Expense (বকেয়া খরচ) ইত্যাদি। এই দায়গুলিও ব্যক্তিগত হিসাবের অন্তর্গত। ইহারাও Balance Sheet-এ আসে। সম্পত্তি ও দায় পরিবর্তনীয়। উহাদের পরিশোধ করিলে কমিয়া যায়। Trial Balance-এ যে সম্পত্তি ও দায়ের হিসাব আসে উহারা Trial Balance-এর তারিখেরই সম্পত্তি অথবা দায়। তাই, **Balance Sheet-কে আমরা কোন নির্দিষ্ট তারিখের সম্পত্তির ও দায়ের হিসাব-সম্বলিত বিবরণী বলিয়াও বিবেচনা করিতে পারি।** Balance Sheet is **"a statement drawn up at the end of each trading or financial period, setting forth the various assets and liabilities of a concern as at that date."**

### Balance Sheet কি কি খবর দিতে পারে ?

Balance Sheet ব্যবসায়-সংক্রান্ত অনেক তথ্য প্রকাশ করে। নিম্নলিখিত তথ্যগুলি আমরা Balance Sheet-এর সাহায্যে জানিতে পারি :

1. ব্যবসায়ের আর্থিক সঙ্গতি,

2. বিভিন্ন সম্পত্তির রূপ এবং মূল্য,

3. বিভিন্ন দেনার রূপ ও পরিমাণ,

4. ব্যবসায়ের গতির দিক, অর্থাৎ ব্যবসায় লাভের দিকে অগ্রসর হইতেছে কি লোকসানের দিকে যাইতেছে। (ইহা আমরা পর পর কয়েক বৎসর Balance Sheet-এর তুলনা করিয়া জানিতে পারি।)

5. কয়েক বৎসরের Balance Sheet-এর তুলনা করিলে ব্যবসায়ের সম্পত্তি এবং দায়ের পরিবর্ত্তনের ধারা (Trend of changes) বুঝা যায়।

6. সম্পত্তির ব্যবহারজনিত ক্ষয় (Depreciation) সম্পত্তির মূল্য হইতে ঠিকমত বাদ দেওয়া হয় কিনা এবং ভবিষ্যৎ ব্যয় বা দেনার জন্য অর্থ মজুত রাখা হয় কিনা তাহাও Balance Sheet-এর মারফত আমরা জানিতে পারি।

## Balance Sheet-এর শিরোনামা

যেহেতু Balance Sheet **কোন নির্দিষ্ট তারিখের** সম্পত্তি এবং দেনার হিসাবগুলি লইয়া রচিত সেই কারণে ইহার শিরোনামা নিম্নরূপ হওয়া উচিত :

Balance Sheet as at 31. 12. '68...ইত্যাদি।

**Balance Sheet কোন Account নহে,** ইহা শুধু সম্পত্তি এবং দেনার হিসাব-সম্বলিত একটি বিবরণী। সুতরাং ইহার উপরে বামদিকে এবং ডানদিকে Account-এর মত Dr. এবং Cr. লিখিতে হইবে না এবং বামদিক ও ডানদিকের বিষয়বস্তুর আগে 'To' অথবা 'By' লিখিতে হইবে না।

## Balance Sheet এবং Trial Balance-এর তুলনা

| রেওয়ামিল (Trial Balance) | উদ্বর্ত্তপত্র (Balance Sheet) |
|---|---|
| **উভয়ের মধ্যে মিল** | |
| 1. ইহা Ledger A/c-গুলির কোন নির্দিষ্ট তারিখের ব্যালান্সের তালিকা। | 1. ইহাও কতকগুলি Ledger A/c-এর নির্দিষ্ট তারিখের ব্যালান্সের বিবরণী। |
| 2. ইহা সাধারণতঃ বৎসরের শেষে রচিত হয়। | 2 ইহাও বৎসরের শেষে রচিত হয়। |
| 3. ইহাতে সব ডেবিট ব্যালান্সগুলি এক সারিতে এবং সব ক্রেডিট ব্যালান্সগুলি আর একটি সারিতে দেখান হয়। | 3. ইহাতেও ক্রেডিট ব্যালান্সগুলি একদিকে এবং ডেবিট ব্যালান্সগুলি অন্যদিকে দেখান হয়। |
| 4. ডেবিট ব্যালান্সগুলির যোগফল ক্রেডিট ব্যালান্সগুলির যোগফলের সমান হয়। | 4. ইহাতেও ডেবিট ব্যালান্সগুলির যোগফল ক্রেডিট ব্যালান্সগুলির যোগফলের সমান হয়। |

* * * * * *

## উভয়ের মধ্যে পার্থক্য

| | |
|---|---|
| 1. Trial Balance Ledger-এর সব A/c-গুলির ব্যালান্স লইয়া রচিত হয়। | 1. Balance Sheet রচনা করা হয় শুধু Personal A/c ( Capital A/c সহ ) এবং Real A/c-এর ব্যালান্সগুলি এবং Profit & Loss A/c-এর Net Profit অথবা Net Loss লইয়া। |
| 2. Trial Palance দিয়া আমরা হিসাবের গাণিতিক নির্ভুলতা প্রমাণ করি। | 2. Balance Sheet দিয়া আমরা ব্যবসায়ের আর্থিক অবস্থা বিবেচনা করি। |
| 3. বৎসরের যে-কোন সময়েই হিসাবের নির্ভুলতা প্রমাণের জন্য Trial Balance রচনা করিতে পারি। | 3. Trading A/c এবং Profit & Loss A/c তৈয়ারী না হইলে Balance Sheet তৈয়ারী করা যায় না। |
| 4. Trial Balance-এ সাধারণতঃ দুইটি দিক থাকে না। একদিকে A/c-গুলির নাম এবং তাহার ডানদিকে ডেবিট ব্যালান্স এবং ক্রেডিট ব্যালান্সের জন্য পর পর দুইটি সারি ( column ) থাকে। | 4. Balance Sheet-এ বামদিক এবং ডানদিক দুইই আছে। |
| 5. Trial Balance Trading A/c তৈয়ারী করারও আগে রচনা করিতে হয় বলিয়া ইহাতে সাধারণতঃ Opening Stock থাকে কিন্তু Closing Stock থাকে না। | 5. Balance Sheet Trading A/c-এর পরে তৈয়ারী হয় বলিয়া ইহাতে Opening Stock থাকে না, কিন্তু Closing Stock থাকে। |
| 6. Trial Balance-এ যদিও ডেবিট ব্যালান্সের সারি এবং ক্রেডিট ব্যালান্সের সারি আগে অথবা পরে রাখিবার কোন নির্দিষ্ট নিয়ম নাই তথাপি সাধারণতঃ ডেবিট সারিটি প্রথমে এবং ক্রেডিট সারিটি উহার ডান দিকে রাখা হয়। | 6. Balance Sheet-এ ডেবিট ব্যালান্সগুলি ( Assets ) ডান দিকে এবং ক্রেডিট ব্যালান্সগুলি (Liabilities) বামদিকে বসাইবার প্রথা প্রচলিত আছে। ইহা প্রচলন মাত্র, নির্দিষ্ট নিয়ম নহে। |
| 7. Trial Balance-এ ব্যালান্সগুলি পর পর যে কোন ভাবে বসাইলেই চলে। | 7. Balance Sheet-এ Assets এবং Liabilities নির্দিষ্ট নিয়ম অনুযায়ী পর পর সাজাইতে হয়। |
| 8. Trading A/c এবং Profit & Loss A/c তৈয়ারী হওয়ার পর | 8. বিভিন্ন বৎসরে ব্যবসায়ের আর্থিক অবস্থার তুলনা করিবার জন্য প্রতি |

| | |
|---|---|
| Trial Balance-এর আর কোন বিশেষ প্রয়োজন নাই। | বৎসরের Balance Sheet-ই সংরক্ষিত হয়। |
| 9. লিমিটেড কোম্পানীর Trial Balance কোম্পানীর রেজিস্ট্রারের নিকট জমা দিতে হয় না। | 9. লিমিটেড কোম্পানীর Balance Sheet কোম্পানীর রেজিস্ট্রারের নিকট জমা দিতে হয়। |
| 10. Auditor, Trial Balance-এ সহি করিয়া সার্টিফিকেট দেন না। | 10. Auditor, Balance Sheet-এ সহি দিয়া হিসাবের নির্ভুলতার সার্টিফিকেট দেন। |

[ **বিঃ দ্রঃ**—Trading A/c এবং P. & L. A/c তৈয়ারী করিবার পর যদি একটি Trial Balance তৈয়ারী করা হয় তবে এই Trial Balance-এ যে A/c-গুলি থাকিবে Balance Sheet-এও সেই A/c-গুলিই থাকিবে। এই দিক দিয়া Balance Sheet-কে **দ্বিতীয় রেওয়ামিল ( Second Trial Balance )** বলা যাইতে পারে। ]

## Balance Sheet-এর উভয় দিক সমান হইবেই

**Balance Sheet-এর বাম দিকের অঙ্কগুলির যোগফল সব সময়েই উহার ডান দিকের অঙ্কগুলির যোগফলের সমান হইবে।** প্রশ্ন উঠিতে পারে, কেন উভয়দিক সমান হইবে? আমরা Trial Balance হইতে Trading A/c এবং Profit & Loss A/c-এর জন্য আয়-ব্যয় সংক্রান্ত নামিক হিসাবগুলি বাছিয়া লই। এই হিসাবগুলির নীট ফলাফল হয় Net Profit অথবা Net Loss, অর্থাৎ ঐ A/c-গুলির মধ্যে ক্রেডিট ব্যালান্সগুলির যোগফল যদি ডেবিট ব্যালান্সগুলির যোগফল হইতে বড় হয় তবে উদ্বৃত্তটা হইবে Net Profit ( ইহার ক্রেডিট ব্যালান্স হইবে ) এবং যদি ডেবিট ব্যালান্সগুলি ক্রেডিট ব্যালান্সগুলি হইতে বড় হয় তবে উদ্বৃত্তটা হইবে Net Loss ( ইহার ডেবিট ব্যালান্স হইবে )। সুতরাং ঐ সব A/c-গুলির পরিবর্তে আর মাত্র একটি ব্যালান্স পাইব, অর্থাৎ Net Profit ( ক্রেডিট ব্যালান্স ) অথবা Net Loss ( ডেবিট ব্যালান্স ) পাইব।

এক্ষণে Trial Balance-এর বাকি ক্রেডিট ব্যালান্সগুলির ( Personal A/cs এবং Real A/cs ) সঙ্গে এই Net Profit অথবা Net Loss দিয়া যদি নতুন করিয়া আর একটি Trial Balance করি তবে উহা কি মিলিবে না? নিশ্চয়ই মিলিবে: **কারণ প্রকৃত পক্ষে BalanceSheet, ক্রয়-বিক্রয় এবং লাভ-ক্ষতির হিসাব তৈয়ারী করিবার পরে রচিত দ্বিতীয় রেওয়ামিল।** পূর্বে Trial Balance তো মিলিয়াছিল, শুধু Nominal A/c-গুলির সবগুলিকে মিলাইয়া একটা নতুন Balance ( অর্থাৎ Net Profit বা Net Loss ) তৈয়ারী করিয়াছি মাত্র। এই Net Profit সাধারণতঃ Capital A/c-এর ব্যালান্সের সঙ্গে যোগ করিয়া দেওয়া হয় এবং Net Loss উহা হইতে বাদ দিয়া দেওয়া হয়। সুতরাং বুঝা যাইতেছে যে, নির্ভুলভাবে লিখিত হিসাব সমুদয় হইতে Balance Sheet নির্ভুলভাবে রচনা করিলে উহা মিলিবেই।

## Balance Sheet কিভাবে প্রস্তুত করা হয়

Balance Sheet একটি বিবরণীর আকারে তৈয়ারী করিতে হয়। Ledger Account-এর মত ইহার দুইটি দিক থাকিবে, বামদিক ও ডানদিক। পূর্বেই বলিয়াছি যে, ইহার শিরোনামা হইবে Balance Sheet as at…ইত্যাদি। ইহার উপরে বামদিকে বা ডানদিকে Dr. অথবা Cr. লিখিতে হইবে না, কারণ Balance Sheet Account নহে। **Balance Sheet-এ দুইদিকের মধ্যে বামদিকে Capital A/c সমেত সব দায়গুলি ( Liabilities ) এবং ডানদিকে সব সম্পত্তিগুলি (Assets) দেখাইতে হইবে।** অন্যভাবে বলিতে গেলে বলা যায় যে, Trading A/c এবং Profit & Loss A/c তৈয়ারী করিবার পর যদি Trial Balance তৈয়ারী হয় তবে সেই Trial Balance-এর Credit Balance-গুলি Balance Sheet-এর বামদিকে এবং Debit Balance-গুলি ডানদিকে বসিবে। শুধু Drawing A/c-এর ডেবিট ব্যালান্স Balance Sheet-এর বাম দিকে Capital হইতে বাদ যাইবে। Trading A/c এবং Profit & Loss A/c তৈয়ারী করিবার পর Trial Balance তৈয়ারী করিলে আমরা পূর্বের Trial Balance-এর Capital A/c, Drawing A/c, Personal A/c-গুলি এবং Real A/c-গুলি ছাড়াও আরও দুইটি নতুন জিনিস পাইব। একটি Closing Stock ( ইহার ডেবিট ব্যালান্স) এবং অপরটি Net Profit (ক্রেডিট ব্যালান্স) অথবা Net Loss ( ডেবিট ব্যালান্স )। সুতরাং Balance Sheet তৈয়ারী করিবার সময় Net Profit বা Net Loss এবং Closing Stock-এর কথা ভুলিলে চলিবে না। Balance Sheet, P. & L. A/c তৈয়ারী করিবার পরে রচিত Trial Balance হইতে এইটুকু তফাত যে, Balance Sheet-এ Capital A/c-এর সহিত Net Profit, Interest on Capital ইত্যাদি যোগ করিয়া এবং উহা হইতে Drawing এবং Interest on Drawing ইত্যাদি বাদ দিয়া দেখাইতে হয় এবং Assets হইতে Depreciation বাদ দিয়া দেখাইতে হয়।

Balance Sheet-এর বামদিকের উপরে "Liabilities & Capital" এবং ডানদিকের উপরে "Assets and Properties" লেখা বাঞ্ছনীয়। নিম্নের form-টি লক্ষ্য করা যাউক।

**Balance Sheet**

*as at 31. 12. '68*

| Liabilities & Capital | Amount Rs. | Assets & Properties | Amount Rs. |
|---|---|---|---|
| | | | |

এখন, **Asset ও Liability** এই দুইটি কথার অর্থ একটু বিবেচনা করা যাউক।

**Assets** বলিতে আমরা সেই সকল বস্তুকে বুঝি যাহা দ্বারা আমরা আমাদের দেনা পরিশোধ করিতে পারি। বাড়ি, মেসিন, ব্যাঙ্কের টাকা, নগদ টাকা, খাতকের নিকট

পাওনা টাকা, মজুদ মাল, আসবাবপত্র ইত্যাদি আমাদের সম্পত্তি বা Asset, কারণ ইহাদের যে কোনটি দিয়াই আমাদের দেনা পরিশোধ করিতে পারি।

**Liabilities** বলিতে আমরা সেই সকল বিষয়কে বুঝি যাহা আমাদের ব্যবসায়কে উপকৃত করিয়াছে কিন্তু মূল্য বাকি রহিয়াছে; অর্থাৎ যে বিষয় ব্যবসায়ের ঋণ বুঝায় সেই বিষয়টিই Liability। কোন ব্যক্তি আমাদের বাকিতে মাল দিলে সেই ব্যক্তির হিসাবকে আমরা দায় বা Liability বুঝিব। মালিক ব্যবসায়কে Capital বা মূলধন দেয়। সুতরাং মালিকের হিসাব অর্থাৎ Capital A/c সেই অর্থে ব্যবসায়ের নিকট দেনা বা Liability। মালিক তাহার পুঁজির অধিক ব্যবসায় হইতে তুলিয়া লইলে অথবা মূলধনের বেশী লোকসান হইলে সেক্ষেত্রে তাহার Capital A/c ( Overdrawn ) ব্যবসায়ের সম্পত্তি। ( সেক্ষেত্রে Capital A/c-এ ডেবিট ব্যালান্স থাকে )।

Balance Sheet তৈয়ারী করিবার পূর্বে Trading A/c এবং Profit & Loss A/c তৈয়ারী করিতে হইবে। সুতরাং আমরা Trial Balance-এর সাহায্যে Balance Sheet তৈয়ারী করিতে চাহিলে আমাদিগকে পূর্বেই Trading A/c এবং Profit & Loss A/c তৈয়ারী করিতে হইবে। নিম্নের উদাহরণ লক্ষ্য করা যাউক।

**উদাহরণ 1.** **From the following Trial Balance of A & Co. prepare Trading A/c and Profit & Loss A/c for the year ended 31. 12. '68 and a Balance Sheet as at that date.**

**Trial Balance** *as at 31. 12. '68*

| | | *Dr.* Amount Rs. | *Cr.* Amount Rs. |
|---|---|---|---|
| Stock (1. 1. '68) | ... | 1,600 | |
| Purchase A/c | ... | 6,980 | |
| Sales A/c | ... | — | 12.600 |
| Return Outward A/c | ... | — | 120 |
| Return Inward A/c | ... | 300 | |
| Wages A/c | ... | 2,920 | |
| Trade Expenses A/c | ... | 680 | |
| Discount Allowed A/c | ... | 80 | |
| Discount Received A/c | ... | — | 200 |
| Heating and Fuel A/c | ... | 80 | |
| Interest A/c | ... | 100 | |
| Building A/c | ... | 2,000 | |
| Furniture A/c | ... | 400 | |
| Capital A/c (1. 1. '68) | ... | — | 2,710 |
| Sundry Debtors A/c | ... | 850 | |
| Sundry Creditors A/c | ... | — | 960 |
| Cash in hand | ... | 200 | |
| Cash at Bank | ... | 400 | |
| | | 16,590 | 16,590 |

*Closing stock has been valued at Rs. 1,500.*

**A & Co.**
**Trading A/c**

*Dr.* *for the year ended 31. 12. '68* *Cr.*

| Date | Particulars | | Amount Rs. | Date | Particulars | | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1968 Dec. 31 | To Stock (1. 1. '68) | | 1,600 | 1968 Dec. 31 | By Sales | 12,600 | |
| | „ Purchase | 6,980 | | | *Less* Return Inward | 300 | 12,300 |
| | *Less* Return Outward | 120 | 6,860 | | By Closing Stock | | 1,500 |
| | „ Wages | | 2,920 | | | | |
| | „ Heating & Fuel | | 80 | | | | |
| | „ Profit & Loss A/c (Gross profit transferred) | | 2,340 | | | | |
| | | | 13,800 | | | | 13,800 |

**A & Co.**
**Profit & Loss A/c**

*Dr.* *for the year ended 31. 12. '68* *Cr.*

| Date | Particulars | Amount Rs. | Date | Particulars | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| 1968 Dec. 31 | To Trade Expenses | 680 | 1968 Dec. 31 | By Trading A/c (Gross Profit transferred from Trading A/c) | 2,340 |
| | „ Discount Allowed | 80 | | „ Discount Received | 200 |
| | „ Interest A/c | 100 | | | |
| | „ Capital A/c (Net Profit transferred) | 1,680 | | | |
| | | 2,540 | | | 2,540 |

**বিঃ দ্রঃ**—এক্ষণে, Balance Sheet তৈয়ারী করিবার আগে আমরা Closing Stock, Trading A/c-এ লওয়ার এবং Net Profit, Capital A/c-এ লওয়ার জন্য কিভাবে Closing Stock A/c বলিয়া একটা নতুন Account-এর সৃষ্টি হইল এবং কিভাবে Capital A/c-এর পরিবর্তন হইল তাহা দেখিব। আমরা পূর্বে দেখিয়াছি

যে, Closing Stock হিসাবে থাকে না। বৎসরের শেষে উহার মূল্য নির্ধারণ করিয়া নিম্নে প্রদর্শিত entry pass করিতে হয়।

**Closing Stock A/c Dr. Rs. 1,500**
**To Trading A/c Rs. 1,500**
(Being the value of Closing Stock brought into A/c)

এই Entry-টি Closing Stock A/c-এ Posting করিলে নিম্নরূপ হইবে।

*Dr.* **Closing Stock A/c** *Cr.*

| | | Rs. | | | Rs. |
|---|---|---|---|---|---|
| 1968 Dec. 31 | To Trading A/c | 1,500 | 1968 Dec. 31 | By Balance c/d | 1,500 |
| | | Rs. 1,500 | | | Rs. 1,500 |
| 1. 1. '69 | To Balance b/d | Rs. 1,500 | | | |

সুতরাং দেখা যাইতেছে যে, এই Account-টির ডেবিট ব্যালান্স হয় এবং ঐ ব্যালান্স, P. & L. A/c তৈয়ারী করিবার পরেও থাকে। তাই ইহা Balance Sheet-এর ডানদিকে বসিবে। আবার, Profit & Loss Account-এ Net Profit, হইলে আমরা নিম্নলিখিত Entry করি।

**Profit and Loss A/c Dr. Rs. 1,680**
**To Capital A/c Rs. 1,680**
(Being the Net profit transferred to Capital A/c)

উপরের Profit & Loss A/c-এর ডেবিট দিকের শেষের Entry লক্ষ্য কর। (Net Loss হইলে কিন্তু Capital A/c ডেবিট এবং P. & L. A/c ক্রেডিট করিতে হইবে।)

সুতরাং Capital A/c-এ এই Entry Posting করিলে নিম্নরূপ হইবে :

*Dr.* **Capital A/c** *Cr.*

| | Rs. | | Rs. |
|---|---|---|---|
| 31. 12. '68 To Balance c/d | 4,390 | 1. 1. '68 By Balance b/f | 2,710 |
| | | ,, Profit & Loss A/c (Net Profit) | 1,680 |
| | Rs. 4,390 | | Rs. 4,390 |
| | | 1. 1. '69 By Balance b/d | Rs. 4,390 |

অতএব, দেখা যাইতেছে যে, এই Account-এ Credit Balance দাঁড়াইল 4,390 টাকা এবং ইহাই Balance Sheet-এর বামদিকে যাইবে। রেওয়ামিলে Capital ছিল, Rs. 2,710 এবং Net Profit হইয়াছে Rs. 1,680। সুতরাং বর্তমান Capital দাঁড়াইল Rs. 2,710 + Rs. 1,680 = Rs. 4,390। (যদি এ বৎসরে Net Loss হইত তাহা হইলে Capital A/c-এর ডেবিটে উহা যাইত। Net Loss 2,710 টাকার বেশী হইলে Capital A/c-এ ডেবিট ব্যালান্স হইত এবং উহা Balance Sheet-এর ডানদিকে যাইত।). Trial Balance-এ Capital A/c-এর অঙ্কের সহিত Net Profit যোগ করিয়া এবং Net Loss Capital হইতে বাদ দিয়া Balance Sheet-এ দেখান হয়। Drawing থাকিলে উহার জন্য Capital A/c

ডেবিট হইবে এবং Drawing A/c ক্রেডিট হইবে। Balance Sheet-এ, তাই, Drawing Capital হইতে বাদ দিতে হয়।

এবারে Balance Sheet তৈয়ারী করা যাউক।

**A & Co.**
**Balance Sheet** *as at 31. 12. '68*

| Liabilities & Capital | | Amount Rs. | Assets & Properties | | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| Capital A/c bal.— (1. 1. '68) | 2,710 | | Buildings | ... | 2,000 |
| | | | Furniture | ... | 400 |
| | | | Closing Stock | ... | 1,500 |
| *Add* Net Profit | 1,680 | | Sundry Debtors | ... | 850 |
| | | 4,390 | Cash at Bank | ... | 400 |
| | | | Cash in hand | ... | 200 |
| Sundry Creditors | | 960 | | | |
| | | 5,350 | | | 5,350 |

**উদাহরণ 2.** The following is the Trial Balance of A. Bose as on 31. 12. '66.

| | | *Dr.* Rs. | *Cr.* Rs. |
|---|---|---|---|
| Goodwill | ... | 8,000 | |
| Building | ... | 25,000 | |
| Furniture and Fittings | ... | 2,000 | |
| Capital A/c (1. 1. '66) | ... | — | 16,000 |
| Drawing A/c | ... | 600 | |
| Stock (1. 1. '66) | ... | 5,500 | |
| Purchases | ... | 28,600 | |
| Carriage Inward | ... | 300 | |
| Sales | ... | — | 59,800 |
| Carriage Outward | ... | 100 | |
| Return Inward | ... | 250 | |
| Return Outward | ... | — | 135 |
| Wages | ... | 4,300 | |
| Motive Power | ... | 230 | |
| Salaries | ... | 1,300 | |
| Rent, Rates and Taxes | ... | 140 | |
| Insurance | ... | 50 | |
| Advertisement | ... | 500 | |
| Printing and Stationery | ... | 45 | |
| Bad Debt | ... | 100 | |
| Discount Received | ... | — | 160 |
| Discount Allowed | ... | 130 | |
| Miscellaneous Receipts | ... | — | 300 |
| Investments | ... | 3,000 | |
| Sundry Debtors | ... | 2,000 | |
| Sundry Creditors | ... | — | 5,000 |
| Machinery | ... | 9,000 | |
| Loan | ... | — | 7,400 |
| Interest Paid | ... | 370 | |
| Interest Received | ... | — | 290 |
| Bank Overdraft | ... | — | 2,500 |
| Cash in hand | ... | 70 | |
| | | 91,585 | 91,585 |

You are asked to prepare Trading and Profit & Loss A/cs for the year ended 31. 12. '66 and a Balance Sheet as at that date.

Closing stock has been valued at Rs. 38,000.

## A. Bose & Co.

### Trading A/c

*Dr.* *for the year ended 31. 12. '66* *Cr.*

| Date | Particulars | | Amount Rs. | Date | Particulars | | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1966 Dec. 31 | To Stock (1.1.'66) | | 5,500 | 1966 Dec. 31 | By Sales | 59,800 | |
| | „ Purchases | 28,600 | | | *Less* Return Inward | 250 | 59,550 |
| | *Less* Return Outward | 135 | 28,465 | | By Closing Stock | | 38,000 |
| | „ Carriage Inward | | 300 | | | | |
| | „ Wages | | 4,300 | | | | |
| | „ Motive Power | | 230 | | | | |
| | „ Profit & Loss A/c (Gross profit transferred to P. & L. A/c) | | 58,755 | | | | |
| | | | 97,550 | | | | 97,550 |

### Profit & Loss A/c

*Dr.* *for the year ended 31. 12. '66* *Cr.*

| Date | Particulars | Amount Rs. | Date | Particulars | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| 1966 Dec. 31 | To Carriage Outward | 100 | 1966 Dec. 31 | By Trading A/c (Gross profit transferred from Trading A/c) | 58,755 |
| | „ Salaries | 1,300 | | „ Discount Received | 160 |
| | „ Rent, Rates and Taxes | 140 | | „ Miscellaneous Receipts | 300 |
| | „ Insurance | 50 | | „ Interest Received | 290 |
| | „ Advertisement | 500 | | | |
| | „ Printing and Stationery | 45 | | | |
| | „ Bad Debt | 100 | | | |
| | „ Discount Allowed | 130 | | | |
| | „ Interest Paid | 370 | | | |
| | „ Capital A/c (Net profit transferred) | 56,770 | | | |
| | | 59,505 | | | 59,505 |

**A. Bose & Co.**
**Balance Sheet**
*as at 31. 12. '66*

| Liabilities & Capital | | Amount Rs. | Assets & Properties | Amount Rs. |
|---|---|---|---|---|
| Bank Overdraft | | 2,500 | Cash in hand | 70 |
| Sundry Creditors | | 5,000 | Sundry Debtors | 2,000 |
| Loan | | 7,400 | Closing Stock | 38,000 |
| Capital A/c | | | Investments | 3,000 |
| (1. 1. '66) | Rs. 16,000 | | Furniture and Fittings | 2,000 |
| *Add* Net Profit | Rs. 56,770 | | Machinery | 9,000 |
| | Rs. 72,770 | | Buildings | 25,000 |
| | | | Goodwill | 8,000 |
| *Less* Drawing | 600 | | | |
| | | 72,170 | | |
| | | 87,070 | | 87,070 |

[ বিঃ দ্রঃ—Goodwill একটি সম্পত্তি। Goodwill বলিতে ব্যবসায়ের সুনামকে বুঝায়। ইহা যদিও চোখে দেখা যায় না বা স্পর্শ করা যায় না, তথাপি ইহার অস্তিত্ব আছে এবং ইহার জোরে অধিকতর লাভ করা যায়। ইহাকে সূক্ষ্ম কিন্তু প্রকৃত সম্পত্তি ( Intangible but Real Asset ) বলা যায়। ]

**উদাহরণ 3.** The following Trial Balance and other information supplied, prepare Trading and Profit & Loss A/c of M/s. B. K. Ghosh for the year ended 31st December, 1966 and the Balance Sheet as on that date :

**Trial Balance**

| | Dr. Rs. | Cr. Rs. |
|---|---|---|
| Capital A/c (1. 1. '66) | | 19,250 |
| Purchases & Purchase Return | 40,000 | 2,000 |
| Stock (1. 1. 1966) | 16,000 | |
| Sales & Sales Return | 1,500 | 70,000 |
| Sales Tax Recovery (not included in Sales) | | 200 |
| Carriage (inward) | 450 | |
| Carriage (outward) | 550 | |
| Wages | 1,200 | |
| Packing Materials | 1,300 | |
| Salary | 9,000 | |
| Discounts | 300 | 200 |
| Rent | 2,100 | |
| Electricity | 650 | |
| Office Expenses | 1,000 | |
| Motor Car | 12,000 | |
| Depreciation on Motor Car | 500 | |
| Debtors & Creditors | 12,000 | 20,000 |
| Bills Receivable & Bills Payable | 6,000 | 4,800 |
| Cash in hand and at Bank | 12,200 | |
| Liability for Expenses | | 300 |
| | 1,16,750 | 1,16,750 |

The value of Closing stock has been fixed at Rs. 12,500 and value of Packing Materials not used on 31-12-66 was Rs. 300. (Adapted B. U. Ent. 1967)

**M/s. B. K. Ghosh**
**Trading and Profit & Loss A/c**
*for the year ended 31. 12. '66*

| Dr. | | Rs. | Cr. | | Rs. |
|---|---|---|---|---|---|
| To Opening Stock | | 16,000 | By Sales | 70,000 | |
| „ Purchases | 40,000 | | *Less* Returns | 1,500 | 68,500 |
| *Less* Returns | 2,000 | | | | |
| | 38,000 | | | | |
| *Less* Closing Stock | 12,500 | | | | |
| „ Cost of Goods used | | 25,500 | | | |
| „ Carriage Inward | | 450 | | | |
| „ Wages | | 1,200 | | | |
| „ Gross profit c/d | | 25,350 | | | |
| | | 68,500 | | | 68,500 |
| „ Salary | | 9,000 | By Gross Profit b/d.. | | 25,350 |
| „ Packing Materials | 1,300 | | „ Discounts | | 200 |
| *Less* Stock | 300 | 1,000 | | | |
| „ Carriage Outward | | 550 | | | |
| „ Discounts | | 300 | | | |
| „ Rent | | 2,100 | | | |
| „ Electricity | | 650 | | | |
| „ Office Expense | | 1,000 | | | |
| „ Depreciation on Motor Car | | 500 | | | |
| „ Net Profit transferred to Capital A/c | | 10,450 | | | |
| | | 25,550 | | | 25,550 |

**M/s. B. K. Ghosh**
**Balance Sheet**
*as at 31. 12. '66*

| Liabilities & Capital | Amount Rs. | Assets & Properties | Amount Rs. |
|---|---|---|---|
| Capital A/c (1. 1. '66) | 19,250 | Motor Car | 12,000 |
| *Add* Net Profit for the year | 10,450 | Stock in Trade | 12,500 |
| Capital on 31. 12. '66 | 29,700 | Stock of Packing Materials | 300 |
| Bills Payable | 4,800 | Sundry Debtors | 12,000 |
| Sundry Creditors | 20,000 | Bills Receivable | 6,000 |
| Liability for Expenses | 300 | Cash in hand and at Bank | 12,200 |
| Sales Tax Recovery | 200 | | |
| | 55,000 | | 55,000 |

বিঃ দ্রঃ—উপরের উদাহরণটিতে নিম্নলিখিতগুলি দ্রষ্টব্য বিষয়—

1. Closing Stock Purchase হইতে বাদ দিয়া দেখান হইয়াছে, ইহার জন্য Journal Entry-তে Closing Stock ডেবিট এবং Purchase A/c ক্রেডিট হয়। Closing Stock মিলকরণ ( adjustment )-এর ইহা দ্বিতীয় নিয়ম।

2. Packing Material যাহা ব্যয় হইয়াছে ( অর্থাৎ Cost of Material less Closing Stock of Materials ) তাহা বণ্টনের ব্যয় ( অর্থাৎ গৌণ ব্যয় )। উহা তাই P. & L. A/c-এ গিয়াছে। Opening Stock of Packing Materials থাকিলে উহাও ইহার সহিত যোগ করিয়া Packing-এর খরচ বাহির করিতাম।

3. Depreciation অর্থাৎ অবচয়, ইহা একটি গৌণ ক্ষতি, তাই, P. & L. A/c-এ গিয়াছে। Depreciation A/c ডেবিট এবং Motor Car A/c ক্রেডিট আগেই হইয়াছে, নতুবা Depreciation রেওয়ামিলে আসিত না। তাই Depreciation, Motor Car হইতে Balance Sheet এ বাদ দেওয়া হয় নাই।

4. Liability for Expense বলিতে ব্যয়ের জন্য দেনা বুঝায় ( যেমন—মাহিনা বাবদ বাকি, ভাড়া বাবদ বাকি ইত্যাদি )। ইহা, তাই, Balance Sheet-এ দেনার দিকে বসিল।

**উদাহরণ 4.** From the following particulars prepare Profit & Loss A/c for the year ended 31st December, 1968 of Mr. X and a Balance Sheet as on that date.

Salary—Rs. 8,000 ; Apprenticeship Premium—Rs 6,000 ; General Expenses —Rs. 2,000 ; Insurance—Rs. 3,000 ; Rent, Rates and Taxes—Rs. 1,500 ; Electricity —Rs. 800 ; Discounts (Dr.)—Rs. 200 ; Discounts (Cr.)—Rs. 300 ; Miscellaneous Receipts—Rs. 400 ; Commission (Dr.)—Rs. 600 ; Advertisement—Rs. 200 ; Carriage to customers' shops—Rs. 1,000 ; Packing Materials—Cost incurred—Rs. 1,200 out of which materials worth—Rs. 100 is in stock on 31-12-68 ; Cost of Samples and free gifts—Rs. 300 ; Repairs—Rs. 1,000 ; Drawings—Rs. 800 ; Income Tax—Rs. 200 ; Closing stock—Rs. 3,500 ; Debtors—Rs. 8,500 ; Creditors—Rs. 9,000 ; Loss due to fire—Rs. 500 ; Charity—Rs. 100 ; Plant and Machinery—Rs. 22,000 ; Furniture—Rs. 3,000 ; Outstanding Expenses—Rs. 600 ; Depreciation—Rs. 400 ; Cash in hand —Rs. 700 ; Bank Overdraft—Rs. 2,500 ; Capital A/c (1. 1. 68)—Rs. 10,700.

Mr. X always earns 30% Gross Profit on Sales. His sales were Rs. 1,00,000 during the year 1968.

**Mr. X**

**Profit & Loss A/c**

*Dr.* *for the year ended December 31, 1968* *Cr.*

| | | Rs. | | | Rs. |
|---|---|---|---|---|---|
| To Salary | | 8,000 | By Gross Profit @30% on Sales transferred from Trading A/c | | 30,000 |
| ,, General Expense | | 2,000 | ,, Apprenticeship Premium | | 6,000 |
| ,, Insurance | | 3,000 | ,, Discounts | | 300 |
| ,, Rent, Rates and Taxes | | 1,500 | ,, Misc. Receipts | | 400 |
| ,, Electricity | | 800 | | | |
| ,, Discounts | | 200 | | | |
| ,, Commission | | 600 | | | |
| ,, Advertisement | | 200 | | | |
| ,, Carriage to Customers' Shops | | 1,000 | | | |
| ,, Packing Materials | 1,200 | | | | |
| *Less* Stock | 100 | 1,100 | | | |
| ,, Cost of Samples | | 300 | | | |
| ,, Repairs | | 1,000 | | | |
| ,, Loss due to fire | | 500 | | | |
| ,, Charity | | 100 | | | |
| ,, Depreciation | | 400 | | | |
| ,, Net Profit transferred to Capital A/c | | 16,000 | | | |
| | | 36,700 | | | 36,700 |

**Mr. X**

**Balance Sheet**

*as at 31st December, 1968*

| Liabilities & Capital | | Amount Rs. | Assets & Properties | | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| Capital A/c (1.1.'68) | 10,700 | | Plant and Machinery | | 22,000 |
| *Add* Net Profit for the year | 16,000 | | Furniture | | 3,000 |
| | 26,700 | | Closing Stock in Trade | | 3,500 |
| *Less* Drawings | 800 | | Closing Stock of Packing Materials | | 100 |
| | 25,900 | | Debtors | | 8,500 |
| *Less* Income Tax | 200 | 25,700 | Cash in hand | | 700 |
| Sundry Creditors | | 9,000 | | | |
| Bank Overdraft | | 2,500 | | | |
| Outstanding Expenses | | 600 | | | |
| | | 37,800 | | | 37,800 |

বিঃ দ্রঃ—1. একমালিকী ব্যবসায়ে Income Tax মালিকের ব্যক্তিগত খরচ সুতরাং ইহা Drawing-এর মত Capital হইতে বাদ দেওয়া হইল।

2. Trading A/c পূর্বেই হইয়া গিয়াছে। Sales-এর 30% Gross Profit হইয়াছে। ইহা হইতেই P. & L. A/c সুরু হইল।

3. Outstanding Expense একটি দেনা, তাই B/S-এ ইহা দেনার দিকে বসিল।

4. 'Loss due to fire' একটি ক্ষতি, তাই P. & L. A/c-এর ডেবিটে বসিল।

**উদাহরণ 5.** From the following particulars relating to the business of Shri N. K. Basu, pick up the items for Trading A/c and prepare Trading A/c for the year ended 31st December, 1968.

General—Office Salary—Rs. 18,000 ; Salary of Works Supervisor—Rs. 2,500 ; Salary of the Works Manager—Rs. 3,600 ; Rent—Office Building—Rs. 1,200 and Factory Building—Rs. 600 ; Electricity—Rs. 500 ; (this is to be apportioned between General office and factory as 1 : 4) ; Opening stock of materials—Rs. 11,000 ; Partly finished goods—Rs. 2,800 and finished goods—Rs. 1,500 ; Local purchases for cash—Rs. 21,000 ; Imports of materials—Rs. 18,000 ; Import Duty—Rs. 400 ; Carriage on local purchase—Rs. 200 ; Local purchase on Credit—Rs. 5,000 ; Freight on import—Rs. 1,200 ; Freight on export—Rs. 600 ; Local sales for cash —Rs. 68,000 and on Credit—Rs. 12,000 ; Exports—Rs. 25,000 ; Duty on Export—Rs. 900 ; Wages—Rs. 16,000 ; Power and Fuel—Rs. 2,000 ; Miscellaneous Expenses of the Factory—Rs. 1,000.

Closing stock—Raw materials—Rs. 2,000 . Partly finished goods—Rs. 1,800 ; Finished goods—Rs. 3,300.

**Shri N. K. Basu**

**Trading A/c**

*Dr.* *for the year ended 31st December, 1968* *Cr.*

| | | Rs. | | | Rs. |
|---|---|---|---|---|---|
| To Opening Stock : | | | By Sales : | | |
| Raw Materials | 11,000 | | Local Cash Sales | 68,000 | |
| Partly finished goods | 2,800 | | Local Credit Sales | 12,000 | |
| Finished goods | 1,500 | | Exports | 25,000 | |
| | | 15,300 | | | 1,05,000 |
| „ Purchases : | | | „ Closing Stock : | | |
| Local Cash Purchases | 21,000 | | Raw materials | 2,000 | |
| Local Credit „ | 5,000 | | Partly finished goods | 1,800 | |
| Imports | 18,000 | | Finished goods | 3,300 | |
| | | 44,000 | | | 7,100 |
| „ Carriage on local Purchases | | 200 | | | |
| „ Freight on Import | | 1,200 | | | |
| „ Import Duty | | 400 | | | |
| „ Power and fuel | | 2,000 | | | |
| „ Misc. Expenses of the Factory | | 1,000 | | | |
| „ Wages | | 16,000 | | | |
| „ Salary of Works Supervisor | | 2,500 | | | |
| „ Salary of Works Manager | | 3,600 | | | |
| „ Rent of Factory Building | | 600 | | | |
| „ Electricity (4/5ths) | | 400 | | | |
| „ Gross Profit transferred to P. & L. A/c | | 24,900 | | | |
| | | 1,12,100 | | | 1,12,100 |

বিঃ দ্রঃ—1. Factory-র যাবতীয় ব্যয় Trading A/c-এ যাইবে।

2. Import মানে বিদেশ হইতে ক্রয় এবং Export মানে বিদেশে বিক্রয়। সুতরাং উহারা উভয়েই Trading A/c-এ যাইবে।

3. Factory-তে সাধারণতঃ তিন রকমেরই Stock থাকে, যেমন, কাঁচামাল (Raw materials ), অসম্পূর্ণ দ্রব্য ( Partly finished goods বা work-in-progress ) এবং সম্পূর্ণ তৈয়ারী মাল ( Finished goods )।

**উদা. 6.** From the following balances as at 31st. December, 1970, prepare a Trading and P. & L. A/c for the year ended on 31st. December, 1970, and a Balance Sheet as on that date.

| | Dr. Rs. | Cr. Rs. |
|---|---|---|
| Opening Stock | 5,000 | |
| Purchase | 17,000 | |
| Production Expense | 12,000 | |
| Factory cost including the above items Rs. 28,000 | | |
| Sales and Sales Return | 3,000 | 45,000 |
| Discounts | 500 | 300 |
| Salary | 7,000 | |
| Interest on Investment | — | 400 |
| Debtors and Creditors | 12,000 | 9,000 |
| Building | 18,000 | |
| Machinery | 15,000 | |
| Drawings | 6,000 | |
| Investments | 2,000 | |
| Capital A/c | — | 42,800 |
| | 97,500 | 97,500 |

## Trading and P. & L. A/c

*Dr.* *for the year ended 31st. December, 1970* *Cr.*

| | | Rs. | | | Rs. |
|---|---|---|---|---|---|
| To Opening Stock | 5,000 | | By Sales | 45,000 | |
| ,, Purchases | 17,000 | | *Less* Return | 3,000 | 42,000 |
| ,, Production Expense | 12,000 | | | | |
| | 34,000 | | | | |
| *Less* Closing Stock | 6,000 | | | | |
| Factory Cost | | 28,000 | | | |
| To Gross Profit c/d | | 14,000 | | | |
| | | 42,000 | | | 42,000 |
| ,, Discount | | 500 | By Gross Profit b/d | | 14,000 |
| ,, Salary | | 7,000 | ,, Discount | | 300 |
| ,, Net Profit transferred to Capital A/c | | 7,200 | ,, Interest on Investment | | 400 |
| | | 14,700 | | | 14,700 |

## Balance Sheet

*as at 31. 12. '70*

| Liabilities & Capital | | Amount Rs. | Assets & Properties | Amount Rs. |
|---|---|---|---|---|
| Capital A/c | 42,800 | | Building | 18,000 |
| *Add* N. P. | 7,200 | | Machinery | 15,000 |
| | 50,000 | | Investment | 2,000 |
| *Less* Drawings | 6,000 | | Stock (closing) | 6,000 |
| | | 44,000 | Debtors | 12,000 |
| Creditors | | 9,000 | | |
| | | 53,000 | | 53,000 |

[ **বিঃ দ্রঃ—Factory Cost** বলিতে উৎপাদনের মোট ব্যয় বুঝায়। Opening Stock + Purchase + Production Exp. = **34,000 টাকা ; কিন্তু Factory Cost** বলা **হইয়াছে 28,000 টাকা।** সুতরাং **উদ্বৃত্ত অঙ্কটি** Closing Stock-এর মূল্য বুঝায়। যেহেতু Trading A/c-এ Opening Stock এবং Purchase হইতে Closing Stock বাদ দেওয়া হইয়াছে সেইজন্য Closing Stock আর Trading A/c-এর ক্রেডিটে আসিবে না। কিন্তু উহা উদ্বর্ত্ত পত্রে যাইবে। ]

## Trading A/c-এর মাধ্যমে ধ্বংসীকৃত দ্রব্যের ( Destroyed Stock ) মূল্য নির্ধারণ :

অনেক সময় গুদামে আগুন লাগিয়া বা অন্য কারণে মজুত মাল ( Stock ) নষ্ট হইয়া যায়। হিসাব বই হইতে ঐ সকল দ্রব্যের মূল্য নির্ধারণ করা যায়। ইহাতে নিম্নলিখিত যে কোন একটি শতকরা হিসাব ( Percentage ) দরকার :—

**1. গত কয়েক বৎসরের বিক্রীত পণ্যের উৎপাদন ব্যয় ( Cost of goods sold) যাহা হইয়াছিল তাহার উপর ঐ বৎসরগুলির Gross Profit-এর শতকরা হারের গড়।** ( Trading A/c-এর ডেবিট দিকের ব্যয়ের অঙ্কগুলির যোগফল হইতে অবিক্রীত পণ্যের মূল্য বাদ দিলে বিক্রীত পণ্যের উৎপাদন ব্যয় পাওয়া যায়। )

যদি **গত** তিন বৎসরে Gross Profit এবং মোট উৎপাদন ব্যয়ের Percentage $\left[\text{অর্থাৎ, } \frac{\text{G. P.}}{\text{cost of production}} \times 100\right]$, যথাক্রমে 25%, 27% এবং 23% হয় তবে গড় ( average ) Percentage হইবে $\frac{25+27+23}{3} = 25\%$।

সুতরাং যে বৎসরে আগুন লাগিল সেই বৎসরের ( আগুন লাগিবার তারিখ পর্যন্ত ) বিক্রীত পণ্যের মোট উৎপাদন ব্যয়ের 25% হইবে ঐ বৎসরের Gross Profit। Trading A/c তৈয়ারী করিয়া সব উৎপাদন ব্যয়গুলি উহার ডেবিটে দাও। বিক্রয়মূল্যের উৎপাদন ব্যয়ের শতকরা 25 ভাগ হিসাবে Gross Profit উহার ডেবিট দিকে সাজাও এবং Sales ক্রেডিট দিকে সাজাও। বামদিক ডানদিক হইতে যত বেশী হইবে ধ্বংসীকৃত Stock-এর মূল্যও তত হইবে। কিভাবে বিক্রয়মূল্যের উৎপাদন ব্যয় বাহির করা হইবে তাহা 7নং উদাহরণে দেখ।

**2. গত কয়েক বৎসরের নীট বিক্রয়** (Return Inward বাদ দেওয়ার পর)-**এর উপর ঐ সকল বৎসরের Gross Profit-এর Percentage-এর গড়।**

যদি কয়েক বৎসরের Gross Profit এবং নীট Sales-এর Percentage-এর গড় 30% হয় তবে আগুন লাগার বৎসরেও সাধারণতঃ Gross Profit ঐ হারেই হইবে।

সুতরাং ঐ হারে ঐ বৎসরে ( আগুন লাগার তারিখ পর্যন্ত ) Sales-এর উপর Gross Profit বাহির করিয়া Trading A/c তৈয়ারী করিতে হইবে। ডেবিট দিক ক্রেডিট দিক হইতে যত বেশী হইবে ধ্বংসীকৃত Stock-এর মূল্যও তত হইবে।

**বিঃ দ্রঃ**—অনেক সময় গত কয়েক বৎসরের Gross Profit-এর Percentage-এর গড়-এর পরিবর্তে শুধু গত বৎসরের (Previous year) Gross Profit-এর Percentage-এর ভিত্তিতে ধ্বংসীকৃত Stock-এর মূল্য নির্ধারণ করা যায়, যদি গত বৎসরের ব্যবসা এবং আগুন লাগার বৎসরের ব্যবসায়ের ধারা একই রকমের হয়।

নিম্নলিখিত উদাহরণ দুইটি লক্ষ্য কর।

**উদাহরণ 7.** Mr. B. Bose's godown caught fire on 15th September, 1963. All the goods were lost. From the books and records the following facts are obtained. Find the value of the stocks lost separately on the basis of—

(1) Percentage of G. P. on Sales

(2) Percentage of G. P. on Production Cost of Sales—

| | | | |
|---|---|---|---|
| Stock on 1. 1. 63 | ... | Rs. | 19,000 |
| Purchase upto 15th September, 1963 | ... | Rs. | 2,00,000 |
| Wages paid upto 15th September, 1963 | ... | Rs. | 40,000 |
| Carriage Inward to date of accident | ... | Rs. | 2,000 |
| Other Production Expenses upto 15th September, 1963 | ... | Rs. | 9,000 |
| Sales upto 15th September, 1963 | ... | Rs. | 2,79,000 |
| Production wastes other than material wastes upto 15th September, 1963 | ... | Rs. | 5,000 |

Percentage of Gross Profit on Sales: 1960—22%, 1961—18%, 1962—20%.

Percentage of Gross Profit on Production Cost of Sales: 1960—28%, 1961—24% and 1962—23%.

**উত্তর—1.**

Average Percentage of G. P. on Sales $=\frac{22+18+20}{3}=20\%$.

**Trading A/c**

*Dr.* *for the period ended 15th September, 1963* *Cr.*

| | Rs. | | Rs. |
|---|---|---|---|
| To Opening Stock | 19,000 | By Sales | 2,79,000 |
| „ Purchases | 2,00,000 | | |
| „ Wages | 40,000 | „ **Loss of Stock by Fire*** (Balancing figure) | 51,800 |
| „ Carriage Inward | 2,000 | | |
| „ Production Expenses | 9,000 | | |
| „ Production Wastes | 5,000 | | |
| „ **Gross Profit @ 20% on Sales** | 55,800 | | |
| | 3,30,800 | | 3,30,800 |

**উত্তর—2.**

Average Percentage of G.P. on Production Cost of Sales $=\frac{28+24+23}{3}=25\%$.

**Trading A/c**

*Dr.* *for the period ended 15th September, 1963* *Cr.*

| | Rs. | | Rs. |
|---|---|---|---|
| To Opening Stock | 19,000 | By Sales | 2,79,000 |
| ,, Purchases | 2,00,000 | | |
| ,, Wages | 40,000 | ,, **Loss of Stock by Fire*** | 51,800 |
| ,, Carriage Inward | 2,000 | | |
| ,, Production Expenses | 9,000 | | |
| ,, Production Wastes | 5,000 | | |
| | 2,75,000 | | |
| ,, **Gross Profit @ 25% on total Production Cost** | 55,800 | | |
| | 3,30,800 | | 3,30 800 |

[ **বিঃ দ্রঃ**—আরম্ভিক সম্ভার, ক্রয় ইত্যাদি হইতে Closing Stock বাদ দিলে বিক্রয় মূল্যের মোট উৎপাদন ব্যয় বাহির হয়। কিন্তু Closing Stock-এর মূল্য জানি না। মনে করি ইহা $x$ ; সুতরাং

$2,75,000 + 25\%(2,75,000 - x) = 2,79,000 + x$

( Trading A/c-এর বামদিক ) ( Trading A/c-এর ডানদিক )

বা $x$ = Rs. 51,800। সুতরাং G. P. = 25% (Rs. 2,75,000 − Rs. 51,800)

= Rs. 55,800 ]

অথবা **বিকল্প নিয়মে,** Gross Profit 25% on cost হইলে আমরা জানি যে, cost 100 টাকা হইলে Gross Profit হইবে 25 টাকা। সুতরাং Sales হইবে 125 টাকা।

$\therefore \frac{\text{Gross Profit}}{\text{Sales}} = \frac{\text{Rs. } 25}{\text{Rs. } 125} = \frac{1}{5}$. অর্থাৎ Gross Profit Sales-এর $\frac{1}{5}$ অংশ বা 20%. সুতরাং Sales-এর 20% ধরিলেই উহা Production Cost 25%-এর সমান হয়।

## উদাহরণ 8.

Due to sudden overflowing of water from National Reservoir the Godown of M/s. Saithia was completely washed away on 3rd October, 1963. His books and records were saved. The following facts are collected from his books and records :

| | | Rs. |
|---|---|---|
| Stock on 1st January, 1962 | ... | 25,000 |
| Wages, 1962 | ... | 35,000 |
| Purchases, 1962 | ... | 90,000 |
| Return Outward during 1962 | ... | 5,000 |
| Carriage Inward, 1962 | ... | 1,000 |
| Sales, 1962 | ... | 1,23,000 |
| Return Inward, 1962 | ... | 3,000 |
| Stock on 31. 12. '62—Rs. 40,400 | | |
| Purchases upto 3rd October, 1963 | ... | 1,00,000 |
| Carriage Inward upto 3rd October, 1963 | ... | 3,000 |
| Wages ,, ,, ,, | ... | 27,000 |
| Return Outward ,, ,, ,, | ... | 2,000 |
| Motive Power ,, ,, ,, | ... | 5,000 |
| Misc. Factory Expenses ,, ,, | ... | 3,000 |
| Sales ,, ,, ,, | ... | 1,99,400 |
| Return Inward ,, ,, ,, | ... | 1,400 |

Tho year, 1963 was oqually prospoctive as 1962. Find tho valuo of stock destroyed by flood on 3rd Octobor, 1963.

[বিঃ দ্রঃ 1. যখন কোন সঠিক নির্দেশ না থাকিবে তখন Percentage of G. P. on Sales-এর ভিত্তিতে ধ্বংসীকৃত Stock-এর মূল্য নির্ধারণ করা উচিত।

2. 1962-এর Closing Stock-ই 1963-এর Opening Stock।

3. প্রথমে 1962-এর Trading A/c করিয়া উহার G. P.-এর এবং Net Sales-এর ভিত্তিতে Percentage of G. P. on Sales বাহির করিতে হইবে। ঐ Percentage অনুসারে 1963-এর G. P. বাহির করিতে হইবে।]

**Trading A/c**

*Dr.* *for the year ended 31. 12. '62* *Cr.*

| | | Rs. | | | Rs. |
|---|---|---|---|---|---|
| To Stock (1. 1. '62) | | 25,000 | By Sales | Rs. 1,23,000 | |
| ,, Purchasos | Rs. 90,000 | | *Less* Return | 3,000 | 1,20,000 |
| *Less* Return | 5,000 | 85,000 | | | |
| ,, Carriage Inward | | 1,000 | ,, Closing Stock | | 40,400 |
| ,, Wages | | 35,000 | | | |
| ,, Gross Profit | | 14,400 | | | |
| | | 1,60,400 | | | 1,60,400 |

$\therefore$ Percentage of G. P. on Sales (1962) $= \frac{14,400 \times 100}{1,20,000} = 12\%$.

**Trading A/c**

*Dr.* *for the period ended 3rd October, '63* *Cr.*

| | | Rs. | | | Rs. |
|---|---|---|---|---|---|
| To Opening Stock | | 40,400 | By Sales | 1,99,400 | |
| ,, Purchases | 1,00,000 | | *Less* Return | 1,400 | 1,98,000 |
| *Less* Return | 2,000 | 98,000 | | | |
| ,, Carriage Inward | | 3,000 | ,, **Loss by Flood*** | | 2,160 |
| ,, Wages | | 27,000 | | | |
| ,, Motive Power | | 5,000 | | | |
| ,, Misc. Factory Expenses | | 3,000 | | | |
| ,, **Gross Profit @ 12% on Sales** $\left(\frac{12 \times 1,98,000}{100}\right)$ | | 23,760 | | | |
| | | 2,00,160 | | | 2,00,160 |

## সম্পত্তি ও দায়গুলি উদ্বর্ত্ত পত্রে সাজাইবার নিয়ম
## ( Marshalling of Balance Sheet items )

উদ্বর্ত্ত পত্রে সম্পত্তি (Assets) ও দায়গুলি (Liabilities) সাজানকে 'Marshalling' বলা হয়। কোন্ Asset-টির পরে কোন্‌টি আসিবে এবং কোন্ Liability-র পরে কোন্‌টি আসিবে তাহার নির্দিষ্ট নিয়ম আছে। Asset এবং Liability সাজাইবার প্রধানতঃ দুইটি নিয়ম আছে :

প্রথমত, সম্পত্তিগুলি নগদ টাকায় রূপান্তরিত করিবার এবং দেনাগুলি নগদ টাকায় পরিশোধ করিবার সুবিধা অনুসারে সম্পত্তি ও দেনাগুলি পর পর সাজান যাইতে পারে (According to realizability or liquidity preference)। সম্পত্তিকে নগদ টাকায় রূপান্তরিত করিতে গেলে প্রথমে পাই নগদ টাকা ( ইহাকে রূপান্তরের প্রয়োজন নাই ), পরে ব্যাঙ্কের টাকা ( ইহা ব্যাঙ্ক হইতে তুলিতে হইবে ), হুণ্ডি ( Bills Receivable ), খাতকের নিকট হইতে পাওনা ( Sundry Debtors ), অবিক্রীত পণ্য ( Closing Stock ) ইত্যাদিকে নগদ টাকায় রূপান্তরিত করিতে যথাক্রমে সহজ হইতে কঠিনতর পন্থা অবলম্বন করিতে হয়। Liability-র ক্ষেত্রেও উপরোক্ত আদায় হইতে ব্যাঙ্কের নিকট দেনা ( Bank Overdraft ) প্রথমে এবং পরে যথাক্রমে দেয় বিলের টাকা ( Bills Payable ), পাওনাদারদের টাকা ( Sundry Creditors ), বন্ধকী দেনা এবং সর্বশেষ মূলধন পরিশোধ করিতে হয়। তাই উহাদের পর পর সাজান হয়। এই নিয়মে Balance Sheet-এর item-গুলি নিম্নরূপ বসিবে :

**Balance Sheet**
*as at......*

| Liability and Capital | Asset and Property |
|---|---|
| Bank Overdraft | Cash in hand |
| Bills Payable | Cash at Bank |
| Outstanding Expenses | Bills Receivable |
| Sundry Creditors | Sundry Debtors |
| Loan on Mortgage | Stock in Trade |
| Capital A/c | Loose Tools |
| | Investments |
| | Furniture and Fittings |
| | Plant and Machinery |
| | Land and Building |
| | Goodwill |
| | Prepaid Expenses |

[ **বিঃ দ্রঃ**—সম্পত্তিকে নগদ টাকায় রূপান্তরের সুবিধা এবং দেনাকে ঐ আদায় হইতে পরিশোধের ক্রমানুসারে উপরোক্ত Balance Sheet-টি সাজান হইয়াছে। ( According to liquidity preference or realizability of Assets and order of payment of Liabilities ) ]

দ্বিতীয়ত, সম্পত্তি এবং দেনার স্থায়িত্ব অনুযায়ীও ( According to fixity or permanence ) Balance Sheet-এর item-গুলি সাজান চলিতে পারে। এই নিয়ম অনুযায়ী Balance Sheet-এর সম্পত্তি ও দেনাগুলি নিম্নরূপ বসিবে :

**Balance Sheet**

*as at......*

| Liability and Capital | Asset and Property |
|---|---|
| Capital A/c | Goodwill |
| Loan on Mortgage | Land and Building |
| Sundry Creditors | Plant and Machinery |
| Outstanding Expenses | Horses, Carts, Vans etc. |
| Bills Payable | Furniture and Fittings |
| Bank Overdraft | Investments |
| | Loose Tools |
| | Closing Stock |
| | Sundry Debtors |
| | Bills Receivable |
| | Cash at Bank |
| | Cash in hand |

[ **বিঃ দ্রঃ** সম্পত্তি ও দেনার স্থায়িত্ব অনুসারে ( According to fixity or permanence ) উপরোক্ত Balance Sheet-টি সাজান হইয়াছে । ]

যদিও **তৃতীয় আর একটি নিয়ম আছে,** উহাতে প্রথম নিয়ম দুইটির মিশ্রণ করা হইয়াছে ( ইহাকে Mixed order বলে )। ইহাতে প্রথম নিয়মে Asset এবং দ্বিতীয় নিয়মে Liability অথবা প্রথম নিয়মে Liability এবং দ্বিতীয় নিয়মে Asset সাজান হয় ।

ছাত্ররা উপরোক্ত যে-কোন একটি নিয়ম অনুযায়ী Balance Sheet-এর item-গুলি সাজাইলেই চলিবে ।

## অনুশীলনী

1. What do you understand by Trading A/c ? Explain the difference between a Trading A/c and a Profit & Loss A/c. (C. U.)

( ক্রয়-বিক্রয় হিসাব বলিতে কি বুঝ ? ক্রয়-বিক্রয় হিসাব এবং লাভ-ক্ষতির হিসাবের পার্থক্য ব্যাখ্যা কর । )

Or,

State clearly the chief points of distinction between a Trading A/c and a Profit and Loss A/c of a Trader. (H. S. '64)

( কোন ব্যবসায়ীর ক্রয়-বিক্রয় হিসাব এবং লাভ-ক্ষতির হিসাবের মূল পার্থক্যগুলি পরিষ্কারভাবে বিবৃত কর । )

2. Explain what is meant by Profit and Loss A/c. From what accounts is Profit and Loss A/c made up and how ? (C. U.)

( লাভ-ক্ষতির হিসাব বলিতে কি বুঝায় ? কি কি হিসাবের সাহায্যে লাভ-ক্ষতির হিসাব তৈয়ারী হয় এবং কিভাবে উহা তৈয়ারী হয় ? )

3. **Distinguish between :**
   (a) **Gross Profit and Net Profit**
   (b) **Trial Balance and Balance Sheet.** **(B. U., U.E., C.U.)**

[ তুলনা কর :
   (ক) মোট লাভ এবং নীট লাভ
   (খ) রেওয়ামিল এবং উদ্বর্ত্ত পত্র। ]

4. **Is Balance Sheet an account ? Give reasons for your answer.**

( উদ্বর্ত্ত পত্র কি একটি হিসাবখাত ? তোমার উত্তরের সপক্ষে যুক্তি দেখাও। )

5. **What facts are disclosed by (a) Balance Sheet (b) Trading A/c ?**

[ (ক) উদ্বর্ত্ত পত্র এবং (খ) ক্রয়-বিক্রয় হিসাব কি কি তথ্য প্রদান করে ? ]

Or,

**Why do you prepare a separate Trading A/c when you want to ascertain the profit or loss of a trader for the financial year ? Discuss fully. (H. S. '63, Comp. '64)**

( যখন ব্যবসায়ীর কোন নির্দিষ্ট বৎসরের লাভ বা ক্ষতি নির্ধারণ করিতে চাও তখন পৃথক ক্রয়-বিক্রয় হিসাব কেন প্রস্তুত কর ? সম্পূর্ণভাবে আলোচনা কর। )

6. **Tabulate the following items and state opposite each, whether the balance is to be treated in the Trading A/c, in the Profit and Loss A/c or in the Balance Sheet :**

( নিম্নলিখিতগুলি সাজাও এবং প্রত্যেকটির বিপরীতে দেখাও যে, উহা ক্রয়-বিক্রয় হিসাবে যাইবে, না লাভ-ক্ষতির হিসাবে যাইবে, না উদ্বর্ত্ত পত্রে যাইবে : )

Furniture & Fittings, Discount Received, Bank Overdraft, Return Inward, Carriage Outward, Royalty on Production, Salaries and Wages, Excise Duty, Freight and Duties, Carriage, Bad debt recovery.

7. **Write short notes on the following :**

( নিম্নলিখিতগুলির উপর টীকা লিখ : )

(a) Dock Dues and Custom Duty (b) Salary and Wages A/c. (c) Bad debt (d) Depreciation (e) Closing Stock (f) Carriage (g) Trade Expenses (h) Freight (i) Bad debt recovery.

8. **Prepare Trading Account from the following particulars :**

( নিম্নে প্রদত্ত তথ্যাবলীর সাহায্যে ক্রয়-বিক্রয় হিসাব তৈয়ারী কর। )

| | | | |
|---|---|---|---|
| Opening Stock | ... | Rs. | 5,000 |
| Purchases | ... | Rs. | 25,800 |
| Sales | ... | Rs. | 43,200 |
| Purchase Return | ... | Rs. | 600 |
| Return Inward | ... | Rs. | 300 |
| Carriage on Purchases | ... | Rs. | 250 |
| Wages | ... | Rs. | 4,000 |
| Motive Power | ... | Rs. | 150 |
| Factory Rent | ... | Rs. | 500 |
| Cotton waste and Lubricants | ... | Rs. | 75 |
| Closing Stock | ... | Rs. | 12,200 |

[*Ans.* Gross Profit Rs. 19,925]

9. **From the following particulars prepare a Trading A/c for the year ended 31st December, 1965.**

( নিম্নে প্রদত্ত তথ্যাবলীর সাহায্যে 1965-র 31শে ডিসেম্বর অন্তিক বৎসরের ক্রয়-বিক্রয় হিসাব তৈয়ারী কর : )

Opening Stock Rs. 12,000. Local Purchases (Cash & Credit) Rs. 59,000; Imports Rs. 81,000; Dock dues on Imports Rs. 1,200; Discount off Local Credit Purchase Rs. 1,000: Local Sales (Cash & Credit) Rs. 95,000; Exports Rs. 75,000: Dock dues on Exports Rs. 2,000: Duty on Export Rs. 300; Discounts off Local Credit Sales Rs. 1,500; Wages Paid Rs. 18,000; Carriage Inward Paid Rs. 800, Fire, fuel etc. Rs. 600: Lubricants Rs. 200. Closing Stock Rs. 35,000.

Wages and Carriage unpaid Rs. 2,000 and Rs. 200 respectively.

[*Ans.* G. P. Rs. 29,500: Dock dues on Export এবং Duty on Export Trading A/c-এ আসিবে না। Unpaid wages এবং Carriage যথাক্রমে Wage এবং Carriage-এর সহিত যোগ হইয়া মোট Wage 20,000 টাকা এবং মোট Carriage 1,000 টাকা Trading A/c-এ যাইবে। বাকি ক্রয় এবং বাকি বিক্রয়ের উপর Discountকে Trade Discount হিসাবেই ধরা হইবে ( কারণ বাকি লেনদেনে নগদ বাট্টা দেওয়া হয় না ) এবং উহা যথাক্রমে ক্রয় এবং বিক্রয় হইতে বাদ যাইবে।]

10. Below is given a list of ledger balances. You are asked to prepare a Trading A/c for the year ended 30th June, 1965 :

( নিম্নে খতিয়ানখাতের জেরগুলির তালিকা দেওয়া হইল। তোমাকে 1965 সালের 31শে জুন অন্তিক বৎসরের ক্রয়-বিক্রয় হিসাব তৈয়ারী করিতে বলা হইয়াছে। )

Stock (1. 7. '64) Rs. 8,000; Cash Purchases Rs. 42,000: Credit Purchases Rs. 28,000; Cash Sales Rs. 85,000: Credit Sales Rs. 41,000: Return Outward Rs. 2,000; Return Inward Rs. 3,000; Opening loose tools Rs. 1,200: Closing loose tools Rs. 1,700, Wages paid Rs. 18,000, Royalty on Production Rs. 4,000; Excise Duty ( ইহা উৎপাদন প্রাসঙ্গিক ব্যয় ) Rs. 1,000. Motive power Rs. 900.

Stock on 30th June, 1965 has been valued at Rs. 15,000.

[*Ans.* Gross Profit Rs. 38,600.]

11. Mr. B. Mukherjee had the following transactions between 1. 4. '64 and 31. 3. '65 :

(1.4.'64 ও 31 3.'65 তারিখের মধ্যে শ্রী বি. মুখার্জীর নিম্নলিখিত লেনদেনগুলি হইয়াছিল : )

Stock (on 1. 4. '64) Rs. 3,000; Cash Purchases Rs. 9,000; Credit Purchases Rs. 12,000, Wages Rs. 3,500; Factory Overhead ( উৎপাদন ব্যয় ) Rs. 600: Office Overhead ( গৌণ ব্যয় ) Rs. 100: Discounts off Credit Purchases Rs. 300.

Mr. Mukherjee could not effect any sale during the year. The stock on 31. 3. '65 has been valued at Rs. 25,000.

Prepare a Trading A/c for the year ended 31. 3. '65.

( ঐ বৎসর শ্রীমুখার্জীর ব্যবসায়ে কোন বিক্রয় সম্পন্ন হয় নাই। 31. 3. '65 তারিখের অন্তিম সম্ভারের মূল্য দাঁড়ায় টা. 25,000; 31. 3. 65 তারিখ অন্তিক বৎসরের ক্রয়-বিক্রয় হিসাব তৈয়ারী কর। )

[*Ans.* Gross Loss Rs. 2,800.]

[*Hints*: Office Overhead Trading A/c-এ আসিবে না। Discount off Credit Purchaseকে Trade Discount হিসাবে ধর। ]

12. From the following particulars prepare a Trading A/c for the year ended 31st December, 1965 :

( নিম্নের প্রদত্ত তথ্যের সাহায্যে 1965 সালের 31শে ডিসেম্বর অন্তিক বৎসরের ক্রয়-বিক্রয় হিসাব তৈয়ারী কর : )

Paid Wages Rs. 18,000; Paid for Purchases Rs. 75,000; Purchases on Credit Rs. 30,000; Factory rent and rates Rs. 2,500; Factory lighting Rs. 1,500; Stores

Expenses Rs. 4,000 ; Other Works Overhead Rs. 1,000 ; Administration Overhead Rs. 400 ; Selling & Distribution Overhead Rs. 1,300.

All the goods have been sold at a profit of 20% on Production cost ; but goods of the selling price of Rs. 12,000 have been returned. These have been treated as closing stock at cost.

[ *Ans.* Gross Profit Rs. 24,400. ]

[ *Hints* : Stores Expense উৎপাদন প্রাসঙ্গিক ব্যয়। সুতরাং ইহা Trading A/c-এ যাইবে। Administration Overhead এবং Selling and Distribution Overhead গৌণ ব্যয়। তাই ইহারা Trading A/c-এ যাইবে না।

Trading A/c-এর মোট ডেবিট হইবে 1,32,000 টাকা। ইহার উপর 20% হারে লাভ করিলে বিক্রয় মূল্য হইবে 1,58,400 টাকা। বিক্রয় ফেরত (Return Inward) 12,000 টাকা। ইহার উৎপাদন খরচ ($\frac{100}{120}$ × 12,000 = )Rs. 10,000 টাকা। সুতরাং অবিক্রীত পণ্যের মূল্য 10,000 টাকা। Trading A/c-এর ক্রেডিটে Sales 1,58,400 টাকা Less Return 12,000 টাকা যাইবে এবং Closing Stock 10,000 টাকা যাইবে। ]

13. Prepare Profit and Loss A/c from the following particulars :
( নিম্নলিখিত তথ্যগুলির সাহায্যে লাভ-ক্ষতির হিসাব তৈয়ারী কর : )

| | | | |
|---|---|---|---|
| Salaries and Wages | ... | Rs. | 3,100 |
| Carriage Outward | ... | Rs. | 350 |
| Discount Allowed | ... | Rs. | 1,000 |
| Discount Received | ... | Rs. | 950 |
| Rent, Rates & Taxes | ... | Rs. | 200 |
| Insurance | ... | Rs. | 100 |
| Bad Debt | ... | Rs. | 300 |
| Trade Expenses | ... | Rs. | 75 |
| Electric Charges | ... | Rs. | 50 |
| Advertisement | ... | Rs. | 175 |
| Duty on Exports | ... | Rs. | 245 |
| Miscellaneous Receipts | ... | Rs. | 120 |
| Gross Profit transferred from Trading A/c | ... | Rs. | 15,900 |

[*Ans.* Net Profit Rs. 11,375]

14. Prepare a Profit & Loss A/c for the year ended 31st December, 1965 from the following particulars :

( নিম্নের তথ্যের সাহায্যে 1965-র 31শে ডিসেম্বর অন্তিক বৎসরের লাভ-ক্ষতির হিসাব তৈয়ারী কর : )

Gross Profit from Trading A/c Rs. 1,65,000

| | | | |
|---|---|---|---|
| **Administration Overhead :** | | | |
| Head Office Expenses | ... | Rs. | 16,000 |
| Postage & Telegrams | ... | Rs. | 2,000 |
| Electricity & Telephone | ... | Rs. | 4,000 |
| Rent, Rates & Taxes of General Office Building | ... | Rs. | 5,000 |
| General Salaries | ... | Rs. | 24,000 |
| **Selling Overhead :** | | | |
| Sales Office Expenses | ... | Rs. | 13,000 |
| Salesmen's Salary | ... | Rs. | 12,000 |
| Salesmen's Commission | ... | Rs. | 4,000 |

আবার ব্যাঙ্ক আমাদের বিভিন্ন রকমের **কাজ করিয়া** দেয় বলিয়া 6 মাস অন্তর কিছু চার্জ কাটিয়া নেয়। ব্যাঙ্ক এই চার্জ আমাদের পাস বই হইতে কাটিয়া নেয়। সুতরাং চার্জ-এর টাকা ব্যাঙ্ক হইতেই খরচ হইল। তাই চার্জ কাটার নোটিশ পাইলেই আমরা নগদান বই-এর **ক্রেডিট দিকে "By Bank Charge"** এই কথা লিখিয়া **ব্যাঙ্ক-ঘরে** চার্জের টাকার অঙ্কটি লিখিব।

(7) মনে রাখা প্রয়োজন যে, মালিক যদি ব্যক্তিগত প্রয়োজনে নগদ টাকা খরচ করে অথবা ব্যাঙ্ক হইতে টাকা তোলে তাহা হইলে নগদান বই-এর **ক্রেডিট দিকে** "By Drawing A/c" এই কথা সহ Entry পড়িবে। নগদ টাকা খরচ করিলে উহা নগদান-ঘরে লেখা হইবে এবং ব্যাঙ্ক হইতে টাকা তুলিলে ব্যাঙ্ক-ঘরে লেখা হইবে; **ইহার জন্য কিন্তু Contra Entry হইবে না।**

(8) কোন চেক আমরা পাইয়া আবার অপরকে উহার মালিকানা-স্বত্ব দিয়া দিতে পারি। এই মালিকানা স্বত্ব প্রদান করাকে **স্বত্বান্তর** বা Endorsement বলে। যখন কোন চেক পাইয়া নিজেদের কাছে ( ক্যাস বাক্সে ) রাখি তখন ইহাকে নগদান বই-এর ডেবিট দিকে নগদান-ঘরে লিখি। সুতরাং যখন উহার মালিকানার স্বত্বান্তর (Endorsement) হইবে তখন উহা নগদান বই-এর **ক্রেডিট দিকে নগদান-ঘরেই লিখিতে হইবে কারণ ক্যাস বাক্স হইতে উহাকে অপরের হাতে দেওয়া হইতেছে।**

যদি কোন ব্যক্তিকে তাহার নিজ হিসাবে (on A/c) চেক স্বত্বান্তর করি তবে নগদান বই-এর **নগদান-ঘরে** ক্রেডিট দিকে By…( ঐ ব্যক্তির নাম ) A/c, যদি পণ্য-ক্রয়ের জন্য কোন চেক স্বত্বান্তর করি তবে By Purchase A/c, যদি কোন সম্পত্তি খরিদ বাবদ চেক স্বত্বান্তর করি তবে By…(সম্পত্তির নাম ) A/c, যদি কোন খরচ বাবদ চেক স্বত্বান্তর করি তবে By…( খরচের নাম ) A/c ইত্যাদি হইবে।

(9) যদি কোন বাহক-দেয় চেক (Bearer Cheque ) পাইয়া উহা ক্যাস বাক্সে রাখি তবে Cash Column-এর ডেবিট দিকে উহা লিখি ( পরবর্তী 1 নং উদাহরণ দ্রষ্টব্য ); তাই চেক হাতে হাতে ভাঙ্গাইয়া নগদ টাকা আনিয়া ক্যাস বাক্সে রাখিলে উহার জন্য কোন আলাদা Entry করিতে হইবে না, কিন্তু ঐ চেক অনাদায়ী হইলে **নগদান-ঘরে** উল্টা Entry করিতে হইবে। পরবর্তী উদাহরণ 4 দ্রষ্টব্য।

(10) কাহারও নিকট হইতে কোন চেক পাইয়া উহা ব্যাঙ্কে জমা দেওয়ার পর যদি উহা অনাদায়ী (Dishonour ) হয় তবে যে ব্যক্তি ঐ চেক দিয়াছিল তাহার Account ডেবিট এবং Bank ক্রেডিট হইবে অর্থাৎ নগদান বই-এর **ক্রেডিট দিকে ব্যাঙ্ক-ঘরে By…( ঐ ব্যক্তির নাম ) A/c** লিখিতে হইবে। বিক্রয় বাবদ, আয় বাবদ অথবা সম্পত্তি বিক্রয় বাবদ, যে কোন কারণেই ঐ চেক পাই না কেন, অনাদায়ী (Dishonour) হইলে ঐ একই রকম Entry হইবে।

(11) কোন হুণ্ডি (Bill) ভাঙ্গাইয়া লইলে ব্যাঙ্ক হুণ্ডি ভাঙ্গাইয়া যে অর্থ আমাদের পাওনা হয় ( অর্থাৎ বাট্টা বাদ দিয়া যে অর্থ পাওনা হয় ) তাহা আমাদের নগদ না দিয়া সাধারণতঃ আমাদের হিসাবে জমা দেয়, তাই হুণ্ডির ঐ টাকা ব্যাঙ্কে জমা পড়ে।

সুতরাং ইহার জন্য নগদান বইতে **ডেবিট দিকে ( To Bill Receivable A/c··· এইভাবে ) ব্যাঙ্ক-ঘরে লিখিতে হইবে**। হুণ্ডির অঙ্ক হইতে বাট্টা বাদ দিয়া যাহা থাকে তাহাই এখানে লিখিতে হইবে। নগদ টাকায়ও হুণ্ডি ভাঙ্গানো যায়, সেক্ষেত্রে নীটলব্ধ টাকার জন্য Entry পড়িবে নগদান-ঘরে।

(12) ভাঙ্গানো হুণ্ডি (Discounted Bill) হুণ্ডির মেয়াদী দিবসে অনাদায়ী হইলে ব্যাঙ্ক আমাদের হিসাব হইতে হুণ্ডির সম্পূর্ণ টাকা ( অর্থাৎ হুণ্ডিতে উল্লিখিত টাকা ) এবং অনাদায়-জনিত কোন খরচ (Noting Expense ইত্যাদি ) কাটিয়া নেয়। সুতরাং এই টাকা ব্যাঙ্ক হইতে খরচ হইল। তাই নগদান বইতে **ক্রেডিট দিকে ব্যাঙ্ক-ঘরে By...**(যাহার নিকট হইতে হুণ্ডিখানি পাইয়াছিলাম তাহার নাম ) **A/c** লিখিতে হইবে। ইহার টাকার অঙ্ক হইবে—হুণ্ডির টাকা+অনাদায়-জনিত খরচ ( অর্থাৎ Noting Expense ইত্যাদি )।

(13) আমাদের কোন খাতক যদি সরাসরি কোন টাকা আমাদের ব্যাঙ্কে জমা দেয় তবে পাস বইতে ঐ টাকা ক্রেডিট হয়। ব্যাঙ্কের নিকট হইতে খবর পাইলে নগদান বইতে ব্যাঙ্ক-ঘরে আমরা তখন উহা ডেবিট করি এবং খাতককে ক্রেডিট করি।

(14) কোন কোন সময় বন্ধু-বান্ধবদের চেক ভাঙ্গাইয়া দিতে হয় অর্থাৎ বন্ধু একখানা তাহার পাওয়া চেক দিয়া পরিবর্তে নগদ টাকা নেয়। এই টাকা দিয়া যদি বন্ধুর চেকখানি ঐ দিনই ব্যাঙ্কে না পাঠাই তবে কোন Entry হইবে না ; কারণ ক্যাস বাক্স হইতে ঐ টাকা গেল এবং ক্যাস বাক্সেই ঐ টাকার চেকখানি রহিল। যদি চেকখানি পরের দিন ব্যাঙ্কে পাঠাই তবে তখন Contra Entry হইবে। কিন্তু টাকা দেওয়ার দিনই যদি চেকখানি ব্যাঙ্কে পাঠাই তবে ঐ দিনই Contra Entry ( ব্যাঙ্ক ডেবিট এবং নগদ ক্রেডিট ) হইবে ; কারণ, ক্যাস বাক্স হইতে টাকা দিলাম এবং ব্যাঙ্ক চেক পাইল। বন্ধুর A/c কখনও আসিবে না। যদি ঐ চেক পরে অনাদায়ী হয় তখন বন্ধুর A/c ডেবিট হইবে এবং ব্যাঙ্ক ক্রেডিট হইবে অর্থাৎ নগদান বই-এর ক্রেডিট দিকে ব্যাঙ্ক ঘরে By··· ( বন্ধুর নাম ) A/c হইবে।

এই প্রসঙ্গে বলিয়া রাখা প্রয়োজন যে, শুধু 'নগদ' ও 'ব্যাঙ্ক' লইয়াই দুই-ঘরা নগদান বই হয় না। **তিন রকমের দুই-ঘরা নগদান বই হইতে পারে**— (1) 'নগদ ও ব্যাঙ্ক' (2) 'ব্যাঙ্ক ও বাট্টা' (3) 'নগদ ও বাট্টা'। তিন প্রকার নগদান বই-এরই নমুনা প্রায় একরূপ। তবে ডেবিট এবং ক্রেডিটে যে দুইটি করিয়া টাকার অঙ্কের ঘর থাকিবে উহাদের শিরোনামা হইবে – প্রথম ক্ষেত্রে 'Cash & Bank', দ্বিতীয় ক্ষেত্রে 'Bank & Discount' এবং তৃতীয় ক্ষেত্রে 'Cash & Discount'।

## নগদ লেনদেনের সাক্ষ্যপত্র

আমরা যখন লোকের নিকট হইতে টাকা পাই তখন তাহাকে একটি রসিদ দিই। ঐ রসিদ কার্বন কাগজে দুই কপি করা হয়। প্রথমখানা অর্থদাতাকে দিই এবং দ্বিতীয়খানা আমাদের নিকট থাকে। প্রথম এবং দ্বিতীয়খানার একই ক্রমিক নম্বর

(Serial Number) থাকে। এই নম্বর আমরা নগদান বই-এর ডেবিট দিকে Voucher Number (V. N.) সারিতে লেনদেনটির পাশেই টুকিয়া রাখি। এই রসিদকে **প্রাপ্তির রসিদ বা Receipt Voucher** বলে।

যখন আমরা বিভিন্ন লোককে টাকা দিই তখন তাহাদের নিকট হইতে অনুরূপ রসিদ পাই। এই রসিদগুলির নিজেদের নম্বর আছে। কিন্তু তাহা আমাদের কাজে লাগে না। তাই এই রসিদগুলিকে সাজাইয়া পরপর লাল কালি দিয়া ক্রমিক নম্বর দেওয়া হয়। এই ক্রমিক নম্বর আমরা নগদান বই-এর ক্রেডিট দিকের Voucher No. (V. N.) সারিতে লেনদেনটির পাশেই টুকিয়া রাখি। এই রসিদকে **খরচের রসিদ বা Debit Voucher** বলা হয়।

চেকের মারফত টাকা দিলে অনেক সময় চেকের গোড়ার অংশটিকে (Counterfoil) প্রাপককে দিয়া সহি করাইয়া প্রাথমিক রসিদের কাজ করা হয়।

এবারে দুই-ঘরা নগদান বই-এর উদাহরণ লক্ষ্য করা যাউক।

**উদাহরণ 1.** Enter the following transactions in a suitable Cash Book and bring down the balances as on 22nd March, 1963.

| 1963 | | | Rs. |
|---|---|---|---|
| February | 15. | Balance in hand | 250 |
| | | Balance at State Bank of India, Calcutta | 5,000 |
| „ | 16. | Paid by a cheque to M/s. Harry & Co. | 1,350 |
| „ | 18. | Received from Sri. B. Singh (Cash Rs. 150 and a cheque on Bombay Bank Ltd. Kolaba, Bombay, Rs. 800—Cheque sent to Bank) | 950 |
| „ | 19. | Withdrew from Bank for office use | 800 |
| | | Drawn on Bank by the Proprietor, for own use | 200 |
| „ | 20. | Received from K. Sarkar by cheque | 2,000 |
| | | Also received a cheque from B. Bose . | 500 |
| „ | 21. | Bank reported the collection of the cheque of B. Singh received on 18th February and paid into Bank on the same day, subject to a collection charge of Rs. 3. Bank also reported dishonour of the cheque of K. Sarkar received and paid into Bank on 20th February. | |
| | | B. Bose's cheque paid into Bank. | |

(Adapted H. S. 1964 and 1967)

( উত্তর পর-পৃষ্ঠায় দ্রষ্টব্য। )

*Dr.* **CASH BOOK** (Double Column) *Cr.*

| Date | Particulars | V. N. | L. F. | Cash Rs. | Bank Rs. | Date | Particulars | V. N. | L. F. | Cash Rs. | Bank Rs. |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 1963 Feb. 15 | To Balance b/f | | | 250 | 5,000 | 1963 Feb. 16 | By Harry & Co. A/c (For cheque issued) | | | | 1,350 |
| „ 18 | „ B. Singh's A/c (For cash & cheque received) | | | 150 | 800 | „ 19 | „ Cash (For withdrawal from Bank) | | C | | 800 |
| „ 19 | „ Bank A/c (For withdrawal from Bank) | | C | 800 | | „ 19 | „ Drawing A/c (For drawing from Bank for personal use) | | | | 200 |
| „ 20 | „ K. Sarkar's A/c (For cheque received) | | | | 2,000 | „ 21 | „ Bank charges A/c (For collection charge deducted by Bank on Bombay cheque) | | | | 3 |
| „ 20 | „ B. Bose's A/c (For cheque received) | | | 500 | | „ 21 | „ K. Sarkar's A/c (For cheque returned dishonoured by Bank) | | | | 2,000 |
| „ 21 | „ Cash (For cheque paid into Bank) | | C | | 500 | „ 21 | „ Bank (For cheque paid into Bank) | | C | 500 | |
| | | | | | | „ 21 | By Balance c/d | | | 1,200 | 3,947 |
| | | | | 1,700 | 8,300 | | | | | 1,700 | 8,300 |
| Feb. 22 | Tc Balance b/d | | | 1,200 | 3,947 | | | | | | |

[ **বিঃ দ্রঃ** (ক) কোন চেক জমা দিলে উহার টাকা যদি Charge বাদ দিয়া আদায় হয় তবে চেকের সম্পূর্ণ টাকা ব্যাঙ্ক-ঘরে ডেবিট হইবে এবং ঐ Charge নগদান বই-এর ক্রেডিট দিকে ব্যাঙ্ক-ঘরে ( 'By Bank Charge'—এইভাবে ) আসিবে।

(খ) 21 তারিখের চেকের Dishonour দিয়া বুঝিতে হইবে যে, 20 তারিখের চেকখানি 20 তারিখেই ব্যাঙ্কে জমা দেওয়া হইয়াছিল নতুবা 21 তারিখে উহা Dishonour হইল কি করিয়া। ]

**কখন কখন ব্যবসায়ের টাকা একাধিক ব্যাঙ্কে থাকিতে পারে। সে ক্ষেত্রে দুই-ঘরা নগদান বইতে ব্যাঙ্ক-ঘরটির মধ্যে যতগুলি ব্যাঙ্কের হিসাব আছে ততগুলি ছোট ঘর কাটিয়া নগদান বই লেখা যায়।** উদাহরণ দ্রষ্টব্য।

## উদাহরণ 2.

Mr. X has two Bank A/cs—(1) State Bank of India, (2) United Commercial Bank. From the following information prepare a suitable Cash Book and bring down the balances on 7th June, 1968.

1968

June 1. Cash in hand—Rs. 500 ; Balance at State Bank—Rs. 12,000 ; Overdraft balance at United Commercial Bank—Rs. 3,000.

„ 2. Drew from State Bank for office use Rs. 2,000 ; Received a cheque from S. Roy Rs. 4,500 and paid into United Commercial Bank.

„ 4. Paid Salary Rs. 1,800 ; Issued cheque on State Bank for private use Rs. 100.

„ 5. Paid Rs. 200 into State Bank.

„ 6. Transferred Rs. 4,000 from State Bank to United Commercial Bank by cheque.

( উত্তর পর-পৃষ্ঠায় দ্রষ্টব্য। )

## CASH BOOK

*Dr.* — *Cr.*

| Date | Particulars | V. N. | L. F. | Cash Rs. | Bank: State Bank Rs. | Bank: U. Co. Bank Rs. | Date | Particulars | V. N. | L. F. | Cash Rs. | Bank: State Bank Rs. | Bank: U. Co. Bank Rs. |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 1968 June 1 | To Balance b/f | | | 500 | 12,000 | | 1968 June 1 | By Balance b/f | | | | | 3,000 |
| ,, 2 | ,, State Bank (withdrawal) | | C | 2,000 | | | ,, 2 | ,, Cash (withdrawal) | | C | | 2,000 | |
| ,, 2 | ,, S. Roy A/c (For cheque received and paid into U. Co. Bank) | | | | | 4,500 | ,, 4 | ,, Salary A/c (For Salary Paid) | | | 1,800 | | |
| | | | | | | | ,, 4 | ,, Drawing A/c (For drawing from State Bank for personal use) | | | | 100 | |
| ,, 5 | ,, Cash (For deposit) | | C | | 200 | | ,, 5 | ,, State Bank (For deposit) | | C | 200 | | |
| ,, 6 | ,, State Bank (For transfer from State Bank) | | C | | | 4,000 | ,, 6 | ,, U. Co. Bank (For transfer to U. Co. Bank) | | C | | 4,000 | |
| | | | | | | | ,, 6 | By Balance c/d | | | 500 | 6,100 | 5,500 |
| | | | | 2,500 | 12,200 | 8,500 | | | | | 2,500 | 12,200 | 8,500 |
| June 7 | To Balance b/d | | | 500 | 6,100 | 5,500 | | | | | | | |

[ বিঃ দ্রঃ --(ক) লক্ষ্য কর Opening Overdraft Balance ডান দিকে আসে।
(খ) 6 তারিখের লেনদেনটি কিভাবে লেখা হইল লক্ষ্য কর। ]

## উদাহরণ 3.

From the following particulars prepare a Cash Book with Cash and Bank columns, balance the Book as on 31st March 1969, and bring down the balances. Also show Ledger Posting.

| 1969 | | | | Rs. |
|---|---|---|---|---|
| March | 1. | Balance in hand | ... | 500 |
| | | Balance at Bank | ... | 1,500 |
| ,, | 3. | Received a cheque from R. Sen | ... | 300 |
| ,, | 5. | Paid Wages in Cash | ... | 100 |
| ,, | ,, | Paid R. Sen's cheque into Bank | | |
| ,, | 7. | Paid commission by cheque | ... | 200 |
| ,, | 10. | Sold goods and received a cheque which is immediately deposited into Bank | ... | 400 |
| ,, | 13. | Drew from Bank for office use | ... | 500 |
| ,, | 16. | Drew Cash for personal use | ... | 50 |
| ,, | 18. | Deposited Cash into Bank | ... | 200 |
| ,, | 21. | Purchased an almirah & issued a cheque for it | ... | 350 |
| ,, | 23. | Received Cash for interest | ... | 100 |
| ,, | 26. | Drew cheque for personal use | ... | 60 |
| ,, | 29. | Purchased goods for Cash | ... | 150 |
| ,, | 30. | Received a cheque from R. Sen | ... | 125 |
| ,, | 31. | Bank credited for interest | ... | 80 |
| | | and debited for Bank Charges | ... | 20 |
| ,, | ,, | Endorsed R. Sen's cheque of 30th March in favour of G. Basu | | |
| ,, | ,, | Cashed for Mahim (friend) and paid into Bank | ... | 200 |

( উত্তর পর-পৃষ্ঠায় দ্রষ্টব্য। )

**Dr.** **CASH BOOK (Cash & Bank) (Folio 5)** **Cr.**

| Date | Particulars | V. N. | L. F. | Cash Rs. | Bank Rs. | Date | Particulars | V. N. | L. F. | Cash Rs. | Bank Rs. |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 1969 March 1 | To Balance b/f | | | 500 | 1,500 | 1969 March 5 | By Wages A/c (For wages paid) | | 6 | 100 | |
| „ 3 | „ R Sen's A/c (For cheque received) | | 3 | 300 | | „ 5 | „ Bank (deposit of cheque) | | C | 300 | |
| „ 5 | „ Cash (deposit of cheque) | | C | | 300 | „ 7 | „ Commission A/c (For commission paid by Cheque No ) | | 7 | | 200 |
| „ 10 | „ Sales A/c (For cheque received from sales and paid into Bank) | | 4 | | 400 | „ 13 | „ Cash (withdrawal) | | C | | 500 |
| „ 13 | „ Bank (withdrawal) | | C | 500 | | „ 16 | „ Drawing A/c (For cash drawn for personal use) | | 9 | 50 | |
| „ 18 | „ Cash (deposit) | | C | | 200 | „ 18 | „ Bank (deposit) | | C | 200 | |
| „ 23 | „ Interest A/c (For cash received for interest) | | 5 | 100 | | „ 21 | „ Furniture A/c (For almirah purchased and paid by Cheque No . ) | | 10 | | 350 |
| „ 30 | „ R. Sen's A/c (For cheque received) | | 3 | 125 | | „ 26 | „ Drawing A/c (For drawing for personal use by Cheque No ) | | 9 | | 60 |
| „ 31 | „ Interest A/c (For credit of Interest by Bank in Pass Book) | | 5 | | 80 | „ 29 | „ Purchase A/c (For goods purchased) | | 11 | 150 | |
| „ 31 | „ Cash (For Mahim's cheque cashed and the cheque paid into Bank) | | C | | 200 | „ 31 | „ G. Basu's A/c (For cheque endorsed) | | 8 | 125 | |
| | | | | | | „ 31 | „ Bank Charges A/c (For Bank charges debited in Pass Book) | | 12 | | 20 |
| | | | | | | „ 31 | „ Bank | | C | 200 | |
| | | | | | | „ 31 | „ Balance c/d | | | 400 | 1,550 |
| | | | | 1 525 | 2,680 | | | | | 1,525 | 2,680 |
| April 1 | To Balance b/d | | | 400 | 1,550 | | | | | | |

[**বিঃ দ্রঃ** 3 তারিখের চেকটি 5 তারিখে জমা দেওয়ার কথা উল্লেখ আছে বলিয়া 3 তারিখে উহা নগদান-ঘরে দেখান হইয়াছে। 10 তারিখে পাওয়া চেকটি ঐ দিনই ব্যাঙ্কে জমা দেওয়া হইয়াছে বলিয়া উহা ব্যাঙ্ক-ঘরে দেখান হইয়াছে। 30 তারিখে পাওয়া চেকটি 31 তারিখে Endorse করা হয় বলিয়া 30 তারিখে উহাকে নগদান-ঘরে দেখান হইয়াছে, কিন্তু শেষ তারিখ পর্যন্ত যদি উহার কোন উল্লেখ না থাকিত তবে 30 তারিখেই উহা ব্যাঙ্কে জমা দেওয়া হইয়াছে বলিয়া ধরিয়া লইয়া ঐ দিন উহাকে ব্যাঙ্ক-ঘরে ডেবিট করা হইত।]

পূর্ব-পৃষ্ঠার উদাহরণটি লক্ষ্য করিলে আমরা দেখিব যে, নগদান বই-এর ডেবিট এবং ক্রেডিট দিকের Entry-গুলির প্রত্যেকের সঙ্গে Narration দেওয়া আছে, কারণ নগদান বই একটি প্রাথমিক হিসাবের বই। Cash এবং Bank-এর মধ্যে যে কোন লেনদেনই এই দুই-ঘরা নগদান বইতে দুই পাশেই আসিবে। এইগুলিকে আমরা বিপরীত দাখিলা বা Contra Entry বলিয়া জানি। Contra Entry-র জন্য Ledger A/c-এ Posting-এর কোন প্রয়োজন হয় না, কারণ উহারা নিজেদের মধ্যে দুই-তরফা হিসাব মতে স্বয়ং-সম্পূর্ণ। আমরা এক-ঘরা নগদান বই হইতে Ledger-এ Posting করিতে শিখিয়াছি। এক্ষণে দুই-ঘরা নগদান বই হইতে Ledger-এ Posting শিক্ষা করিব। পূর্ববৎ নগদান বই-এর ডেবিট দিকের Entry-গুলি Ledger A/c-এর ক্রেডিট দিকে এবং নগদান বই-এর ক্রেডিট দিকের Entry-গুলি Ledger A/c-এর ডেবিট দিকে যাইবে। **Contra Entry-র জন্য কোন Posting-এর প্রয়োজন নাই।**

উপরের উদাহরণটি Ledger A/c-এ Posting করিলে নিম্নরূপ হইবে :

**LEDGER**

**Dr.** **R. Sen's A/c (Folio 3)** **Cr.**

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| | | | | 1969 Mar. 3 | By Cash A/c | CB-5 | 200 |
| | | | | ,, 30 | ,, Cash | CB-5 | 125 |

**Dr.** **Sales A/c (Folio 4)** **Cr.**

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| | | | | 1969 Mar. 10 | By Bank A/c | CB-5 | 400 |

Dr. **Interest A/c** (Folio 5) Cr.

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| | | | | 1969 Mar. 23 | By Cash A/c | CB-5 | 100 |
| | | | | „ 31 | „ Bank A/c | CB-5 | 80 |

Dr. **Wages A/c** (Folio 6) Cr.

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1969 Mar. 5 | To Cash A/c | CB-5 | 100 | | | | |

Dr. **Commission A/c** (Folio 7) Cr.

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1969 Mar. 7 | To Bank A/c | CB-5 | 200 | | | | |

Dr. **G. Basu's A/c** (Folio 8) Cr.

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1969 Mar. 31 | To Cash A/c | CB-5 | 125 | | | | |

**Dr.** **Drawing A/c** (Folio 9) **Cr.**

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1969 Mar. 16 | To Cash A/c | CB-5 | 50 | | | | |
| „ 26 | „ Bank A/c | CB-5 | 60 | | | | |

**Dr.** **Furniture A/c** (Folio 10) **Cr.**

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1969 Mar. 21 | To Bank A/c | CB-5 | 350 | | | | |

**Dr.** **Purchase A/c** (Folio 11) **Cr.**

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1969 Mar. 29 | To Cash A/c | CB-5 | 150 | | | | |

**Dr.** **Bank Charges A/c** (Folio 12) **Cr.**

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1969 Mar. 31 | To Bank A/c | CB-5 | 20 | | | | |

## উদাহরণ 4.

**From the following transactions of Mr. X prepare a Cash Book with Cash and Bank columns, balance the Book as on 30th April, 1969 and bring down the balances.**

1969

April 1. Balance in hand Rs. 800.
Balance at Bank Rs. 7,600.

" 3. Received 3 cheques —
(i) for Sales Rs. 4,000, paid into Bank immediately.
(ii) for sale of old furniture Rs. 500, from Sri K. Bose (bearer cheque)
(iii) from M. M. Ghosh, Rs. 300 on A/c

" 6. Endorsed the cheque of M. M. Ghosh to Sri B. Kar against Purchase of goods.

" 7. The cheque of Sri K. Bose is dishonoured on presentation at the Bank counter.

" 10. Received Rs. 1,800 in cash for commission and also a cheque of Rs. 200 from A. Sen on A/c of Interest.

" 12. Paid into Bank Rs. 700 in cash and the cheque of A. Sen.

" 14. Bank reported dishonour of A. Sen's cheque.

" 17. Drew from Bank Rs. 3,000 for office use and Rs. 200 for private use.

" 20. Paid Carriage Rs. 200, Premium Rs. 100 and Postage Rs. 50.

" 22. Paid salary by cheque Rs. 1,000.

" 24. Received a bearer cheque from C. Nag, for goods sold Rs. 600.

" 25. Cashed the above bearer cheque over Bank counter.

" 27. Discounted a bill with our Banker for net Rs. 450.

" 29. Issued cheque to R. Sing Rs. 150.

" 30. Stopped payment of the above cheque by order to the Bank.

" " Paid Premium of Mr. X's life insurance Rs. 100.

" " Bank credited Pass Book with Rs. 40 for interest on Deposit and debited Pass Book with Rs. 15 for Bank charges.

" " Bank reported that Mr. D. Das, a customer of Mr. X paid into Mr. X's Bank A/c, Cash Rs. 750 on 30. 4. 69.

( উত্তর পর-পৃষ্ঠায় দ্রষ্টব্য। )

| Date | Particulars | V. N. | L. F. | Cash Rs. | Bank Rs. |
|---|---|---|---|---|---|
| 1969 April 1 | To Balance b/f | | | 800 | 7,600 |
| „ 3 | „ Sales A/c (For cheque received and paid into Bank) | | | | 4,000 |
| „ 3 | „ Furniture A/c (For old furniture sold and cheque received from K. Bose) | | | 500 | |
| „ 3 | „ M. M. Ghosh's A/c (For cheque received on A/c) | | | 300 | |
| „ 10 | „ Commission A/c (For Comm. received in Cash) | | | 1,800 | |
| „ 10 | „ Interest A/c (For cheque received from A. Sen for interest) | | | 200 | |
| „ 12 | „ Cash (For cash & cheque deposited) | | C | | 900 |
| „ 17 | „ Bank (For withdrawal from Bank) | | C | 3,000 | |
| „ 24 | „ Sales A/c (For cheque received from C. Nag against goods sold) | | | 600 | |
| „ 25 | *Cashed the above cheque at counter* | | | — | — |
| „ 27 | „ Bills Receivable A/c (For bill discounted with Banker) | | | | 450 |
| „ 30 | „ R. Sing's A/c (For payment of cheque issued to him stopped) | | | | 150 |
| „ 30 | „ Bank Interest A/c (For Interest credited by Bank) | | | | 40 |
| „ 30 | „ D. Das's A/c (For deposit by him in our A/c) | | | | 750 |
| | | | | 7,200 | 13,890 |

| Date | Particulars | V. N. | L. F. | Cash Rs. | Bank Rs. |
|---|---|---|---|---|---|
| 1969 April 6 | By Purchase A/c (For M. M. Ghosh's cheque endorsed to Sri R. Kar against Purchase) | | | 300 | |
| „ 7 | „ K. Bose's A/c (For his cheque dishonoured at the counter) | | | 500 | |
| „ 12 | „ Bank (For cash & cheque deposited) | | C | 900 | |
| „ 14 | „ A. Sen's A/c (For his cheque dishonoured after deposit into Bank) | | | | 200 |
| „ 17 | „ Cash (For withdrawal from Bank) | | C | | 3,000 |
| „ 17 | „ Drawing A/c (For drawing for personal use) | | | | 200 |
| „ 20 | „ Carriage A/c (For Expense met) | | | 200 | |
| „ 20 | „ Premium A/c (For Expense met) | | | 100 | |
| „ 20 | „ Postage A/c (For Expense met) | | | 50 | |
| „ 22 | „ Salary A/c (For Salary paid by cheque) | | | | 1,000 |
| „ 29 | „ R. Sing's A/c (For cheque issued to him) | | | | 150 |
| „ 30 | „ Drawing A/c (For payment of Premium on personal life insurance) | | | 100 | |
| „ 30 | „ Bank Charges A/c (For charges deducted by Bank) | | | | 15 |
| „ 30 | By Balance c/f | | | 5,050 | 9,325 |
| | | | | 7,200 | 13,890 |

নগদান বই-এর আলোচনা আমরা এইখানে দশম শ্রেণীর জন্য শেষ করিলাম, একাদশ শ্রেণীর পাঠ্যাংশে নগদান বই-এর পুনরায় আলোচনা হইবে।

## অনুশীলনী

1(a). Explain the relation between the Cash Book and the Ledger.

( নগদান বই এবং খতিয়ানের মধ্যে সম্পর্ক ব্যাখ্যা কর। )

[ **Hints :** তৃতীয় অধ্যায়ের 'নগদান বহির স্বতন্ত্ররূপ' এবং এই অধ্যায়ের গোড়ার দিক পাঠ করিয়া উত্তর লিখিবে। ]

1(b). What is a Double Column Cash Book ? Give ruling of such a Cash Book.

( দুই-ঘরা নগদান বই কি ? উহার একটি নমুনা দাও। )

[ **Hints :** নগদান ও ব্যাঙ্ক, নগদান ও বাট্টা এবং বাট্টা ও ব্যাঙ্ক লইয়া যে তিন রকমের দুই-ঘরা নগদান বই হয় তাহা উল্লেখ কর। সম্ভবমত তিন রকমেরই নমুনা দিবে। ]

2. Set out the rules for recording Cash and Bank transactions in a Double Column Cash Book.

( দুই-ঘরা নগদান বইতে নগদ ও ব্যাঙ্কের লেনদেন লিখিবার নিয়মাবলী দেখাও। )

[ **Hints :** এই অধ্যায়ের দুই-ঘরা নগদান বই-এর জন্য যে 14টি নিয়ম আছে তাহা উল্লেখ কর। ]

3. What do you understand by Contra Entry ? Should any Contra Entry be posted to Ledger A/cs ? If not, state why ?

( বিপরীত দাখিলা কাহাকে বলে ? বিপরীত দাখিলা কি খতিয়ানে তোলা হয় ? যদি না হয় তবে কেন হয় না তাহার উত্তর দাও। )

4. From the following particulars draw a Cash Book with Cash column only.

( নিম্নলিখিত তথ্য হইতে শুধু নগদান-ঘর সমন্বিত নগদান বই তৈয়ারী কর। )

| | | | Rs. P. |
|---|---|---|---|
| 1969 April | 1. | Balance in hand | 50·25 |
| ,, | 2. | Received from Y on A/c | 300·75 |
| ,, | 9. | Paid Salary | 75·00 |
| ,, | 10. | Received from Cash sales | 150·50 |
| ,, | 13. | Purchased Stationery | 22·50 |
| ,, | 18. | Received a cheque from Z | 37·75 |
| ,, | 20. | Paid Z's cheque into Bank | — |
| ,, | 22. | Deposited cash into Bank | 100·00 |
| ,, | 26. | Purchased goods for Cash | 60·00 |
| ,, | 27. | Drew Cash for personal use | 20·00 |
| ,, | 29. | Received a crossed cheque for dividend | 15·00 |
| ,, | 30. | Paid Insurance Premium | 35·00 |

Balance the Cash Book on 30th April, 1969, and bring down the balance.

( 1969 সালের 30শে এপ্রিল নগদান বই-এর জের বাহির কর এবং জের নিয়ে আন। )

[ *Ans.* Balance Rs. 203·95 P. ]

5. The following are the Cash transactions of Mr. Nehru during the month of May, 1960. Write up a Single Column Cash Book and balance the Book as on 31st May, 1960.

( 1960 সালের মে মাসের শ্রীনেহরুর নগদ লেনদেনগুলি নিম্নে দেওয়া আছে। একটি এক-ঘরা নগদান বই তৈয়ারী কর এবং 1960 সালের 31শে মে তারিখে বইটির জের বাহির কর। )

| | | | Rs. |
|---|---|---|---|
| 1960 May | 1. | Started business with Cash | 10,000 |
| ,, | 3. | Purchased Furniture | 300 |
| ,, | 4. | Opened Bank A/c | 6,000 |
| | | [ ক্রেডিট দিকে "By Bank A/c" (for deposit) ] | |
| ,, | 8. | Bought goods | 1,500 |
| ,, | 11. | Sold goods | 2,000 |
| ,, | 14. | Paid wages to workers | 100 |
| ,, | 17. | Spent for personal use | 250 |
| ,, | 22. | Withdrew from Bank for office Cash | 1,000 |
| ,, | 23. | Received for Rent | 60 |
| ,, | 27. | Received a cheque from Mr. Pant | 500 |
| ,, | 28. | Endorsed Mr. Pant's cheque in favour of Mr. Desai | — |
| | | [ ক্রেডিট দিকে By Desai's A/c (for cheque endorsed) ] | |
| ,, | 30. | Paid Cash into Bank | 3,300 |

[*Ans.* Balance (Dr.) Rs. 1,610]

6. From the following particulars of Mr. Mobutu compile a Single Column Cash Book, balance the Book on 30. 6. '60, and bring down the balance.

( শ্রীমবুতুর নিম্নলিখিত তথ্যগুলির সাহায্যে একটি এক-ঘরা নগদান বই তৈয়ারী কর এবং 30.6.'60 তারিখে বইটির জের বাহির করিয়া জের নিয়ে আন। )

| | | | Rs. |
|---|---|---|---|
| 1960 June | 1. | Started business with Cash | 10,000 |
| ,, | 2. | Deposited into Bank | 8,000 |
| ,, | 4. | Purchased goods for Cash | 1,500 |
| ,, | 6. | Purchased Furniture | 200 |
| ,, | 9. | Sold goods for Cash | 2,000 |
| ,, | 11. | Paid Salary to the clerk | 70 |
| ,, | 13. | Purchased goods from B. Sen for Cash | 900 |
| ,, | 16. | Paid carriage on Purchase | 10 |
| | | ( ক্রেডিট দিকে By Carriage Inward A/c) | |
| ,, | 19. | Withdrew from Bank for office use | 2,500 |
| ,, | 21. | Sold goods for Cash | 1,200 |
| ,, | 24. | Paid carriage on sales of goods | 15 |
| | | ( ক্রেডিট দিকে By Carriage Outward A/c ) | |
| ,, | 25. | Purchased Postal stamps | 5 |
| | | ( ক্রেডিট দিকে By Postage stamps A/c ) | |
| ,, | 27. | Sold an old chair | 25 |
| | | ( ডেবিট দিকে To Furniture A/c ) | |
| ,, | 28. | Purchased Prize Bonds | 1,000 |
| | | ( ক্রেডিট দিকে By Prize Bond A/c ) | |
| ,, | 29. | Received a cheque from N. Bose | 300 |
| ,, | 30. | Deposited N. Bose's cheque into Bank | — |

(*Ans.* Cash Book Dr. balance Rs. 4,025)

7. Compile a Cash Book (cash column only) with the following particulars :

[ নিম্নের তথ্যগুলির সাহায্যে একটি এক-ঘরা নগদান বই ( শুধু নগদান-ঘর ) তৈয়ারী কর : ]

| | | | Rs. |
|---|---|---|---|
| 1968 July | 1. | Balance in hand | 500 |
| ,, | 3. | Received from B. Kar, a cheque | 1,000 |
| ,, | 4. | Endorsed B. Kar's cheque in favour of S. K. Dutta ( ক্রেডিট দিকে By S. K. Dutta's A/c ) | — |
| ,, | 5. | Withdrew from Bank | 1,600 |
| ,, | 6. | Purchased goods from Shaw for cash | 1,000 |
| ,, | 7. | Paid Carriage Inward | 25 |
| ,, | 9. | Sold goods for Cash | 1,500 |
| ,, | 11. | Received a cheque from B. Bose | 800 |
| ,, | 12. | Paid B. Bose's cheque into Bank | — |
| ,, | 13. | Received for interest | 130 |
| ,, | 14. | Purchased G. P. Notes ( ক্রেডিট দিকে By G. P. Notes A/c ) | 1,000 |
| ,, | 15. | Spent for personal use | 50 |
| ,, | 17. | Received from S. Sen | 2,000 |
| ,, | 19. | Borrowed for business purpose ( ডেবিট দিকে To Loan A/c ) | 1,200 |
| ,, | 21. | Purchased a Typewriter ( ক্রেডিট দিকে By Office Equipment A/c ) | 500 |
| ,, | 23. | Paid Salary | 125 |
| ,, | 25. | Received by exchanging a bill for Cash ( ডেবিট দিকে To Bill Receivable A/c ) | 450 |
| ,, | 27. | Sold goods for Cash | 300 |
| ,, | 29. | Deposited Cash into Bank | 4,000 |
| ,, | 30. | Paid General Manager's Taxi Fare ( ক্রেডিট দিকে By Conveyance A/c ) | 5 |

Balance the book on the last date of the month (31st July) and bring down the balance. Show also the Bank A/c in the Ledger assuming its opening debit balance as Rs. 6,500.

( মাসের শেষ তারিখে বইটির জের বাহির কর এবং জের টান। ব্যাঙ্কের হিসাবে প্রারম্ভিক জমা 6,500 টাকা ধরিয়া খতিয়ানে ব্যাঙ্কের হিসাবও তৈয়ারী কর। )

[ *Ans.* Cash Balance (Dr.) Rs. 975 ; Bank A/c Dr. balance Rs. 9,200.]

8. Following are the cash transactions of B. C. Roy during February, 1960.

( 1960 সালের ফেব্রুয়ারী মাসে বি. সি. রায়ের নগদ লেনদেনগুলি নিম্নরূপ : )

| | | | Rs. |
|---|---|---|---|
| 1960 February | 1. | Balance in hand | 400 |
| ,, | 5. | Received from Cash Sales | 500 |
| ,, | 7. | Purchased a Machine | 200 |
| ,, | 9. | Withdrew from Bank for office use | 3,000 |
| ,, | 13. | Paid Salary to the office staff | 1,600 |

| | | | Rs. |
|---|---|---|---|
| 1960 February | 16. | Received a cheque from P. Sen | 800 |
| " | 19. | Endorsed P. Sen's cheque to A. Ghosh | — |
| " | 21. | Deposited Cash into Bank | 300 |
| " | 25. | Purchased goods for cash | 100 |
| " | 28. | Spent for personal use | 30 |

Write a Single Column Cash Book with the above particulars, balance the book on 29th February, 1960 and post the entries to respective Ledger A/cs.

( উপরের তথ্যাবলীর সাহায্যে একটি এক-ঘরা নগদান বই লেখ ; 1960 সালের 29শে ফেব্রুয়ারী বইটির জের বাহির কর এবং প্রতিটি দাখিলা যথোপযুক্ত খতিয়ানখাতে তোল। )

[*Ans.* 1. Cash Balance- Rs. 1,670.

*Ans* 2. Totals of individual Ledger A/cs.

| | | | | |
|---|---|---|---|---|
| Sales A/c— | Cr. side | Rs. | 500 | |
| Machinery A/c— | Dr side | Rs. | 200 | |
| Salary A/c— | Dr. side | Rs. | 1,600 | |
| P. Sen's A/c— | Cr. side | Rs. | 800 | |
| A. Ghosh's A/c— | Dr. side | Rs. | 800 | |
| Purchase A/c— | Dr. side | Rs. | 100 | |
| Drawing A/c— | Dr. side | Rs. | 30 | |
| Bank A/c— | Dr. side | Rs. | 300 | Bank A/c-এর opening balance জানা নাই। ] |
| | Cr. side | Rs. | 3,000 | |

9. The following are the Cash and Bank transactions of our business ; enter them in a Double Column Cash Book.

( নিম্নে আমাদের ব্যবসায়ের নগদ এবং ব্যাঙ্কের লেনদেনগুলি দেওয়া আছে ; উহাদের একটি দুই-ঘরা নগদান বই-এ তোল। )

| | | | Rs. |
|---|---|---|---|
| 1969 June | 1. | Cash in hand | 600 |
| | | Cash at Bank | 150 |
| " | 4. | Received Cash from Sales of goods | 2,000 |
| " | 5. | Deposited Cash into Bank | 1,500 |
| " | 9. | Received from A. K. Sen on A/c, a cheque for | 1,700 |
| " | 12. | Deposited A. K. Sen's cheque into Bank | |
| " | 13. | Paid Salary | 550 |
| " | 15. | Paid Agarwalla on A/c by cheque | 765 |
| " | 21. | Drew for office use from Bank | 100 |
| " | 22. | Paid Insurance Premium | 75 |
| " | 23. | Purchased Office Furniture and paid by cheque | 200 |
| " | 25. | Drew for our personal use from Cash | 50 |
| " | 27. | Borrowed Cash for business purpose | 1,000 |
| " | 28. | Received a cheque for Interest and paid into Bank | 35 |
| " | 29. | Cash deposited into Bank | 1,300 |
| " | 30. | Bank credited for interest in Pass Book | 30 |
| | | and also debited in Pass Book for | |
| | | Bank charges in our A/c— | 20 |

Balance the Cash Book as on 30. 6. '69 and bring down the balances.

( 30. 6. '69 তারিখে নগদান বই-এর জের বাহির কর এবং জের নিম্নে আন। )

[*Ans.* Cash (Dr.) balance—Rs. 225 ; Bank (Dr.) balance—Rs. 3,630 ]

10. Enter the following transactions in a Double Column Cash Book, balance the book on a monthly basis and bring down the balances :

( নিম্নের লেনদেনগুলি একটি দুই-ঘরা নগদান বই-এ তোল, মাস অনুযায়ী বইটির জের বাহির কর এবং জের নিম্নে আন। )

| 1968 | | | Rs. |
|---|---|---|---|
| May | 1. | Cash Balance | 100 |
| | | Bank Balance | 1,950 |
| ,, | 2. | Received Cash by selling old Machinery | 5,000 |
| ,, | 3. | Cash Paid into Bank | 4,500 |
| ,, | 4. | Paid A. Banerjee by cheque | 1,400 |
| ,, | 5. | Paid Wages in Cash | 250 |
| ,, | 6. | Received from B. Sen a cheque | 800 |
| ,, | 9. | Deposited B. Sen's cheque into Bank | — |
| ,, | 11. | Purchased Furniture | 150 |
| ,, | 13. | Bought goods for Cash | 100 |
| ,, | 15. | Drew from Bank for office use | 1,000 |
| ,, | 18. | Cash withdrawn for personal expenses | 130 |
| ,, | 21. | Received from Cash Sales | 280 |
| ,, | 23. | Received from C. Chanda a cheque and deposited into Bank | 1,500 |
| ,, | 25. | Drew cheque for Purchase | 300 |
| ,, | 28. | Sold goods for Cash and banked the same | 400 |
| ,, | 30. | Paid Office Salary in Cash | 325 |
| ,, | 31. | Issued cheque for Rent | 100 |

[ *Ans.* Cash (Dr.) balance Rs. 925 ; Bank (Dr.) balance Rs. 6,350. ]

11. Enter the following in a Double Column Cash Book and post the entries to respective Ledger A/cs.

( নিম্নলিখিতগুলি একটি দুই-ঘরা নগদান বই-এ তোল এবং দাখিলাগুলি উপযুক্ত খতিয়ানখাতে তোল। )

| 1968 | | | Rs. |
|---|---|---|---|
| April | 3. | Received from S. N. Bose, Cash | 1,325 |
| ,, | 6. | Paid Rent in Cash | 75 |
| ,, | 10. | Received a cheque for Dividend | 1,200 |
| ,, | 12. | Deposited the above cheque into Bank | — |
| ,, | 13. | Paid salary by Cheque | 200 |
| ,, | 15. | Drew Cheque for Purchase | 100 |
| ,, | 20. | Received from Cash sales | 300 |
| ,, | 23. | Drew from Bank for office use | 150 |
| ,, | 27. | Paid Cash for Purchase of Furniture | 250 |
| ,, | 30. | Paid K. P. Mitra on A/c | 125 |

[ *Ans.* Cash (Dr.) Balance Rs. 1,325 ; Bank (Dr.) Balance Rs. 750. ]

[ **বিঃ দ্রঃ** নগদ অথবা ব্যাঙ্কখাতে কোন আরম্ভিক জের ছিল না। ]

12. Prepare a Cash Book for January, 1962 from the following particulars.

( নিম্নলিখিত তথ্যগুলির সাহায্যে 1962 সালের জানুয়ারী মাসের একখানি নগদান বই তৈয়ারী কর। )

| | | | Rs. |
|---|---|---|---|
| January | 1. | Cash in hand | 1,600 |
| | | Cash at Bank | 10,000 |
| „ | 4. | Discounted with the Bank a Bill for | 4,950 |
| | | ( ডেবিট দিকে ব্যাঙ্ক-ঘরে 'To Bills Receivable A/c' হইবে ) | |
| „ | 5. | Bought goods by cheque | 8,000 |
| „ | 7. | Bought goods for Cash | 200 |
| „ | 10. | Paid by a cheque for Bill Payable | 5,000 |
| | | ( ক্রেডিট দিকে ব্যাঙ্ক-ঘরে 'By Bill Payable A/c' হইবে ) | |
| „ | 12. | Paid Trade Expenses | 100 |
| „ | 17. | Paid Cash into Bank | 1,000 |
| „ | 18. | Received from Jones | 100 |
| „ | 20. | Received from Gobinda | 100 |
| „ | 21. | Paid to Madan | 250 |
| „ | 22. | Withdrew from Bank for office use | 200 |
| „ | 24. | Received from Chanda and deposited into Bank | 2,000 |
| „ | 25. | Withdrew from Bank for Private expense | 100 |
| „ | 26. | Sold goods for Cash | 100 |
| „ | 27. | Received a Cheque for goods sold | 9,000 |
| „ | 28. | Received Rs. 3,000 from Loan A/c and deposited Rs. 2,500 into Bank out of that | |

(Adapted from Rajputana Board)

[ *Ans.* Cash Balance (Dr.) Rs. 1,050 ; Bank Balance (Dr.) Rs. 16,150. ]

[ **বিঃ দ্রঃ** 27 তারিখের 9,000 টাকার চেকখানি যখন এমাসের মধ্যেও জমা দেওয়ার বা স্বত্বান্তর করিবার উল্লেখ নাই তখন ধরিয়া লইতে হইবে যে, উহা পাওয়ার সঙ্গে সঙ্গেই ব্যাঙ্কে জমা দেওয়া হইয়াছে। 25 তারিখের লেনদেনটিতে Contra হইবে না। ]

13. J. Roy maintains in his business double columned Cash Book. You have been asked to enter the undermentioned transactions in that Book.

( জে. রায় তাঁহার ব্যবসায়ে দুই-ঘরা নগদান বই রাখেন। তোমাকে নিম্নলিখিত লেনদেনগুলি ঐ বই-এ তুলিতে বলা হইয়াছে। )

| 1960 | | | Rs. |
|---|---|---|---|
| January | 1. | Opening balance, Cash in hand | 60 |
| | | and Cash at Bank | 7,500 |
| „ | 3. | Received a cheque from a customer named K. Sen | 350 |
| „ | 4. | Paid a Cheque to A. Das, a creditor | 750 |
| „ | 5. | Paid a cheque for purchasing a new typewriter | 550 |

Balance the Cash Book on 5th January, and bring down the closing Cash and Bank balances.

( 5ই জানুয়ারী তারিখে নগদান বই-এর জের বাহির কর এবং নগদ ও ব্যাঙ্ক-এর প্রান্তিক জের টান। )

(W. B. H. S. 1960)

[ *Ans.* Cash balance—Rs. 60 ; Bank balance—Rs. 6,550. ]

[ *Hints* : 3 তারিখের চেকখানি সরাসরি ব্যাঙ্ক-ঘরে দেখাও, কারণ 5 তারিখের মধ্যেও যখন ঐ চেকখানি ব্যাঙ্কে জমা দেওয়ার বা হস্তান্তর করিবার উল্লেখ নাই, তখন ইহাই ধরিয়া লইতে হইবে যে, ঐ চেকখানি 3 তারিখেই পাওয়ার সঙ্গে সঙ্গে ব্যাঙ্কে জমা দেওয়া হইয়াছে। ]

14. From the following transactions of A. Banerjee write up a suitable Cash Book with proper rulings bringing down the balance at the end of the month.

( এ. ব্যানার্জির নিম্নলিখিত লেনদেনগুলির সাহায্যে প্রয়োজনীয় ঘর-সমেত একখানি উপযুক্ত নগদান বই লেখ। মাসের শেষে জেরগুলি নিম্নে আনিবে। )

| | | | Rs. P. |
|---|---|---|---|
| 1961 | | | |
| May | 1. | Balance at Bank | 1,500·00 |
| | | Balance in hand | 65·00 |
| „ | 2. | Withdrew for Office Cash | 200·00 |
| „ | 3. | Drew a self cheque for payment of rent for A. Banerjee's residence | 100·00 |
| „ | 4. | Sold goods for Cash | 565·50 |
| „ | 6. | Purchased stationery as per Cash Memo | 10·25 |
| „ | 7. | Received from X. Co. by Cheque on Account | 950·50 |
| „ | 8. | Cash Sales to Y. Co. ( To Sales A/c হইবে ) | 350·00 |
| „ | 9. | Received Cash from N. Co. | 795·00 |
| „ | 10. | Bank charged incidental expenses | 1·50 |

(Adapted from W. B. H. S. 1962)

[ *Ans.* Cash in hand Rs. 1965·25 ; Cash at Bank Rs. 2,149·00 ]

[ *Hints* : 3 তারিখের লেনদেনটিতে ডানদিকে ব্যাঙ্ক-ঘরে "By Drawings" হইবে। 7 তারিখের লেনদেনটি সরাসরি ব্যাঙ্ক-ঘরে দেখাও। 13নং অঙ্কটির Hints দেখ। ]

15. The following are the Cash and Bank transactions of a sole trader dealing in cement. You are requested to open a Double Column Cash Book to record the transactions and to balance the Cash Book on the last date of the month,

( একজন সিমেন্ট ব্যবসায়ীর নগদ ও ব্যাঙ্কের লেনদেনগুলি নিম্নে দেওয়া আছে। তোমাকে একটি দুই-ঘরা নগদান বই খুলিয়া লেনদেনগুলি লিপিবদ্ধ করিতে এবং মাসের শেষ তারিখে নগদান বই-এর জের বাহির করিতে বলা হইয়াছে। )

| | | | Rs. P. |
|---|---|---|---|
| 1967 | | | |
| April | 1. | Cash in hand (Dr.) | 500·00 |
| | | Cash at Bank (Cr.) (i.e., overdraft) | 750·00 |
| „ | 4. | Cash Sales—Cash Memo Nos. 1 to 6 | 761·40 |
| „ | 5. | Deposited into Bank | 800·00 |
| „ | 6. | Received from A. Sen, in full settlement of his dues | 164·00 |
| „ | 7. | Paid Salary for March | 600·00 |
| „ | 8. | Issued one cheque to Shri K. Bhattacharjee for purchase of 100 bags of cement @ Rs. 6 per bag (Purchase A/c) | |
| „ | 10. | Received one cheque from Sri A. Nandy in full settlement of our Bill No. 1/57 | 950·00 |
| „ | 12. | Bank charged overdraft interest for March, 1967 ( ডান দিকে ব্যাঙ্ক-ঘরে By Interest on Overdraft A/c হইবে ) | 26·50 |

[ *Ans.* Cash in hand—Rs. 25·40 ; Cash at Bank (Dr.)—Rs. 373·50. ]

[ *Hints* : 10 তারিখের চেকখানি সরাসরি ব্যাঙ্কে জমা দেওয়া হইয়াছে বলিয়া ধরিয়া লও, কারণ শেষ দিন পর্যন্ত উহা ব্যাঙ্কে জমার বা স্থানান্তর হওয়ার কোন উল্লেখ নাই। ]

16(a). From the following particulars compile the Cash Book of N. M. with Cash and Bank columns and bring down the balances.

( নিম্নলিখিত তথ্যগুলির সাহায্যে নগদ ও ব্যাঙ্ক-ঘর সমেত এন. এম.-এর একখানি নগদান বই তৈয়ারী কর এবং জেরগুলি নিম্নে আন। )

| 1967 | | Rs. |
|---|---|---|
| March 1. | Cash in hand | 1,000 |
| | Cash at Bank | 500 |
| „ 2. | Paid Salaries | 250 |
| „ 9. | Paid to Khaitan & Co. | 260 |
| „ 15. | Received from Morgan & Co., a cheque which is deposited directly into Bank | 400 |
| „ 16. | Bought goods for Cash | 50 |
| „ 17. | Deposited into Bank from Cash | 50 |
| „ 20. | Paid Sundry Creditors by cheque [ *Hints* : By Sundry Creditors A/c, ব্যাঙ্ক-ঘরে ] | 70 |
| „ 27. | Received from Debtors in Cash | 500 |
| „ 28. | Paid from Office Cash into Bank | 400 |
| „ 29. | Received from Debtors by cheque which is deposited directly into Bank | 2,000 |
| „ 31. | Morgan Co.'s cheque returned dishonoured by the Bank [ *Hints* : By Morgan Co. A/c...ব্যাঙ্ক-ঘরে ডানদিকে Rs. 400. ] | |
| „ 31. | Received from Morgan Co. Cash in lieu of the cheque dishonoured [ *Hints* : To Morgan Co. A/c...নগদান-ঘরে বামদিকে ] | 400 |

[ *Ans.* Cash in hand—Rs. 890 ; Cash at Bank—Rs. 2,880. ]

16(b). Record the following transactions in Double Column Cash Book. Also balance the Cash Book and bring down the balances.

( নিম্নলিখিত লেনদেনগুলি দুই-ঘরা নগদান বই-এ লিপিবদ্ধ কর। নগদান বই-এর জের বাহির কর এবং জেরগুলি নিম্নে আন। )

| 1962 | | Rs. |
|---|---|---|
| April 1. | Sri R. N. Sengupta started business with Cash | 5,000 |
| „ 3. | Opened Bank A/c with United Bank and deposited Cash | 3,500 |
| „ 5. | Received Cash from Debidatta | 400 |
| „ 6. | Paid H. Sen by Cheque | 900 |
| „ 9. | Bought goods for Cash | 600 |
| „ 12. | Goods sold for Cash Rs. 1,000 and for cheque Rs. 1,500 | |
| „ 13. | Deposited the above cheque into Bank | |
| „ 15. | Drew cheque for personal use | 500 |
| „ 16 | Paid Rly. Carriage | 70 |
| „ 18. | Rajendra paid his account by cheque which was sent to Bank on the same day | 130 |
| „ 22. | Paid for Postage Stamps | 10 |

| 1962 | | Rs. |
|---|---|---|
| April 23. | Cash Sales | 1,200 |
| „ 24. | Deposited Cash into Bank | 1,000 |
| „ 25. | Paid away as charity in Cash | 25 |
| „ 29. | Withdrew from Bank for payment of salary and wages on 30. 4. '62 | 2,500 |
| „ 30. | Paid Salary & wages | 2,500 |
| „ 30. | Paid Ramnath in Cash | 40 |

—(B. U.)

[ *Ans.* Cash in hand—Rs. 2,355 ; Cash at Bank—Rs. 2,230. ]

[ *Hints* : (1) 12 তারিখের চেকখানি নগদান-ঘরে দেখাইবে এবং 13 তারিখে Contra Entry করিয়া উহা জমা দিবে। (2) 29 তারিখে Contra Entry করিয়া ব্যাঙ্ক হইতে 2,500 টাকা নগদান-ঘরে আসিবে এবং 30 তারিখে নগদান-ঘরে ক্রেডিট দিকে By Salary & Wages A/c হইবে। ]

17(a).

1964

February 1. Cash in hand Rs. 700, Cash at Bank Rs. 2,800

„ 4. Gave a cheque to the petty cashier for petty payment Rs. 100

[ *Hints* : By Petty Cash, ব্যাঙ্ক-ঘরে ]

„ 7. Received three cheques from Mr. S. on account of Cash sales Rs. 400, Rs. 500 and Rs. 600, the first cheque being paid into Bank

„ 8. The second of the above cheques is endorsed to Mr. P. against Purchase of goods and the third cheque is endorsed to Mr. R. against Rent Payable

„ 13. Drew from Bank for office use Rs. 300

„ 19. Drew cheque for Printing and Stationery Rs. 250 and for personal expense Rs. 150

„ 23. Received a cheque from R. Sen Rs. 450

„ 27. The above cheque is paid into Bank and is dishonoured on 28th February.

„ 29. Bank allowed interest Rs. 50 and deducted commission Rs. 20

From the above prepare a suitable Cash Book and balance the book.

( উপরেরগুলি হইতে একটি উপযুক্ত নগদান বই তৈয়ারী কর এবং উহার কৈফিয়ত কাট। )

[ *Ans.* Cash balance Rs. 1,000 ; Bank balance Rs. 2,430. ]

[ *Hints* : 7 তারিখে 400 টাকার চেকটি ব্যাঙ্ক-ঘরে এবং বাকি দুইটি নগদান-ঘরে যাইবে। 8 তারিখে 500 টাকা এবং 600 টাকার চেক দুইখানি যথাক্রমে Purchase A/c এবং Rent A/c বাবদ নগদান-ঘরে ক্রেডিট হইবে।

27 তারিখে 450 টাকার চেক ব্যাঙ্কে জমা হইবে Contra Entry হইয়া এবং 28 তারিখে Dishonour-এর জন্য ঐ চেকখানি ব্যাঙ্ক-ঘরে ক্রেডিট হইবে By R. Sen's A/c—এইভাবে। ]

17(b). From the following particulars write up the Cash Book of M/s. A. Das with Cash and Bank columns and bring down the final balances.

( নিম্নের তথ্যগুলি হইতে মেসার্স এ. দাসের নগদ ও ব্যাঙ্ক-ঘর সমেত নগদান বই লেখ এবং চূড়ান্ত জেরগুলি নিম্নে আন। )

| | | | |
|---|---|---|---|
| 1966 | | | Rs. |
| March | 1. | Cash in hand | 100 |
| | | Cash at Bank | 3,500 |
| „ | 1. | Paid salary (drawing money from Bank) | 250 |
| „ | 1. | Paid to Khaitan & Co. (by cheque) | 260 |
| „ | 1. | Received a cheque from Bose & Co. | 2,500 |
| „ | 12. | Bought goods for Cash (paid by cheque) | 750 |
| „ | 12. | Received from Son Bros. in coins and notes | 1,500 |
| „ | 12. | Paid from Office Cash into Bank | 1,450 |
| „ | 18. | Paid Sundry Creditors (by cheque) | 1,250 |
| „ | 18. | Received from Sundry Debtors (by cheque) (cheque was sent to the Bank next day) | 1,780 |
| „ | 18. | Bose & Co.'s cheque returned by the Bank (having been dishonoured) | 2,500 |
| „ | 22. | Received from Bose & Co. Cash in exchange of dishonoured cheque | 2,500 |
| „ | 31. | Paid from Office Cash into the Bank | 2,200 |

(B. U. Univ. Ent. 1967)

[ *Ans.* Cash in hand—Rs. 450 ; Cash at Bank—Rs. 6,420. ]

[ *Hints* : 1 তারিখে Salary র জন্য প্রথমে Contra Entry করিয়া 250 টাকা তুলিয়া নগদান-ঘরে আনিতে হইবে এবং পরে নগদান-ঘর হইতে খরচ দেখাইতে হইবে। 1 তারিখে Bose & Co.-র চেকখানি সরাসরি ব্যাঙ্কে জমা দেওয়া হইয়াছে বলিয়া ধরিবে। 18 তারিখে Sundry Debtors-এর চেকখানি ঐ দিন নগদান-ঘরে জমা করিবে এবং পরের দিন Contra Entry করিয়া উহা ব্যাঙ্কে জমা দিবে। ]

17(c). Give the rulings of a Double Column Cash Book with Cash and Bank columns and record the following transactions therein.

( নগদ ও ব্যাঙ্ক-ঘর সমেত দুই-ঘরা নগদান বই-এর নমুনা দাও এবং উহাতে নিম্নলিখিত লেনদেনগুলি লেখ। )

| | | |
|---|---|---|
| 1960 | | |
| January | 1. | Rabi commenced business with Rs. 5,000 in cash |
| „ | 2. | Deposited Office Cash into Bank Rs. 3,500 |
| „ | 5. | Bought Furniture for Cash Rs. 1,000 |
| „ | 6. | Drew from Bank for Office Cash Rs. 1,000 |

Close the Cash Book and bring down the balances as at 7th January, 1960.

(B. U. Univ. Ent. 1961)

( 1960 সনের 7ই জানুয়ারী নগদান বই বন্ধ কর এবং জের টান। )

[ *Ans.* Cash in hand—Rs. 1,500 : Cash at Bank—Rs. 2,500. ]

17(d). (i) From the following particulars compile the Cash Book of Sri S. Sarkar, properly ruled with double columns for Cash and Bank transactions and bring down the final balances.

( নিম্নের তথ্যগুলি হইতে নগদ ও ব্যাঙ্কের লেনদেনের জন্য নির্দিষ্ট দুই ঘর সমেত শ্রীএস. সরকারের নগদান বই তৈয়ারী কর এবং চূড়ান্ত জেরসমূহ নিম্নে আন। )

| 1963 | | | Rs. |
|---|---|---|---|
| January | 1. | Cash in hand | 1,210 |
| „ | 1. | Cash at Bank | 2,560 |
| „ | 2. | Paid salaries by cheques | 750 |
| „ | 2. | Deposited Cash into Bank | 1,200 |
| „ | 3. | Withdrawn from Bank | 500 |
| „ | 3. | Cash Purchases | 375 |
| „ | 3. | Paid rent for the month of December, 1962 by cheque | 150 |
| „ | 4. | Received Cash from M/s. Aich & Co. | 850 |
| „ | 4. | Paid M/s. S. Sur & Co. a cheque | 350 |
| „ | 6. | Deposited Cash into Bank | 850 |
| „ | 9. | Paid for Postage stamp | 15 |
| „ | 9. | Paid by a cheque Electric charges | 20 |
| „ | 15. | Cash sales | 125 |
| „ | 16. | Deposited Cash into Bank | 125 |
| „ | 19. | Received a cheque from Sri B. Bose | 100 |
| „ | 25. | Withdrawn from Bank | 75 |
| „ | 25. | Paid for tea and refreshments served to customers | 18 |
| „ | 26. | Cash purchases of goods | 55 |
| „ | 31. | Paid tram fares of Office peons | 5 |

(ii) Is it possible to find a credit balance of Cash in hand on any date in the **Cash** Book? Give reasons for your answer. (C. U. Pre. Univ. 1963)

( নগদান বই-এ যে কোন তারিখে নগদান-ঘরে ক্রেডিট ব্যালান্স থাকা কি সম্ভব? তোমার উত্তরের সপক্ষে কারণ দাও। )

[ *Ans.* (i) Cash in hand Rs. 117 ; Cash at Bank Rs. 2,990. ]

(ii) নগদান-ঘরে কখনই ক্রেডিট ব্যালান্স হইতে পারে না, কারণ—নগদান-ঘরের ডেবিট দিকে জমা এবং ক্রেডিট দিকে খরচ লেখা হয় এবং নগদ খরচ কখনই নগদ জমা হইতে বেশী হইতে পারে না। ]

[ *Hints* : (i) 19 তারিখের চেকখানি ঐদিনই ব্যাঙ্কে জমা দেওয়া হইয়াছে বলিয়া ধরিয়া লইবে। ]

17(e). Record the following transactions in a double columned Cash Book and bring down the balances on 31st December, 1965.

( নিম্নের লেনদেনগুলি একখানি দুই-ঘরা নগদান বইএ লিপিবদ্ধ কর এবং 1965 সালের 31শে ডিসেম্বর তারিখের জেরসমূহ নিম্নে আন। )

| 1965 | | | Rs. P. |
|---|---|---|---|
| Dec. | 1. | Balances brought forward from the previous month— | |
| | | Cash at Bank | 3,000·00 |
| | | Cash in hand | 450·00 |
| | | Drew a cheque for salary to staff | 530·00 |
| „ | 3. | Recovered cash from a customer, Sri H. Sen and deposited the same into Bank on 4th morning | 175·00 |

| 1965 | | | Rs. P. |
|---|---|---|---|
| Dec. | 6. | Bought a Steel Almirah & paid by a cheque | 382·60 |
| „ | 7. | Sold goods for Cash and deposited into Bank | 1,610·20 |
| „ | 8. | Paid Wages in Cash | 265·00 |
| „ | 10. | Drew a cheque for Office Cash | 300·00 |
| „ | 14. | Paid a cheque, on account, to Honest Traders | 500·00 |
| „ | 16. | Bought goods for Cash | 175·30 |
| „ | 20. | Sold goods for Cash | 860·70 |
| „ | 25. | Paid Electric bill by a cheque | 30·40 |
| „ | 30. | Paid Rent by a cheque | 185·00 |
| „ | 30. | Deposited Cash into Bank | 800·00 |

(C. U. Pre Univ. 1966)

[ *Ans.* Cash in hand Rs. 370·40 ; Cash at Bank Rs. 3,657·20. ]

[ *Hints* : 3 তারিখের টাকা ঐদিন নগদান-ঘরে দেখাও এবং 4 তারিখে উক্ত Contra Entry করিয়া ব্যাঙ্কে জমা দেখাও। 7 তারিখের Sales-এর টাকা সরাসরি ব্যাঙ্ক-ঘরে দেখাও। ]

17(f). Record the following transactions, in suitable Cash Book of Provanjan Basu, and show the closing balances of Cash and Bank A/cs.

( প্রভঞ্জন বোসের নিম্নলিখিত লেনদেনগুলি উপযুক্ত নগদান বই-এ লিপিবদ্ধ কর এবং নগদ ও ব্যাঙ্ক-খাতের অন্তিম জেরগুলি দেখাও। )

| 1965 | | | Rs. |
|---|---|---|---|
| Jan. | 1. | He had cash in hand | 50,000 |
| „ | 2. | Opened a Bank account | 30,000 |
| „ | 2. | Received from Tushar Bose | 4,000 |
| „ | 2. | Paid to Nani Gopal (in cheque) | 500 |
| „ | 3. | Purchases made in cash | 1,000 |
| „ | 3. | Paid rent for December, 1964 | 250 |
| „ | 3. | Withdrawn from Bank | 3,000 |
| „ | 4. | Cash Sales | 5,000 |
| „ | 4. | Received a cheque from Sunil Ranjan | 10,000 |
| „ | 4. | Paid Wages | 200 |
| „ | 4. | Purchased furniture in cash from M/s. Gordon & Co. paid in cheque | 4,000 |
| „ | 4. | Cash purchases | 3,000 |
| „ | 5. | Sent to Bank the cheque received from Sunil Ranjan | — |
| „ | 5. | Withdrawn (from Bank) for personal use | 3,000 |
| „ | 5. | Paid Electric bills | 52 |
| „ | 5. | Paid Rates and Taxes | 100 |
| „ | 6. | Purchases made in cash | 7,000 |
| „ | 6. | Cash Sales | 12,000 |
| „ | 6. | Sold to Sree Nagarjun | 5,000 |
| „ | 6. | Purchases from Sree Nemai Bose | 2,000 |
| „ | 7. | Received a cheque from Nagarjun and sent to Bank | 3,000 |

4. ইহার জন্যও রেওয়ামিল-এ গরমিল হইবে না। কারণ, নগদান বই ( Cash Book ) এবং Commission A/c উভয় স্থানেই 20 টাকা লেখা হইয়াছে। ইহার সংশোধনও আগের মত হইবে, অর্থাৎ Cash ডেবিট এবং Commission A/c ক্রেডিট হইবে 180 টাকা।

5. ইহাতেও রেওয়ামিল-এ গরমিল হইবে না। তাই, ইহার সংশোধনও আগের মত হইবে, অর্থাৎ Office Equipment A/c ডেবিট এবং Plant & Machinery A/c ক্রেডিট হইবে।

6. এই ভুলটির জন্য রেওয়ামিল-এ গরমিল হইবে। কারণ, Sales Day Book-এর যোগফল (Total) বেশী হইলে শুধু Sales A/c-এই বেশী টাকা ক্রেডিট হইবে, Personal A/c-এ কোনই ভুল হইবে না। এক্ষেত্রে Sales A/c-এ 15 টাকা বেশী ক্রেডিট হওয়ায় রেওয়ামিল মিলাইবার জন্য Suspense A/c-এ 15 টাকা ডেবিট করা হইয়াছিল। এখন Sales A/c ডেবিট এবং Suspense A/c ক্রেডিট করিলেই ভুল সংশোধন হইবে।

7. ইহাতে Purcha-e A/c-এ 20 টাকা কম ডেবিট হইয়াছে। সুতরাং রেওয়ামিল মিলাইবার জন্য Suspense A/c-এ 20 টাকা ডেবিট করা হইয়াছিল। এখন 20 টাকা দিয়া Purchase A/c ডেবিট এবং Suspense A/c ক্রেডিট করিলেই ভুল সংশোধন হইবে।

8 ইহাতে Sales Return A/c-এ ( ইহা ডেবিট হয় ) 6 টাকা কম ডেবিট হইয়াছে। সুতরাং Suspense A/c 6 টাকা ডেবিট করিয়া রেওয়ামিল মিলান হইয়াছিল। এখন 6 টাকা দিয়া Sales Return A/c ডেবিট এবং Suspense A/c ক্রেডিট করিলে ভুল সংশোধন হইবে।

9. ইহার জন্য রেওয়ামিল-এ গরমিল হইবে না। তাই, ইহার সংশোধন আগের মত হইবে, অর্থাৎ Building White Washing A/c ডেবিট এবং Building A/c ক্রেডিট হইবে।

10. ইহার জন্য রেওয়ামিল-এ গরমিল হইবে। কারণ, R. Sen-এর A/c-এ 125 টাকা ক্রেডিট হয় নাই। Suspense A/c ক্রেডিট করিয়া রেওয়ামিল মিলান হইয়াছিল। এখন 125 টাকা দিয়া Suspense A/c ডেবিট এবং R. Sen's A/c ক্রেডিট করিলেই ভুল সংশোধন হইবে।

## Journal Proper

| Date | Particulars | L.F. | Dr. Amount Rs. | Cr. Amount Rs. |
|---|---|---|---|---|
| | 1. Rahim's A/c ... Dr.<br>To Ram's A/c<br>(Being Rs. 30 received from Ram but credited to Rahim, now rectified) | | 30 | 30 |
| | 2. Rent A/c ... Dr.<br>To Interest A/c<br>(Being Rs. 120 paid for rent but debited to Interest A/c, now rectified) | | 120 | 120 |
| | 3. Machinery A/c ... Dr.<br>To Purchase A/c<br>(Being Machinery purchased for Rs. 3,000 but passed through Inward Invoice Book, now rectified) | | 3,000 | 3,000 |
| | 4. Cash A/c ... Dr.<br>To Commission A/c<br>(Being Commission received Rs. 200 but recorded as Rs. 20, now rectified) | | 180 | 180 |
| | 5. Office Equipment A/c .. Dr.<br>To Plant & Machinery A/c<br>(Being Typewriter purchased for Rs. 300 but debited to Plant & Machinery A/c, now rectified) | | 300 | 300 |
| * | 6. Sales A/c .. Dr.<br>To Suspense A/c<br>(Being Sales Day Book overcast by Rs. 15, now rectified) | | 15 | 15 |
| * | 7. Purchase A/c .. Dr.<br>To Suspense A/c<br>(Being Purchase Day Book cast Rs. 20 short, now rectified) | | 20 | 20 |
| * | 8. Sales Return A/c . Dr.<br>To Suspense A/c<br>(Being Sales Return Book added Rs. 6 short, now rectified) | | 6 | 6 |
| | 9. Building White Washing A/c ... Dr.<br>To Building A/c<br>(Being Rs. 20 spent for white washing the building and debited to Building A/c, now rectified) | | 20 | 20 |
| * | 10. Suspense A/c ... Dr.<br>To R. Sen's A/c<br>(Being Rs. 125 received from R. Sen and debited to Cash Book but no posting made to R. Sen's A/c, now rectified) | | 125 | 125 |
| | Total Rs. | | 3,816 | 3,816 |

বিঃ দ্রঃ লক্ষ্য করিবে যে, রেওয়ামিলের তফাত অনিশ্চিত হিসাবখাত (Suspense A/c)-এ বসাইবার পরে ভুল ধরা পড়িলে প্রতিটি ভুলের সংশোধনের জন্য দাখিলা (Entry) হইবে এবং প্রতিটি সংশোধনী দাখিলার জন্য বিবরণী (Narration) প্রয়োজন।

**উদাহরণ 3.** The following errors have been discovered after the difference was put to a newly opened Suspense A/c. The Trial Balance had Rs. 48: excess credit.

(a) A credit item of Rs. 83 has been debited to a Personal A/c as Rs. 38.

(b) A sum of Rs. 62 written off fixture as depreciation has not been posted to Depreciation A/c.

(c) Rs. 1,000 paid for furniture purchased had been charged to the ordinary Purchase A/c.

(d) A discount of Rs. 51 a lowed to a customer has been credited to Customers' A/c as Rs. 15.

(e) The total for the Inward Returns has been cast Rs. 8 short.

(f) An item of sale for Rs. 68 was posted as Rs. 86 in the Sales A/c.

(g) Debit balance of Cash Book Rs. 300 for November was carried forward on the credit side of the Cash Book of December.

(h) Total of the Discount column of the credit side of the Cash Book for September Rs. 25 was posted to the debit of Discount Allowed A/c.

Rectify the above errors and show the Suspense A/c. Also show the effects of each correction on the Profit or Loss.

## আলোচনা

(a) ইহাতে ক্রেডিট কম 121 টাকা; কারণ 83 টাকা ক্রেডিট item ক্রেডিট হয় নাই উপরন্তু 38 টাকা ভুল ডেবিট হইয়াছে। তাই; রেওয়ামিল মিলাইবার জন্য Suspense A/c ক্রেডিট হইয়াছিল 121 টাকা। এখন Suspense A/c 121 টাকা ডেবিট এবং Personal A/c 121 টাকা ক্রেডিট করিলে ভুল সংশোধন হইবে।

(b) Depreciation A/c ডেবিট হয়। উহাতে Posting না হওয়ার অর্থ রেওয়ামিল-এ মোট ডেবিট 62 টাকা কম। তাই, রেওয়ামিল মিলাইবার জন্য Suspense A/c ডেবিট হইয়াছিল 62 টাকা। এখন 62 টাকা দিয়া Depreciation A/c ডেবিট এবং Suspense A/c ক্রেডিট করিলে ভুল সংশোধন হয়।

(c) ইহাতে রেওয়ামিল-এ গরমিল হইবে না। সংশোধনে 1,000 টাকা দিয়া Furniture A/c ডেবিট এবং Purchase A/c ক্রেডিট হইবে।

(d) ইহাতে ক্রেডিট কম হইয়াছিল 36 টাকা। তাই, রেওয়ামিল মিলাইবার জন্য Suspense A/c ক্রেডিট হইয়াছিল 36 টাকা। এখন 36 টাকা দিয়া Suspense A/c ডেবিট এবং Customers' A/c ক্রেডিট করিলেই ভুল সংশোধন হইবে।

(e) Return Inward ডেবিট হয় বলিয়া এই ভুলে ডেবিট কম হইল ৪ টাকা। তাই, রেওয়ামিল মিলাইবার জন্য Suspense A/c ডেবিট হইয়াছিল ৪ টাকা; এখন ৪ টাকা দিয়া Return Inward A/c ডেবিট এবং Suspense A/c ক্রেডিট করিলেই ভুল সংশোধন হয়।

(f) Sales A/c ক্রেডিট বেশী হইয়াছে, তাই, রেওয়ামিল-এ মোট ক্রেডিট বেশী অর্থাৎ মোট ডেবিট কম হইল 18 টাকা। সুতরাং রেওয়ামিল মিলাইবার জন্য Suspense A/c ডেবিট হইয়াছিল 18 টাকা। এখন 18 টাকা দিয়া Sales A/c ডেবিট এবং Suspense A/c ক্রেডিট করিলেই ভুল সংশোধন হয়।

(g) ডেবিট ব্যালান্স পরবর্তী সময়ের হিসাবে ডেবিট দিকে Carry Forward না করিলেই ডেবিট কম হয় 300 টাকা, আবার ঐ টাকা ভুলে ক্রেডিট দিকে Carry Forward করিলে ক্রেডিট বেশী, অর্থাৎ ডেবিট কম হয় আরও 300 টাকা, সুতরাং মোটের উপর ইহাতে (ক্রেডিট বেশী অর্থাৎ) ডেবিট কম (300 × 2) = 600 টাকা। তাই রেওয়ামিল মিলাইবার জন্য Suspense A/c ডেবিট হইয়াছিল 600 টাকা। এখন 600 টাকা দিয়া Cash ডেবিট এবং Suspense A/c ক্রেডিট করিলেই ভুল সংশোধন হয়।

(h) নগদান বই-এর ক্রেডিট দিকের Discount column-এর মোট টাকা Discount Received A/c-এর ক্রেডিটে Posting হয়। কিন্তু ইহা Discount Allowed A/c-এর ডেবিটে Posting হইয়াছে। ইহাতে (ডেবিট বেশী অর্থাৎ) ক্রেডিট কম (25 × 2) = 50 টাকা। তাই রেওয়ামিল মিলাইবার জন্য Suspense A/c ক্রেডিট করা হইয়াছিল 50 টাকা। এখন Suspense A/c ডেবিট হইবে 50 টাকা এবং Discount Allowed A/c এবং Discount Received A/c ক্রেডিট হইবে যথাক্রমে 25 টাকা করিয়া।

## Journal Proper

| Date | Particulars | L.F. | Dr. Amount Rs. | Cr. Amount Rs. |
|---|---|---|---|---|
| | (a) Suspense A/c ... Dr. | | 121 | |
| | To Personal A/c | | | 121 |
| | (Being a Credit item of Rs. 83 debited to Personal A/c as Rs. 38, now rectified) | | | |
| | (b) Depreciation A/c ... Dr. | | 62 | |
| | To Suspense A/c | | | 62 |
| | (Being a sum of Rs. 62 written off fixture as depreciation but not posted to Depreciation A/c, now rectified) | | | |
| | (c) Furniture A/c ... Dr. | | 1,000 | |
| | To Purchase A/c | | | 1,000 |
| | (Being Rs. 1,000 paid for furniture purchased but charged to Ordinary Purchase A/c, now rectified) | | | |
| | (d) Suspense A/c ... Dr. | | 36 | |
| | To Customers' A/c | | | 36 |
| | (Being a discount of Rs. 51 allowed to a Customer but credited to Customers' A/c as Rs. 15, now rectified) | | | |
| | (e) Return Inward A/c ... Dr. | | 8 | |
| | To Suspense A/c | | | 8 |
| | (Being the total of Inward Returns cast Rs. 8 short, now rectified) | | | |
| | (f) Sales A/c ... Dr. | | 18 | |
| | To Suspense A/c | | | 18 |
| | (Being an item of Sale for Rs. 68 posted to Sales A/c as Rs. 86, now rectified) | | | |
| | (g) Cash A/c ... Dr. | | 600 | |
| | To Suspense A/c | | | 600 |
| | (Being debit balance of Cash Book Rs. 300 for Nov. carried forward on credit side of the Cash Book of Dec., now rectified) | | | |
| | (h) Suspense A/c ... Dr. | | 50 | |
| | To Discount Allowed A/c | | | 25 |
| | „ Discount Received A/c | | | 25 |
| | (Being the total of the Discount Column of credit side of the Cash Book for Sept., Rs. 25, posted to the debit of Discount Allowed A/c, now rectified) | | | |
| | Total Rs. | | 1,895 | 1,895 |

Dr. **Suspense A/c** Cr.

| Date | Particulars | L. F. | Amount Rs. | Date | Particulars | L. F. | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| | **To Difference in Books** | | 481 | | | | |
| | „ Personal A/c | | 121 | | By Depreciation A/c | | 62 |
| | „ Customers' A/c | | 36 | | „ Return Inward A/c | | 8 |
| | „ Disc. Allowed A/c | | 25 | | „ Sales A/c | | 18 |
| | „ Disc. Received A/c | | 25 | | „ Cash | | 600 |
| | | | 688 | | | | 688 |

[ **বিঃ দ্রঃ** রেওয়ামিলের তফাত (Difference in Books) দেওয়া না থাকিলে Suspense A/c-এ সংশোধনী দাখিলা (Entry)-গুলি Posting করিয়া যে দিক কম হইবে সেই দিকের একেবারে উপরে "To Difference in Books" অথবা "By Difference in Books" লিখিয়া তফাতটি বসাইতে হইবে। **মনে রাখিতে হইবে Suspense A/c-টি সবগুলি ভুল সংশোধনের পরে মিলিয়া যায়। ]**

**সংশোধনী দাখিলা (Entry)-তে কোন Nominal A/c ডেবিট হইলে লাভ ( Profit ) কমে এবং কোন Nominal A c ক্রেডিট হইলে লাভ ( Profit ) বাড়ে। Real বা Personal A/c ডেবিট বা ক্রেডিট হইলে Profit-এর কিছুই পরিবর্তন হয় না। সুতরাং যে যে সংশোধনী Entry-তে Nominal A/c** ডেবিট বা ক্রেডিট হইয়াছে সেইগুলি বিচার করিলেই লাভ-ক্ষতির উপর ভুল সংশোধনের প্রতিক্রিয়া জানা যাইবে।

উপরের সংশোধনী দাখিলাগুলিতে লাভ-ক্ষতির নিম্নরূপ পরিবর্তন হইবে:

**Statement showing the effect of Rectification on Profit or Loss**

| Entry | Increase in Profit (+) | Decrease in Profit (−) | Net effect (+or−) |
|---|---|---|---|
| (a) | Nil | Nil | +Rs. 1,050 − Rs. 88 = + Rs. 962 i.e., Net increase in profit = Rs. 962 |
| (b) | — | Rs. 62 | |
| (c) | Rs. 1,000 | — | |
| (d) | Nil | Nil | |
| (e) | — | Rs. 8 | |
| (f) | — | Rs. 18 | |
| (g) | Nil | Nil | |
| (h) | Rs. 50 | — | |
| | (+) Rs. 1,050 | (−) Rs. 88 | |

## ক্রয়-বিক্রয়ের হিসাব এবং লাভ-ক্ষতির হিসাব তৈয়ারী করিবার পরে ভুলগুলি ধরা পড়িলে উহা সংশোধনের নিয়ম :

উপরের উদাহরণ 3-এর ভুলগুলি যদি Trading A/c এবং Profit & Loss A/c তৈয়ারী করিবার পরে ধরা পড়িত তবে উপরের Journal Entry-তে যে সমস্ত স্থানে Nominal A/c ডেবিট বা ক্রেডিট করা হইয়াছে ঐ সমস্ত স্থানে Nominal A c-এর পরিবর্তে Profit & Loss Adjustment A c ডেবিট বা ক্রেডিট করা হইত।

সাধারণ নিয়মে সংশোধনের সময় কখনও একটি Nominal A/c ডেবিট এবং একটি Nominal A/c ক্রেডিট হইতে দেখিলে এই নিয়মে উহার জন্য কোন সংশোধনই প্রয়োজন হয় না ; কারণ, উহাতে নীট লাভ বা ক্ষতির কোনই ব্যতিক্রম হয় না। Final A/c তৈয়ারী করিবার পরে Nominal A/c-এর কোন ব্যালান্স থাকে না বলিয়া উহাদেরকে আর ডেবিট বা ক্রেডিট করা ঠিক নয়, তাই Profit & Loss Adjustment A/c-এর মাধ্যমে ভুল সংশোধন করা হয়।

পরে, Profit & Loss Adjustment A c-এর ব্যালান্স Capital A/c-এ ( অথবা কোম্পানীর ক্ষেত্রে Profit & Loss Appropriation A/c-এ ) স্থানান্তর ( transfer ) করিলেই সংশোধন সম্পূর্ণ হইয়া যায়।

ভুল সংশোধনের পরে Profit & Loss Adjustment A/c তৈয়ারী করিলে ঐ A/c-এ যে ব্যালান্স (balance) হইবে উহাই লাভ-ক্ষতির উপর সংশোধনের প্রতিক্রিয়া (effect of rectification on Profit or Loss ), ঐ ব্যালান্স ডেবিট হইলে লাভ (Profit) কমে এবং ক্রেডিট হইলে লাভ (Profit) বাড়ে।

**উদাহরণ 4.** Assuming that the following errors have been discovered after preparation of the Trading and Profit & Loss A/c, pass suitable journal entries to rectify them and show the Profit & Loss Adjustment A/c and the Suspense A/c.

(a) Cash Discount of Rs. 50 allowed to S. Sen has not been posted to his account.

(b) Stationery Expense Rs. 125 has been debited to Purchase A/c.

(c) Credit Purchase of Rs. 85 has been posted to the credit of Creditors A/c as Rs. 58.

(d) Cash Discount allowed Rs. 24 was debited to Sales A/c.

(e) Repairs to Building Rs. 100 was debited to Building A/c.

(f) Sales Day Book was undercast by Rs. 250.

## আলোচনা

(a) ইহাতে S. Sen-এর A/c ক্রেডিট না হওয়ার জন্য রেওয়ামিল-এ ক্রেডিট কম পড়িল 50 টাকা এবং রেওয়ামিল মিলাইবার জন্য ঐ টাকা Suspense A/c-এ ক্রেডিট হইয়াছিল। সুতরাং সংশোধনে Suspense A/c ডেবিট এবং S. Sen's A/c (Personal) ক্রেডিট হইবে।

(b) সংশোধনে Stationery A/c ( Nominal ) ডেবিট এবং Purchase A/c ( Nominal ) ক্রেডিট হওয়া উচিত। কিন্তু দুইটিই Nominal A/c বলিয়া এক্ষেত্রে কোনই Entry হইবে না ; কারণ, ইহাতে লাভ-ক্ষতির কোন পরিবর্তন হইবে না।

(c) এই ভুলের জন্য Creditors A/c-এ 27 টাকা কম ক্রেডিট হওয়ায় রেওয়ামিল মিলাইবার জন্য Suspense A/c ক্রেডিট হইয়াছিল 27 টাকা। তাই, সংশোধনে Suspense A/c ডেবিট এবং Creditors A/c (Personal) ক্রেডিট হইবে 27 টাকা।

(d) সংশোধনে Cash Discount A/c (Nominal) ডেবিট এবং Sales A/c ( Nominal ) ক্রেডিট হওয়া উচিত। কিন্তু উভয়েই Nominal A/c বলিয়া এক্ষেত্রে কোনই Entry হইবে না ; কারণ এই ভুলে লাভ-ক্ষতির পরিবর্তন হয় না।

(e) সংশোধনে Repairs A/c (Nominal) ডেবিট এবং Building A/c (Real) ক্রেডিট হওয়া উচিত। কিন্তু এক্ষেত্রে Repairs A/c-এর পরিবর্তে P. & L. Adjustment A/c ডেবিট হইবে, কারণ Repairs A/c একটি Nominal A/c।

(f) ইহাতে Sales A/c-এ 250 টাকা কম ক্রেডিট হওয়ায় রেওয়ামিল মিলাইবার জন্য Suspense A/c ক্রেডিট হইয়াছিল 250 টাকা। তাই, সংশোধনে Suspense A/c ডেবিট এবং Sales A/c (Nominal) ক্রেডিট হওয়া উচিত। কিন্তু এক্ষেত্রে Sales A/c-এর পরিবর্তে P. & L. Adjustment A/c ক্রেডিট হইবে, কারণ, Sales A/c একটি Nominal A/c।

**Journal Proper**

| Date | Particulars | L.F. | Dr. Amount Rs. | Cr. Amount Rs. |
|---|---|---|---|---|
| | (a) Suspense A/c ... Dr. | | 50 | |
| | To S. Sen's A/c | | | 50 |
| | (Being Cash Discount of Rs. 50 allowed to S. Sen not posted to his A/c, now rectified) | | | |
| | (b) No entry is necessary, because both the accounts affected are nominal. | | | |
| | (c) Suspense A/c ... Dr. | | 27 | |
| | To Creditors A/c | | | 27 |
| | (Being Credit Purchase of Rs. 85 credited to the Creditors A/c as Rs. 58, now rectified) | | | |
| | (d) No entry is required because both the accounts affected are nominal. | | | |
| | (e) Profit & Loss Adjustment A/c ... Dr. | | 100 | |
| | To Building A/c | | | 100 |
| | (Being Repairs to Building wrongly debited to Building A/c, now rectified) | | | |
| | (f) Suspense A/c ... Dr. | | 250 | |
| | To Profit & Loss Adjustment A/c | | | 250 |
| | (Being Sales Day Book undercast by Rs. 250, now rectified) | | | |
| | Total Rs. | | 427 | 427 |

**Dr. Profit and Loss Adjustment A/c Cr.**

| Date | Particulars | L.F. | Amount Rs. | Date | Particulars | L.F. | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| | To Building A/c | | 100 | | By Suspense A/c | | 250 |
| | To Capital A/c Balance transferred | | 150 | | | | |
| | | | 250 | | | | 250 |

**Dr. Suspense A/c Cr.**

| Date | Particulars | L.F. | Amount Rs. | Date | Particulars | L.F. | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| | To S. Sen's A/c | | 50 | | By Difference in Books | | 327 |
| | ,, Creditors A/c | | 27 | | | | |
| | ,, Profit & Loss Adjustment A/c | | 250 | | | | |
| | | | 327 | | | | 327 |

[ বিঃ দ্রঃ 1. Rectification Entry-গুলি Suspense A/c-এ posting করিবার পরে Suspense A/c-এ যে ব্যালান্স থাকিবে উহাই সংশোধনের পূর্বের রেওয়ামিলের তফাত (Difference in Books)। সুতরাং যে দিকে কম পড়িবে সেই দিকের একেবারে উপরে এই Difference in Books বসাইতে হইবে।

**2. ভুলটি রেওয়ামিল (Trial Balance)-এর আগে অথবা পরে অথবা চূড়ান্ত হিসাব (Final A/c) তৈয়ারী করিবার পরে ধরা পড়িল কিনা এ বিষয়ে কোনই উল্লেখ না থাকিলে অনিশ্চিত হিসাব খাত (Suspense A/c)-এর মাধ্যমে সংশোধন করাই সুবিধাজনক। তবে প্রশ্নের ভাষা হইতে কিছু আভাস পাওয়া যায়। যেমন, নিম্নে 19নং Exercise-এ পরিষ্কার বুঝা যায় যে, ভুল Suspense A/c এবং Nominal A/cs-এর মাধ্যমে সংশোধন করিতে হইবে। 22নং Exercise-এ বুঝা যায় যে, ভুল P. & L. Adjustment A/c এবং Suspense A/c-এর মাধ্যমে সংশোধন করিতে হইবে। 25নং Exercise-এ কিছু উল্লেখ নাই বলিয়া উহা Suspense A/c এবং Nominal A/c-এর মাধ্যমে সংশোধন করা উচিত। 24নং প্রশ্নটিতে যেহেতু "Closed their Books" কথাটি আছে সেইজন্য ভুলগুলি P. & L. Adjustment A/c এবং Suspense A/c-এর মাধ্যমে সংশোধন করা যাইতে পারে, যদিও Suspense A/c এবং Nominal A/c-এর মাধ্যমে উহা সংশোধন করিলেও কোন দোষ নাই।**

যখন বলা হইবে "Pass Journal entries to rectify errors" তখন দেখিতে হইবে যেন প্রত্যেকটি ভুলের জন্যই Entry হয়। সুতরাং সেক্ষেত্রে Blank Posting করিয়া সংশোধন চলিবে না। Suspense A/c-এর মাধ্যমেই সংশোধন করিতে হইবে। ]

***অশুদ্ধি সংশোধনের কয়েকটি সংক্ষিপ্ত কৌশল :**

যদিও ছাত্রদের মস্তিষ্কের মান উন্নয়নের জন্য প্রতিটি ভুল আলোচনা করিয়া কিভাবে উহা সংশোধন করিতে হইবে তাহা দেখানোই লেখকের প্রধান অভিপ্রায়, তথাপি যাহারা নিয়মানুগ হইয়া সহজেই ভুল সংশোধন করিতে ইচ্ছুক তাহাদের জন্য নিম্নলিখিত নিয়মাবলী বিশেষ উপযোগী।

**1. যদি ভুলটি দুই তরফা হয় তাহা হইলে টাকার অঙ্ক সমেত যে ভুল Entry-টি হইয়াছে তাহাকে উল্টাইয়া লিখিয়া উহার নীচে টাকার অঙ্ক সমেত শুদ্ধ Entry-টি বসাইতে হইবে। এই উল্টা Entry-টি এবং শুদ্ধ Entry-টি মিলিয়া যে Entry-টির সৃষ্টি করিবে সেইটিই সংশোধনী Entry।**

**2. যদি ভুলটি একটি হিসাবে সীমাবদ্ধ থাকে ( অর্থাৎ যদি একতরফা ভুল হয় ) তাহা হইলে—**

(ক) যে হিসাব ভুলক্রমে **কম টাকায় ডেবিট হইয়াছে** তাহাকে **বাকি টাকা দিয়া ডেবিট** করিতে হইবে।

(খ) যে হিসাব ভুলক্রমে **কম টাকায় ক্রেডিট হইয়াছে** তাহাকে **বাকি টাকা দিয়া ক্রেডিট** করিতে হইবে।

(গ) যে হিসাব **ডেবিট হওয়ার কথা অথচ ভুলে ডেবিট হয় নাই** তাহাকে **লেনদেনের অঙ্ক দিয়া ডেবিট** কর।

(ঘ) যে হিসাব **ক্রেডিট হওয়ার কথা অথচ ভুলে ক্রেডিট হয় নাই** তাহাকে **লেনদেনের অঙ্ক দিয়া ক্রেডিট** কর।

(ঙ) যে হিসাব **ডেবিট হওয়ার কথা অথচ ভুলে ক্রেডিট হইয়াছে** তাহাকে **দ্বিগুণ টাকার অঙ্ক দিয়া ডেবিট** কর।

(চ) যে হিসাব **ক্রেডিট হওয়ার কথা অথচ ভুলে ডেবিট হইয়াছে** তাহাকে **দ্বিগুণ টাকার অঙ্ক দিয়া ক্রেডিট** কর।

**এইরূপ করিয়া Entry-টি সাজাইয়া দেখ ডেবিট কম পড়ে কি ক্রেডিট কম পড়ে। ডেবিট কম পড়িলে Suspense A/c ডেবিট কর এবং ক্রেডিট কম পড়িলে Suspense A/c ক্রেডিট কর।**

**3. উপরোক্ত 1নং এবং 2নং নিয়ম প্রয়োগ করিবার সময় লক্ষ্য রাখিতে হইবে যে—**

(ক) ভুলটি ক্রয়-বিক্রয় হিসাব এবং লাভ-ক্ষতির হিসাব (Trading A/c and Profit & Loss A/c) তৈয়ারী করিবার **আগে** ধরা পড়িলে সংশোধনী Entry-তে Nominal A/c (নামিক হিসাব) ডেবিট বা ক্রেডিট করা চলে।

(খ) ভুলটি Trading A/c and Profit & Loss A/c তৈয়ারী করিবার **পরে** ধরা পড়িলে সংশোধনী Entry-তে Nominal A/c-এর পরিবর্তে Profit & Loss Adjustment A/c ডেবিট বা ক্রেডিট করিতে হইবে। এবং সংশোধনী Entry-তে যদি দেখি যে, শুধু একটি Nominal A/c ডেবিট এবং আর একটি Nominal A/c ক্রেডিট করা প্রয়োজন, তাহা হইলে, ঐ ভুলের কোন সংশোধনী Entry-ই করিতে হইবে না।

**উদাহরণে উপরোক্ত কৌশল প্রয়োগ:**

**1নং এবং 3নং কৌশল** (দুইতরফা ভুলের ক্ষেত্রে প্রযোজ্য)

**উদাহরণ 1.** Paid for Stationery but wrongly debited to Purchase A/c Rs. 120.

**প্রয়োগ** (ক) Cash.........Dr. Rs. 120
To Purchase A/c.........Rs. 120 } ভুল Entry-টির উল্টা

(খ) Stationery A/c Dr. Rs. 120
To Cash.....................Rs. 120 } শুদ্ধ Entry

'ক' ও 'খ'-এর সমন্বয়ে সংশোধনী Entry—

**Stationery A/c.........Dr. Rs. 120**
**To Purchase A/c............Rs. 120**

যদি এই ভুলটি Trading A/c and P. & L. A/c তৈয়ারী করিবার **আগে** ধরা পড়ে তাহা হইলে উপরোক্ত রূপে ইহার সংশোধন হইবে। এবং যদি ভুলটি Trading A/c and P. & L. A/c তৈয়ারী

করিবার **পরে** ধরা পড়ে তাহা হইলে কোন সংশোধনী Entry-ই লাগিবে না, কারণ Stationery A/c এবং Purchase A/c—দুইটিই নামিক হিসাব।

**উদাহরণ 2.** Repair to Machinery Rs. 100 has been debited to Machinery A/c.

**প্রয়োগ** (ক) Cash.........Dr. Rs. 100
To Machinery A/c...Rs. 100 } ভুল Entry-টির উল্টা

(খ) Repair A/c...Dr. Rs. 100
To Cash.................Rs. 100 } শুদ্ধ Entry

'ক' ও 'খ'-এর সমন্বয়ে সংশোধনী Entry—

**Repair A/c......Dr. Rs. 100**
**To Machinery A/c... ..Rs. 100**

ভুলটি Trading A/c and P. & L. A/c তৈয়ারী করিবার **আগে** ধরা পড়িলেই উপরোক্ত সংশোধনী Entry হইবে। ইহা Trading A/c and P. & L. A/c তৈয়ারী করিবার **পরে** ধরা পড়িলে সংশোধনী Entry নিম্নরূপ হইবে।

P. & L. Adjustment A/c...Dr. Rs. 100 ... ( কারণ Repair নামিক হিসাব )
To Machinery A/c......Rs. 100.

**2নং এবং 3নং কৌশল** ( একতরফা ভুলের ক্ষেত্রে প্রযোজ্য )

**উদাহরণ 3.**

(1) Purchase of Rs. 200 has been wrongly debited to Purchase A/c as Rs. 20.
(2) Sale of Rs. 1,000 has been credited to Sales A/c as Rs. 100.
(3) Depreciation charged to Machinery A/c Rs. 50 has not been posted to Depreciation A/c.
(4) Discount Allowed to Arun Rs. 10 has not been credited to his A/c.
(5) Rs. 200 paid for repair has been credited to Repair A/c.
(6) Rs. 25 received as commission has been debited to Commission A/c.

State how you would rectify the above errors, assuming that—(a) The errors have been discovered before preparation of Final A/cs. (b) They have been discovered after preparation of Final A/cs.

**(a) অর্থাৎ লাভ-ক্ষতির হিসাব ( চূড়ান্ত হিসাব ) তৈয়ারী করিবার আগে ভুল ধরা পড়িলে—**

(1) **Purchase** A/c......Dr. Rs. 180 ...... ( 2ক নিয়ম দ্রষ্টব্য )
To Suspense A/c...... Rs. 180

(2) Suspence A/c......Dr. Rs. 900
**To Sales A/c......Rs. 900** ...... ( 2খ নিয়ম দ্রষ্টব্য )

(3) **Depreciation A/c......**Dr. Rs. 50 ...... ( 2গ নিয়ম দ্রষ্টব্য )
To Suspense A/c.........Rs. 50

(4) Suspense A/c......Dr. Rs. 10
**To Arun's A/c.........Rs. 10** ...... ( 2ঘ নিয়ম দ্রষ্টব্য )

(5) **Repair A/c.........**Dr. Rs. 400 ...... ( 2ঙ নিয়ম দ্রষ্টব্য )
To Suspense A/c.........Rs. 400

(6) Suspense A/c.........Dr. Rs. 50
**To Commission A/c Rs. 50** ...... ( 2চ নিয়ম দ্রষ্টব্য

**(b) অর্থাৎ লাভ-ক্ষতির হিসাব ( চূড়ান্ত হিসাব ) তৈয়ারী করিবার পরে ভুল ধরা পড়িলে—**

(1) **P. & L. Adjustment A/c...Dr. Rs. 180** ···( কারণ Purchase A/c নামিক হিসাব )
To Suspense A/c.........Rs. 180

(2) Suspense A/c.........Dr. Rs. 900
**To P. & L. Adjustment A/c Rs. 900** ··· ( কারণ Sales A/c নামিক হিসাব )

(3) **P. & L. Adjustment A/c......Dr. Rs. 50** ··· ( কারণ Depreciation A/c নামিক হিসাব )
To Suspense A/c.........Rs. 50

(4) Suspense A/c.........Dr. Rs. 10
**To Arun's A/c.........Rs. 10**

(5) **P. & L. Adjustment A/c...Dr. Rs. 400** ··· ( কারণ, Repair A/c নামিক হিসাব )
To Suspense A/c.........Rs. 400

(6) Suspense A/c.........Dr. Rs. 50
To P. & L. Adjustment A/c...Rs. 50 ··· ( কারণ, Commission A/c নামিক হিসাব। )

## পরিপূরক বা স্বয়ং-সংশোধক ভুলের সংশোধন
## ( Rectification of Compensating Errors )

অনেক সময় কয়েকটি **একতরফা** ভুল এমনভাবে হয় যাহাতে রেওয়ামিলে কোন গরমিল হয় না। এক্ষেত্রে Suspense A/c-এ কোন টাকার অঙ্ক থাকে না। এই ভুলগুলির সংশোধন দুইভাবে করা যায়—

(1) যে হিসাবগুলির ডেবিটে কম হইয়াছে বা যাহারা মোটেই ডেবিট হয় নাই তাহাদের ডেবিট করিয়া এবং যে হিসাবগুলির ক্রেডিট কম হইয়াছে বা যাহারা মোটেই ক্রেডিট হয় নাই তাহাদের ক্রেডিট করিয়া একটি Entry করিলেই **সব ভুলগুলি** একবারে সংশোধন হইবে।

**অথবা,** (2) প্রত্যেকটি ভুল আলাদাভাবে Suspense A/c-এর মাধ্যমে সংশোধন করিতে হইবে। এই নিয়মে সংশোধন হইলে Suspense A/c-এর যেমন Opening Balance থাকিবে না, তেমনি ভুলগুলি Suspense A/c-এ Posting করিলে উহার দুইদিক সমান হইবে।

**চূড়ান্ত বা লাভ-ক্ষতির হিসাব তৈয়ারী করিবার পরে এই ভুলগুলি ধরা পড়িলে সংশোধনে নামিক হিসাবগুলির পরিবর্তে Profit & Loss Adjustment A/c করিতে হইবে।**

**উদাহরণ 1.** **Rectify the following compensating errors :**

**(a) Rs. 25 charged as depreciation to furniture has not been posted to Furniture A/c.**

**(b) Purchase of Rs. 375 has been wrongly posted to Purchase A/c as Rs. 350.**

(c) Sales Day Book was cast Rs. 20 short.

(d) Bad Debt written off Rs. 320 has been posted to Bad Debt A/c as Rs. 300.

**সংক্ষিপ্ত উত্তর :**

**প্রথম নিয়মে**

Purchase A/c... ..Dr. Rs. 25
Bad Debt A/c......Dr. Rs. 20
To Furniture A/c......Rs. 25
,, Sales A/c.........Rs. 20
(Being the rectification of several compensating errors).
[ বিঃ দ্রঃ এই নিয়মে একটিই Entry হইবে। ]

**দ্বিতীয় নিয়মে**

1. Suspense A/c......Dr. Rs. 25
To Furniture A/c ..Rs. 25
2. Purchase A/c......Dr. Rs. 25
To Suspense A/c .. . Rs. 25
3. Suspense A/c......Dr. Rs. 20
To Sales A/c......Rs. 20
4. Bad Debt A/c......Dr. Rs. 20
To Suspense A/c......Rs. 20

*Dr.* **Suspense A/c** *Cr.*

| | Rs. | | Rs. |
|---|---|---|---|
| To Furniture A/c | 25 | By Purchase A/c | 25 |
| ,, Sales A/c | 20 | ,, Bad Debt A/c | 20 |
| | 45 | | 45 |

## অনুশীলনী

1. What is Journal Proper ? What are its uses ? Give at least two examples of each kind of entries that go through Journal Proper.

( প্রকৃত জাবেদা কি ? ইহার কি কি ব্যবহার ? প্রকৃত জাবেদার মাধ্যমে যে ধরনের লেনদেন লেখা হয় তাহাদের প্রত্যেকের কমপক্ষে দুইটি করিয়া উদাহরণ দাও। )

2. Explain each of the following with at least one example :

(i) Transfer Entry, (ii) Rectification Entry, (iii) Opening Entry, (iv) Adjustment Entry, (v) Closing Entry.

[ নিম্নলিখিতগুলির ব্যাখ্যা কর এবং প্রত্যেকের কমপক্ষে একটি করিয়া উদাহরণ দাও :

(i) জের স্থানান্তরের দাখিলা ( Transfer Entry ) ; (ii) ভুল সংশোধনের দাখিলা ; (iii) হিসাব খোলার দাখিলা ; (iv) হিসাব মিলকরণের দাখিলা ( Adjustment Entry ) এবং (v) হিসাব বন্ধের দাখিলা। ]

3. What are the different types of adjustment that we are to make usually ?

[ সাধারণতঃ কি কি বিভিন্ন মিলকরণ ( Adjustment ) আমাদের করিতে হয় ? ]

4. "The greater the number of Day Books the smaller is the number of transactions for Journal Proper".—Discuss.

( "বিশেষ জাবেদার সংখ্যা যত বেশী হইবে প্রকৃত জাবেদার লেনদেনের সংখ্যা তত কম হইবে"—আলোচনা কর। )

5. "While Day Books are special purpose Journals, Journal Proper is a multipurpose one".—Discuss.

("বিশেষ জাবেদাগুলি যেখানে বিশেষ উদ্দেশ্যব্যঞ্জক, প্রকৃত জাবেদা সেখানে বহু উদ্দেশ্যব্যঞ্জক"—আলোচনা কর।)

6. Record the following transactions with suitable narrations in Journal Proper.

(উপযুক্ত বিবরণীসহ নিম্নলিখিত লেনদেনগুলি প্রকৃত জাবেদায় লেখ।)

(a) Rs. 1,000 due from A. K. Sen has to be transferred to B. K. Sen's A/c.

[ *Hints* : B. K. Sen ডেবিট এবং A. K. Sen ক্রেডিট ]

(b) Building has to be depreciated by Rs. 6,000.

(c) Rs. 200 due from S. Roy becomes irrecoverable.

[ *Hints* : Bad debt ডেবিট এবং S. Roy's A/c ক্রেডিট ]

(d) Closing stock has been valued at Rs. 6,000.

(e) Rent for the month of December Rs. 200 is outstanding.

7. Sri K. D. Bose's year closes on 31. 12. '68. Adjust the following by Journal entries :

(শ্রী কে. ডি. বসুর আর্থিক বৎসর 31-12-68 তারিখে শেষ হয়। জাবেদা দাখিলার সাহায্যে নিম্নলিখিতগুলির মিলকরণ কর।)

(a) Rs. 1,200 for rent from March '68 to February '69 has been paid on 1st March, 1968.

[ *Hints* : অগ্রিম ভাড়া 200 টাকা দেওয়া হইয়াছে ]

(b) Interest Rs. 250 for the year ended 31. 12. '68 has been due but not received.

(c) Royalty Rs. 600 has been received for the year ended 31st March, 1969.

[ *Hints* : অগ্রিম Royalty পাইয়াছি 150 টাকা ]

(d) Closing stock has been valued at Rs. 10,000.

(e) Debt amounting to Rs. 100 due by A. Bose has been bad.

8. Record the following in Journal Proper with suitable narrations :

(নিম্নলিখিতগুলি উপযুক্ত বিবরণীসহ প্রকৃত জাবেদায় লেখ।)

(a) Purchased Machinery from M. T. Co. Rs. 8,000.

(b) Sold old furniture Rs. 100 to B. Bose.

(c) Repaired the building by S. Manna on credit for Rs. 200.

[ *Hints* : Repair A/c ডেবিট এবং S. Manna's A/c ক্রেডিট হইবে ]

(d) Allowed discount to Chandra Sekhar Rs. 30.

[ *Hints* : Discount A/c ডেবিট এবং Chandra Sekhar's A/c ক্রেডিট হইবে ]

(e) Earned discount from S. Dutta.

[ *Hints* : S. Dutta's A/c ডেবিট এবং Discount A/c ক্রেডিট হইবে ]

9. S. K. Dutta starts business on 1. 1. '68 with the following assets and liabilities.

(এস. কে. দত্ত নিম্নলিখিত সম্পত্তি ও দায় লইয়া 1. 1. '68 তারিখে ব্যবসা আরম্ভ করে।)

Building Rs. 8,000 ; Machinery Rs. 6,000 ; Debtors Rs. 4,000 ; Stock Rs. 2,000 ; Bills Receivable Rs. 1,000 ; Cash Rs. 600 ; Creditors Rs. 3,000 and Bills Payable Rs. 1,500.

Pass the opening entry in Sri Dutta's Book.

( শ্রী দত্তর বইতে হিসাব খোলার দাখিলা দেখাও। )

[ *Ans.* Capital A/c-এ 17,100 টাকা ক্রেডিট হইবে ]

10. Following is the Balance Sheet of M. Sen as at 31st December, 1969.

( 31শে ডিসেম্বর, 1969 তারিখে এম. সেনের উদ্বর্ত্ত পত্র নিম্নরূপ )

**Balance Sheet** *as at 31st December, '69*

| | | Rs. | | | | Rs. |
|---|---|---|---|---|---|---|
| S/Creditors | ... | 3,000 | Machinery | ... | | 4,000 |
| | | | S/Debtors | | 2,100 | |
| Bills Payable | ... | 500 | *Less* Reserve for Bad Debt | | 100 | |
| Capital A/c | ... | 4,500 | | | | 2,000 |
| | | | Stock | | | 1,000 |
| | | | Bills Receivable | | | 800 |
| | | | Cash | | | 200 |
| | | Rs. 8,000 | | | | Rs. 8,000 |

Show the opening entry as on 1. 1. '70.

( 1. 1. '70 তারিখে হিসাব খোলার দাখিলা দেখাও। )

[ *Hints* : S/Debtors ডেবিট 2,100 টাকা এবং Reserve for Bad Debt A/c ক্রেডিট হইবে 100 টাকা। ]

11. How would you close the following A/cs ? Show the entries.

Sales A/c, Purchase A/c, Wages A/c, Salary A/c, Rent A/c and Discount Received A/c.

( নিম্নলিখিত হিসাবগুলি কিভাবে বন্ধ করিবে ? দাখিলা দেখাও—বিক্রয় হিসাব, খরিদ হিসাব, মজুরী হিসাব, ভাড়া হিসাব এবং প্রাপ্ত বাট্টা হিসাব। )

12. Close the following A/cs by Journal entries :

( নিম্নলিখিত হিসাবগুলি জাবেদা দাখিলার সাহায্যে বন্ধ কর। )

| | | | |
|---|---|---|---|
| Purchase A/c (Dr.) | ... | Rs. | 3,000 |
| Sales A/c (Cr.) | ... | Rs. | 11,000 |
| Opening Stock A/c (Dr.) | ... | Rs. | 2,000 |
| Carriage Inward A/c (Dr.) | ... | Rs. | 200 |
| Closing Stock (valued at) | ... | Rs. | 4,000 |
| Salary A/c (Dr.) | ... | Rs. | 400 |
| Rent A/c (Dr.) | ... | Rs. | 60 |
| Carriage Outward A/c (Dr.) | ... | Rs. | 10 |
| Discount Received A/c (Cr.) | ... | Rs. | 100 |

13. Record the following in Journal Proper :
( নিম্নলিখিতগুলি প্রকৃত জাবেদায় লেখ। )

(a) Rs. 200 was due from X, but X being bankrupt the amount becomes irrecoverable (write off).

[ *Hints* : Bad Debt ডেবিট এবং X's A/c ক্রেডিট ]

(b) Rs. 100 due from Bulu has to be adjusted against our dues to Adinath.

[ *Hints* : Adinath ডেবিট এবং Bulu ক্রেডিট ]

(c) Rs. 150 received from Uttam Kumar has been shown as received from Omprakash (rectify).

[ *Hints* : Omprakash ডেবিট এবং Uttam Kumar ক্রেডিট ]

(d) Closing Stock has been valued at Rs. 5,000.

(e) Depreciate Machinery by Rs. 600.

14. Pass Journal Entries rectifying the following errors :
( নিম্নলিখিত ভুলগুলি সংশোধনার্থে জাবেদা দাখিলা কর। )

(a) Rs. 100 received from John has been credited to Jones.

(b) Rs. 250 paid for wages has been debited to Rent A/c.

(c) Office Almirah purchased for Rs. 500 has been debited to Purchase A/c.

(d) Rs. 200 received for commission has been recorded as received from sales.

(e) Repairs to Machinery Rs. 100 has been debited to Machinery A/c.

15. Pass Journal Entries wherever necessary (and mention where no entry is necessary) for rectifying the following errors discovered before putting the difference in Trial Balance to Suspense A/c.

[ রেওয়ামিলের তফাত অনিশ্চিত হিসাবখাতে বসাইবার আগে আবিষ্কৃত নিম্নলিখিত ভুলগুলি সংশোধনার্থে প্রয়োজনীয় জাবেদা দাখিলা কর ( এবং যেখানে দাখিলার প্রয়োজন নাই তাহা উল্লেখ কর )। ]

(a) Paid Chowdhury Rs. 100 but debited Chatterjee for that.

(b) Discount Allowed Rs. 50 has been debited to Interest A/c.

(c) Inward Invoice Book (Purchase Day Book) has been cast Rs. 150 excess.

(d) Return Outward Book was overcast by Rs. 10.

(e) Outward Invoice Book (Sales Day Book) was cast Rs. 50 short.

(f) Discount Received from R. Sen Rs. 15 has not at all been passed through the books.

[ *Hints* : R. Sen-কে ডেবিট এবং Discount Received-কে ক্রেডিট কর। ]

(g) Sales of old furniture for cash Rs. 200 has been posted to Machinery A/c from Cash Book.

[ *Hints* : Machinery A/c-কে ডেবিট এবং Furniture A/c-কে ক্রেডিট কর। ]

(h) Sales Return Book has been added Rs. 100 more.

(i) Credit Sales to B. Roy Rs. 150 has been recorded as a Credit Purchase from him.

[ *Hints* : B. Roy ডেবিট 300 টাকা, Purchase A/c ক্রেডিট 150 টাকা এবং Sales A/c ক্রেডিট 150 টাকা ]

(j) Discount Allowed to James Rs. 50 has been recorded as Discount Received from him.

[ *Hints* : Discount Allowed A/c ডেবিট 50 টাকা, Discount Received A/c ডেবিট 50 টাকা এবং James A/c ক্রেডিট 100 টাকা ]

16. How would you rectify the following errors discovered before the difference in books was put to Suspense A/c ?

( রেওয়ামিলের তফাত অনিশ্চিত হিসাবখাতে বসাইবার আগে আবিষ্কৃত নিম্নলিখিত ভুলগুলি কিভাবে সংশোধন করিবে ? )

(a) Furniture purchased for Rs. 1,000 has been passed through Invoice Book (Purchase Book).
(b) Premium paid Rs. 120 has been debited to Interest A/c.
(c) Sales of old furniture Rs. 500 was passed through Sales Day Book.
(d) Return Inward Book was added Rs. 200 more.
(e) Return Inward Book was added Rs. 50 short.
(f) Repairs to Building Rs. 150 was debited to Building A/c.
(g) Interest received from Sudhin has been recorded as Discount allowed to him.

17. Following errors have been discovered after putting the difference in books to a newly opened Suspense A/c. The Trial Balance had Rs. 1,250 excess credit.

( নূতন সৃষ্ট অনিশ্চিত হিসাবখাতে রেওয়ামিলের তফাত বসাইবার পরে নিম্নলিখিত ভুলগুলি ধরা পড়িয়াছে। রেওয়ামিলে 1,250 টাকা অতিরিক্ত ক্রেডিট ছিল। )

(a) Rs. 250 sales to B. Bose had been posted to his account as Rs. 25.
(b) The Purchase Day Book was cast Rs. 1,000, too short.
(c) A motor car purchased from X Co. on credit for Rs. 15,000 was debited to the Purchase A/c.
(d) Rs. 25 allowed as Cash Discount to C. Chandra was not debited to Discount A/c.

Pass Journal entries for rectification and prepare the Suspense A/c.

( সংশোধনার্থে দাখিলা কর এবং অনিশ্চিত হিসাবখাত তৈয়ারী কর। )

[ *Hints* : Suspense A/c-এর ডেবিট দিকে To Difference in Books Rs. 1,250 হইবে। ]

18. The undermentioned errors could not be detected by the book-keeper of G. D. Bose—a sole trader.

( একক-মালিক জি. ডি. বোস-এর হিসাবরক্ষক নিম্নলিখিত ভুলগুলি ধরিতে পারে নাই। )

(i) Sales Day Book was cast Rs. 500 short.
(ii) Purchase of an Office Almirah for Rs. 450 was passed through the Purchase Day Book.
(iii) The sale of goods worth Rs. 250 to B. Bose was credited to his account.

[ *Hints* : ইহার জন্য রেওয়ামিল-এ 500 টাকা ক্রেডিট বেশী হইয়াছে। ]

(iv) Goods worth Rs. 350 taken by G. D. Bose (the proprietor) were not debited to any A/c.

[ *Hints* : এখানে Drawing A/c ডেবিট হওয়া উচিত ছিল, কিন্তু হয় নাই। ধরিয়া লওয়া হইল যে, Stock A/c যথারীতি ক্রেডিট হইয়াছিল। সুতরাং এখন Drawing A/c ডেবিট এবং Suspense A/c ক্রেডিট হইবে। ]

(v) Purchase of Stationery for Rs. 50 was debited to Office Typewriter A/c.
The Trial Balance was agreed by keeping the difference in Suspense A/c.
You are required to state—

(a) What items have affected the agreement of the Trial Balance ? and
(b) What was the amount in the Suspense A/c ?
(c) Give Journal entries for rectification of the errors.

( রেওয়ামিলের তফাত অনিশ্চিত হিসাবে বসাইয়া উহা মেলান হইয়াছে। তোমাকে বলিতে হইবে যে, কোন্ কোন্ ভুল রেওয়ামিল মিলিতে দেয় নাই এবং কত তফাত অনিশ্চিত হিসাবে বসান হইয়াছে ভুলগুলি সংশোধনার্থে জাবেদা দাখিলা দাও। )

[ *Short Answers* : (a) items (i), (iii), (iv), have affected Trial Balance.
(b) Rs. 350 was to the debit of Suspense A/c. ]

19. The following errors were discovered in the books of Sri Ram & Co. affecting the year ended 31st March, 1968. The difference was carried to a Suspense A/c and the Trial Balance was agreed.

( 1968 সালের 31শে মার্চ অন্তিক বৎসরে শ্রীরাম এণ্ড কোং-এর নিম্নলিখিত ভুলগুলি ধরা পড়িয়াছে রেওয়ামিলের তফাত অনিশ্চিত হিসাবে বসাইয়া উহা মেলান হইয়াছে। )

(a) Sales Day Book total Rs. 57,797 was posted to Sales A/c as Rs. 75,977
[ *Hints* : এখানে ক্রেডিট বেশী হইয়াছে 18,180 টাকা। ]
(b) A new Typewriter purchased for Rs. 750 was passed through the Purchase A/c.
(c) Goods purchased from P. Dalal Rs. 300 were debited to his A/c.
[ *Hints* : Purchase A/c এবং P. Dalal's A/c—এই দুইটিই ডেবিট হইয়াছে ; সুতরাং ডেবিট বেশী হইল 600 টাকা। ]
(d) Repairs to Office Car Rs. 125 were debited to the Motor car A/c.
(e) Return Inward amounting to Rs. 150 were not credited to Debtors A/c.
[ *Hints* : এখন ক্রেডিট কম হইয়াছে 150 টাকা। ]

Show entries to rectify the above and also show the Suspense A/c.
( উপরোক্তগুলি সংশোধনার্থে দাখিলা দেখাও এবং অনিশ্চিত হিসাবখাত দেখাও। )
[ *Hints* : Suspense A/c-এ Difference in Books ডেবিট ছিল 17,430 টাকা। ]

20. Show separately how you would rectify the following errors if they were discovered—

***(a) Before putting the difference in Trial Balance to Suspense A/c.***
***(b) After putting the difference in Trial Balance to Suspense A/c.***

( রেওয়ামিলের তফাত অনিশ্চিত হিসাবে বসাইবার (1) আগে অথবা (2) পরে যদি নিম্নলিখিত ভুলগুলি ধরা পড়ে তাহা হইলে কিভাবে সংশোধন করিবে তাহা আলাদাভাবে দেখাও। )

(i) A credit purchase of Rs. 83 was credited to the Suppliers' A/c as Rs. 38.
(ii) Purchase Day Book was cast Rs. 450 short.
(iii) Purchase of Machinery Rs. 3,000 was passed through the Inward Invoice Book (Purchase Day Book).
(iv) Return Outward Book was overcast by Rs. 150.
(v) Discount received Rs. 30 from S. Sen was not posted to his A/c.

(vi) Repairs to Building Rs. 200 was debited to Building A/c.

(vii) A credit purchase of Rs. 950 from A. Bose was recorded as if it was a credit sale to him.

[ *Hints* : (a) I, II, IV, V নং ভুলের জন্য Entry করিতে হইবে না। শুধু Blank Posting করিতে হইবে। 1নং উদাহরণ দ্রষ্টব্য। কিন্তু ঐ ভুলগুলির জন্যই (b)-তে Entry হইবে। (b) এর উত্তর করিয়া Suspense A/c তৈয়ারী করিলে উহা মিলিয়া যাইবে। Suspense A/c-এর ডেবিটে Difference in Books ছিল 585 টাকা। ]

**21.** The following errors were discovered in the books of M. Tarafdar after his final accounts were prepared.

You are required to pass adjusting Journal Entries and prepare Profit & Loss Adjustment A/c for the year ended 31st March, 1968.

( চূড়ান্ত হিসাব তৈয়ারীর পরে এম. তরফদারের বইতে নিম্নলিখিত ভুলগুলি ধরা পড়িয়াছে। তোমাকে সংশোধনী দাখিলা এবং 1968 সালের 31শে মার্চ অন্তিক বৎসরের লাভ-ক্ষতির সমন্বয় খাত তৈয়ারী করিতে হইবে। )

(a) Cash Discount—Rs. 12 was debited to Sales A/c.

(b) A credit sale of Rs. 150 to A. Das was debited to his account, but was not credited to Sales A/c.

(c) Stationery purchased (and used) for Rs. 175 was debited to Purchase A/c.

(d) A second hand typewriter purchased for Rs. 150 was debited to Plant and Machinery A/c.

(e) A credit purchase of Rs. 65 was posted to the credit of the Creditors A/c as Rs. 56.

(f) Repairs to Motor car amounting to Rs. 100 was debited to Motor car A/c.

[ *Ans. & Hints* : a এবং c-এর বেলায় কোন Entry করিতে হইবে না। Profit & Loss Adjustment A/c-এর ক্রেডিট ব্যালান্স হইবে 50 টাকা ; Suspense A/c-এর ক্রেডিটে Difference in Books ছিল 159 টাকা। ]

**22.** Dey and Bose prepared their Profit & Loss A/c and the profit was Rs. 50,000. This profit was not distributed amongst them. The following errors were discovered afterwards :

( দে এবং বসু লাভ-ক্ষতির হিসাব তৈয়ারী করিয়াছে এবং 50,000 টাকা লাভ হইয়াছে। লাভ বিলি করা হয় নাই। পরে নিম্নলিখিত ভুলগুলি ধরা পড়িয়াছে। )

(a) The Sales account was undercast by Rs. 5,000.

(b) The Purchase account was overcast by Rs. 1,000.

(c) The purchase of an Office typewriter for Rs. 500 was passed through the Purchase A/c.

(d) A credit sale of Rs. 350 to Roy Brothers was passed through the Sales Day Book as Rs. 530.

[ *Hints* : ইহাতে Party-র A/c এবং Sales A/c—দুইটিতেই 530 টাকা হইবে, কারণ, Sales Day Book হইতেই Party-র A/c-এ এবং Sales A/c-এ Posting হইয়া থাকে। সুতরাং এখন Sales A/c-এর পরিবর্তে P. & L. Adjustment A/c ডেবিট এবং Party's A/c ক্রেডিট হইবে 180 টাকা। ]

Rectify the above errors through the Journal and ascertain the correct figure of profit to be distributed between the partners. Also show the Suspense A/c.

( জাবেদা দাখিলার সাহায্যে উপরোক্ত ভুলগুলি সংশোধন কর, অংশীদারদের মধ্যে বিলি দেবার জন্য সঠিক লাভের অঙ্ক বাহির কর এবং অনিশ্চিত হিসাবখাত দেখাও। )

[ *Hints* : উদাহরণ 4-এর নিয়মে Journal কর। পরে Profit & Loss Adjustment A/c তৈয়ারী কর। Suspense A/c-এর ক্রেডিটে Difference in Books হইবে 6,000 টাকা। Profit & Loss Adjustment A/c নিম্নরূপ হইবে। ]

**Dr. Profit & Loss Adjustment A/c Cr.**

| | Rs. | | Rs. |
|---|---|---|---|
| To Roy Brother's A/c | 180 | By N. P. transferred from P. & L. A/c | 50,000 |
| " Balance transferred to Capital A/cs equally— | | " Suspense A/c | 5,000 |
| | | " Suspense A/c | 1,000 |
| Dey Rs. 28,160 | | " Office Furniture A/c | 500 |
| Bose Rs. 28,160 | 56,320 | | |
| Rs. | 56,500 | Rs. | 56,500 |

[ বিঃ দ্রঃ অংশীদারী আইন অনুসারে অংশীদারদের মধ্যে কোন চুক্তি না থাকিলে লাভ বা ক্ষতি সমান ভাগ হইবে—ভারতীয় অংশীদারী আইনের 13নং ধারা দ্রষ্টব্য। ]

**23.** The following errors were detected in the books of a merchant ;

( কোন ব্যবসায়ের বইতে নিম্নলিখিত ভুলগুলি ধরা পড়িয়াছে। )

(i) An invoice received from Jadulal for Rs. 1,000 was entered in the books as Rs. 100.

[ *Hints* : ইহা Purchase-এর Invoice ; ইহার জন্য Purchase ডেবিট Rs. 900 এবং Jadulal ক্রেডিট Rs. 900 করিবে। ]

(ii) A sale of old furniture for Rs. 500 was entered in the Sales Day Book.

[ *Hints* : Sales ডেবিট Rs. 500, Furniture ক্রেডিট Rs. 500 হইবে। ]

(iii) Rs. 1,000 paid for rent was debited to Landlord's Account.

[ *Hints* : Rent ডেবিট এবং Landlord ক্রেডিট হইবে। ]

(iv) Goods sold to Royji for Rs. 100 was debited to his account as Rs. 1,000.

[ *Hints* : Suspense ডেবিট Rs. 900 এবং Royji ক্রেডিট Rs. 900 হইবে। ]

(v) From Cash Book it was found that discount of Rs. 35 allowed by Jaidev was not posted to his account.

[ *Hints* : Jaidev ডেবিট এবং Suspense ক্রেডিট হইবে। ]

(vi) A purchase of goods for Rs. 617 from Agarwal & Co., has been posted to the debit of the creditors' account as Rs. 170.

[ *Hints* : Suspense ডেবিট Rs. 787 এবং Agarwal & Co. A/c ক্রেডিট Rs. 787 হইবে। ]

Pass the entries necessary to correct the above errors if these errors were detected after the preparation of Trial Balance and creation of a Suspense Account.

( এই ভুলগুলি যদি রেওয়ামিল এবং অনিশ্চিত হিসাবখাত তৈয়ারী করিবার পরে ধরা পড়িয়া থাকে তাহা হইলে উহাদের সংশোধনার্থে দাখিলা কর। )

[ B. U. Three-year Degree Course, B. Com. 1965 ]

**24.** X. Y. Co. closed their books on 31st December. As on that date, you find that—

( এক্স. ওয়াই. কোং 31শে ডিসেম্বর হিসাব বন্ধ করে। ঐ তারিখে তুমি দেখিতে পাইলে যে-- )

(a) Materials from Store (Rs. 636) and Wages (Rs. 316) had been used in making loose tools for use in the company's factory but no entries had been made in the books except that Cash was credited for payment of wages.

(b) Rs. 112 (debited to Wages A/c) had been paid in weekly instalments to an injured workman as compensation.

(c) A cheque of Rs. 500 received from Insurance Co. for a loss of stock sustained by fire, has been paid by the proprietor into his private Bank A/c and not recorded in the business books.

(d) An item of Rs. 20 entered in the Sales Return Book had been posted to the debit of the customer who returned the goods.

(e) Stock used as stationery Rs. 50 was not recorded in the books.

Rectify the above errors by suitable entries giving narrations.

( বিবরণী দিয়া উপযুক্ত দাখিলার মাধ্যমে উপরোক্ত ভুলগুলি সংশোধন কর। )

[ *Hints* : (a) ইহাতে যেহেতু শুধু নগদ ( Cash ) 316 টাকা ক্রেডিট হইয়াছিল সেইজন্য রেওয়ামিল মিলাইবার জন্য Suspense A/c-এ 316 টাকা ডেবিট হইয়াছিল। এখন Loose Tools A/c 952 টাকা ডেবিট এবং Materials A/c ও Suspense A/c যথাক্রমে 636 টাকা এবং 316 টাকা ক্রেডিট করিতে হইবে।

(b) Worksmen Compensation A/c ডেবিট এবং Wages A/c ক্রেডিট হইবে 112 টাকা।

(c) এক্ষেত্রে Bank A/c ডেবিট এবং Insurance Claim A/c ক্রেডিট করা উচিত ছিল ; কিন্তু কিছুই হয় নাই। এখন Bank A/c ডেবিট করা চলিবে না, কারণ চেকখানি মালিক ( Proprietor ) লইয়া গিয়াছে। সুতরাং সংশোধনে Drawing A/c ডেবিট এবং Insurance Claim A/c ক্রেডিট হইবে 500 টাকা।

(d) Suspense A/c ডেবিট হইবে 40 টাকা এবং Customer's A/c ক্রেডিট হইবে 40 টাকা।

(e) Stationery A/c ডেবিট হইবে এবং Stock A/c ক্রেডিট হইবে। ]

25. On examination of the books of a Merchant the following errors were detected. Pass the necessary entries correcting the errors.

( কোন ব্যবসায়ীর হিসাব পরীক্ষা করিয়া নিম্নলিখিত ভুলগুলি পাওয়া গিয়াছে। ভুলগুলি সংশোধনার্থে প্রয়োজনীয় দাখিলা কর। )

(i) An invoice received from Sundarlal for Rs. 750 was entered in the books for Rs. 75 only.

[ *Hints* : (i) "Invoice Received" কথাটি থাকার জন্য বুঝিতে পারা যায় যে, ইহা *Inward Invoice.* ইহাতে Purchase এবং Party উভয় হিসাবেই ভুলে 75 টাকা হইয়াছে। ]

(ii) An amount of Rs. 325 received for the sale of old furniture was entered as sales.

(iii) Bill received from Jayshree for repairs done to machinery Rs. 250 and cost of 3 table fans supplied—Rs. 490, were entered as purchase.

[ *Hints* : (ii) *Repairs A/c Dr. Rs. 250, Furniture & Fittings A/c Dr. Rs. 490* এবং *Purchase A/c Cr. Rs. 740.* ]

(iv) Rs. 2,000 paid for repairs done to Building, was debited to Building A/c.

(v) Rs. 950 paid for rent was debited to Landlord's A/c.

(vi) Goods sold to Raiji worth Rs. 100 were debited to his A/c as Rs. 1,000.

(vii) From Cash Book it was found that discount of Rs. 35 allowed by Jaidev was not posted to his A/c and an amount of Rs. 20 for interest on Bank Overdraft was credited to Interest A/c.

[ *Hints* : (vii) *Jaidev's A/c Dr. Rs. 35, Interest A/c Dr. Rs. 20, Interest on Overdraft A/c Dr. Rs. 20, Suspense A/c Cr. Rs. 75.* ]

26. Rectify the errors in Ex. 15 by suitable entries assuming that they were detected after putting the difference of Trial Balance to Suspense A/c.

( ভুলগুলি রেওয়ামিলের তফাত অনিশ্চিত হিসাবখাতে বসাইবার পরে ধরা পড়িয়াছে ধরিয়া লইয়া 15নং প্রশ্নের ভুলগুলি সংশোধন কর। )

27. Pass rectifying journal entries for errors in Ex. 16 assuming that they were detected after the Difference in Books was put to Suspense A/c and Final A/cs were prepared.

( রেওয়ামিলের তফাত অনিশ্চিত হিসাবখাতে বসাইবার পরে এবং চূড়ান্ত হিসাব তৈয়ারী করার পরে ভুলগুলি ধরা পড়িয়াছে বলিয়া ধরিয়া লইয়া 16নং প্রশ্নের ভুলগুলি সংশোধনার্থে জাবেদা দাখিলা কর। )

28. Rectify the following errors :

( নিম্নলিখিত ভুলগুলি সংশোধন কর : )

(a) Factory machinery purchased from Machinery Corporation for Rs. 90,000 was entered in the Purchase Day Book as Rs. 99,000 and posted to the A/c of Machinery Mart Ltd. The Day Book was cast as Rs. 90,900.

(b) Furniture sold for Rs. 8,000 to Gay Trading Co. was entered in the Sales Day Book by us, as Rs. 8,800, but the posting to Gay Trading Co. was a credit of only Rs. 8,080.

(c) Gay Trading Co. paid Rs. 7,990 in settlement, the discount though not entered in the Cash Book was debited direct to Discount Account in the Ledger.

[ Adapted, St. Xavier's Collegiate School Test, 1966 ]

[ *Hints* : (a) Factory Machinery A/c ডেবিট Rs. 90,000, Machinery Mart Ltd. A/c ডেবিট Rs. 99,000, Purchase A/c ক্রেডিট Rs. 90,900, Machinery Corporation A/c ক্রেডিট Rs. 90,000 এবং Suspense A/c ক্রেডিট Rs. 8,100 হইবে।

(b) Sales A/c ডেবিট Rs. 8,800, Gay Trading Co. A/c ডেবিট Rs. 16,080, Suspense A/c ক্রেডিট Rs. 16,880 এবং Furniture A/c ক্রেডিট Rs. 8,000 হইবে।

(c) Suspense A/c ডেবিট Rs. 10 এবং Gay Trading Co. A/c ক্রেডিট Rs. 10 হইবে; কারণ, Discount যেহেতু নগদান বইতে লেখা হয় নাই সেইজন্য Gay Trading Co. A/c-এ Discount ক্রেডিট হয় নাই। ]

29. The Trial Balance extracted from the books of a business on 31st December, 1965 was found to agree and the Final Accounts were drafted showing a Net Profit of Rs. 27,870.

The following errors were, however, subsequently discovered :

( কোন ব্যবসায়ের 1965 সালের 31শে ডিসেম্বর তারিখের রেওয়ামিল মিলিতে দেখা গিয়াছে এবং 27,870 টাকা নীট লাভ দেখাইয়া চূড়ান্ত হিসাব তৈয়ারী করা হইয়াছে। পরে নিম্নলিখিত ভুলগুলি ধরা পড়িয়াছে। )

(a) Goods sold for Rs. 250 to Md. Ismail and correctly entered in the Sales Day Book, had been debited to his account as Rs. 50.

(b) An iron-safe for office use purchased for Rs. 1,250 had been posted to Purchase Account.

(c) The Purchase Book had been over-added on one page Rs. 400.

(d) The total of a page (Rs. 968) in the Sales Return Book had been carried forward as Rs. 768.

State how you would correct these errors and adjust the profit.

( কিভাবে ভুলগুলি সংশোধন করিবে এবং নীট লাভের বদবদল করিবে তাহা দেখাও। )

[ Hindu School Test, 1966 ]

[ *Hints* : যেহেতু বলা হইয়াছে যে, রেওয়ামিল মিলিয়া গিয়াছিল সেই কারণেই ধরিতে হইবে যে, এই ভুলগুলি স্বয়ংসংশোধক ভুল। 'a'-তে 200 টাকা ডেবিট কম, 'c'-তে 400 টাকা ডেবিট বেশী এবং 'd'-তে 200 টাকা ডেবিট কম হইয়াছে। ইহারা স্বয়ংসংশোধক। Suspense A/c-এর অবতারণা না করিয়া নিম্নলিখিতভাবে একটি Entry দিয়াই সবগুলি সংশোধন করা যায়। ]

**খসড়া**

(a) Md. Ismail A/c...Dr. Rs. 200
(d) Sales Return A/c Dr. Rs. 200
(b) Office Furniture A/c Dr. Rs. 1,250
 (b) To Purchase A/c Rs. 1,250
 (c) ,, Purchase A/c Rs. 400

**উত্তর**

( চূড়ান্ত হিসাব হওয়ার পরে ভুল ধরা পড়িয়াছে। )

Md. Ismail A/c ... Dr. Rs. 200
Office Furniture A/c Dr. Rs. 1,250
 To P. & L. Adjustment A/c Rs. 1,450

30. Following are the compensating errors which did not affect the agreement of Trial Balance as on 31st December, 1968.

( নিম্নলিখিত পরিপূরক ভুলগুলি 1968 সালের 31শে ডিসেম্বর তারিখের রেওয়ামিল মিলিতে বাধার সৃষ্টি করে নাই। )

(a) Sales Day Book was cast Rs. 100 short.

(b) Return Inward Book total Rs. 3,900 was posted to Return Inward A/c as Rs. 3,700.

(c) Debit side of Cash Book was overcast by Rs. 75.

(d) Depreciation charged to Machinery Rs. 25 was not posted to Machinery A/c.

Rectify the above errors—(i) By one entry for all (ii) by individual entry for each error.

[ উপরোক্ত ভুলগুলি—(i) একটি দাখিলা দিয়া এবং (ii) প্রত্যেকের জন্য আলাদা দাখিলা দিয়া সংশোধন কর। ]

[ *Hints* : (i) একটি Entry করিয়া সবগুলি সংশোধন করিলে—Return Inward ডেবিট 200 টাকা, Sales A/c ক্রেডিট 100 টাকা, Cash ক্রেডিট 75 টাকা এবং Machinery ক্রেডিট 25 টাকা হইবে (ii) প্রত্যেকটির জন্য আলাদা Entry করিলে—'a'-র জন্য Suspense ডেবিট এবং Sales ক্রেডিট 100 টাকা; 'b'-র জন্য Return Inward ডেবিট এবং Suspense ক্রেডিট 200 টাকা; 'c'-র জন্য Suspense ডেবিট এবং Cash ক্রেডিট 75 টাকা; 'd'-র জন্য Suspense ডেবিট এবং Machinery ক্রেডিট 25 টাকা হইবে। ]

*31. The Trial Balance of the books of a company extracted as on December 31, 19...... did not balance and the difference was entered in a Suspense Account. The following errors were subsequently discovered :

( 19···সালের 31শে ডিসেম্বর তারিখে তৈয়ারী করা কোন এক কোম্পানীর রেওয়ামিল মেলে নাই এবং ফারাকটি অনিশ্চিত হিসাবে বসান হইয়াছে। পরে নিম্নের ভুলগুলি ধরা পড়িয়াছে। )

(a) Discounts allowed in September amounting to Rs. 153 posted to the wrong side of Discount Account :

[ *Hints* : Discount ডেবিট 306 টাকা এবং Suspense A/c ক্রেডিট 306 টাকা হইবে। ]

(b) Purchase Day Book for July was undercast by Rs. 10 ;

[ *Hints* : Purchase A/c ডেবিট 10 টাকা এবং Suspense A/c ক্রেডিট 10 টাকা হইবে। ]

(c) A Sale of Rs. 15·25 to A. B. Ltd. was correctly entered in the Sales Day Book, but was posted to the debit of their account in the Sales Ledger as Rs. 5·15 ;

[ *Hints* : A. B. Ltd. A/c ডেবিট টা. 10·10 এবং Suspense A/c ক্রেডিট টা. 10·10 হইবে। ]

(d) A Purchase of Rs. 15 from C. D. was correctly entered in the Purchase Day Book, but was posted to the debit of his account in the Purchase Ledger as 15P.

[ *Hints* : Suspense ডেবিট টা. 15·15 এবং C. D. A/c ক্রেডিট টা. 15·15 হইবে। ]

The discovery of these errors enabled the books to be balanced.

You are required to give the entries necessary to correct them and to show the amount of the entry made in the Suspense Account before the discovery of errors.

(উপরোক্ত ভুলগুলি ধরা পড়িবার পরে হিসাব বইয়ের জেরগুলি মিলিয়াছে। তোমাকে ভুলগুলি সংশোধনার্থে দাখিলা দেখাইতে এবং ভুলগুলি ধরা পড়িবার আগে অনিশ্চিত হিসাবখাতে কত তফাত বসান হইয়াছিল তাহা বলিতে হইবে।)

(Adapted, Chartered Institute of Secretaries, 1912)

[ *Ans.* Suspense A/c-এ Difference in Books ডেবিট হইয়াছিল টা. 310·95. Suspense A/c করিয়া ইহা দেখাইতে হইবে। সংশোধনী দাখিলাগুলি Suspense A/c-এ Posting করিলে Suspense A/c মিলিয়া যাইবে। ]

32. Journalise, with suitable narrations, the following transactions :

(উপযুক্ত বিবরণী দিয়া নিম্নলিখিত লেনদেনগুলির দাখিলা কর :)

(a) Of goods sold to James & Co. those for Rs. 725 were returned as disapproved and were taken into stock but no entry had been passed in the books ; show the necessary entry.

[ *Hints* : Return Inward A/c ডেবিট এবং James & Co. A/c ক্রেডিট হইবে। ]

(b) On 1st April, 1969, Ramesh starts his business with a Capital composed of Cash Rs. 5,000, furniture Rs. 1,000 and stock of goods Rs. 2,000.

[ *Hints* : Cash, Furniture ও Stock ডেবিট এবং Capital A/c ক্রেডিট হইবে। ]

(c) A cheque for Rs. 300 received from Jiabuddin was dishonoured but the same was mistakenly posted to the Drawing A/c—rectify the mistake.

[ *Hints* : Jiabuddin A/c ডেবিট এবং Drawing A/c ক্রেডিট হইবে। ]

(d) The stock at the close of the year on 31st March, 1969, was valued at Rs. 15,390 ; make entry for the transaction.

[ *Hints* : Closing Stock A/c ডেবিট এবং Trading A/c অথবা Purchase A/c ক্রেডিট হইবে। ]

(H. S. Comp. 1970)

## ত্রয়োদশ অধ্যায়

# তিন-ঘরা নগদান বই

## ( Treble Column Cash Book )

নবম ও দশম শ্রেণীর পাঠ্যাংশে আমরা নগদ ও ব্যাঙ্ক-সমন্বিত দুই-ঘরা নগদান বই লিখিতে শিক্ষা করিয়াছি। এই অধ্যায়ে আমরা তিন-ঘরা নগদান বই লিখিতে শিক্ষা করিব। তিন-ঘরা নগদান বইতে নগদ, ব্যাঙ্ক এবং বাট্টা-সংক্রান্ত লেনদেনগুলি ভিন্ন ভিন্ন সারিতে লেখা হইয়া থাকে ; তিন-ঘরা নগদান বই লিখিবার নিয়ম আলোচনা করিবার পূর্বে বাট্টা বা Discount সম্পর্কে দুই-একটা কথা বলিয়া রাখা বিশেষ প্রয়োজন।

### বাট্টা বা বাটা ( Discount )

নিয়ম অনুযায়ী অথবা চুক্তির ভিত্তিতে নির্দিষ্ট বিক্রয়মূল্য হইতে অথবা মূল্য বাবদ অর্থপ্রদানকালে দেয় অর্থ হইতে কিছু ছাড়িয়া দেওয়া হইলে ইহাকে বাট্টা বলে। [ Discount is a deduction or allowance off the selling price ( as per catalogue ) of goods. Or it is the deduction or allowance off money payable, on the basis of custom or agreement. ] কোন বিশেষ কারণে মূল্য হইতে কিছু ছাড়িয়া দিলে ( যেমন, দ্রব্যে ত্রুটি থাকিলে ঐজন্য ছাড়িয়া দেওয়া হইলে অথবা পাওনা হইতে কিছু খুচরা অংশ ছাড়িয়া দিলে ) ইহাকে বাট্টা বলা হইবে না। এক্ষেত্রে ইহাকে **অধিদেয়** বা **Allowance** বলা যায়।

বাট্টা বা Discount দুই রকমের—(১) নগদ বাট্টা বা Cash Discount, এবং
(২) কারবারী বাট্টা বা Trade Discount.

(১) **নগদ বাট্টা ( Cash Discount )**ঃ—আমরা সাধারণতঃ খাতকের নিকট হইতে নির্দিষ্ট সময়ের মধ্যে নগদ টাকা পাইলে উহা হইতে নির্দিষ্ট হারে তাহাকে কিছু ছাড়িয়া দিই। যখন আমরা বাকিতে কোন মাল বিক্রয় করি তখন চালানের (Invoice) মধ্যে একটি নির্দিষ্ট সময়ের উল্লেখ করিয়া দিই ( যেমন, Terms 5% one month ) এবং ঐ সময়ের মধ্যে ক্রেতা মালের মূল্য পরিশোধ করিলে ঐ মূল্য হইতে তাহাকে নির্দিষ্ট হারে কিছু টাকা ছাড়িয়া দিই। এই ছাড়িয়া দেওয়া টাকাকে আমরা নগদ বাট্টা ( Cash Discount ) বলিয়া থাকি। অনুরূপভাবে আমরা যখন বাকিতে মাল খরিদ করি এবং নির্দিষ্ট সময়ের মধ্যে উহার মূল্য পরিশোধ করি তখন বিক্রেতার নিকট হইতে ( মালের মূল্য হইতে ) কিছু টাকা ছাড়া পাই, অর্থাৎ কিছু টাকা আমাদের কম দিতে হয়। **অতএব খাতককে নির্দিষ্ট সময়ের মধ্যে মূল্য প্রদানে উৎসাহিত করিবার জন্য যে বাট্টা দেওয়া হয় তাহাকেই নগদ বাট্টা বলা যায়।**

(৫) **কারবারী বাট্টা** (Trade Discount) :—**যখন কোন পণ্য প্রস্তুতকারক বা আড়তদার খুচরা বিক্রেতাকে পণ্যের তালিকা মূল্য (Listed Price) হইতে কিছু ছাড়িয়া দেয় তখন এই ছাড়িয়া দেওয়া অংশকে কারবারী বাট্টা (Trade Discount) বলা হয়।** ইহা তালিকা মূল্য হইতে বাদ দিয়া চালানে দেখান হয় এবং ইহা বাদ দিয়া যে মূল্য দাঁড়ায় তাহাই ক্রেতাকে দিতে হয়। কারবারী বাট্টা খুচরা কারবারীকে দেওয়া হয় যাহাতে সে ক্রীত পণ্য তালিকাবদ্ধ মূল্যে বিক্রয় করিয়াও কিছু লাভ করিতে পারে। বই-এর ব্যবসায় দেখা যায় যে, প্রত্যেক বই-এর উপরই মূল্য ছাপান থাকে। সুতরাং প্রত্যেক বিক্রেতাকেই ঐ মূল্যে বিক্রয় করিতে হয়। এখন, বিক্রেতা যদি প্রকাশকের নিকট হইতে ছাপান মূল্যের কমে না ক্রয় করে তবে তাহার কোনই লাভ থাকে না। তাই, প্রত্যেক প্রকাশকই খুচরা বিক্রেতাকে ছাপান মূল্যের কমে বিক্রয় করে। যে অংশটা কম করা হয় তাহাকে কারবারী বাট্টা বলা হয়।

**কারবারী বাট্টা দেওয়ার সুবিধা (Advantages of Trade Discount) :**

বিক্রেতার দিক হইতে—

1. একই মূল্য তালিকা প্রচার করিয়া বিভিন্ন হারে কারবারী বাট্টা দিয়া বিভিন্ন বাজারে বিভিন্ন মূল্য চালু করা যায় (Price Discrimination)।

2. মন্দার বাজারে বা প্রতিযোগিতার বাজারে বেশী হারে বাট্টা দিয়া ক্রেতাগণকে আকৃষ্ট করা যায়। অথচ মূল্য তালিকার মূল্য ঠিকই থাকে।

3. কোন বিশেষ শ্রেণীর ক্রেতাকে কোন বিশেষ হারে বাট্টা দিয়া ঐ বিশেষ শ্রেণীর চাহিদা বাড়ান যায়।

4. বিক্রয়ের পরিমাণের উপর ক্রমোচ্চ হারে বাট্টা দিয়া অধিক ক্রয়ের উৎসাহ দেওয়া যায়।

ক্রেতার দিক হইতে—

1. বাট্টায় দ্রব্য ক্রয় করিয়া তালিকা মূল্যে বিক্রয় করিলে লাভ হয়।

2. বাট্টার হার বেশী হইলে তালিকা মূল্য হইতে কিছু কমে বিক্রয় করিলেও লাভ হয়।

3. যদিও কারবারী বাট্টা কারবারীরই প্রাপ্য, তথাপি সম্ভোগকারীরা (Consumers) ক্রেতা সমবায় ভাণ্ডার (Co-operative Stores)-এর মাধ্যমে এই বাট্টার সুবিধা পাইতে পারে।

4. কারবারী বাট্টার সহিত নগদ মূল্য প্রদানের কোন সম্পর্ক নাই বলিয়া বাকিতে ক্রয়-বিক্রয় হইলেও কারবারী বাট্টা লাভ করা যায়।

**কারবারী বাট্টা দেওয়ার অসুবিধা (Disadvantages of Trade Discount) :—**

1. বিভিন্ন ক্রেতাকে বিভিন্ন হারে বাট্টা দিলে সর্বোচ্চহারে যে ক্রেতা বাট্টা পাইবে সে অন্যান্য ক্রেতাকে বিক্রয় করিয়া লাভবান হইবে এবং মূল বিক্রেতা ক্ষতিগ্রস্ত হইবে।

2. কারবারী বাট্টা দেওয়ার প্রতিযোগিতা আরম্ভ হইলে প্রতিযোগীরা ক্রমেই বাট্টার হার বাড়াইতে থাকিবে। কিন্তু যেহেতু নীট মূল্য তাহার উৎপাদন মূল্যের কম হইতে দিবে না, এই কারণে তালিকা-মূল্য বৃদ্ধি করিয়া বাট্টার হার বাড়াইতে হইবে, ইহাতে সম্ভোগকারী প্রচুর ক্ষতিগ্রস্ত হয়।

3. খুচরা বিক্রেতা যে বিকল্প দ্রব্যে ( Substitute ) সর্বোচ্চ বাট্টা পাইবে সেই দ্রব্যই জনসাধারণের নিকট কৌশলে বিক্রয় করিবার চেষ্টা করিবে। ইহাতে নিম্নমানের দ্রব্যই বেশী চালু হয়।

4. বিভিন্ন ক্রেতাকে বিভিন্ন হারে বাট্টা দেওয়া হইলে ব্যবসায়ের সুনাম নষ্ট হইতে পারে।

5. কারবারী বাট্টা দেওয়া হইলে কোন দ্রব্যই উৎপাদক বা মূল বিক্রেতা তালিকা মূল্যে বিক্রয় করিতে পারে না।

**কারবারী বাট্টা বাদ দিবার পর যে মূল্য দাঁড়ায় তাহা খুচরা ব্যবসায়ীকে দিতে হয়। কিন্তু খুচরা ব্যবসায়ী এই মূল্য এখনও দিতে পারে অথবা পরেও দিতে পারে। এই মূল্য সে নির্দিষ্ট সময়ের মধ্যে পরিশোধ করিলে নগদ বাট্টাও লাভ করিতে পারে। হিসাবের বইতে শুধু নগদ বাট্টাই লেখা হয়, কারবারী বাট্টা হিসাবের বইতে সাধারণতঃ লেখা হয় না, কারণ উহা বাদ দিয়া যে মূল্য দাঁড়ায় সেই মূল্যকেই ( বিক্রেতার ) বিক্রয়মূল্য বা ( ক্রেতার ) ক্রয়মূল্য ধরিয়া হিসাব লেখা হয়।**

( তবে, কেহ যদি কারবারী বাট্টারও হিসাব রাখিতে চায় তাহাতে আইন ভঙ্গ হয় না, চলতি নিয়মের ব্যতিক্রম হয় মাত্র। সে ক্ষেত্রে কারবারী বাট্টা বাদ না দিয়াই মূল্য হিসাবে তোলা হয় এবং এই কারবারী বাট্টা পাওয়া বা দেওয়ার আলাদা Entry করিতে হয়। Mr. Batliboi, Mr. Pickles, Mr. S. Sengupta প্রমুখ লেখকরা কারবারী বাট্টা হিসাবে না আনার পক্ষপাতী। )

## নগদ বাট্টা ও কারবারী বাট্টার পার্থক্য
## ( Difference between Cash Discount and Trade Discount )

নগদ বাট্টা ও কারবারী বাট্টার মধ্যে নিম্নলিখিত পার্থক্য লক্ষিত হয় :

| নগদ বাট্টা | কারবারী বাট্টা |
|---|---|
| 1. ইহা নির্দিষ্ট সময়ের মধ্যে খাতককে অর্থ পরিশোধ করিতে উৎসাহ দেয়। | 1. ইহা খুচরা ব্যবসায়ীকে কিছু লাভ করিতে সাহায্য করে। |
| 2. ইহা শুধু নগদ মূল্য পরিশোধের সময় দেওয়া হয়। | 2. বাকি বা নগদ বিক্রয়ের সময় ছাপান মূল্য হইতে ইহা বাদ দেওয়া হয়। |
| 3. ইহা হিসাব বইতে লেখা হয়। | 3. ইহা সাধারণতঃ হিসাব বইতে লেখা হয় না। |

| নগদ বাট্টা | কারবারী বাট্টা |
|---|---|
| 4. নীট মূল্য প্রদানের সময় ইহা ছাড়িয়া দেওয়া হয়। | 4. ছাপান মূল্য হইতে ইহা বাদ দিয়া নীট মূল্য বাহির করা হয় এবং ঐ নীট মূল্য হিসাবে লেখা হয়। |
| 5. ইহা যে-কোন খাতককেই দেওয়া যাইতে পারে। | 5. ইহা শুধু ব্যবসায়ীকেই দেওয়া হইয়া থাকে। |
| 6. যে-কোন কারণেই অর্থ আদান-প্রদানকালে নগদ বাট্টা দেওয়া বা পাওয়া যাইতে পারে। | 6. পণ্য ক্রয় বা বিক্রয় কালেই শুধু কারবারী বাট্টার প্রশ্ন উঠে। |
| 7. নগদ বাট্টা নীট মূল্যের উপর নির্দিষ্ট হারে নির্ণয় করা হয়। | 7. কারবারী বাট্টা নির্দিষ্ট হারে তালিকা মূল্যের উপর নির্ণয় করা হয়। |
| 8. নগদ বাট্টা যে দেয় তাহার নিকট ইহা গৌণ ব্যয় এবং যে পায় তাহার নিকট ইহা গৌণ আয়। তাই ইহারা লাভ-ক্ষতির হিসাবে যায়। | 8. কারবারী বাট্টা সাধারণতঃ হিসাবে লেখা হয় না। যদি কখনও লেখা হয়, তাহা হইলে—কারবারী বাট্টা পাইলে উহা খরিদ হইতে বাদ যাইবে এবং কারবারী বাট্টা দিলে উহা বিক্রয় হইতে বাদ যাইবে ( অর্থাৎ কারবারী বাট্টা ক্রয়-বিক্রয় হিসাবে যাইবে। ) |

**উদাহরণঃ** রবীন্দ্র লাইব্রেরী একখানি বই প্রকাশ করিয়াছে। বইখানির ছাপান মূল্য 10 টাকা, কলিকাতা বুক হাউস এই বই লইয়া খুচরা বিক্রয় করে ( অর্থাৎ কলিকাতা বুক হাউস খুচরা ব্যবসায়ী )। মনে করি সে 10 খানা বই ক্রয় করিল। রবীন্দ্র লাইব্রেরী যদি শতকরা 15 টাকা কারবারী বাট্টা দেয় তবে 10 খানা বই-এর নীট মূল্য হইবে $(10 \times 10 - 15) = 85$ টাকা। এই মূল্য কলিকাতা বুক হাউস নগদও দিতে পারে অথবা পরেও দিতে পারে। বই বিক্রয়ের 7 দিনের মধ্যে এই মূল্য দিলে যদি রবীন্দ্র লাইব্রেরী আরও শতকরা 2 টাকা ছাড়িয়া দিতে রাজী থাকে তবে মূল্য প্রদানের সময় কলিকাতা বুক হাউসকে ( যদি 7 দিনের মধ্যে মূল্য দেয় ) মোট $(85 - \frac{2}{100} \times 85) = 83.30$ টাকা দিতে হইবে অর্থাৎ তাহাকে 1.70 টাকা কম দিতে হইবে। এই ক্ষেত্রে নগদ বাট্টা 1.70 টাকা এবং কারবারী বাট্টা 15 টাকা। কারবারী বাট্টা প্রায় সব সময়েই বিক্রয়মূল্য হইতে বাদ দিয়া চালানে ( অর্থাৎ Invoice-এ ) দেখান হয়। তাই কারবারী বাট্টা হিসাবে আসে না। নগদ বাট্টাই শুধু হিসাবে আসে।

## নগদ বাট্টার হিসাব লিখিবার নিয়ম

যখন নগদ বাট্টা আমাদের খাতককে ছাড়িয়া দিই তখন ইহা আমাদের ক্ষতি। সুতরাং উহা ডেবিট হইবে। আবার মূল্য দিবার সময় যদি আমাদের পাওনাদাররা

আমাদের নগদ বাট্টা ছাড়িয়া দেয় তবে উহা আমাদের আয়। সুতরাং উহা ক্রেডিট হইবে।

লক্ষ্য করিলে দেখিবে যে, নগদ বাট্টা যখন ছাড়িয়া দিই তখন উহা আমাদের ক্ষতি, কারণ, যখন বাট্টা ছাড়িয়া দিই তখন আমরা আমাদের পাওনা হইতে বাট্টা বাদ দিয়াই টাকা পাই। সুতরাং বাট্টা ছাড়িয়া দিলে Discount Allowed A/c-কে ডেবিট করি এবং টাকা পাইলে নগদান খাত ( Cash )-কে ডেবিট করি। **তাই, টাকা পাওয়া এবং বাট্টা ছাড়িয়া দেওয়া সবসময়ই একসঙ্গে থাকে এবং উভয়ই ডেবিট হয়। যে টাকা দেয় তাহার হিসাব ক্রেডিট হয়।**

**অনুরূপভাবে, যখন আমরা টাকা দিই তখন নগদ বাট্টা ছাড়া পাই অর্থাৎ লাভ করি। সুতরাং টাকা দেওয়া এবং বাট্টা পাওয়া এক সঙ্গেই থাকে এবং উভয়ই ক্রেডিট হয়। যাহাকে টাকা দেওয়া হয় তাহার হিসাব ডেবিট হয়। নিম্নের উদাহরণ A, B, C এবং D লক্ষ্য করা যাউক।**

### উদাহরণ (A)

(a) Received Rs. 390 from X and allowed him discount Rs. 10.

(b) Ram settled his account with us for Rs. 400 less 3% Cash discount.

(c) Received a cheque Rs. 485 from Y in full settlement of his account for Rs. 500 and paid the cheque into Bank.

**উত্তর।** (a) এক্ষেত্রে নগদ পাইলাম 390 টাকা এবং বাট্টা ছাড়িলাম 10 টাকা। সুতরাং—

| | | | |
|---|---|---|---|
| Cash ... ... | Dr. | Rs. 390 | |
| Discount Allowed A/c | Dr. | Rs. 10 | |
| To X's A/c | | | Rs. 400 |

(For Cash received from X and Discount allowed)

(b) এক্ষেত্রে নগদ পাইলাম $(400-\frac{3}{100}\times400)=388$ টাকা এবং বাট্টা ছাড়িলাম 12 টাকা। সুতরাং—

| | | | |
|---|---|---|---|
| Cash ... ... | Dr. | Rs. 388 | |
| Discount Allowed A/c | Dr. | Rs. 12 | |
| To Ram's A/c | | | Rs. 400 |

(For Cash received from Ram and Discount allowed @ 3%)

(c) এক্ষেত্রে চেক পাইলাম 485 টাকার এবং বাট্টা ছাড়িলাম 15 টাকা। কিন্তু চেকটি সঙ্গে সঙ্গে ব্যাঙ্কে জমা দেওয়ার জন্য ব্যাঙ্ক ডেবিট হইবে। সুতরাং—

| | | | |
|---|---|---|---|
| Bank ... ... | Dr. | Rs. 485 | |
| Discount Allowed A/c | Dr. | Rs. 15 | |
| To Y's A/c | | | Rs. 500 |

(For Cheque received from Y and paid into Bank and Discount allowed)

### উদাহরণ (B)

(a) Paid Naren Rs. 490 in full settlement of his claim of Rs. 500.

(b) Paid Bulu Rs. 500 less 4% Cash Discount by cheque.

(c) Paid Samar Rs. 300 and settled our A/c for Rs. 325.

**উত্তর।** (a) এক্ষেত্রে নগদ দিলাম 490 টাকা এবং বাট্টা পাইলাম 10 টাকা। সুতরাং—

| | | | | |
|---|---|---|---|---|
| Naren's A/c ... ... | Dr. | Rs. 500 | | |
| To Cash | | | Rs. 490 | |
| ,, Discount Received A/c | | | Rs. 10 | |

(Being Cash paid to Naren and Discount received)

(b) এক্ষেত্রে চেক দিলাম তাই ব্যাঙ্ক ক্রেডিট হইবে। চেক দিলাম $(500-\frac{4}{100}\times 500)=480$ টাকার এবং বাট্টা পাইলাম 20 টাকা। সুতরাং—

| | | | |
|---|---|---|---|
| Bulu's A/c ... ... | Dr. | Rs. 500 | |
| To Bank | | | Rs. 480 |
| ,, Discount Received A/c | | | Rs. 20 |

(Being Cheque issued to Bulu and Discount received)

(c) এক্ষেত্রে নগদ দিলাম 300 টাকা এবং বাট্টা পাইলাম 25 টাকা। সুতরাং—

| | | | |
|---|---|---|---|
| Samar's A/c ... ... | Dr. | Rs. 325 | |
| To Cash | | | Rs. 300 |
| ,, Discount Received A/c | | | Rs. 25 |

(Being Cash paid to Samar and Discount received)

**উদাহরণ (C)** Sold 100 cases of medicine at the listed price of Rs. 50 per case to Medico less 10% Trade Discount and 2% Cash Discount.

Journalise the above transaction—

(a) Without taking Trade Discount in to Account.

(b) Taking Trade Discount in to Account.

**উত্তর।** (a) ( কারবারী বাট্টা হিসাবে না তুলিয়া )

| | | | |
|---|---|---|---|
| Medico A/c ... ... | Dr. | Rs. 4,500 | |
| To Sales A/c | | | Rs. 4,500 |

(For credit sales after deducting Trade Discount @ 10% as per Invoice No.)

| | | | |
|---|---|---|---|
| Cash ... ... | Dr. | Rs. 4,410 | |
| Discount Allowed A/c | Dr. | Rs. 90 | |
| To Medico A/c | | | Rs. 4,500 |

(For Cash received and Cash Discount allowed @ 2%.)

**বিকল্প উত্তর।** (b) ( কারবারী বাট্টা হিসাবে তুলিয়া )

| | | | |
|---|---|---|---|
| Medico A/c ... | Dr. | Rs. 5,000 | |
| To Sales A/c | | | Rs. 5,000 |

(For the credit sales of 100 cases of medicine at Catalogue price of Rs. 50 per case as per Invoice No....)

| | | | |
|---|---|---|---|
| Trade Discount A/c ... | Dr. | Rs. 500 | |
| To Medico A/c | | | Rs. 500 |
| (For Trade Discount allowed @ 10%) | | | |
| Cash ... | Dr. | Rs. 4,410 | |
| Discount Allowed A/c ... | Dr. | Rs. 90 | |
| To Medico A/c | | | Rs. 4,500 |

(For Cash received and Cash Discount allowed @ 2%)

**উদাহরণ (D)** Bought from Teaco 15 chests of tea @ Rs. 200 per chest less 10% Trade Discount and 2% Cash Discount, the net payment being made by cheque subsequently.

Journalise the above transactions—
(a) Without taking Trade Discount in to Account.
(b) Taking Trade Discount in to Account.

**উত্তর।** (a) ( কারবারী বাট্টা হিসাবে না লইয়া )

| | | | | |
|---|---|---|---|---|
| Purchase A/c | ... | Dr. | Rs. 2,700 | |
| To Teaco A/c | | | | Rs. 2,700 |
| (Being the credit purchases from Teaco as per Invoice No...) | | | | |
| Teaco A/c | ... | Dr. | Rs. 2,700 | |
| To Bank | | | | Rs. 2,646 |
| „ Discount Received A/c | | | | Rs. 54 |
| (Being Cheque issued and Cash Discount received @ 2%) | | | | |

**বিকল্প উত্তর।** (b) ( কারবারী বাট্টা হিসাবে লইয়া )

| | | | | |
|---|---|---|---|---|
| Purchase A/c | ... | Dr. | Rs. 3,000 | |
| To Teaco A/c | | | | Rs. 3,000 |
| (Being the credit purchase as per Invoice No...) | | | | |
| Teaco A/c | ... | Dr. | Rs. 300 | |
| To Trade Discount A/c | | | | Rs. 300 |
| (Being Trade Discount received @ 10%) | | | | |
| Teaco A/c | ... | Dr. | Rs. 2,700 | |
| To Bank | | | | Rs. 2,646 |
| „ Discount Received A/c | | | | Rs. 54 |
| (Being Cheque issued and Cash Discount received @ 2%) | | | | |

## তিন-ঘরা নগদান বই ( Treble Column Cash Book )

আমরা যদি এমন একটি নগদান বই প্রস্তুত করি যাহাতে নগদ, ব্যাঙ্ক এবং নগদ বাট্টার (Cash Discount-এর) জন্য উভয় দিকে পর পর তিনটি করিয়া ঘর থাকে, তাহা হইলে টাকা পাওয়া এবং বাট্টা দেওয়া ঐ বই-এর ডেবিট দিকে যথাক্রমে নগদান ঘরে এবং বাট্টার ঘরে লিখিতে পারি এবং অনুরূপভাবে, টাকা দেওয়া এবং বাট্টা পাওয়া ঐ বই-এর ক্রেডিট দিকে যথাক্রমে নগদান ঘরে এবং বাট্টার ঘরে লিখিতে পারি। এইরূপ নগদান বইকে তিন-ঘরা নগদান বই বলে।

যখন চেক দিব এবং বাট্টা পাইব তখন ক্রেডিট দিকে যথাক্রমে ব্যাঙ্কের ঘরে এবং বাট্টার ঘরে উহা লিখিতে হইবে এবং যখন চেক পাইব এবং বাট্টা দিব এবং ঐ চেক সঙ্গে সঙ্গে ব্যাঙ্কে জমা দিব তখন ডেবিট দিকে যথাক্রমে ব্যাঙ্কের ঘরে এবং বাট্টার ঘরে লিখিতে হইবে। কিন্তু ঐ চেক সঙ্গে সঙ্গে ব্যাঙ্কে জমা না দিলে ডেবিট দিকে নগদান ঘরে এবং বাট্টার ঘরে লিখিব।

অনেক সময় কোন ব্যক্তির সহিত হিসাব শোধ হইবার পরে নগদ টাকায় বা চেকের মাধ্যমে বাট্টা দেওয়া বা পাওয়ার প্রশ্ন উঠে। সে ক্ষেত্রে বাট্টা দেওয়ার সময় Discount A/c ডেবিট এবং Cash অথবা Bank ক্রেডিট হইবে এবং বাট্টা পাওয়ার সময় Cash অথবা Bank ডেবিট এবং Discount A/c ক্রেডিট হইবে, **তিন-ঘরা নগদান বইতে কিন্তু এই দুইটিই Contra Entry হইবে।** উদাহরণ 1 দ্রষ্টব্য।

তিন-ঘরা নগদান বই যখন নির্দিষ্ট সময় অন্তে ব্যালান্স করিব তখন শুধু নগদান ঘর এবং ব্যাঙ্ক-ঘর ব্যালান্স করিব। **বাট্টার ঘর ব্যালান্স করিব না।** উহাদের শুধু উভয়দিকে যোগ করিয়া রাখিব। ডেবিট দিকের বাট্টার ঘরের যোগফল হইল মোট দেয় বাট্টা বা Discount Allowed এবং ক্রেডিট দিকের বাট্টার ঘরের যোগফল হইল মোট প্রাপ্য বাট্টা বা Discount Received। সুতরাং ডেবিট দিকের যোগফলটিকে খতিয়ানের Discount Allowed A/c-এর ডেবিট দিকে "To Sundries as per Cash Book" বলিয়া Posting করিতে হইবে এবং ক্রেডিট দিকের যোগফলটিকে খতিয়ানের Discount Received A/c-এর ক্রেডিট দিকে "By Sundries as per Cash Book" বলিয়া Posting করিতে হইবে (উভয় ক্ষেত্রেই Posting করিয়া নগদান বইতে এবং Discount A/c-এ Folio বসাইতে হইবে)। সুতরাং পরবর্তী মাসের প্রথমে নগদান বই-এর বাট্টার ঘরে কোন ব্যালান্স নামিবে না, কিন্তু নগদান ঘরে ও ব্যাঙ্ক-ঘরে পূর্বমাসের ব্যালান্স নামিবে।

এবারে কয়েকটি উদাহরণ লক্ষ্য করা যাউক :—

**উদাহরণ 1.** Show how you would record the following in a Treble Column Cash Book :—

1968

January 1. Cash and Bank balances Rs. 400 and Rs. 3,000 respectively.

" 4. Paid Samar Sen's A/c for Rs. 2,000 less 3% Cash Discount, by cheque.

" 6. Received Rs. 580 from Arup Bose in Cash and allowed him Discount Rs. 20.

" 8. Discounted a Bill Receivable of Rs. 1,000 for Rs. 980 with the Bank, the proceeds being credited in Pass Book.

" 9. Paid Cash Rs. 10 for Discount Allowed to B. Sen who paid his A/c in full previously.

" 11. Received Cash Rs. 15 for Discount from K. Bose whose A/c was paid in full previously.

Balance the book on 11th January, 1968.

উত্তর :

**CASH BOOK (Treble Column)**

*Dr.* | *Cr.*

| Date | Particulars | V.N. | L.F. | Cash Rs. | Bank Rs. | Disc. Rs. | Date | Particulars | V.N. | L.F. | Cash Rs. | Bank Rs. | Disc. Rs. |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 1968 Jan. 1 | To Balance b/f | | | 400 | 3,000 | | 1968 Jan. 4 | By Samar Sen's A/c (For Cheque issued and Discount received) | | | | 1,940 | 60 |
| „ 6 | „ Arup Bose's A/c (For Cash received and discount allowed) | | | 580 | | 20 | | | | | | | |
| „ 8 | „ Bill Receivable A/c (For Bill discounted and the proceeds paid into Bank) | | | | 980 | 20 | „ 9 | „ Discount Allowed (For Discount paid in Cash) | | C | 10 | | |
| „ 9 | „ Cash (For Discount paid in Cash) | | C | | | 10 | „ 11 | „ Cash | | C | | | 15 |
| „ 11 | „ Discount Received (For Discount received in Cash) | | C | 15 | | | „ 11 | „ Balance c/f | | | 985 | 2,040 | |
| | | | | 995 | 3,980 | 50 | | | | | 995 | 3,980 | 75 |

উদাহরণ 2. Open a Cash Book for a Trader, enter therein the under-mentioned transactions and post them into respective Ledger Accounts :

| 1968 | | Rs. |
|---|---|---|
| January 1. | Balance in hand | 750 |
| | Balance at Bank | 3,500 |
| " 3. | Received from M. Bose, a debtor, a cheque | 490 |
| | Allowed him Discount | 10 |
| " 3. | Paid P. Banerjee his A/c for Rs. 800 less 5% by cheque | |
| " 5. | Drew from Bank for office use | 300 |
| " 5. | K. Sen settled their A/c of Rs. 600, with us, in Cash | 585 |
| " 6. | Paid Salary | 200 |
| " 6. | Cash Sales | 500 |
| " 7. | Paid Cash into Bank | 1,600 |

*Dr.* **CASH BOOK** [(Treble Column) Folio 1] *Cr.*

| Date | Particulars | V. N. | L.F. | Cash Rs. | Bank Rs. | Disc. Rs. | Date | Particulars | V. N. | L.F. | Cash Rs. | Bank Rs. | Disc. Rs. |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 1968 Jan. 1 | To Balance b/f | | | 750 | 3,500 | | 1968 Jan. 3 | By P. Banerjee's A/c (For cheque issued and discount received) | | P-3 | | 760 | 40 |
| „ 3 | „ M. Bose's A/c (For cheque received and discount allowed) | | P-1 | | 490 | 10 | „ 5 | „ Cash (withdrawal) | | C | | 300 | |
| „ 5 | „ Bank (withdrawal) | | C | 300 | | | „ 6 | „ Salary A/c (For salary paid in Cash) | | G-11 | 200 | | |
| „ 5 | „ K. Sen's A/c (For cash received and discount allowed) | | P-2 | 585 | | 15 | „ 7 | „ Bank (deposit) | | C | 1,600 | | |
| „ 6 | „ Sales A/c (For Cash sales) | | G-10 | 500 | | | „ 7 | By Balance c/d | | | 335 | 4,530 | |
| „ 7 | „ Cash (deposit) | | C | | 1,600 | | | | | | | | |
| | | | | 2,135 | 5,590 | 25 G-12 | | | | | 2,135 | 5,590 | 40 G-13 |
| Jan. 8 | To Balance b/d | | | 335 | 4,530 | | | | | | | | |

# LEDGER ACCOUNTS

## Personal Ledger

**Dr.** M. Bose's A/c (Folio P-1) **Cr.**

| | | | | 1968 | | | Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| | | | | Jan. 3 | By Bank | CB-1 | 490 |
| | | | | | „ Discount Allowed A/c | CB-1 | 10 |

**Dr.** K. Sen's A/c (Folio P-2) **Cr.**

| | | | | 1968 | | | Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| | | | | Jan. 5 | By Cash | CB-1 | 585 |
| | | | | | „ Discount Allowed A/c | CB-1 | 15 |

**Dr.** P. Banerjee's A/c (Folio P-3) **Cr.**

| 1968 | | | Rs. | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| Jan. 3 | To Bank | CB-1 | 760 | | | | |
| | „ Discount Received A/c | | 40 | | | | |

## General Ledger

**Dr.** Sales A/c (Folio G-10) **Cr.**

| | | | | 1968 | | | Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| | | | | Jan. 6 | By Cash | CB-1 | 500 |

**Dr.** Salary A/c (Folio G-11) **Cr.**

| 1968 | | | Rs. | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| Jan. 6 | To Cash | CB-1 | 200 | | | | |

**Dr.** Discount Allowed A/c (Folio G-12) **Cr.**

| 1968 | | | Rs. | | | | |
|---|---|---|---|---|---|---|---|
| Jan. 7 | To Sundries as per Cash Book | CB-1 | 25 | | | | |

| *Dr.* | | | | Discount Received A/c (Folio G-13) | | | *Cr.* |
|---|---|---|---|---|---|---|---|
| | | | | 1968 | | | Rs. |
| | | | | Jan. 7 | By Sundries as per Cash Book | CB-1 | 40 |

[ বিঃ দ্রঃ Contra Entry-র Posting হয় না। ]

**উদাহরণ 3.** From the following transactions prepare a suitable Cash Book.

1968

December 1. Cash in hand Rs. 1,500 ; Cash at Bank Rs. 17,000.

" 2. Cash sales paid into Bank Rs. 4,100 ; Paid Salary by cheque Rs. 2,500.

" 3. Sent cheque to B. Sen Rs. 2,300 and received discount Rs. 15.

" 4. Received Cash Rs. 590 from S. Bose and allowed him discount Rs. 10.

" 5. Discounted a Bill Receivable of Rs. 600 for Rs. 580, the proceeds being credited in the Pass Book.

" 6. Sold Private House Property of the proprietor Rs. 3,500 ; paid the rent of Business Shop out of that Rs. 500 ; kept for personal use Rs. 1,800 and paid the balance into this business Bank A/c.

" 7. Cashed for Manas, a friend, and paid into Bank Rs. 200.

" 7. Paid Cash Rs. 15 as Cash discount to P. Sen who previously paid his A/c in full.

" 7. Received Rs. 20 as Cash discount from B. Kar who was previously paid in full.

**বিঃ দ্রঃ** (1) Dec. 5—যেহেতু 580 টাকা ব্যাঙ্কে জমা পড়িল এবং 15 টাকা বাট্টা বাবদ খরচ হইল, সেইজন্য এই দুইটিই যথাক্রমে ডেবিট দিকের ব্যাঙ্ক ও বাট্টার ঘরে যাইবে।

(2) Dec. 6—3,500 টাকার মধ্যে 500 টাকা ব্যবসায়ের জন্য খরচ হইয়াছে এবং (3,000—1,800) = 1,200 টাকা ব্যবসায়ের ব্যাঙ্কে আসিয়াছে। সুতরাং ইহা পরিষ্কার যে, (500 + 1,200) = 1,700 টাকা মূলধন হিসাবে আসিল যথাক্রমে নগদে 500 টাকা এবং ব্যাঙ্কে 1,200 টাকা এবং ইহা হইতে নগদে ভাড়া বাবদ 500 টাকা খরচ হইল।

(3) Dec. 7—এখানে ব্যাঙ্ক ঘর ডেবিট এবং নগদান-ঘর ক্রেডিট হইবে 500 টাকা, কারণ বন্ধুর চেক ভাঙ্গাইলে নগদ টাকা গেল এবং ব্যাঙ্কে ঐ চেক জমা পড়িল। (Contra).

(4) Dec. 7—বাট্টার ঘর ডেবিট এবং নগদান ঘর ক্রেডিট হইবে 15 টাকা। (Contra).

(5) Dec. 7—নগদান-ঘর ডেবিট এবং বাট্টার ঘর ক্রেডিট হইবে 20 টাকা। (Contra).

Dr. **CASH BOOK (Treble Column)** Cr.

| Date | Particulars | V.N. | L.F. | Cash Rs. | Bank Rs. | Disc. Rs. | Date | Particulars | V.N. | L.F. | Cash Rs. | Bank Rs. | Disc. Rs. |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 1968 Dec. 1 | *To Balance b/f* | | | 1,500 | 17,000 | | 1968 Dec. 2 | *By Salary A/c* (For salary paid by cheque) | | | | 2,500 | |
| ,, 2 | ,, *Sales A/c* (For cash sales) | | | | 4,100 | | ,, 3 | ,, *R. Sen's A/c* (For cheque issued and discount received) | | | | 2,300 | 15 |
| ,, 4 | ,, *S. Bose's A/c* (For cash received and discount allowed) | | | 590 | | 10 | ,, 6 | ,, *Rent A/c* (For rent paid in Cash) | | | 500 | | |
| ,, 5 | ,, *Bill Receivable A/c* (For bill discounted) | | | | 580 | 20 | ,, 7 | ,, *Bank* (For friend's cheque cashed and paid the cheque into Bank) | | C | 200 | | |
| ,, 6 | ,, *Capital A/c* (For capital brought from private source) | | | 500 | 1,200 | | ,, 7 | ,, *Discount Allowed* (For Cash discount paid in Cash) | | C | 15 | | |
| ,, 7 | ,, *Cash* (For friend's cheque cashed and paid the cheque into Bank) | | C | | 200 | | ,, 7 | ,, *Cash* (For Cash discount received in Cash) | | C | | | 20 |
| ,, 7 | ,, *Cash* (For cash discount paid in Cash) | | C | | | 15 | ,, 7 | *By Balance c/d* | | | 1,895 | 18,280 | |
| ,, 7 | ,, *Discount Received* (For cash discount received in Cash) | | C | 20 | | | | | | | | | |
| | | | | 2,610 | 23,080 | 45 | | | | | 2,610 | 23,080 | 35 |
| ,, 8 | *To Balance b/d* | | | 1,895 | 18,280 | | | | | | | | |

**উদাহরণ 4.** From the following particulars compile a Treble Column Cash Book and balance the book as on 15th July, 1969. Also show the Discount A/cs.

1969

July 1. Balance in hand Rs. 300
Balance at Bank Rs. 4,000

" 2. Received from N. Sen Rs. 285
Allowed him discount Rs. 15

" 3. Paid for wages Rs. 100

" 4. Cash deposit into Bank Rs. 200

" 5. Paid T. Shome by cheque Rs. 250 in full settlement of his claim of Rs. 262

" 7. Withdrew from Bank for Office use Rs. 40

" 9. Purchased goods worth Rs. 80 and paid cash less 10% cash discount

" 10. Sold goods worth Rs. 100 and received Rs. 95 in full settlement

" 12. Received a cheque from Bose & Co. for Rs. 200 and paid into Bank.
Allowed Bose & Co. discount Rs. 10

" 14. Discounted a bill of Rs. 500 for Rs. 490 in cash

" 15. Drew from Bank for personal use Rs. 20

" 15. Paid discount in Cash Rs. 20 and received discount in Cash Rs. 15.

[ উত্তর পর-পৃষ্ঠায় দ্রষ্টব্য। ]

Dr. **CASH BOOK** (Treble Column) Cr.

| Date | Particulars | V. N. | L.F. | Disc. Rs. | Cash Rs. | Bank Rs. | Date | Particulars | V. N. | L.F. | Disc. Rs. | Cash Rs. | Bank Rs. |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 1969 July 1 | To Balance B/F | | | | 300 | 4,000 | 1969 July 3 | By Wages A/c | | | | 100 | |
| ,, 2 | ,, N. Sen's A/c (For cash received & discount allowed) | | | 15 | 285 | | ,, 4 | ,, Bank | | C | | 200 | |
| | | | | | | | ,, 5 | ,, T. Shome's A/c (For cheque drawn & discount received) | | | 12 | | 250 |
| ,, 4 | ,, Cash | | C | | | 200 | | | | | | | |
| ,, 7 | ,, Bank | | C | | 40 | | ,, 7 | ,, Cash | | C | | | 40 |
| ,, 10 | ,, Sales A/c (For cash sales and discount allowed) | | | 5 | 95 | | ,, 9 | ,, Purchase A/c (For cash purchase & discount received) | | | 8 | 72 | |
| ,, 12 | ,, Bose & Co. A/c (For cheque received & paid into Bank & discount allowed) | | | 10 | | 200 | ,, 15 | ,, Drawing A/c (For cheque drawn for personal use) | | | | | 20 |
| ,, 14 | ,, Bill Receivable A/c (For bill discounted) | | | 10 | 490 | | ,, 15 | ,, Cash (For discount received in Cash) | | C | 15 | | |
| ,, 15 | ,, Discount A/c (For discount received in Cash) | | C | | 15 | | ,, 15 | ,, Discount A/c (For discount paid in Cash) | | C | | 20 | |
| ,, 15 | ,, Cash (For discount paid in Cash) | | C | 20 | | | ,, 15 | By Balance c/d | | | | 833 | 4,090 |
| | | | | 60 | 1,225 | 4,400 | | | | | 35 | 1,275 | 4,400 |
| | | | | G.L.F. 16 | | | | | | | G.L.F. 12 | | |
| ,, 16 | To Balance b/d | | | | 833 | 4,090 | | | | | | | |

[ **বিঃ দ্রঃ** 9 তারিখের এবং 10 তারিখের খরিদ এবং বিক্রয়ের সঙ্গে বাট্টার প্রশ্ন জড়িত। খরিদের জন্য Purchase A/c ডেবিট এবং Cash ও Discount A/c ক্রেডিট করা হইল। Sales-এর জন্য Cash ও Discount A/c ডেবিট এবং Sales A/c ক্রেডিট করা হইল। যদি বিক্রেতা এবং ক্রেতার নাম দেওয়া থাকিত তাহা হইলে প্রথমে বাকি বিক্রয়টি বিক্রয় বইতে এবং বাকি খরিদটি খরিদ বইতে লেখা হইত এবং পরে এই নগদান বইতে ক্রেতার নিকট হইতে টাকা পাওয়া এবং বাট্টা ( Discount ) দেওয়া এবং বিক্রেতাকে টাকা দেওয়া ও বাট্টা ( Discount ) পাওয়া দেখান হইত। ]

## GENERAL LEDGER

### Discount Allowed A/c (Folio 16)

*Dr.* *Cr.*

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1969 July 15 | To Sundries as per Cash Book | | 60 | | | | |

### Discount Received A/c (Folio 12)

*Dr.* *Cr.*

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| | | | | 1969 July 15 | By Sundries as per Cash Book | | 35 |

এবারে আমরা বুঝিতে পারিয়াছি কিভাবে নগদ বাট্টা তিন-ঘরা নগদান বইতে লিখিতে হয়। **নগদ ও বাট্টা লইয়া, অথবা ব্যাঙ্ক ও বাট্টা লইয়াও দুই-ঘরা নগদান বই অনেক ক্ষেত্রে ব্যবহার হইয়া থাকে।** উহা লিখিবার নূতন কোন নিয়ম নাই। এই নিয়মেই ঐ বইগুলিও লেখা যাইবে।

**উদাহরণ 5.** From the following particulars prepare a Treble Column Cash Book and balance the book on 31st March, 1964.

**1964**

**March 1.** Cash in hand Rs. 1,500
Cash at Bank Rs. 15,700

" 4. Received from Cash sales a cheque of Rs. 3,000 given by R. Sen.

" 6. Issued 3 cheques—(i) Rs. 400 to X in settlement of his A/c for Rs. 410.
(ii) Rs. 350 for Rent.
(iii) Rs. 175 against purchase of goods.

" 7. Endorsed the cheque of R. Sen (4th March) to Mr. Badrinath in full settlement of a claim of Rs. 3,025.

" 10. Received from K. Barua Cash Rs. 700 less 4% cash discount.

" 13. Paid into Bank Rs. 1,000.

" 15. Received a cheque from B. Bose Rs. 985 and settled their A/c for Rs. 1,000—the cheque being paid into Bank.

" 16. Bank reported that B. Bose's above cheque is dishonoured.

" 19. Paid wages Rs. 1,000 by cheque and Rs. 200 in cash for Advertisement expense.

" 23. Drew from Bank Rs. 500 for office use and Rs. 100 for private use.

" 25. Issued a bearer cheque to James Rs. 490 and received discount Rs. 10.

" 27. The cheque issued to James was stolen by pick-pocket and on James' request the payment of the cheque was stopped by order to the Bank.

" 28. Bank reported that one of our customer, Mr. C. Sen Gupta paid Rs. 1,200 in our A/c. Mr. Sen Gupta was promised that he would be allowed a discount of Rs. 25. (Amount due from him Rs. 1,225).

" 31. The Bank collected dividend Rs. 300. Paid insurance premium Rs. 150 on our behalf and also they allowed us interest on deposit Rs. 35 and deducted Bank charges Rs. 15. All these amounts were entered in the Pass Book.

| Date | Particulars | V. N. | L. F. | Cash Rs. | Bank Rs. | Disc. Rs. | Date | Particulars | V. N. | L. F. | Cash Rs. | Bank Rs. | Disc. Rs. |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| 1964 | | | | | | | 1964 | | | | | | |
| Mar. 1 | To Balance B/F | | | 1,500 | 15,700 | | Mar. 6 | By X's A/c (Being cheque issued and discount received) | | | | 400 | 10 |
| ,, 4 | ,, Sales A/c (Being cheque received from R. Sen for goods sold) | | | 3,000 | | | ,, 6 | ,, Rent A/c (Being cheque issued for rent) | | | | 350 | |
| ,, 10 | ,, K. Barua's A/c (Being cash received and discount allowed) | | | 672 | | 28 | ,, 6 | ,, Purchase A/c (Being cheque issued against Purchase) | | | | 175 | |
| ,, 13 | ,, Cash (contra) (Being Cash deposited into Bank) | | C | | 1,000 | | ,, 7 | ,, Badrinath's A/c (Being cheque endorsed & discount received) | | | 3,000 | | 25 |
| ,, 15 | ,, B. Bose's A/c (Being cheque received and discount allowed) | | | | 985 | 15 | ,, 13 | ,, Bank (contra) | | C | 1,000 | | |
| ,, 23 | ,, Bank (contra) (Being withdrawal from Bank) | | C | 500 | | | ,, 16 | ,, B. Bose's A/c (Being cheque dishonoured by Bose and discount written back) | | | | 985 | 15 |
| ,, 27 | ,, James' A/c (Being the payment of the cheque stopped and discount written back) | | | | 490 | 10 | ,, 19 | ,, Wages A/c (Being cheque issued for wages) | | | | 1,000 | |
| ,, 28 | ,, C. Sen Gupta's A/c (Being amount recvd. in our Bank A/c & disc. allowed as promised) | | | | 1,200 | 25 | ,, 19 | ,, Advertisement A/c (Being the expense paid in Cash) | | | 200 | | |
| ,, 31 | ,, Dividend A/c (Being dividend collected by Bank) | | | | 300 | | ,, 23 | ,, Cash (contra) | | C | | 500 | |
| ,, 31 | ,, Bank Interest A/c (Being interest allowed by Bank) | | | | 35 | | ,, 23 | ,, Drawing A/c (Being drawings for personal use) | | | | 100 | |
| | | | | | | | ,, 25 | ,, James' A/c (Being cheque issued and discount received) | | | | 490 | 10 |
| | | | | | | | ,, 31 | ,, Premium A/c (Being premium paid by Bank) | | | | 150 | |
| | | | | | | | ,, 31 | ,, Bank Charges A/c (Being charges deducted by Bank) | | | | 15 | |
| | | | | | | | ,, 31 | ,, Balance C/D | | | 1,472 | 15,545 | |
| | | | | 5,672 | 19,710 | 78 | | | | | 5,672 | 19,710 | 60 |
| Apr. 1 | To Balance B/D | | | 1,472 | 15,545 | — | | | | | | | |

[ **বিঃ দ্রঃ** 16 এবং 27 তারিখের Entry-তে লক্ষ্য কর চেক Dishonour এবং Stop payment আদেশের জন্য Discount A/c ঐ দুই তারিখে যথাক্রমে ক্রেডিট এবং ডেবিট করা হইয়াছে। 15 তারিখে B. Bose-এর নিকট হইতে চেক পাইয়া Discount ছাড়িয়াছিলাম। 16 তারিখে সে চেক Dishonour করিলে ঐ Discount আর সে পাইতে পারে না। সুতরাং B. Bose-কে মোট 1,000 টাকা ডেবিট করিলাম এবং Bank এবং Discount-কে ক্রেডিট করিলাম যথাক্রমে 985 টাকা এবং 15 টাকা। অনুরূপভাবে, 25 তারিখে James-কে চেক দিলাম এবং Discount পাইলাম; কিন্তু 27 তারিখে যখন ঐ চেক বাতিল করিলাম তখন ঐ Discount আর আমরা পাইতে পারি না। সুতরাং ঐ দিন Bank এবং Discount A/c-কে ডেবিট করিলাম যথাক্রমে 490 টাকা এবং 10 টাকা এবং James' A/c ক্রেডিট করিলাম মোট 500 টাকা।]

## ব্যাঙ্ক জমার সঙ্গতি-বিধায়ক বিবৃতি

## ( Bank Reconciliation Statement )

**সংজ্ঞা:** কোন নির্দিষ্ট তারিখে নগদান বই-এর ব্যাঙ্ক জমা এবং পাশ বই-এর ব্যাঙ্ক জমা না মিলিলে যে বিবরণী প্রস্তুত করিয়া গরমিলের প্রকৃত কারণ দর্শাইয়া আমরা উভয় জমার মধ্যে মিল করাই তাহাকে ব্যাঙ্ক জমার সঙ্গতি-বিধায়ক বিবৃতি বা Bank Reconciliation Statement বলে। **ইহাকে ব্যাঙ্ক জমার মিলকরণের বিবরণীও বলা যাইতে পারে।**

আমরা জানি যে, আমরা যখন ব্যাঙ্কে টাকা জমা দিই তখন ব্যাঙ্ক আমাদের একটি পাশ বই ( Pass Book ) দেয়। Current A/c থাকিলে পাশ বই-এর পরিবর্তে ব্যাঙ্ক নির্দিষ্ট সময় অন্তে Statement দেয়। ব্যাঙ্কের সঙ্গে সকল লেনদেনই ব্যাঙ্ক এই পাশ বই বা Statement-এ লিখিয়া দেয়। একই লেনদেন আমরা লিখি নগদান বইতে ব্যাঙ্ক ঘরে ( Bank Column ) এবং ব্যাঙ্ক লেখে পাশ বইতে ( Pass Book )। তাই যে কোন নির্দিষ্ট তারিখে নগদান বই-এর ব্যাঙ্ক জমা পাশ বই-এর ব্যাঙ্ক জমার সমান হওয়া উচিত। কিন্তু প্রায়ই দেখা যায় যে, উহাদের মধ্যে গরমিল আছে। এই গরমিলের কতকগুলি কারণ আছে। এই কারণগুলি আমরা নিম্নে আলোচনা করিলাম।

## নগদান বই-এর ব্যাঙ্ক জমা ও পাশ বই-এর ব্যাঙ্ক জমার মধ্যে গরমিলের কারণ

## ( Reasons for disagreement between Bank balance as per Cash Book and that as per Pass Book )

1. যখন ব্যাঙ্কে কোন চেক জমা দেওয়া হয় ( cheques paid in ) তখন নগদান বইতে ( ব্যাঙ্ক ঘরে ) ডেবিট করা হয়, কিন্তু ঐ চেকের টাকা ব্যাঙ্ক আদায় না করা পর্যন্ত পাশ বইতে ক্রেডিট করিবে না। সুতরাং চেকের টাকা আদায় ( collection )

না হওয়া পর্যন্ত **নগদান বই-এর ব্যাঙ্ক জমা বেশী এবং পাশ বই-এর ব্যাঙ্ক জমা কম হইবে।** ব্যাঙ্কে পাঠাইবার জন্য কোন চেক নগদান বইতে জমা দিয়া অর্থাৎ ডেবিট করিয়া ভুলে ব্যাঙ্কে না পাঠাইলেও এই একই রকম অবস্থা হইবে।

2. যখন আমরা খরচের জন্য কোন ব্যক্তিকে চেক দিই ( cheque issued or drawn) তখন আমরা নগদান বইতে সঙ্গে সঙ্গে ক্রেডিট করি, কিন্তু ঐ ব্যক্তি ব্যাঙ্ক হইতে চেক ভাঙ্গাইয়া ( Cash or Present ) না লওয়া পর্যন্ত পাশ বইতে উহা ডেবিট হইবে না। তাই চেক ভাঙ্গানোর পূর্ব পর্যন্ত **নগদান বই-এর ব্যাঙ্ক জমা কম এবং পাশ বই-এর ব্যাঙ্ক জমা বেশী দেখাইবে।**

3. অনেক সময় ব্যাঙ্ক আমাদের হইয়া আমাদের শেয়ারের লভ্যাংশ ( dividend ), সুদ ( interest ) ইত্যাদি আদায় করে এবং আমাদের পাশ বই-এ তাহা জমা (ক্রেডিট) দিয়া আমাদের জানায়। আমরা যখন উহা জানিব তখন নগদান বইতে ডেবিট করিব। তাই, আমাদের নগদান বই-এ উহা লেখার পূর্ব পর্যন্ত **পাশ বই-এর ব্যাঙ্ক জমা বেশী এবং নগদান বই-এর ব্যাঙ্ক জমা কম দেখাইবে।**

4. ব্যাঙ্ক আমাদের কথামত আমাদের প্রিমিয়াম দিয়া দেয় অথবা নির্দিষ্ট স্থানে টাকা পাঠাইয়া দেয় ( remittance ) এবং আমাদের পাশ বইতে ঐ টাকা কাটিয়া লইয়া ( অর্থাৎ ডেবিট করিয়া ) আমাদের জানাইয়া দেয়। আমরা জানিলে তখন নগদান বইতে উহা খরচ লিখি অর্থাৎ ক্রেডিট করি। সুতরাং আমাদের নগদান বইতে উহা না লেখা পর্যন্ত **পাশ বই-এর ব্যাঙ্ক জমা কম এবং নগদান বই-এর ব্যাঙ্ক জমা বেশী দেখাইবে।**

5. প্রতি ছয় মাস অন্তর ব্যাঙ্ক আমাদের জমার উপর অনেক সময় সুদ দেয় এবং এই সুদ পাশ বইতে জমা ( ক্রেডিট ) করিয়া আমাদের জানায়। বিভিন্ন কার্যের জন্য ব্যাঙ্ক ছয় মাস অন্তর আমাদের নিকট হইতে খরচও ( Bank charges ) আদায় করে। এই খরচ আমাদের পাশ বই হইতে কাটিয়া ( অর্থাৎ পাশ বইতে ডেবিট করিয়া ) ব্যাঙ্ক আমাদের জানায়। আমরা ব্যাঙ্কের নিকট হইতে সংবাদ পাইলে নগদান বইতে সুদটা ( Bank interest ) জমা ( Debit ) দেখাই এবং খরচগুলি ( Bank charges ) নগদান বইতে খরচ ( Credit ) দেখাই। নগদান বইতে উহাদের না দেখান পর্যন্ত **নগদান বই-এর ব্যাঙ্ক জমা পাশ বই-এর ব্যাঙ্ক জমা হইতে সুদের জন্য কম এবং Bank charge-এর জন্য বেশী দেখাইবে। Savings A/c-এ এই সুদ পাওয়া যায়, Current A/c-এ পাওয়া যায় না।**

6. কোন বিল ( Bill ) যদি ব্যাঙ্ক হইতে ভাঙ্গাইয়া থাকি এবং পরে যদি ঐ বিলখানি প্রত্যাখ্যাত ( dishonour for non-payment ) অর্থাৎ অনাদায়ী হয় তবে ব্যাঙ্ক বিলের সম্পূর্ণ টাকা এবং অনাদায়জনিত উহার আনুষঙ্গিক খরচ আমাদের পাশ বই হইতে কাটিয়া রাখিবে ( পাশ বই ডেবিট করিবে ) এবং আমাদের খবর দিবে। তখন আমরা নগদান বইতে ঐ টাকা খরচ দেখাইব ( ক্রেডিট করিব )। যতদিন

নগদান বইতে খরচ না দেখাই ততদিন **পাশ বই-এর ব্যাঙ্ক জমা কম এবং নগদান বই-এর ব্যাঙ্ক জমা বেশী দেখাইবে।**

7. আমাদের কোন খাতক ( Debtor বা Customer ) যদি আমাদের পাওনা টাকা নগদ না দিয়া সরাসরি ব্যাঙ্কে আমাদের Account-এ জমা দিয়া দেয় তবে ব্যাঙ্ক পাশ বইতে উহা জমা করিয়া আমাদের জানাইবে এবং পরে আমরা নগদান বইতে জমা করিব। যতদিন আমরা খবর না পাইব ততদিন **পাশ বই-এর ব্যাঙ্ক জমা বেশী এবং নগদান বই-এর ব্যাঙ্ক জমা কম থাকিবে।**

8. ব্যাঙ্ক হইতে যদি ( ব্যাঙ্কের সম্মতিক্রমে ) জমার বেশী টাকা তুলিয়া লই তবে উহাকে Bank Overdraft বলে। এই Overdraft-এর উপর সুদ ব্যাঙ্ক আমাদের পাশ বই হইতে কাটিয়া লয় অর্থাৎ পাশ বইতে ডেবিট করে এবং আমাদের উহা জানায়। তখন আমরা নগদান বইতে এই সুদ খরচ দেখাই অর্থাৎ ক্রেডিট করি। যতদিন আমরা এই খবর না পাইব ততদিন আমাদের **পাশ বই-এর ব্যাঙ্ক জমা কম এবং নগদান বই-এর ব্যাঙ্ক জমা বেশী দেখাইবে।**

9. উপরোক্তগুলি ছাড়া, নগদান বই অথবা পাশ বই-এর কোন পাতার যোগ ভুল হইলে অথবা কোন সময়ে ঐ বইগুলির জের ( Balance ) বাহির করিতে ভুল হইলে অথবা ঐ জের পরবর্তী তারিখে টানিতে (brought down or brought forward) ভুল হইলেও নগদান বই-এর ব্যাঙ্ক জমা এবং পাশ বই-এর ব্যাঙ্ক জমার মধ্যে গরমিল হইবে। কোন্ জমা বেশী বা কম হইবে ইহা নির্ভর করে কি ভুল হইয়াছে তাহার উপরে।

**উপরি-উক্ত কারণগুলির জন্য কোন নির্দিষ্ট দিনে নগদান বই-এর ব্যাঙ্ক জমা এবং পাশ বই-এর ব্যাঙ্ক জমা সচরাচর মেলে না। কিন্তু না মেলার কারণগুলি বাহির করিয়া উভয়ের মধ্যে মিল না দেখাইলে জুয়াচুরি বা মারাত্মক ভুলগুলি ধরা পড়ে না, এবং উদ্বর্ত্তপত্রে ( Balance Sheet-এ ) কোন্ জমা (balance) বসিবে তাহাও ঠিক করা যায় না।।**

**কিভাবে নগদান বই ও পাশ বই-এর মধ্যে গরমিলের কারণ বাহির করা হয় তাহা নিম্নে আলোচিত হইল।**

1. **যদি নগদান বই এবং পাশ বই একই সময়ের হয় ( যেমন, উভয়ই ডিসেম্বর মাসের** ), তবে নগদান বই-এর ( শুধু ব্যাঙ্ক ঘর ) ডেবিট দিকের সহিত পাশ বই-এর ক্রেডিট দিক অর্থাৎ Deposit side মিলাইতে হইবে এবং নগদান বই-এর ক্রেডিট দিকের সহিত পাশ বই-এর ডেবিট দিক অর্থাৎ Withdrawal side মিলাইতে হইবে। **যে Entry-গুলি এক বইতে আছে কিন্তু অন্য বইতে নাই সেইগুলি নোট করিয়া লইতে হইবে। উহারাই না মেলার কারণ।**

2. **যদি নগদান বই এক সময়ের এবং পাশ বই পরবর্তী সময়ের হয় (যেমন, নগদান বই ডিসেম্বর, 1967, এবং পাশ বই জানুয়ারী, 1968;—** তাহা হইলেও ঐ একই নিয়মে নগদান বই-এর ডেবিট দিকের সহিত পাশ বই-এর ক্রেডিট দিক এবং নগদান বই-এর ক্রেডিট দিকের সহিত পাশ বই-এর ডেবিট দিক মিলাইতে

হইবে। **কিন্তু এক্ষেত্রে, যে Entry-গুলি দুইটি বইতেই (common) আছে তাহাদের নোট করিয়া লইতে হইবে। উহারাই না মেলার কারণ।**

উপরি-উক্ত নিয়মে না মেলার কারণগুলি একখানি কাগজে নোট করিয়া লইব। পরে নগদান বই-এর ব্যাঙ্ক জমাকে ( অথবা পাশ বই-এর ব্যাঙ্ক জমাকে ) একটি কাগজে লিখিয়া লইব। মনে করি ইহা সঙ্গতি-বিধায়ক বিবৃতির প্রারম্ভিক জমা। না মেলার কারণগুলির প্রত্যেকটিকে বিশ্লেষণ করিয়া দেখিব যে, ঐ কারণটির জন্য এই প্রারম্ভিক জমা বেশী হইতেছে কি কম হইতেছে এবং কত বেশী বা কম হইতেছে। যদি বেশী হয় তবে এই জমা হইতে ঐ অঙ্কটি বাদ দিতে হইবে এবং যদি কম হয় তবে এই জমার সহিত ঐ অঙ্কটি যোগ করিতে হইবে।

এইরূপে প্রতিটি কারণের জন্য যোগ-বিয়োগ করা হইলে শেষ পর্যন্ত যে সংখ্যাটি পাওয়া যাইবে উহাই পাশ বই-এর ব্যাঙ্ক জমার সমান হইবে ( যদি পাশ বই-এর ব্যাঙ্ক জমা হইতে আরম্ভ করি, তবে এই শেষ সংখ্যাটি হইবে নগদান বই-এর ব্যাঙ্ক জমার সমান )।

নগদান বই-এর ব্যাঙ্ক জমা ও পাশ বই-এর ব্যাঙ্ক জমার মধ্যে গরমিলের কারণগুলি পাইলে আমরা নিম্নলিখিত নিয়মের সাহায্যে ব্যাঙ্ক জমার সঙ্গতি-বিধায়ক বিবৃতি প্রস্তুত করিতে পারি।

**1. যদি আমরা নগদান বই-এর ব্যাঙ্ক জমা ( Bank balance as per Cash Book )** হইতে আরম্ভ করি তবে **নিম্নলিখিতগুলি যোগ করিব:—**

(a) চেক অপরকে দেওয়া হইয়াছে, কিন্তু তাহারা উহা ব্যাঙ্ক হইতে ভাঙ্গাইয়া লয় নাই ( Cheque drawn or issued, but not presented or cashed ),

(b) ব্যাঙ্ক সুদ পাশ বইতে ক্রেডিট করিয়াছে, কিন্তু নগদান বইতে উহা লেখা হয় নাই ( Bank interest credited, but not recorded in the Cash Book ),

(c) চেক পাইয়া ব্যাঙ্কে জমা দিয়াছি এবং ব্যাঙ্ক উহা আদায় করিয়া পাশ বইতে জমা করিয়াছে কিন্তু ভুলে নগদান বইতে উহা লেখা হয় নাই ( Cheque paid into Bank and credited in the Pass Book but not debited in the Cash Book),

(d) নগদান বই বা পাশ বই-এর কোন ভুলের জন্য নগদান বই-এর জমা পাশ বই-এর জমার তুলনায় কম হইলে যত কম হইল তাহা নগদান বই-এর জমার সহিত যোগ করিতে হইবে,

(e) আমাদের কোন খরিদ্দার ( Customer ) আমাদের ব্যাঙ্ক একাউণ্টে সরাসরি টাকা জমা দিয়াছে কিন্তু নগদান বইতে উহা লেখা হয় নাই ( Direct deposit into Bank by our customer but not recorded in the Cash Book ),

(f) লভ্যাংশ বা অন্যান্য আয় ব্যাঙ্ক আদায় করিয়া পাশ বইতে ক্রেডিট করিয়াছে, কিন্তু নগদান বইতে উহা লেখা হয় নাই ( Dividend and other incomes collected by Bank, but not recorded in the Cash Book )...ইত্যাদি।

**এবং নিম্নলিখিতগুলি বিয়োগ করিব :—**

(g) চেক ব্যাঙ্কে জমা দেওয়া হইয়াছে, কিন্তু ব্যাঙ্ক উহার টাকা আদায় করে নাই বা পাশ বই-এ ক্রেডিট করে নাই ( Cheques deposited or paid into Bank but not collected or credited ),

(h) ব্যাঙ্ক আমাদের জন্য খরচ করিয়া পাশ বইতে ডেবিট করিয়াছে, কিন্তু নগদান বইতে উহা লেখা হয় নাই ( Bank charges or expenses debited in the Pass Book, but not entered in the Cash Book ),

(i) ব্যাঙ্ক প্রিমিয়াম দিয়া অথবা আমাদের কথামত কোথাও টাকা পাঠাইয়া উহা পাশ বইতে ডেবিট করিয়াছে, কিন্তু নগদান বইতে উহা লেখা হয় নাই ( Premium paid or remittances sent by Bank and debited in the Pass Book but not recorded in the Cash Book ),

(j) ব্যাঙ্ক আমাদের বিল ভাঙ্গাইয়াছিল। এখন ঐ বিল প্রত্যাখ্যাত ( Dishonour ) হওয়ায় পাশ বই ডেবিট করিয়াছে, কিন্তু নগদান বইতে উহা লেখা হয় নাই ( Dishonoured bill debited in the Pass Book but not recorded in the Cash Book ),

(k) চেক অপরকে দেওয়া হইয়াছে এবং তাহারা ব্যাঙ্ক হইতে চেকের টাকাও লইয়াছে কিন্তু ভুলে উহা নগদান বইতে লেখা হয় নাই ( Cheques issued and presented but not credited in the Cash Book ),

(l) নগদান বই বা পাশ বই-এর কোন ভুলের জন্য নগদান বই-এর জমা পাশ বই-এর জমার তুলনায় বেশী হইলে উহা নগদান বই-এর জমা হইতে বাদ দিতে হইবে…ইত্যাদি।

**2. যদি আমরা পাশ বই-এর ব্যাঙ্ক জমা হইতে আরম্ভ করি তবে 1নং নিয়মের (a) হইতে (f) পর্যন্ত সবগুলি বিয়োগ এবং (g) হইতে (l) পর্যন্ত সবগুলি যোগ করিব।**

[ **বিঃ দ্রঃ** ব্যাঙ্ক জমার সঙ্গতি-বিধায়ক বিবৃতিতে কোন নির্দিষ্ট দিবসের নগদান বই-এর ব্যাঙ্ক জমা এবং পাশ বই-এর ব্যাঙ্ক জমার গরমিল বাহির করা হয় এবং ঐ নির্দিষ্ট দিবসে উভয় জমার মধ্যে মিল দেখান হয় বলিয়া **এই বিবৃতির শিরোনামার শেষাংশে "as at…" কথাটি দেওয়া অবশ্য কর্তব্য।** ]

এবারে একটি উদাহরণ লক্ষ্য করা যাউক :—

**উদাহরণ 1.** **On 31st December, 1968, Badal Sarkar's Bank balance as per Cash Book was Rs. 9,825 while the Bank balance as per Pass Book was Rs. 8,910. By scrutinizing the Cash Book with the Pass Book the following facts were discovered :—**

**(a) A cheque of Rs. 250 drawn on 30. 12. '68 was presented on 4. 1. '69.**

**(b) An Upcountry cheque of Rs. 125 was paid into Bank on 26. 12. '68, but was not collected by 31. 12. '68.**

(c) The Bank debited the Pass Book for premium paid Rs. 50, but it was recorded in the Cash Book on 2. 1. '69.

(d) The Bank collected dividend and credited in the Pass Book Rs. 35, but it was not entered in the Cash Book till 3. 1. '69.

(e) Bank charges Rs. 10 debited in the Pass Book, but not entered in the Cash Book.

(f) Bank debited in the Pass Book for bill dishonoured Rs. 1,200, but it was not entered in the Cash Book.

(g) The Bank allowed interest on deposit and credited in the Pass Book Rs. 100, but it was not recorded in the Cash Book till 4. 1. '69.

(h) The Bank deducted Rs. 15 for commission, but it was not entered in the Cash Book.

(i) In a folio of Cash Book the balance (Dr.) cast was Rs. 100 more than what it should have been. (ডেবিট ব্যালান্স যাহা হওয়া উচিত ছিল তাহা হইতে ভুলে 100 টাকা বেশী হইয়াছে।)

(j) A customer paid in our Bank account directly Rs. 200.

(k) Bank charges debited in Pass Book in December, 1967, but credited in Cash Book in February 1968, Rs. 15.

You are asked to draw a Bank Reconciliation Statement as at 31. 12. '68. It is not required to alter the Cash Book balance on 31st December, 1968.

**Bank Reconciliation Statement of**
**Sri B. Sarkar** *as at 31. 12 '68*

| | | | Rs. | Rs. |
|---|---|---|---|---|
| | Bank Balance as per Cash Book | ... | | 9,825 |
| *Add* : | Cheque drawn but not presented | ... | 250 | |
| ,, | Dividend collected and credited in the Pass Book but not recorded in the Cash Book | ... | 35 | |
| ,, | Customer's deposit into Bank directly | ... | 200 | |
| ,, | Interest on deposit credited by Bank but not recorded in the Cash Book | ... | 100 | |
| | | | | 585 |
| | | | | 10,410 |
| *Less* : | Upcountry Cheque paid in but not collected | ... | 125 | |
| ,, | Premium debited in the Pass Book but not recorded in the Cash Book | ... | 50 | |
| ,, | Bank charges debited in the Pass Book but not recorded in the Cash Book | ... | 10 | |
| ,, | Dishonoured bill debited in the Pass Book but not entered in the Cash Book | ... | 1,200 | |
| ,, | Commission deducted by Bank but not entered in the Cash Book | ... | 15 | |
| ,, | Wrong excess debit in the Cash Book | ... | 100 | 1,500 |
| | Bank Balance as per Pass Book | ... | | 8,910 |

[ **বিঃ দ্রঃ 1.** Item (k) বিবরণীতে আসিবে না; কারণ, বিবরণীর তারিখের (31-12-68) আগেই উভয় বইতেই Bank charge লেখা হইয়াছে, তাই উহার জন্ত কোন গরমিল হইবে না।

2. প্রশ্নের শেষ লাইন দ্রষ্টব্য। ইহার অর্থ এই যে, 31-12-68 তারিখেই নগদান বই সংশোধন হইবে না। নগদান বই-এর জমা 9,825 টাকাই থাকিবে তবে ইহাকে পাশ বই-এর জমার সহিত মিল করাইয়া বিবৃতি তৈয়ারী করিতে হইবে। এই লাইনটি না থাকিলে হয়ত মনে জাগিতে পারে যে, নগদান বই সংশোধন করিয়া বিবৃতি করিতে হইবে, কিংবা উহা না করিয়া বিবৃতি তৈয়ারী করিতে হইবে। এই লাইনটি না থাকিলেও সাধারণতঃ নগদান বই সংশোধন না করিয়াই বিবৃতি তৈয়ারী করা হয়।]

## বিপরীতার্থক ব্যাঙ্ক জমা ও সঙ্গতি-বিধায়ক বিবৃতি
## (Overdraft Balance and Reconciliation Statement)

**উপরি-উক্ত নিয়মগুলিই চূড়ান্ত নহে। যদি নগদান বই-এর বিপরীত জমা (Overdraft Balance) হইতে আরম্ভ করি তবে উপরি-উক্ত নিয়মে নগদান বই হইতে আরম্ভ করিয়া যে কারণগুলির জন্য যোগ করিয়াছি সেই কারণগুলির জন্যই বিয়োগ এবং যে কারণগুলির জন্য বিয়োগ করিয়াছি সেই কারণগুলির জন্যই যোগ করিতে হইবে। পাশ বই-এর ক্ষেত্রেও এইরূপ বিপরীত ব্যবস্থা গ্রহণ করিতে হইবে। ইহাও মনে রাখিতে হইবে যে, "Interest on Overdraft" একটি খরচ, যাহা ব্যাঙ্ক কাটিয়া লয়। ইহা Bank Interest-এর বিপরীত; কারণ Bank Interest আয় এবং ইহা ব্যয়। তাই ইহাকে ব্যাঙ্ক চার্জের মত ধরিতে হইবে। মনে রাখিতে হইবে যে, নগদান বই-এর বিপরীত জমা হইল ক্রেডিট ব্যালান্স (Credit Balance) এবং পাশ বই-এর বিপরীত জমা হইল ডেবিট ব্যালান্স (Debit Balance)।**

**উদাহরণ 2.** The Pass Book balance of Narayan & Co. on 30th September, 1964, differs from the Cash Book overdraft balance of Rs. 49,350 on the same date. The comparison discloses the following :—

(1) Out of cheques drawn on 20th September, 1964, those for Rs. 4,450 were cashed by bankers on 2nd October, 1964.

(2) Cash and cheques amounting to Rs. 1,550 were deposited into Bank on 29th September, but these were cleared by Bank on 1st October, 1964.

(3) According to standing order the Bank had paid on 29th September, on our behalf, Rs. 320 as interest to creditors, Rs. 160 as insurance premium and share call of Rs. 600, but these were not recorded in the Cash Book.

(4) The Bank also collected our insurance claim Rs. 800 and dividend Rs. 150 and deducted therefrom commission of Rs. 15. Bank also debited interest on overdraft Rs. 5 before 30th September but advised us on 5th October, 1964.

Prepare a Bank Reconciliation Statement as on 30th September, 1964, showing the Pass Book balance as on that date.

নীতি-বিরুদ্ধ। ইহার জন্য মিলকরণে (Adjustment-এ) **Asset A/c'ডেবিট** এবং **Profit on Revaluation of Asset A/c ক্রেডিট হইবে**। এই লাভ পরে মূলধন সংচিতিতে (**Capital Reserve-এ**) লওয়া যায়। মূলধন সংচিতিতে লওয়ার সময় Profit on Revaluation of Asset A/c ডেবিট এবং Capital Reserve ক্রেডিট হইবে। ক্রয়-বিক্রয় হিসাব বা লাভ-ক্ষতির হিসাবে ইহার কিছুই আসিবে না। শুধু উদ্বর্ত্ত পত্রে সম্পত্তির দিকে সম্পত্তি বাড়িবে এবং দেনার দিকে মূলধন সংচিতি বসিবে

(2) **Bad Debt বা কু-ঋণ**ঃ—খাতকের নিকট হইতে যে টাকা একেবারে আদায় হইবে না বলিয়া জানি তাহাকে কু-ঋণ বলিব। কু-ঋণ হইলেই Bad Debt A/c-কে ডেবিট এবং Debtors A/c-কে ক্রেডিট করিয়া কু-ঋণ বাদ (write off) দিতে হয়। সেক্ষেত্রে রেওয়ামিল তৈয়ারী করিলে উহাতে Bad Debt Account-এ ডেবিট ব্যালান্স থাকিবে। লাভ-ক্ষতির হিসাবের ডেবিট দিকে উহাকে বসাইতে হইবে অর্থাৎ P. & L. A/c ডেবিট এবং Bad Debt A/c ক্রেডিট হইবে। কার্যক্ষেত্রে অনেক সময় একটি চূড়ান্ত হিসাব (Final A/c) করিতে দিয়া উহার জন্য প্রদত্ত রেওয়ামিলের নীচে (উহার মধ্যে নহে) যদি বলা থাকে যে, রেওয়ামিলে দেওয়া অধমর্ণদিগর বা খাতকগণ (Debtors)-এর মধ্যে কিছু অংশ কু-ঋণ বলিয়া বিবেচনা করা হইল, তাহা হইলে বুঝিতে হইবে যে, এই কু-ঋণ write off করা হয় নাই। সেক্ষেত্রে লাভ-ক্ষতির হিসাবের ডেবিট দিকে এই কু-ঋণ দিতে হইবে এবং উদ্বর্ত্ত পত্রে খাতকদের (Debtors-এর) অঙ্ক হইতেও ইহা বাদ দিয়া দেখাইতে হইবে। এক্ষেত্রে খাতকদের উপর যদি কোন কু-ঋণ সংচিতি বা "Reserve for Bad Debt" করিতে বলা হয় তবে সেই সংচিতি, খাতকদের হিসাব হইতে এই কু-ঋণ বাদ দিয়া যে অঙ্ক থাকে তাহার উপর নির্ণয় করিতে হইবে।

(3) **Reserve for Bad and Doubtful Debts বা কু-ঋণ সংচিতি**ঃ—বৎসরের শেষে আমরা আমাদের খাতকদের নিকট হইতে পাওনা টাকার একটি হিসাব করিয়া দেখি যে, উহার কত অংশ একেবারে আদায় হইবে না এবং কত অংশ আদায় হইবে কিনা সন্দেহ আছে। যে অংশ আদায় হইবে না তাহাকে কু-ঋণ বলিব এবং write off করিব, কারণ ইহা একটি নিশ্চিত ক্ষতি। কিন্তু যে অংশ আদায় হইবে কিনা সন্দেহ আছে তাহাকে বলিব সংশয়িত ঋণ বা Doubtful Debt। এই সংশয়িত ঋণ বা Doubtful Debt আদায় না হইলেই উহাকে কু-ঋণ বা Bad Debt বলি। সংশয়িত ঋণ একটি সম্ভাব্য ক্ষতি। ইহাকে write off করিতে পারি না, কিন্তু ইহার জন্য লাভ হইতে কিছু টাকা সরাইয়া রাখিলে ভবিষ্যতে ইহা আদায় না হইলেও ব্যবসায়ের আর্থিক অবস্থা শোচনীয় হইয়া দাঁড়াইবে না। তাই, সংশয়িত ঋণের জন্য "Reserve for Bad and Doubtful Debts" তৈয়ারী করা হয়। সংচিতি (Reserve) তৈয়ারী করিবার জন্য Profit & Loss A/c-কে ডেবিট এবং Reserve for Bad and Doubtful Debts A/c-কে ক্রেডিট করা হয়।

রেওয়ামিলের নীচে সংচিতি ( Reserve ) তৈয়ারী করার কথা উল্লেখ থাকিলেই রেওয়ামিলের মধ্যে নজর করিয়া দেখিতে হইবে যে, উহার মধ্যে "Reserve for Bad Debt" বলিয়া কোন হিসাবখাত আছে কিনা। যদি থাকে বুঝিতে হইবে ইহা পুরাতন সংচিতি (Old Reserve), অর্থাৎ পূর্বে ইহা করা হইয়াছিল। এখন মিলকরণের মধ্যে দেখিতে হইবে যে, শতকরা কত হারে খাতকদের (Debtors-এর) উপর সংচিতি করিতে হইবে। এই হারে রেওয়ামিলের খাতকদের (Sundry Debtors-এর) উপর সংচিতির হিসাব করিতে হইবে। রেওয়ামিলের নীচে কু-ঋণ থাকিলে এই কু-ঋণ রেওয়ামিলের খাতকদিগর ( Sundry Debtors ) হইতে বাদ দিয়া বাকি খাতকদের ( Sundry Debtors-এর ) উপর সংচিতির হিসাব করিতে হইবে। এই সংচিতিকে বলিব নূতন সংচিতি ( New Reserve )। এখন দেখিতে হইবে যে, পুরাতন সংচিতি বড় না নূতন সংচিতি বড়।

**(ক) যদি নূতন সংচিতি বড় হয় তবে লাভ-ক্ষতির হিসাবের ডেবিট দিকে উভয়ের তফাতটি নিম্নলিখিতভাবে দেখাইতে হইবে :—**

To Reserve for Bad Debt :
New Reserve Rs......
*Less* Old Reserve Rs......
Rs.. ......

**—ইহাতে পুরাতন সংচিতি যাহা আছে তাহা হইতে এখন যত বেশী সংচিতি দরকার তাহাই সৃষ্টি হইল এবং পুরাতন ও বাড়তি সংচিতি মিলিয়া প্রয়োজনীয় নূতন সংচিতি হইল।**

**(খ) যদি পুরাতন সংচিতি বড় হয় তবে লাভ-ক্ষতির হিসাবের ক্রেডিট দিকে উভয়ের তফাতটি নিম্নলিখিতভাবে দেখাইতে হইবে :—**

By Reserve for Bad Debt :
Old Reserve Rs.. ...
*Less* New Reserve Rs......
Rs......

**—ইহাতে প্রয়োজনাতিরিক্ত সংচিতি লাভ-ক্ষতির হিসাবে চলিয়া গেল এবং প্রয়োজনীয় নূতন সংচিতির সমান সংচিতি রহিয়া গেল।**

**উদ্বর্ত্ত পত্রে উভয় ক্ষেত্রেই নূতন সংচিতি ( New Reserve ) খাতকদিগর ( Sundry Debtors ) হইতে বাদ দিয়া দেখাইতে হইবে। উদাহরণ দ্রষ্টব্য।**

কোন কোন সময়ে আমরা রেওয়ামিলে কু-ঋণ সংচিতি দেখিতে পাই, কিন্তু নীচের মিলকরণ অংশে এ বৎসরে সংচিতি সম্পর্কে কোন উল্লেখই থাকে না। এক্ষেত্রে আমরা ধরিয়া লইতে পারি যে, এ বৎসরে কোন সংচিতির প্রয়োজন নাই, কারণ সম্ভাব্য ক্ষতির জন্যই সংচিতি করা হয়। ঐ ক্ষতির সম্ভাবনা থাকিলে নিশ্চয়ই বলা থাকিত। সুতরাং

সংচিতির প্রয়োজন নাই ধরিয়া লইয়া আমরা রেওয়ামিলের Reserve for Bad Debt A/c-টি লাভ-ক্ষতির হিসাবে ক্রেডিট করিয়া দিতে পারি, কারণ ইহা এখন আমাদের লাভ হইল। **আবার ইহাও ধরিতে পারি যে,** রেওয়ামিলের সংচিতিই এই বৎসরের জন্য যথেষ্ট। তাই সেক্ষেত্রে ঐ সংচিতি লাভ-ক্ষতির হিসাবে ক্রেডিট করিব না, শুধু উহা উদ্বর্ত্ত পত্রে খাতকের (Debtors) হিসাব হইতে বাদ দিয়া দেখাইব। **দ্বিতীয়ভাবেই করা ভাল।** তবে যাহাই করি তাহার জন্য একটি Note দেওয়া উচিত।

**(4) Reserve for Discount on Debtors বা খাতকের জন্য ব্যাজ সংচিতি**ঃ—খাতকেরা যখন আমাদের টাকা দিতে আসিবে তখন হয়ত তাহাদিগকে কিছু ব্যাজ বা Discount ছাড়িয়া দিতে হইতে পারে, এইরূপ অবস্থায় এই সম্ভাব্য ক্ষতির জন্য আমাদের একটি সংচিতি করিয়া রাখিতে হইবে। এই সংচিতি করিতে হইলে P. & L. A/c-কে ডেবিট এবং Reserve for Discount on Debtors A/c-কে ক্রেডিট করিতে হইবে। খাতকদিগর ( Sundry Debtors ) হইতে কু-ঋণ সংচিতি (নূতন সংচিতি) বাদ দিয়া যাহা বাকি থাকে তাহার উপর এই সংচিতির হিসাব করিতে হইবে। মনে করি, খাতকদিগর হিসাব (Sundry Debtors) মোট 15,000 টাকা এবং বলা হইয়াছে যে, 5% কু-ঋণ সংচিতি ( Reserve for Bad Debt ) এবং 2% খাতকের জন্য ব্যাজ সংচিতি (Reserve for Discount on Debtors ) করিতে হইবে। তাহা হইলে ব্যাজ সংচিতি ( Reserve for Discount ) হইবে $\frac{2}{100} \times (15000 - 750) = 285$ টাকা। উদ্বর্ত্ত পত্রের সম্পত্তির দিকে (Asset side-এ) ইহা নিম্নরূপে দেখাইতে হইবে :—

| | | |
|---|---|---|
| Sundry Debtors : | Rs. 15,000 | |
| *Less* Reserve for Bad Debt @ 5% | Rs. 750 | |
| | Rs. 14,250 | |
| *Less* Reserve for Discount @ 2% | Rs. 285 | |
| | | Rs. 13,965 |

রেওয়ামিলে যদি খাতকদের জন্য ব্যাজ সংচিতি ( Reserve for Discount on Debtors ) থাকে তবে উহা পুরাতন সংচিতি এবং এবারে যে সংচিতির হিসাব করিলাম তাহা নূতন সংচিতি ( এক্ষেত্রে Rs. 285 )। নূতন সংচিতি যদি পুরাতন সংচিতি হইতে বেশী হয় তবে লাভ-ক্ষতির হিসাবের ডেবিট দিকে নিম্নরূপ দাখিলা হইবে—

To Reserve for Discount on Debtors :
New Reserve.........
*Less* Old Reserve.......
.........

**—ইহাতে সংচিতির বাড়তি প্রয়োজন মেটান হইবে।**

আবার, যদি পুরাতন সংচিতি, নূতন সংচিতি হইতে বেশী হয় তবে লাভ-ক্ষতির হিসাবের ক্রেডিট দিকে নিম্নরূপ দাখিলা হইবে—

By Reserve for Discount on Debtors :
Old Reserve.........
*Less* New Reserve ...
..........

—**ইহাতে প্রয়োজনাতিরিক্ত সংচিতি লাভ-ক্ষতির হিসাবে চলিয়া যাইবে।**

উদ্বর্ত্ত পত্রে খাতকদের ( Debtors ) হিসাব হইতে **সব সময়েই নূতন সংচিতি বাদ দিতে হইবে।**

(5) **Reserve for Discount on Creditors বা উত্তমর্ণের নিকট লভ্য ব্যাজ সংচিতি** :—আমরা যখন পাওনাদারকে টাকা দিতে যাইব তখন নির্দিষ্ট সময়ের মধ্যে দিতে পারিলে কিছু ব্যাজ লাভ করিতে পারি। সুতরাং ইহা একটি সম্ভাব্য লাভ। এই সম্ভাব্য লাভের জন্যও একটি সংচিতির (Reserve-এর) প্রয়োজন। এই সংচিতি করিতে হইলে **"Reserve for Discount on Creditors" A/c-কে ডেবিট এবং P. & L. A/c-কে ক্রেডিট করিতে হইবে** অর্থাৎ উহাকে লাভ-ক্ষতির হিসাবের ক্রেডিট দিকে দেখাইতে হইবে। উদ্বর্ত্ত পত্রের দেনার ( Liability ) দিকে এই সংচিতি উত্তমর্ণদিগের ( Sundry Creditors )-এর অঙ্ক হইতে বাদ দিয়া দেখাইতে হইবে।

এক্ষেত্রেও নূতন সংচিতি, পুরাতন সংচিতি স্থির করিয়া দাখিলা করিতে হইবে। ইহার নিয়ম Reserve for Discount on Debtors-এর মতই, কিন্তু উল্টা, অর্থাৎ নূতন সংচিতি বেশী হইলে লাভ-ক্ষতির হিসাবের ক্রেডিট দিকে দাখিলা হইবে এবং পুরাতন সংচিতি বেশী হইলে লাভ-ক্ষতির হিসাবের ডেবিট দিকে দাখিলা হইবে। উদ্বর্ত্ত পত্রে উত্তমর্ণদের ( Creditors ) হিসাব হইতে **সব সময়েই নূতন সংচিতি ( New Reserve ) বাদ দিতে হইবে।**

(6) **Interest on Capital বা মূলধনের উপর সুদ** :—অনেক ক্ষেত্রে বিশেষ করিয়া অংশীদারী ব্যবসায়ে মূলধনের উপর সুদ দেওয়া হয়। এই সুদের জন্য হিসাব মিলকরণ দাখিলা বা Adjustment Entry-তে Interest on Capital A/c ডেবিট এবং Capital A/c ক্রেডিট করিতে হইবে। পরে, P. & L. A/c ( অথবা অংশীদারী ব্যবসায়ে P. & L. Appropriation A/c ) ডেবিট এবং Interest on Capital A/c ক্রেডিট হইবে। সুতরাং লাভ-ক্ষতির হিসাবে (অথবা অংশীদারী ব্যবসায়ে P. & L. Appropriation A/c-এ ) Interest on Capital ডেবিট দিকে বসিবে এবং উদ্বর্ত্ত পত্রে ইহা মূলধন ( Capital )-এর সহিত যোগ করিতে হইবে। রেওয়ামিলের ভিতরে Interest on Capital থাকিলে, উহা শুধু লাভ-ক্ষতির হিসাবে ( অথবা অংশীদারী ব্যবসায়ে P. & L. Appropriation A/c-এ ) যাইবে, মূলধনের সহিত ইহা যোগ হইবে না, কারণ উহা আগেই যোগ হইয়া গিয়াছে।

**(7) Interest on Drawing বা মালিক কর্তৃক উত্তোলিত অর্থের উপর সুদ :**—মালিক অনেক সময় ব্যবসা হইতে নিজ প্রয়োজনে অর্থ নেয়। অর্থের উপর সুদ ধরিলে উহা ব্যবসায়ের আয় এবং মালিকের দেনা। ইহার জন্য হিসাব মিলকরণ দাখিলায় Capital A/c-কে ডেবিট এবং Interest on Drawing A/c-কে ক্রেডিট করিতে হইবে। পরে Interest on Drawing A/c ডেবিট এবং P. & L. A/c ( অথবা অংশীদারী ব্যবসায়ে P. & L. Appropriation A/c) ক্রেডিট হয়। লাভ-ক্ষতির হিসাবে Interest on Drawing A/c ক্রেডিট দিকে বসিবে এবং উদ্বর্ত্ত পত্রে মূলধন হইতে উহা বাদ দিতে হইবে। যদি রেওয়ামিলে Interest on Drawing থাকে তবে উহা লাভ-ক্ষতির হিসাবে ( অথবা অংশীদারী ব্যবসায়ের ক্ষেত্রে P. & L. Appropriation A/c-এ) ক্রেডিট দিকে যাইবে, কিন্তু মূলধন হইতে উহা বাদ যাইবে না, কারণ উহা আগেই বাদ গিয়াছে। Drawing-এর তারিখ দেওয়া থাকিলে সেই তারিখ অনুসারে সুদ নির্ধারণ করিতে হইবে ; **কিন্তু Drawing-এর কোন তারিখ না থাকিলে গড়ে অর্ধসময়ের জন্য ( অর্থাৎ এক বৎসরের হিসাব করিলে 6 মাসের ) সুদ ধরিতে** হইবে। নিম্নে মাসিক Drawing-এর উপর সুদ কষার দুইটি নিয়ম দেখান হইল।

প্রতি মাসের **গোড়ায়** 500 টাকা করিয়া Drawing হইলে উহার বাৎসরিক সুদ হইবে $500(12+11+\cdots+1)=500\frac{(12\times13)}{2}=39{,}000$ টাকার একমাসের সুদের সমান।

আবার প্রতি মাসের **শেষে** 500 টাকা করিয়া Drawing হইলে উহার বাৎসরিক সুদ হইবে $500(11+10+\cdots+1)=500\frac{(11\times12)}{2}=33{,}000$ টাকার একমাসের সুদের সমান।

**(7A) Manager's Remuneration :**—অনেক সময় কর্মাধ্যক্ষ (Manager) ইত্যাদিকে নীট মুনাফার কিছু শতাংশ দেওয়া হয়। সেক্ষেত্রে নিম্নলিখিত পদ্ধতি প্রয়োগ করিতে হইবে—

(i) x% Commission on Net Profit $=\frac{x}{100}\times$ Net Profit.

(ii) x% Commission on Net Profit **after charging such Commission**

$$=\frac{x}{(100+x)}\times \text{Net Profit.}$$

(iii) x% Commission on Net Profit **before charging such Commission** $=\frac{x}{100}\times$ Net Profit.

**(8) Drawing :**—ইহার জন্য হিসাব মিলকরণ দাখিলায় Capital A/c ডেবিট এবং Drawing A/c ক্রেডিট করিতে হইবে। লাভ-ক্ষতির হিসাবে ইহা মোটেই আসিবে না, কিন্তু উদ্বর্ত্ত পত্রে ইহাকে লধন হইতে বাদ দিয়া দেখাইতে হইবে।

**(9) Advance Receipt বা অগ্রিম পাওনা** :—আমাদের পাওনা কোন আয় যদি অগ্রিম পাই তবে তাহা আমাদের বাস্তব আয় নহে। সুতরাং ঐ পাওনাকে পাওনাখাত হইতে বাদ দিয়া লাভ-ক্ষতির হিসাবের ক্রেডিট দিকে দেখাইতে হইবে। ইহার জন্য হিসাব মিলকরণ দাখিলায় নির্দিষ্ট পাওনাখাতকে ( Particular Income A/c ) ডেবিট এবং অগ্রিম পাওনাখাতকে (Income Received in Advance A/c) ক্রেডিট করিতে হইবে। মনে করি আর্থিক বৎসর 1969 সনের 31শে ডিসেম্বর শেষ হয়। আমি যদি 1লা এপ্রিল 1969 হইতে 31শে মার্চ 1970 পর্যন্ত সময়ের জন্য বাৎসরিক ভাড়া 120 টাকা পাই তবে সম্পূর্ণ টাকাই Rent A/c-এ ক্রেডিট হইবে। কিন্তু 1লা জানুয়ারী 1970 হইতে 31শে মার্চ 1970 পর্যন্ত সময়ের প্রাপ্ত ভাড়া আমার পাওনা হয় নাই, আমি অগ্রিম পাইয়াছি। সুতরাং, ঐ সময়ের ভাড়া অর্থাৎ 30 টাকার জন্য হিসাব মিলকরণ দাখিলায় Rent A/c ডেবিট এবং Rent Received in Advance A/c ক্রেডিট হইবে। লাভ-ক্ষতির হিসাবের ক্রেডিট দিকে Rent A/c-এর 120 টাকা হইতে অগ্রিম পাওনা বাবদ 30 টাকা বাদ দিয়া নীট 90 টাকা দেখাইতে হইবে। এই 30 টাকা আবার উদ্বর্ত্ত পত্রের দেনার (Liability) দিকে বসিবে।

অগ্রিম পাওনা বা Advance Receipts ( অর্থাৎ Income Received in Advance ) যদি রেওয়ামিলের ভিতরে থাকে তবে উহা শুধু উদ্বর্ত্ত পত্রে দেনার (Liability) দিকে যাইবে, লাভ-ক্ষতির হিসাবে উহা বাদ দিতে হইবে না, কারণ উহা আগেই বাদ দেওয়া হইয়াছে।

**(10) Prepaid, Unexpired or Advance Payments ( অগ্রিম খরচ )** :—যে টাকা আমাদের খরচ বাবদ এখনও দেওয়ার সময় হয় নাই তাহা যদি দিয়া দিই তবে উহাকে অগ্রিম খরচ বলে। যেমন, আমি 1969 সনের এপ্রিল হইতে 1970 সনের মার্চ পর্যন্ত এক বৎসরের প্রিমিয়াম বাবদ 240 টাকা দিলাম। আমার এই আর্থিক বৎসর 31শে ডিসেম্বর (1969) শেষ হইবে। সুতরাং জানুয়ারী হইতে মার্চ (1970) পর্যন্ত এই তিন মাসের প্রিমিয়াম 60 টাকা আমি অগ্রিম দিয়াছি। এই টাকার জন্য হিসাব মিলকরণ দাখিলায় Prepaid Premium A/c ডেবিট এবং Premium A/c ক্রেডিট করিতে হইবে। লাভ-ক্ষতির হিসাবের ডেবিট দিকে Premium A/c-এর 240 টাকা হইতে অগ্রিম প্রিমিয়াম বাবদ 60 টাকা বাদ দিয়া দেখাইতে হইবে। উদ্বর্ত্ত পত্রে এই 60 টাকা সম্পত্তির ( Asset ) দিকে বসিবে।

অগ্রিম খরচ ( Prepaid বা Unexpired Expense ) রেওয়ামিলের ভিতরে থাকিলে উহা শুধু উদ্বর্ত্ত পত্রে সম্পত্তির (Asset) দিকে যাইবে, লাভ-ক্ষতির হিসাবে ইহা বাদ দিতে হইবে না।

**(11) Accrued or Outstanding** ( i.e., **due but not received** ) **Incomes বা বকেয়া আয়** :—যে টাকা আমাদের পাওনা হইয়াছে কিন্তু পাই নাই তাহাকে বকেয়া আয় বা Accrued Income বলে। যেমন, আমার 1,000 টাকার কোম্পানীর কাগজ আছে। 31শে ডিসেম্বর তারিখে ইহার উপর 50 টাকা সুদ পাওনা

হইল, কিন্তু পাই নাই। এই বৎসরের জন্য এই টাকাকে (পাই বা না পাই) পাওনা হিসাবে দেখাইতে হইবে। ইহার জন্য হিসাব মিলকরণ দাখিলায় Accrued Interest A/c-কে ডেবিট এবং Interest A/c-কে ক্রেডিট করিতে হইবে এবং লাভ-ক্ষতির হিসাবের ক্রেডিট দিকে Interest A/c-এর জের বা ব্যালান্সের সহিত উহা যোগ হইয়া বসিবে। যদি Interest A/c-এ কোন জের না থাকে তবে ইহা একাই আলাদাভাবে বসিবে। উদ্বর্ত্ত পত্রে বকেয়া আয় ( Accrued Income ), সম্পত্তির ( Asset ) দিকে বসিবে।

**বকেয়া আয় (Accrued Income) রেওয়ামিলের ভিতরে থাকিলে** উহা শুধু উদ্বর্ত্ত পত্রে বসিবে; লাভ-ক্ষতির হিসাবে ইহা যোগ করিতে হইবে না, কারণ উহা আগেই যোগ হইয়া গিয়াছে।

**(12) Outstanding ( i.e., due but not paid ) Expense বা বকেয়া খরচ**ঃ—যদি আমাদের কোন খরচ হয়, কিন্তু উহার জন্য কোন টাকা না দেওয়া হয় ( অর্থাৎ বাকি থাকে ), তবে ঐ খরচকে, বকেয়া খরচ বা Outstanding Expense বলিব। যেমন, ডিসেম্বর মাসের মজুরী (wages) 1,000 টাকা 31শে ডিসেম্বরের মধ্যে দেওয়া না হইলে, এই বৎসরের জন্য এই টাকাকে বকেয়া খরচ বলা যায়। ইহার জন্য হিসাব মিলকরণ দাখিলায় Wages A/c-কে ডেবিট এবং Outstanding Wages A/c-কে ক্রেডিট করিতে হইবে। ক্রয়-বিক্রয় হিসাবের ডেবিট দিকে Wages A/c-এর সহিত এই বকেয়া খরচ যোগ করিয়া দেখাইতে হইবে এবং উদ্বর্ত্ত পত্রে বকেয়া মজুরী ( Outstanding Wages ), দেনার ( Liability ) দিকে বসিবে।

**বকেয়া খরচ (Outstanding Expense) রেওয়ামিলের ভিতরে থাকিলে** উহা শুধু উদ্বর্ত্ত পত্রে যাইবে, ক্রয়-বিক্রয় বা লাভ-ক্ষতির হিসাবে ইহা যোগ করিতে হইবে না, কারণ ইহা আগেই যোগ হইয়া গিয়াছে।

**(13) Purchase not passed through the books but included in Stock ( যে খরিদ হিসাব-বইতে লেখা হয় নাই অথচ অন্তিম সম্ভার বা Closing Stock এ লওয়া হইয়াছে )**ঃ—খরিদ হইলে ঐ পণ্য স্টক বা সম্ভারে লইতেই হইবে। কিন্তু তাহার জন্য কোন দাখিলার প্রয়োজন নাই, কারণ অন্তিম সম্ভারের মূল্যের সহিত উহা যোগ করিয়াই অন্তিম সম্ভারের দাখিলা (Closing Stock Dr. To Trading A/c) করা হইয়াছে। এখন খরিদের জন্য দাখিলা করিতেই হইবে। Purchase A/c ডেবিট হইবে এবং ( নগদ খরিদ হইলে ) Cash অথবা (বাকি খরিদ হইলে ) Creditors A/c অথবা ( বিলে স্বীকৃতি দিয়া খরিদ হইলে ) Bills Payable A/c ক্রেডিট হইবে। সুতরাং ক্রয়-বিক্রয় হিসাবে Purchase-এর সহিত উহা যোগ হইবে; এবং উদ্বর্ত্ত পত্রে উহা Cash হইতে বাদ যাইবে অথবা Creditors বা Bills Payable-এর সহিত উহা যোগ হইবে ( যেখানে যেমন বলা থাকিবে সেই অনুসারে হইবে )। উদাহরণ দ্রষ্টব্য।

**(14) Purchase neither passed through the books nor included in Stock ( যে খরিদ স্টক বা সম্ভারেও লওয়া হয় নাই হিসাব বইতেও**

লেখা হয় নাই ) ঃ—ইহার জন্যও খরিদের দাখিলা করিতে হইবে এবং রেওয়ামিলের Purchase-এর সহিত ইহা যোগ করিতে হইবে এবং উদ্বর্ত্ত পত্রে Cash হইতে উহা বাদ যাইবে, অথবা Creditors বা Bills Payable-এর সহিত যোগ হইবে। ( যেমন বলা থাকিবে তেমনই হইবে। ) কিন্তু যেহেতু ইহা স্টক বা সম্ভারেও লওয়া হয় নাই সেইজন্য হিসাব মিলকরণে (Adjustment-এ) Closing Stock A/c ডেবিট এবং Trading A/c ক্রেডিট হইবে এবং উহা ক্রয়-বিক্রয় হিসাব এবং উদ্বর্ত্ত পত্রে ( উভয় স্থানেই ) অন্তিম সম্ভার ( Closing Stock )-এর সহিত যোগ করিতে হইবে। মনে রাখিতে হইবে যে, অন্তিম সম্ভারের মধ্যে ইহাকে ধরার সময় ইহার খরিদমূল্য অথবা বাজারদরের যেটি কম সেইটি লইতে হইবে।

**(15) Purchase for private use passed through the Purchase Day Book ( যে খরিদ ব্যক্তিগত ব্যবহারের জন্য করা হইয়াছে, কিন্তু খরিদ বই-এর মাধ্যমে হিসাব লেখা হইয়াছে )** ঃ—খরিদ বই-এর মাধ্যমে খরিদ লেখার অর্থ এই যে, উহা Purchase A/c-এ ডেবিট হইয়াছে। কিন্তু ব্যক্তিগত ব্যবহারের জন্য খরিদ Drawing A/c-এ ডেবিট হওয়া উচিত। এখন তাই, হিসাব মিলকরণ দাখিলায় Drawing A/c ডেবিট এবং Purchase A/c ক্রেডিট হইবে এবং উহা রেওয়ামিলের Purchase হইতে বাদ দিয়া ক্রয়-বিক্রয় হিসাবে দেখাইতে হইবে এবং Drawing-এর সহিত যোগ দিয়া মোট Drawing, উদ্বর্ত্ত পত্রে মূলধন হইতে বাদ দিতে হইবে।

**(16) Purchase for private use not passed through the books ( ব্যক্তিগত ব্যবহারের জন্য খরিদ হইয়াছে, কিন্তু হিসাব লেখা হয় নাই )** ঃ—এক্ষেত্রে হিসাব মিলকরণ দাখিলায় Drawing A/c ডেবিট হইবে এবং Cash অথবা Creditors অথবা B/P ক্রেডিট হইবে ( যেমন বলা থাকিবে )। যদি ঐ খরিদ নগদ হয় তবে Cash ক্রেডিট হইবে অর্থাৎ নগদান তহবিল হইতে কমিবে ; যদি বাকিতে হয় তবে Creditors বাড়িবে এবং যদি বিলে স্বীকৃতি দিয়া খরিদ হয় তবে B/P বাড়িবে অর্থাৎ Creditors অথবা B/P ক্রেডিট হইবে। সুতরাং উদ্বর্ত্ত পত্রে নগদান তহবিল কমান অথবা Creditors বা B/P বাড়ান হইবে। ইহা ছাড়া, ইহা Drawing-এর সহিত যোগ হইয়া মোট Drawing, উদ্বর্ত্ত পত্রে মূলধন হইতে বাদ যাইবে।

**(17) Stock used for private purpose but not recorded in books ( ব্যবসায়ের স্টক বা সম্ভার হইতে ব্যক্তিগত ব্যবহার হইল কিন্তু উহার জন্য হিসাব লেখা হইল না )** ঃ—এক্ষেত্রে হিসাব মিলকরণ দাখিলায় Drawing A/c ডেবিট হইবে এবং যদি মালিক খরিদমূল্যে ঐ মাল নেয় তবে Purchase অথবা আরম্ভিক সম্ভার ( Opening Stock ) ক্রেডিট হইবে অথবা যদি মালিক বিক্রয়মূল্যে ঐ মাল নেয় তবে Sales A/c ক্রেডিট হইবে। সুতরাং আরম্ভিক সম্ভার ( Opening Stock ) হইতে অথবা Purchase হইতে রেওয়ামিলে ইহা বাদ যাইবে এবং Drawing-এর সহিত যোগ হইয়া মোট Drawing, উদ্বর্ত্ত পত্রে মূলধন

হইতে বাদ যাইবে। যদি এই ব্যবহৃত স্টকের বা সম্ভারের জন্য মালিকের নিকট বিক্রয়মূল্য ( খরিদমূল্য নহে ) দাবী করা হয় তবে আরম্ভিক সম্ভার (Opening Stock) অথবা Purchase হইতে বাদ দেওয়ার পরিবর্তে উহা বিক্রয়খাত ( Sales A/c )-এর সহিত যোগ হইবে ( এবং Drawing-এর সহিত তো যোগ হইবেই। )

**(18) Purchase of Asset debited to Purchase A/c ( or passed through Purchase Book) (সম্পত্তি খরিদ হইল, কিন্তু Purchase A/c ডেবিট হইল ) :**—সম্পত্তি খরিদ হইলে Asset A/c-এ ডেবিট হওয়ার কথা, কিন্তু Purchase A/c-এ ডেবিট হইয়াছে। এখন হিসাব মিলকরণ দাখিলায় Asset A/c ডেবিট এবং Purchase A/c ক্রেডিট হইবে। এবং রেওয়ামিলের Purchase হইতে উহা বাদ দিতে হইবে এবং উদ্বর্ত্ত পত্রে নির্দিষ্ট সম্পত্তির ( Asset-এর ) সহিত উহা যোগ করিতে হইবে। এই সম্পত্তির অবচয় ( Depreciation ) হিসাব করিবার সময় মনে রাখা প্রয়োজন যে, এই নূতন সম্পত্তির উপর খরিদের তারিখ দেওয়া না থাকিলে গড়ে অর্ধসময়কালের জন্য ( অর্থাৎ এক বৎসরের হিসাবে 6 মাসের ) অবচয় ধরিতে হইবে।

**(19) Purchase of Asset not passed through the books (সম্পত্তি খরিদ হইল, কিন্তু হিসাব লেখা হইল না ) :**—এক্ষেত্রে এখন হিসাব লিখিতে হইবে অর্থাৎ, হিসাব মিলকরণ দাখিলায় Asset A/c ডেবিট এবং Creditors for Supply of Asset A/c অথবা নগদ ক্রয় হইলে Bank ক্রেডিট হইবে। উদ্বর্ত্ত পত্রে সম্পত্তির দিকে নির্দিষ্ট সম্পত্তির সহিত উহা যোগ করিতে হইবে এবং দেনার দিকে "Creditors for Supply of Asset A/c"-এ এই টাকাটি আসিবে ; অথবা যদি ইহা নগদ খরিদ হয় তবে Creditors for Supply of Asset A/c-এর পরিবর্তে সম্পত্তির দিকেই ব্যাঙ্ক জমা ( Bank Balance ) হইতে এই খরিদের মূল্য কমিবে।

**(20) Revenue expense wrongly charged to capital ( মুনাফা-জাতীয় ব্যয় ভুলে মূলধন জাতীয় ব্যয় হিসাবে লেখা হইয়াছে ) :**—মনে করা যাউক যে, Building-এর মেরামত (Repair) বাবদ খরচ Building A/c-এ ভুলে ডেবিট করা হইয়াছে। উহা Repair A/c-এ ডেবিট হওয়ার কথা। এখন হিসাব মিলকরণ দাখিলায় Repair A/c ডেবিট এবং Building A/c ক্রেডিট হইবে এবং লাভ-ক্ষতির হিসাবে রেওয়ামিলের Repair A/c-এর জেরের সহিত এই মেরামতী খরচ যোগ করিতে হইবে এবং উদ্বর্ত্ত পত্রে Building হইতে উহা বাদ যাইবে। মনে রাখা প্রয়োজন যে, Building-এর উপর অবচয় হিসাব করার সময় এই টাকা Building হইতে বাদ দেওয়ার পরে যে মূল্য দাঁড়ায় তাহার উপর অবচয়ের হিসাব করিতে হইবে।

**(21) Revenue expense to be capitalised for any reason (মুনাফা-জাতীয় ব্যয় কোন কারণে মূলধনজাতীয় ব্যয় হিসাবে লিখিতে হইলে) :** —একটি উদাহরণ দিয়া ইহা বুঝাইবার চেষ্টা করা যাউক। যেমন, একটি মেসিন কেনা হইল এবং উহা চালু করিবার উপযোগী করিয়া বসাইবার জন্য ( installation )

মজুরী ( Wages ) দেওয়া হইল। এই মজুরী দেওয়ার সময় Wages A/c ডেবিট হইয়াছে। কিন্তু এই ব্যয় যেহেতু সম্পত্তি স্থাপনের জন্য ব্যয় সেইজন্য উহা সম্পত্তির মূল্যের অন্তর্ভুক্ত হওয়া উচিত। তাই হিসাব মিলকরণ দাখিলায় Machinery A/c ডেবিট এবং Wages A/c ক্রেডিট হইবে এবং এই ব্যয় ক্রয়-বিক্রয় হিসাবে মজুরীর হিসাব (Wages) হইতে বাদ দিতে হইবে এবং উদ্বর্ত্ত পত্রে Machinery-র সহিত যোগ করিতে হইবে। এই মেসিনের উপর অবচয় করিতে হইলে উহা এই মজুরী (Wages) যোগ করিবার পর যে অঙ্ক দাঁড়াইবে তাহার উপর নির্ণয় করিতে হইবে।

(22) **Revenue expense to be deferred ( মুনাফা জাতীয় ব্যয় বিলম্বিত করিতে হইলে )** ঃ— যেমন, বিজ্ঞাপন বাবদ 5,000 টাকা খরচ হইল এবং Advertisement A/c-এ ডেবিট হইল। কিন্তু এই বিজ্ঞাপন বাবদ খরচ 5 বৎসরের লাভ-ক্ষতির হিসাবে চার্জ করিবার নির্দেশ দেওয়া হইল। সুতরাং এক এক বৎসরের লাভ-ক্ষতির হিসাবে বিজ্ঞাপন বাবদ যাইবে 1,000 টাকা। ইহার জন্য প্রথম বৎসরে হিসাব মিলকরণ দাখিলায় Deferred Advertisement A/c ডেবিট এবং Advertisement A/c ক্রেডিট হইবে 1,000 টাকা। প্রথম বৎসরে নিম্নলিখিতভাবে ইহা লাভ-ক্ষতির হিসাবে ( ডেবিট দিকে ) দেখাইতে হইবে--

| | |
|---|---|
| To Advertisement A/c—Rs. 5,000 | |
| *Less* deferred $\frac{4}{5}$ths Rs. 4,000 | |
| | Rs. 1,000 |

এবং উদ্বর্ত্ত পত্রের সম্পত্তির দিকে ( Asset side ) "Deferred Advertisement A/c"-এ 4,000 টাকা বসিবে।

দ্বিতীয়, তৃতীয়, চতুর্থ এবং পঞ্চম বৎসরের হিসাব মিলকরণ দাখিলায় 1,000 টাকা Advertisement A/c-এ ডেবিট এবং Deferred Advertisement A/c-এ ক্রেডিট হইয়া পরে হিসাব বন্ধ করার দাখিলায় (Closing Entry-তে) P. & L. A/c ডেবিট এবং Advertisement A/c ক্রেডিট হইবে 1,000 টাকা। অর্থাৎ, প্রতি বৎসরেই বিজ্ঞাপন বাবদ 1,000 টাকা লাভ-ক্ষতির হিসাবে ডেবিট হইবে উদ্বর্ত্ত পত্রে দ্বিতীয়, তৃতীয় এবং চতুর্থ বৎসরে Deferred Advertisement বাবদ যথাক্রমে 3,000, 2,000 ও 1,000 টাকা যাইবে। পঞ্চম বৎসরে Deferred Advertisement বাবদ উদ্বর্ত্ত পত্রে কিছুই যাইবে না।

(23) **Sales not passed through the books ( যে বিক্রয়ের হিসাব লেখা হয় নাই )** ঃ—ইহার জন্য এখন হিসাব লিখিতে হইবে। হিসাব মিলকরণ দাখিলায় তাই, নগদ বিক্রয়ের বেলায় Cash অথবা বাকি বিক্রয়ের বেলায় Debtors অথবা হুণ্ডির বিনিময়ে বিক্রয়ের বেলায় Bills Receivable A/c ডেবিট হইবে এবং Sales A/c ক্রেডিট হইবে। ক্রয়-বিক্রয় হিসাবে Sales-এর সহিত ইহা যোগ হইবে এবং উদ্বর্ত্ত পত্রে নগদ বিক্রয় হইলে Cash বাড়িবে, বাকি বিক্রয় হইলে Debtors বাড়িবে এবং বিলের বিনিময়ে বিক্রয় হইলে Bills Receivable বাড়িবে।

**(24) Sales not passed through the books and not being delivered wrongly included in Stock (বিক্রয় হইল কিন্তু হিসাব লেখা হইল না ; আবার, মাল সমর্পণ বা Delivery হয় নাই বলিয়া অন্তিম সম্ভারেও ভুলে ঢুকিয়া গিয়াছে)** ঃ—এক্ষেত্রে বিক্রয় (Sales)-এর জন্য দাখিলা করিতে হইবে অর্থাৎ নগদ বিক্রয় করিলে Cash ডেবিট হইবে, বাকি বিক্রয় হইলে Debtors ডেবিট হইবে. হুণ্ডির বিনিময়ে বিক্রয় হইলে Bills Receivable ডেবিট হইবে এবং Sales A/c ক্রেডিট হইবে। ক্রয়-বিক্রয় হিসাবে Sales-এর সহিত ইহা যোগ হইবে এবং উদ্বর্ত্ত পত্রে Cash, Debtors অথবা Bills Receivable বাড়িবে। উপরন্তু, অন্তিম সম্ভারে (Closing Stock-এর) দাখিলা হইয়া গিয়া থাকিলে এখন এই টাকার জন্য উল্টা দাখিলা করিতে হইবে (অর্থাৎ 'Trading A/c Dr. To Closing Stock A/c') ; এবং পরে ক্রয়-বিক্রয় হিসাব এবং উদ্বর্ত্ত পত্রে (উভয় স্থানেই) অন্তিম সম্ভার হইতে ইহা বাদ দিতে হইবে। কারণ, বিক্রয় হইয়া গেলে মাল অপরের হইয়া যায়, উহা আমাদের স্টক বা সম্ভারে ধরা যায় না।

**(25) Loss of stock by Accident (বিপর্যয়ে স্টক বা সম্ভার নষ্ট হইলে)** ঃ—অনেক সময় দেখা যায় যে, বৎসরের মধ্যে গুদামে আগুন লাগিয়া বা অন্য কারণে মাল নষ্ট হইয়া যায়। **এই ক্ষতি বিপর্যয়ের জন্য ক্ষতি (Accidental Loss)**, ইহাকে ব্যবসায়ের সাধারণ লেনদেনজনিত ক্ষতি বলা যায় না। যেহেতু বৎসরের শেষ দিনে গুদামে যে মাল থাকে তাহার মূল্য ধরিয়া অন্তিম সম্ভার (বা Closing Stock) হিসাবে লেখা হয় এবং যেহেতু ঐ তারিখের আগেই মাল বিপর্যয়ে নষ্ট হইয়া যায়. সেইজন্য ইহা সত্য যে, ঐ বিনষ্ট মালের মূল্য অন্তিম সম্ভার (Csloing Stock)-এর মধ্যে নাই। এই অন্তিম সম্ভারই ক্রয়-বিক্রয় হিসাবে যায় বলিয়া এক্ষেত্রে মোট লাভ (Gross Profit) কম হইবে। অর্থাৎ বিপর্যয়ে মাল নষ্ট না হইলে যে মোট লাভ হইত তাহা হইতে এখন মোট লাভ কম হইবে। কিন্তু হিসাবে স্বাভাবিক মোট লাভ (Normal Gross Profit) দেখান উচিত। ইহা হিসাবে দেখাইবার জন্য বিপর্যয়জনিত ক্ষতির মোট মূল্য নিম্নরূপ দাখিলা করিয়া ক্রয়-বিক্রয় হিসাবে ক্রেডিট করা হয় :—

মনে করি, 10,000 টাকার স্টক বা সম্ভার নষ্ট হইয়াছে।

Loss by Accident A/c······Dr. Rs. 10,000

To Trading A/c Rs. 10,000

অর্থাৎ, ক্রয়-বিক্রয় হিসাবের ক্রেডিট দিকে এই ক্ষতি আসিল। যদি গুদাম বীমা করা থাকে তবে বীমা কোম্পানী এই ক্ষতি সম্পূর্ণ মানিয়া লইতে পারে, অথবা আংশিকভাবে মানিয়া লইতে পারে, অথবা কারণ বিশেষে মোটেই না মানিতে পারে। বীমা কোম্পানী যদি সম্পূর্ণ ক্ষতি মানিয়া ক্ষতিপূরণ দিতে রাজী হয় তাহা হইলে

(**অর্থাৎ Loss fully covered by Insurance হইলে**) নিম্নলিখিত দাখিলা করিতে হইবে :—

Admitted Insurance Claim A/c Dr. Rs. 10,000
To Loss by Accident A/c Rs. 10,000

সুতরাং উদ্বর্ত্ত পত্রের সম্পত্তির দিকে "**Admitted Insurance Claim A/c**" নামে 10,000 টাকার একটি সম্পত্তি ( Asset ) বসিবে। পরে যখন ঐ টাকা পাওয়া যাইবে তখন Bank ডেবিট এবং Admitted Insurance Claim A/c ক্রেডিট হইবে। বীমা কোম্পানী যদি দাবী মানিয়া সঙ্গে সঙ্গে টাকা দিয়া দেয় তবে উপরোক্ত দাখিলায় Admitted Insurance Claim A/c-এর পরিবর্তে Bank A/c ডেবিট করা যায়। সেক্ষেত্রে উদ্বর্ত্ত পত্রেও Admitted Insurance Claim A/c আসার পরিবর্তে ব্যাঙ্ক জমা ( Bank Balance ) বাড়িবে।

আবার বীমা কোম্পানী যদি 8,000 টাকা ক্ষতি মানিয়া নেয় (**Partly covered by Insurance**) তবে নিম্নলিখিত দাখিলা করিতে হইবে :—

Admitted Insurance Claim A/c···Dr. Rs. 8,000
Profit & Loss A/c ···Dr. Rs. 2,000
To Loss by Accident A/c Rs. 10,000

সুতরাং এক্ষেত্রে উদ্বর্ত্ত পত্রের সম্পত্তির দিকে **Admitted Insurance Claim A/c**-এ আসিবে 8,000 টাকা এবং লাভ-ক্ষতির হিসাবের ডেবিটে আসিবে 2,000 টাকা, কারণ, ইহাই নীট ক্ষতি। আবার বীমা কোম্পানী যদি মোটেই দাবী না মানে তাহা হইলে 10,000 টাকাই বাস্তবিক পক্ষে নীট ক্ষতি। সুতরাং সেক্ষেত্রে নিম্নলিখিত দাখিলা করিতে হইবে :—

P. & L. A/c ··· Dr. Rs. 10,000
To Loss by Accident A/c Rs. 10,000

এক্ষেত্রে লাভ-ক্ষতির হিসাবে 10,000 টাকা বিপর্যয়জনিত ক্ষতি ( Loss by Accident ) বাবদ ডেবিট হইবে এবং উদ্বর্ত্ত পত্রে কিছুই আসিবে না।

ক্রয়-বিক্রয় হিসাবে কিন্তু সব ক্ষেত্রেই ক্রেডিট দিকে By Loss by Accident A/c Rs. 10,000 ( অর্থাৎ সম্পূর্ণ ক্ষতি ) যাইবে। উদাহরণ দ্রষ্টব্য।

**(26) Income Tax ( আয়কর ) :**—যে ব্যবসায়ের মালিক একজন ( Sole Proprietorship Business ) সেই ব্যবসায়ের আয়কর হয় না। এক্ষেত্রে আয়কর দেওয়া হইলে তাহা মালিকের নিজস্ব আয়কর। সুতরাং এক্ষেত্রে রেওয়ামিলে আয়কর ( Income Tax ) থাকিলে উহা লাভ-ক্ষতির হিসাবে যাইবে না, কিন্তু উদ্বর্ত্ত পত্রে মূলধন হইতে Drawing-এর মত ইহা বাদ যাইবে ( অর্থাৎ হিসাব মিলকরণে Drawing A/c ডেবিট এবং Income Tax A/c ক্রেডিট হইবে এবং পরে Capital A/c ডেবিট এবং Drawing A/c ক্রেডিট হইবে )। অংশীদারী ব্যবসায় ( Partnership Firm )-এর

উপর আয়কর ধার্য হয়। উহা তাই ব্যবসায়ের ব্যয়। সুতরাং উহা P. & L. Appropriation A/c-এ যাইবে। কিন্তু অংশীদারদের ব্যক্তিগত আয়কর ব্যবসায়ের তহবিল হইতে দিলে উহা ব্যবসায়ের ব্যয় নহে। উহা অংশীদারদের Drawing; তাই উহা তাহাদের নিজ নিজ মূলধন হইতে বাদ যাইবে অর্থাৎ তাহাদের Drawing A/c ডেবিট হইবে এবং Income Tax A/c ক্রেডিট হইবে এবং পরে Capital A/c ডেবিট হইবে এবং Drawing A/c ক্রেডিট হইবে। কোম্পানীর (যাহাদের নামের শেষে Limited বা LTD. কথাটি আছে) ক্ষেত্রেও ব্যবসায়ের আলাদা আয়কর ধার্য হয়। এক্ষেত্রে ঐ আয়কর, তাই Profit and Loss Appropriation A/c-এর ডেবিটে যাইবে। অর্থাৎ P. & L. Appropriation A/c ডেবিট এবং Income Tax A/c ক্রেডিট হইবে। উদাহরণ দ্রষ্টব্য।

**(27) General Reserve to be created (সাধারণ সংচিতি তৈয়ারী করিতে হইলে)**:—অনেক সময় রেওয়ামিলের নীচে নির্দেশ দেওয়া থাকে যে, লাভ (Profit)-এর কিছু শতকরা অংশ সাধারণ সংচিতি (General Reserve) হিসাবে স্থানান্তর কর। ইহার জন্য P. & L. Appropriation A/c ডেবিট এবং General Reserve A/c ক্রেডিট হইবে অর্থাৎ ইহাতে Profit and Loss Appropriation A/c-এর ডেবিটে "To General Reserve" লিখিয়া টাকার অঙ্ক লিখিতে হইবে। এই সাধারণ সংচিতি আবার উদ্বর্ত্ত পত্রে দেনার দিকে বসিবে। একমালিকী (Sole Proprietorship) ব্যবসায়ে অনেক সময় Profit and Loss Appropriation A/c-এর পরিবর্তে লাভ-ক্ষতির হিসাবেই ইহা দেখান হয়।

**(28) Stock distributed as sample, free gift etc**:—স্টক বা সম্ভারের মাল নমুনা হিসাবে বা বিনামূল্যে বিতরণ করিলে উহা বিজ্ঞাপনের ব্যয়, তাই, হিসাব মিলকরণ দাখিলায় Advertisement A/c ডেবিট এবং Opening Stock বা Purchase ক্রেডিট হইবে। বিজ্ঞাপন খরচ (Advertisement Expense) লাভ-ক্ষতির হিসাবে ডেবিট হইবে এবং ইহা ক্রয়-বিক্রয় হিসাবে আরম্ভিক সম্ভার বা খরিদ হইতে বাদ যাইবে।

**(29) Stock used as Stationery**:—স্টক বা সম্ভার হইতে স্টেশনারী হিসাবে ব্যবহার করিলে হিসাব মিলকরণে Stationery A/c ডেবিট এবং Opening Stock বা Purchase A/c ক্রেডিট হইবে। স্টেশনারী খরচ লাভ-ক্ষতির হিসাবে ডেবিট হইবে এবং ইহা ক্রয়-বিক্রয় হিসাবে আরম্ভিক সম্ভার বা খরিদ হইতে বাদ যাইবে।

**(30) Set off বা দেনা-পাওনার কাটাকাটি**:—একই লোক যদি আমাদের পাওনাদার (Creditors) এবং খাতক (Debtors) হয় তাহা হইলে পাওনা এবং দেনার মধ্যে যে অঙ্ক কম হইবে তাহাই কাটাকাটি হইবে অর্থাৎ খাতকদের এবং পাওনাদারদের হিসাব হইতে ঐ কম অঙ্কটি বাদ দেওয়া হইবে। যেমন, "Included in Debtors is Rs. 2,500 due from S. Roy and included in Creditors is Rs. 1,400 due to him." এক্ষেত্রে 1,400 টাকা খাতকদের (Debtors) এবং

পাওনাদারদের ( Creditors ) হিসাব হইতে উদ্বর্ত্ত পত্রে বাদ দিতে হইবে ( অর্থাৎ Creditors A/c ডেবিট এবং Debtors A/c ক্রেডিট হইবে )। খাতকদের উপর সংচিতি এই টাকা বাদ দেওয়ার পরেই করিতে হইবে।

**(31) Debtors arising out of dishonoured cheques not yet adjusted :**—চেক অনাদায় হইলে উহার জন্য Debtors A/c ডেবিট হয় এবং Bank A/c ক্রেডিট হয়। চেক অনাদায়ের জন্য কোন দাখিলা না হইয়া থাকিলে এখন Debtors A/c ডেবিট এবং Bank A/c ক্রেডিট হইবে। ইহাতে খাতকদের হিসাব বাড়িবে এবং ব্যাঙ্ক জমা কমিবে। যদি এই খাতকদের মধ্যে কেহ দেউলিয়া হয় এবং তাহার নিকট হইতে কিছুই পাওয়া যাইবে না বলিয়া স্থির হয় তাহা হইলে ঐ পাওনা কু-ঋণ হিসাবে ধরিয়া Bad Debt A/c ডেবিট এবং Debtors A/c ক্রেডিট হইবে। ইহাতে কু-ঋণ বাড়িল এবং খাতকদের হিসাব আবার কমিল। অন্যান্য কু-ঋণের সহিত এই কু-ঋণও লাভ-ক্ষতির হিসাবে ডেবিট হইবে এবং খাতকদের হিসাবের সর্বশেষ অঙ্কের উপরেই কু-ঋণ সংচিতি বা Bad Debt Reserve করিতে হইবে।

**উদাহরণ :**

Trial Balance figures :—

| | |
|---|---|
| Debtors | Rs. 15,000 |
| Bad Debt | Rs. 500 |
| Bank Balance | Rs. 23,000 |

**Adjustment**—"Two cheques of Rs. 200 and Rs. 300 received from A and B respectively were dishonoured but no entry was passed for that. Debt of A will be irrecoverable and that of B is doubtful to the extent of 60%. Create a Reserve of 5% on other debtors".

এখানে প্রথম, Debtors ডেবিট 500 টাকা এবং Bank ক্রেডিট 500 টাকা হইবে। পরে, Bad Debt ডেবিট 200 টাকা এবং Debtors ক্রেডিট 200 টাকা হইবে। লাভ-ক্ষতির হিসাবে Bad Debt ডেবিট হইবে 700 টাকা। কু-ঋণ সংচিতি ( Reserve for Bad Debt ) হইবে 5% of Rs. 15,000 + 60% of Rs. 300 = Rs. 930 ; ইহা লাভ-ক্ষতির হিসাবে ডেবিট হইবে। উদ্বর্ত্ত পত্রে খাতকগণ (Debtors) নিম্নরূপে আসিবে :—

| | Rs. |
|---|---|
| Debtors ... ... | 15,000 |
| *Add* Debt due to dishonoured cheques ... | 500 |
| | 15,500 |
| *Less* Bad Debt written off ... | 200 |
| | 15,300 |
| *Less* Reserve for Doubtful Debts ... | 930 |
| | 14,370 |

## কু-ঋণ এবং কু-ঋণ সংচিতি সম্পর্কীয় অঙ্ক
## ( Problem of Bad Debt & Bad Debt Reserve )

### এই অঙ্কগুলি কষিবার তিনটি বিভিন্ন পদ্ধতি আছে।

**প্রথম পদ্ধতি ঃ**

(ক) কু-ঋণ যাহা হইবে তাহা লাভ-ক্ষতির হিসাবে ডেবিট করিতে হইবে।

(খ) বৎসরের শেষের খাতকদিগর (Sundry Debtors)-এর উপর নির্দিষ্ট হারে সংচিতি ( Reserve ) করিতে হইবে। এই সংচিতি যদি আরম্ভিক সংচিতি হইতে বেশী হয় তবে বেশীটুকুর জন্য P. & L. A/c ডেবিট এবং Reserve for Doubtful Debts A/c-এ ক্রেডিট করিতে হইবে এবং এই সংচিতি যদি আরম্ভিক সংচিতি হইতে কম হয় তবে কমটুকুর জন্য Reserve for Doubtful Debts A/c ডেবিট এবং P. & L. A/c ক্রেডিট হইবে। উদ্বর্ত্ত পত্রে অন্তিম খাতকদের (Closing Debtors-এর) উপর প্রদত্ত হারে নির্ধারিত সংচিতি, খাতকদের হিসাব হইতে বাদ যাইবে।

**দ্বিতীয় পদ্ধতি ঃ**

(ক)(1) কু-ঋণ যদি আরম্ভিক সংচিতি হইতে কম হয় তাহা হইলে Reserve for Doubtful Debts A/c ডেবিট এবং Bad Debt A/c ক্রেডিট হইবে। (2) যদি কু-ঋণ আরম্ভিক সংচিতি হইতে বেশী হয় তাহা হইলে যতটুকু সংচিতি আছে তাহার সম্পূর্ণটাই Reserve for Doubtful Debts A/c-এ ডেবিট হইবে, বাকি কু-ঋণটুকুর জন্য P. & L. A/c ডেবিট হইবে এবং Bad Debt A/c সম্পূর্ণ ক্রেডিট হইবে। ধরা যাউক সংশয়িত ঋণ সংচিতি ( Reserve for Doubtful Debts ) 500 টাকা এবং কু-ঋণ ( Bad Debt ) 650 টাকা। সেক্ষেত্রে Reserve for Doubtful Debts A/c ডেবিট হইবে 500 টাকা, P. & L. A/c ডেবিট হইবে 150 টাকা এবং Bad Debt A/c ক্রেডিট হইবে 650 টাকা।

(খ) উপরে ক-এ সংচিতি হইতে কু-ঋণ মিলকরণ ( Bad Debt Adjustment ) হওয়ার পরে যে সংচিতি থাকিবে (দেখিবে যে, ক 1-এ সংচিতি থাকিতে পারে, ক-2-এ মোটেই সংচিতি থাকিবে না।) তাহা যদি অন্তিম খাতকদের ( Closing Debtors-এর ) উপর প্রদত্ত হারে নির্ধারিত সংচিতি হইতে কম হয় তবে যতটুকু কম হইবে তাহার জন্য P. & L. A/c ডেবিট হইবে এবং Reserve for Doubtful Debts A/c ক্রেডিট হইবে। যদি কু-ঋণ মিলকরণের পরের সংচিতি অন্তিম খাতকদের উপর প্রদত্ত হারে নির্ধারিত 'সংচিতি হইতে বেশী হয় তাহা হইলে ইহা যত বেশী হইবে ততটুকুর জন্য Reserve for Doubtful Debts A/c ডেবিট এবং P. & L. A/c ক্রেডিট হইবে।

উদ্বর্ত্ত পত্রে অন্তিম খাতকদের উপর প্রদত্ত হারে নির্ধারিত সংচিতি খাতকদের হিসাব হইতে বাদ যাইবে।

### তৃতীয় পদ্ধতি ঃ

(ক) কু-ঋণ যাহা হইবে তাহার জন্য Reserve for Doubtful Debts A/c ডেবিট এবং Bad Debt A/c ক্রেডিট করিয়া কু-ঋণ মিলকরণ করিতে হইবে।

(খ) কু-ঋণ মিলকরণ করার পরে যে সংচিতি থাকিবে তাহা যদি অন্তিম খাতকদের (Closing Debtors-এর) উপর প্রদত্ত হারে নির্ধারিত সংচিতি হইতে কম হয় তবে যত কম, ততটুকুর জন্য Bad Debt A/c ডেবিট এবং Reserve for Doubtful Debts A/c ক্রেডিট করিতে হইবে (এই দাখিলাতে Bad Debt A/c যত ডেবিট হইল তাহাকে সাধারণতঃ বলা হয় **Bad Debt added to Provision**)। যদি ঐ সংচিতি নির্ধারিত সংচিতি হইতে বেশী হয় তবে Reserve for Doubtful Debts A/c ডেবিট এবং P. & L. A/c ক্রেডিট হইবে।

(গ) এখন Bad Debt A/c-এ যত ডেবিট ব্যালান্স থাকিবে তাহার জন্য P. & L. A/c ডেবিট এবং Bad Debt A/c ক্রেডিট করিতে হইবে।

এই নিয়মেও উদ্বর্ত্ত পত্রে অন্তিম খাতকদের উপর প্রদত্ত হারে নির্ধারিত সংচিতি খাতকদের (Debtors) হিসাব হইতে বাদ যাইবে।

উপরোক্ত তিনটি পদ্ধতির মধ্যে **দ্বিতীয়টি সর্বোৎকৃষ্ট** কারণ ইহাতে সংশয়িত ঋণ সংচিতি (Doubtful Debt Reserve) হইতেই কু-ঋণ মিলকরণ (Bad Debt Adjustment) করা হয়। এই নিয়মেই কেবল, কু-ঋণ সংচিতির উদ্দেশ্য ও প্রয়োগের মধ্যে সামঞ্জস্য আছে। ছাত্রদের কোন অঙ্কে কোন বিশেষ পদ্ধতি অনুসরণ করিতে বলা না হইলে, দ্বিতীয় পদ্ধতিই অনুসরণ করা উচিত।

### উদাহরণ 1.

On 1st January, 1971, Reserve for Doubtful Debts A/c stood at Rs. 1,600. In 1971 the actual Bad Debts amounted to Rs. 875 and the Reserve for Doubtful Debts is required to be maintained at 5% on Sundry Debtors which stood at Rs. 42,000 on 31. 12. '71. Show the Journal entries necessary and the Reserve for Doubtful Debts A/c. Show also the Bad Debt A/c. (C. U.)

### উ.। প্রথম পদ্ধতিতে ঃ

**Journal** *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1971<br>Dec. 31 | P. & L. A/c ... ... Dr.<br>To Bad Debt A/c<br>(Being the transfer of Balance) | | 875 | 875 |
| „ 31 | P. & L. A/c ... ... Dr.<br>To Reserve for Doubtful Debts A/c<br>(Being the Reserve raised to 5% on Debtors) | | 500 | 500 |

*Dr.* **Reserve for Doubtful Debts A/c** *Cr.*

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1971 Dec. 31 | To Balance c/d | | 2,100 | 1971 Jan. 1 | By Balance B/F | | 1,600 |
| | | | | Dec. 31 | ,, P. & L. A/c | | 500 |
| | | | 2,100 | | | | 2,100 |
| | | | | 1972 Jan. 1 | By Balance b/d | | 2,100 |

*Dr.* **Bad Debt A/c** *Cr.*

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1971 Dec. 31 | To Sundry Debtors | | 875 | 1971 Dec. 31 | By P. & L. A/c | | 875 |
| | | | 875 | | | | 875 |

## উ। দ্বিতীয় পদ্ধতিতে ঃ

**Journal** *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1971 Dec. 31 | Reserve for Doubtful Debts A/c ... Dr.<br>To Bad Debt A/c<br>(Being the Bad Debt adjusted against Reserve) | | 875 | 875 |
| ,, 31 | P. & L. A/c ... ... Dr.<br>To Reserve for Doubtful Debt A/c<br>(Being the Reserve adjusted at 5%) | | 1,375 | 1,375 |

*Dr* **Reserve for Doubtful Debts A/c** *Cr.*

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1971 Dec. 31 | To Bad Debt A/c | | 875 | 1971 Jan. 1 | By Balance B/F | | 1,600 |
| ,, 31 | ,, Balance c/d | | 2,100 | Dec. 31 | ,, P. & L. A/c | | 1,375 |
| | | | 2,975 | | | | 2,975 |
| | | | | 1972 Jan. 1 | By Balance b/d | | 2,100 |

Dr. **Bad Debt A/c** Cr.

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1971 Dec. 31 | To Sundry Debtors | | 875 | 1971 Dec. 31 | By Reserve for Doubtful Debts A/c | | 875 |
| | | | 875 | | | | 875 |

## উ। তৃতীয় পদ্ধতিতে :

**Journal** Dr. Cr.

| Date | Particulars | L.F. | Amount Rs. (Dr.) | Amount Rs. (Cr.) |
|---|---|---|---|---|
| 1971 Dec. 31 | Reserve for Doubtful Debts A/c ... Dr.<br>To Bad Debt A/c<br>(Being the Bad Debt adjusted against Reserve) | | 875 | 875 |
| „ 31 | Bad Debt A/c Dr.<br>To Reserve for Doubtful Debts A/c<br>(Being the Reserve adjusted at 5%) | | 1,375 | 1,37 |
| „ 31 | P. & L. A/c ... ... Dr.<br>To Bad Debt A/c<br>(Being the transfer of Balance) | | 1,375 | 1,375 |

Dr. **Reserve for Doubtful Debts A/c** Cr.

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1971 Dec. 31 | To Bad Debt A/c | | 875 | 1971 Jan. 1 | By Balance B/F | | 1,600 |
| „ 31 | „ Balance c/d | | 2,100 | Dec. 31 | „ Bad Debt A/c | | 1,375 |
| | | | 2,975 | | | | 2,975 |
| | | | | 1972 Jan. 1 | By Balance b/d | | 2,100 |

Dr. **Bad Debt A/c** Cr.

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1971 Dec. 31 | To Sundry Debtors | | 875 | 1971 Dec. 31 | By Reserve for Doubtful Debts A/c | | 875 |
| | „ Reserve for Doubtful Debts A/c | | 1,375 | „ 31 | „ P. & L. A/c | | 1,375 |
| | | | 2,250 | | | | 2,250 |

যে কোন পদ্ধতিতেই করা হউক উদ্বর্ত্ত পত্রে সম্পত্তির দিকে একই রকম হইবে। উদ্বর্ত্ত পত্রে তিনটি পদ্ধতিতেই নিম্নরূপ হইবে—

| | |
|---|---|
| Sundry Debtors ... ... | Rs. 42,000 |
| *Less* Reserve for Doubtful Debts @ 5% ... | Rs. 2,100 |
| | Rs. 39,900 |

**উদাহরণ 2.**

On 1. 1. 69 Reserve for Doubtful Debts amounted to Rs. 1,720. At the end of the year Debtors before any Bad Debt was written off were Rs. 61,200. Bad debt amounted to Rs. 1,600. On 31. 12. 70 Debtors after Bad Debt of Rs. 1,800 was written off amounted to Rs. 49,800. A Reserve of 5% is always maintained on the balance of Debtors on 31st December every year, for Doubtful Debts. Prepare the Journal and Ledger A/cs relating to Bad Debt, Reserve for Doubtful Debts A/c and Revenue profit.

**Journal** *Dr.* *Cr.*

| Date | Particulars | L. F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 31.12.69 | Bad Debt A/c Dr.<br>To Sundry Debtors<br>(Being Bad Debt written off) | | 1,600 | 1,600 |
| 31.12.69 | Reserve for Doubtful Debt A/c .. Dr.<br>To Bad Debt A/c<br>(Being the Bad Debt set off against reserve) | | 1,600 | 1,600 |
| 31.12.69 | P. & L. A/c ... Dr.<br>To Reserve for Doubtful Debts A/c<br>(Being the reserve adjusted to 5% on Rs. 61,200—Rs. 1,600 ; there being a balance of original reserve Rs. 120) | | 2,860 | 2,860 |
| 31.12.70 | Reserve for Doubtful Debt A/c ... Dr.<br>To Bad Debt A/c<br>(Being Bad Debt set off against Reserve) | | 1,800 | 1,800 |
| 31.12.70 | P. & L. A/c .. Dr.<br>To Reserve for Doubtful Debts A/c<br>(Being the reserve adjusted at 5% on Rs. 49,800) | | 1,310 | 1,310 |
| | Total Rs. | | 9,170 | 9,170 |

**Dr. Reserve for Doubtful Debt A/c Cr.**

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Folio | Particulars | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 31.12.69 | To Bad Debt A/c | | 1,600 | 1.1.69 | | By Balance b/f | 1,720 |
| | „ Balance c/d | | 2,980 | 31.12.69 | | „ P. & L. A/c | 2,860 |
| | | | 4,580 | | | | 4,580 |
| 31.12.70 | To Bad Debt A/c | | 1,800 | 1.1.70 | | By Balance b/d | 2,980 |
| | „ Balance c/d | | 2,490 | 31.12.70 | | „ P. & L. A/c | 1,310 |
| | | | 4,290 | | | | 4,290 |
| | | | | 1.1.71 | | By Balance b/d | 2,490 |

**Dr. Bad Debt A/c Cr.**

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 31.12.69 | To S/Debtors | | 1,600 | 31.12.69 | By Reserve for Doubtful Debts A/c | | 1,600 |
| | | | 1,600 | | | | 1,600 |
| 31.12.70 | To S/Debtors | | 1,800 | 31.12.70 | By Reserve for Doubtful Debts A/c | | 1,800 |
| | | | 1,800 | | | | 1,800 |

**Dr. P. & L. A/c (Includes) Cr.**

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 31.12.69 | To Reserve for Doubtful Debts A/c | | 2,860 | | | | |
| | | | 2,860 | | | | |
| 31.12.70 | To Reserve for Doubtful Debts A/c | | 1,310 | | | | |
| | | | 1,310 | | | | |

**উদাহরণ 3.**

On 1st January, 1952, the Reserve for Doubtful Debts Account, in the books of S. Soman stood at Rs. 1,200 and the Reserve for Discounts on Debtors Account at Rs. 150.

On 31st December, 1952, the Sundry Debtors were Rs. 20,400 of which Rs. 400 are bad and are to be written off. Discount allowed to Debtors during 1952 were Rs. 300.

On 31st December, 1953, the Sundry Debtors were Rs. 10,100 of which Rs. 100 are bad and are to be written off. Discount allowed to Debtors during 1953 were Rs. 50.

On 31st December, 1954, Sundry Debtors were Rs. 36,200 of which Rs. 200 are bad and are to be written off. Discounts allowed to Debtors during 1954 were Rs. 600.

It is desired to maintain a Reserve for Doubtful Debts @ 5% on Sundry Debtors and a Reserve for Discount on Debtors @ 2%.

Show the Journal entries and the necessary Ledger A/cs over the years.

( উপরোক্ত তিনটি নিয়মের দ্বিতীয়টি আমরা এখানে প্রয়োগ করিব। )

**JOURNAL** *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1952 Dec. 31 | Bad Debt A/c ... ... Dr.<br>To Sundry Debtors A/c<br>(Being Bad Debt written off) | | 400 | 400 |
| „ 31 | Reserve for Doubtful Debts A/c Dr.<br>To Bad Debt A/c<br>(Being Bad Debt charged against Reserve) | | 400 | 400 |
| „ 31 | Reserve for Discount on Debtors A/c Dr.<br>Profit & Loss A/c .. Dr.<br>To Discount Allowed A/c<br>(Being Discount charged against Reserve for Discount and P. & L. A/c) | | 150<br>150 | 300 |
| „ 31 | P. & L A/c .. ... Dr.<br>To Reserve for Doubtful Debts A/c<br>„ Reserve for Disc. on Debtors A/c<br>(Being the reserves adjusted @ 5% and 2% respectively) | | 580 | 200<br>380 |
| 1953 Dec. 31 | Bad Debt A/c ... ... Dr.<br>To Sundry Debtors A/c<br>(Being Bad Debt written off) | | 100 | 100 |
| „ 31 | Reserve for Doubtful Debts A/c Dr.<br>To Bad Debt A/c<br>(Being Bad Debt adjusted against Reserve) | | 100 | 100 |
| „ 31 | Reserve for Discount on Debtors A/c Dr.<br>To Discount Allowed A/c<br>(Being Discount charged against Reserve) | | 50 | 50 |
| „ 31 | Reserve for Doubtful Debts A/c Dr.<br>Reserve for Discount on Debtors A/c Dr.<br>To P. & L. A/c<br>(Being Reserve for Bad Debt and Reserve for Discount adjusted @ 5% and 2% respectively) | | 400<br>140 | 540 |
| 1954 Dec. 31 | Bad Debt A/c ... ... Dr.<br>To Sundry Debtors A/c<br>(Being Bad Debt written off) | | 200 | 200 |
| „ 31 | Reserve for Doubtful Debts A/c Dr.<br>To Bad Debt A/c<br>(Being Bad Debt adjusted against Reserve) | | 200 | 200 |
| „ 31 | Reserve for Discount on Debtors A/c Dr.<br>Profit & Loss A/c ... Dr.<br>To Discount Allowed A/c<br>(Being Discount charged against Reserve and Profit & Loss A/c) | | 190<br>410 | 600 |
| „ 31 | P. & L. A/c ... ... Dr.<br>To Reserve for Doubtful Debts A/c<br>„ Reserve for Disc. on Debtors A/c<br>(Being Reserve for Doubtful Debts and Reserve for Discount adjusted @ 5% and 2% respectively) | | 2,184 | 1,500<br>684 |

**বিঃ দ্রঃ** আমরা জানি যে, ব্যাজ সংচিতি (Reserve for Discount), খাতকদিগের ( Sundry Debtors ) হইতে এ বৎসরের কু-ঋণ ( Bad Debt ) এবং নূতন সংশয়িত ঋণ সংচিতি ( New Reserve for Doubtful Debts ) বাদ দেওয়ার পরে কষিতে হয়। কিভাবে হিসাব করা হইল তাহা নিম্নে দেখান হইল :

**1952**

| | Rs. | | Rs. | | Rs. |
|---|---|---|---|---|---|
| Debtors | 20,400 | Reserve for D/Debts : | | Reserve for Discount : | |
| *Less* Bad Debt W/O | 400 | Balance | 1,200 | Balance | 150 |
| | 20,000 | *Less* Bad Debt | | | |
| | | adjusted | 400 | *Less* Disc. adjusted | 150 |
| New Res. for | | | 800 | | x |
| D/Debts @ 5% | 1,000 | | | To come from P/L | 380 |
| | 19,000 | To come from P/L | 200 | | |
| New Res. for | | | | Balance | 380 |
| Disc. @ 2% | 380 | Balance | 1,000 | | |
| | 18,620 | i.e. P/L A/c (Dr.) | 200 | i.e. P/L A/c (Dr.) | 380 |

**1953**

| | Rs. | | Rs. | | Rs. |
|---|---|---|---|---|---|
| Debtors | 10,100 | Reserve for D/Debts : | | Reserve for Discount : | |
| | | Balance (31-12-52) | 1,000 | Balance (31-12-52) | 380 |
| *Less* Bad Debt W/O | 100 | | | | |
| | 10,000 | *Less* Bad Debt | | *Less* Discount | |
| | | adjusted | 100 | adjusted | 50 |
| Res. for D/Debts | | | 900 | | 330 |
| @ 5% | 500 | | | | |
| | 9,500 | To go to P/L | 400 | To go to P/L | 140 |
| Res. for Discount | | Balance | 500 | Balance | 190 |
| @ 2% | 190 | | | | |
| | 9,310 | i.e. P/L A/c (Cr.) | 400 | i.e. P/L A/c (Cr.) | 140 |

**1954**

| | Rs. | | Rs. | | Rs. |
|---|---|---|---|---|---|
| Debtors | 36,200 | Reserve for D/Debts : | | Reserve for Discount : | |
| | | Balance (31-12-53) | 500 | Balance (31-12-53) | 190 |
| *Less* Bad Debt W/O | 200 | *Less* Bad Debt | | *Less* Discount | |
| | 36,000 | adjusted | 200 | adjusted | 190 |
| Res. for D/Debts | | | 300 | | x |
| @ 5% | 1,800 | To come from P/L | 1,500 | To come from P/L | 684 |
| | 34,200 | | | | |
| Res. for Disc. | | Balance | 1,800 | Balance | 684 |
| @ 2% | 684 | | | | |
| | 33,516 | i.e. P/L A/c (Dr.) | 1 500 | i.e. P/L A/c (Dr.) | 684 |

## LEDGER ACCOUNTS

**Dr.** **Reserve for Doubtful Debts A/c** **Cr.**

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1952 | | | | 1952 | | | |
| Dec. 31 | To Bad Debt A/c | | 400 | Jan. 1 | By Balance B/F | | 1,200 |
| „ | „ Balance c/d | | 1,000 | Dec. 31 | „ P/L A/c | | 200 |
| | | | 1,400 | | | | 1,400 |
| 1953 | | | | 1953 | | | |
| Dec. 31 | To Bad Debt A/c | | 100 | Jan. 1 | By Balance b/d | | 1,000 |
| „ | „ P/L A/c | | 400 | | | | |
| „ | „ Balance c/d | | 500 | | | | |
| | | | 1,000 | | | | 1,000 |
| 1954 | | | | 1954 | | | |
| Dec. 31 | To Bad Debt A/c | | 200 | Jan. 1 | By Balance b/d | | 500 |
| „ | „ Balance c/d | | 1,800 | Dec. 31 | „ P/L A/c | | 1,500 |
| | | | 2 000 | | | | 2,000 |
| | | | | 1955 | | | |
| | | | | Jan. 1 | By Balance b/d | | 1,800 |

**Dr.** **Bad Debt A/c** **Cr.**

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1952 | | | | 1952 | | | |
| Dec. 31 | To Sundry Debtors A/c | | 400 | Dec. 31 | By Reserve for Doubtful Debts | | 400 |
| | | | 400 | | | | 400 |
| 1953 | | | | 1953 | | | |
| Dec. 31 | „ „ „ | | 100 | Dec. 31 | „ „ „ | | 100 |
| | | | 100 | | | | 100 |
| 1954 | | | | 1954 | | | |
| Dec. 31 | „ „ „ | | 200 | Dec. 31 | „ „ „ | | 200 |
| | | | 200 | | | | 200 |

**Dr.** **Reserve for Discount on Debtors A/c** **Cr.**

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| 1952 | | | | 1952 | | | |
| Dec. 31 | To Discount Allowed A/c | | 150 | Jan. 1 | By Balance B/F | | 150 |
| „ | „ Balance c/d | | 380 | Dec. 31 | „ P/L A/c | | 380 |
| | | | 530 | | | | 530 |
| 1953 | | | | 1953 | | | |
| Dec. 31 | To Discount Allowed A/c | | 50 | Jan. 1 | By Balance b/d | | 380 |
| „ | „ P/L A/c | | 140 | | | | |
| „ | „ Balance c/d | | 190 | | | | |
| | | | 380 | | | | 380 |
| | | | | 1954 | | | |
| | | | | Jan. 1 | By Balance b/d | | 190 |
| 1954 | | | | Dec. 31 | „ P/L A/c | | 684 |
| Dec. 31 | To Discount Allowed A/c | | 190 | | | | 874 |
| „ | „ Balance c/d | | 684 | | | | |
| | | | 874 | | | | |
| | | | | 1955 | | | |
| | | | | Jan. 1 | By Balance b/d | | 684 |

*Dr.* **Discount Allowed A/c** *Cr.*

| Date | Particulars | Folio | Amount Rs. | Date | Particulars | Folio | Amount Rs. |
|---|---|---|---|---|---|---|---|
| | | | | 1952 | | | |
| 1952 | To Sundry Debtors | | 300 | Dec. 31 | By Res. for Disc. on Debtors | | 150 |
| | | | | „ 31 | „ P/L A/c | | 150 |
| | | | 300 | | | | 300 |
| | | | | 1953 | | | |
| 1953 | „ „ „ | | 50 | Dec. 31 | By Res. for Disc. on Debtors | | 50 |
| | | | 50 | | | | 50 |
| | | | | 1954 | | | |
| 1954 | „ „ „ | | 600 | Dec. 31 | By Res. for Disc. on Debtors | | 190 |
| | | | | „ 31 | „ P/L A/c | | 410 |
| | | | 600 | | | | 600 |

## উদাহরণ 4.

On 1st January, 1971, Reserve for Doubtful Debts amounted to Rs. 2,500 and Debtors to Rs. 50,000 including debts owing by A—Rs. 6.000, B—Rs. 8,000, C—Rs. 4,500 and D—Rs. 3,000. During the year ended 31st December, 1971, Credit Sales to debtors (other than A, B, C and D) amounted to Rs. 17,000. Cash received from debtors amounted to Rs. 23,000 including Rs. 4,800 from A, Rs. 8,000 from B, Rs. 3,900 from C and Rs. 2,800 from D. D's estate left nothing to pay and hence the balance of his A/c was written off. Bad Debt amounting to Rs. 860 was also written off debtors other than A, B, C and D. It has been estimated that 50% of the balances of A's A/c and C's A/c may be realised. It is the usual practice to provide for the entire known Doubtful Debt and also to provide 5% on such debtors of whom specific information is not obtained.

Show the ledger A/cs.

**Workings**

| | | Rs. |
|---|---|---|
| 1লা জানুয়ারীর খাতক | | 50,000 |
| যোগ বাকি বিক্রয় | | 17,000 |
| | | 67,000 |
| বাদ আদায় | | 23,000 |
| | | 44,000 |
| বাদ কু-ঋণ—D—200 | | |
| অন্যান্য—860 | | 1,060 |
| 31শে ডিসেম্বরের খাতক | | 42,940 |

ইহার মধ্যে A-র দেনা—1,200 টাকা এবং C-র দেনা 600 টাকা, মোট 1,800 টাকা। সুতরাং A, B, C এবং D ছাড়া অন্যান্য খাতকের জের 42,940 − 1,800 = 41,140 টাকা।

এবারের নূতন সংচিতি হইবে—A-র জন্য 600 টাকা + C-র জন্য 300 টাকা + 41,140 টাকার 5% অর্থাৎ 2,057 টাকা। মোট 2,957 টাকা।

তাহার স্বত্বদাতার স্বত্বের চাইতে বিশুদ্ধ হইতে পারে না। কিন্তু সম্প্রদেয় পত্রে ইহা সম্ভব।

## আইনানুগ ধারক ( Holder-in-due Course )

আইনানুগ ধারক বলিতে আমরা সেই হুণ্ডিধারককে বুঝি যে বিলটি মেয়াদী দিবসের পূর্বে সরল বিশ্বাসে, মূল্যের বিনিময়ে এবং বিলে স্বত্বদাতার স্বত্ব সম্পর্কে কোনরূপ সন্দিহান না হইয়া গ্রহণ করিয়াছে। তাহার পূর্ববর্তী ধারক, অর্থাৎ তাহার স্বত্বদাতার মালিকানায় ত্রুটি থাকিলেও সে ইহার আইনসঙ্গত মালিক হয়।

## হুণ্ডির পৃষ্ঠাঙ্কন ( স্বত্বান্তর ) : Endorsement of Bill

হুণ্ডিপ্রেরক, হুণ্ডিগ্রাহকের নিকট হইতে স্বীকৃত হুণ্ডি ফেরত পাইয়া উর্হা যে কোন ব্যক্তিকে স্বত্বান্তর করিতে পারে। এই স্বত্বান্তরকে পৃষ্ঠাঙ্কন বা Endorsement বলে। যে স্বত্বান্তর করে তাহাকে **স্বত্বদাতা** ( Endorser ) এবং যাহাকে স্বত্বান্তর করা হয় তাহাকে **স্বত্বগ্রহীতা** ( Endorsee ) বলে। এই স্বত্বান্তর পর পর অনেক ব্যক্তির নিকট হইতে পারে। যেমন Ram, Shyam-কে দিল ; Shyam, Madhu-কে দিল ; Madhu, Ananta-কে দিল ইত্যাদি। স্বত্বান্তর বা পৃষ্ঠাঙ্কন নানা প্রকার হইতে পারে,—

(1) **ফাঁকা পৃষ্ঠাঙ্কন** ( Blank Endorsement ) :—ইহাতে হুণ্ডির পিছনে স্বত্বদাতা সহি দিয়া ছাড়িয়া দেয় ( যেমন, S. Sen )। ইহাতে হুণ্ডিটি হুণ্ডিবাহকের নিকট দেয় হয়। এক্ষেত্রে স্বত্বগ্রহীতা পরে কোনরূপ সহি না দিয়াই ইহা আবার অন্যকে স্বত্বান্তর করিতে পারে।

(2) **বিশেষ পৃষ্ঠাঙ্কন** ( Special Endorsement ) :—ইহাতে স্বত্বদাতা যাহাকে স্বত্ব দিল তাহার নাম উল্লেখ করিয়া সহি দেয় ( যেমন, Pay Samar Datta or order—S. Sen )। এইরূপ পৃষ্ঠাঙ্কন হইলে Samar Datta যখন আবার অন্য কোন ব্যক্তিকে ইহা দিবে তখন তাহার ( Samar Datta-এর ) সহির প্রয়োজন হয়।

(3) **নিয়ন্ত্রিত পৃষ্ঠাঙ্কন** (Restrictive Endorsement) :—এইরূপ পৃষ্ঠাঙ্কনে পরবর্তী স্বত্বান্তর নিষিদ্ধ করিয়া সহি করা হয় ( যেমন, Pay Samar Datta only—S. Sen )। ইহার ফলে Samar Datta আর কাহাকেও এই বিল স্বত্বান্তর করিতে পারিবে না।

(4) **দায়িত্বহীন পৃষ্ঠাঙ্কন** ( 'Sans Recourse' Endorsement ) :—এইরূপ পৃষ্ঠাঙ্কনে স্বত্বদাতা 'Sans Recourse' কথাটি যুক্ত করিয়া দেয়।

( যেমন, Pay Samar Datta or order—S. Sen, Sans Recourse )

এইরূপে পৃষ্ঠাঙ্কন করিলে, পরে এই হুণ্ডির মালিক হুণ্ডির অর্থ না পাইলে, স্বত্বদাতার কোন দায়িত্ব থাকে না, অর্থাৎ S. Sen ইহার জন্য পরে কোনরূপ দায়ী থাকিবে না।

(5) **স্বত্বত্যাগী পৃষ্ঠাঙ্কন ( Facultative Endorsement ) :**—এইরূপ পৃষ্ঠাঙ্কনে স্বত্বদাতা নিজের কিছু দাবী ছাড়িয়া ঝুঁকি বাড়াইয়া নেয়। যেমন, "Pay Samar Datta or order. Notice of dishonour waived—S. Sen"—এইভাবে পৃষ্ঠাঙ্কন করিবার পরে বিল অনাদায়ী হইলে S. Sen-কে কোন অনাদায়ের নোটিশ দেওয়া হয় না ; তথাপি সে অনাদায়ের জন্য দায়ী থাকে। এইরূপ পৃষ্ঠাঙ্কনকে স্বত্বত্যাগী পৃষ্ঠাঙ্কন ( Facultative Endorsement ) বলে।

হুণ্ডির অর্থপ্রদানের দায়িত্ব প্রথমত হুণ্ডি স্বীকৃতিদাতার ( Acceptor ), কিন্তু সে বিলটি প্রত্যাখ্যান করিলে প্রত্যেক হুণ্ডিধারক ( Holder of Bill ) তাহার পূর্ববর্তী স্বত্বদাতাকে ( Endorser ) দায়ী করিতে পারে।

**দলিল-পত্রী ( Allonge ) :**—কোন হুণ্ডিতে পৃষ্ঠাঙ্কন করিতে করিতে এমন অবস্থা হয় যে, আর পৃষ্ঠাঙ্কন করিবার স্থান থাকে না। সেক্ষেত্রে একখানা আলাদা কাগজের শীট উহার সহিত লাগাইয়া দিয়া পরবর্তী পৃষ্ঠাঙ্কনের স্থান করা হয়। ইহাকে দলিল-পত্রী বা ALLONGE বলে।

## অনুগ্রহ দিবস ( Days of Grace )

আমরা জানি যে, দাবীমাত্র দেয় বা "On Demand" এবং দর্শনমাত্র দেয় বা "At Sight" হুণ্ডির টাকা হুণ্ডিগ্রাহকের নিকট হুণ্ডিটি দেওয়ার সঙ্গে সঙ্গেই পাওয়া যায়, কিন্তু তারিখ অন্তে দেয় বা "After Date" এবং দর্শনান্তর দেয় বা "After Sight" হুণ্ডির টাকা যথাক্রমে হুণ্ডির তারিখ ও স্বীকৃতির তারিখ হইতে নির্দিষ্ট দিবস অন্তে পাওয়া যায়। যেমন, একটি হুণ্ডিতে লেখা আছে "90 days after date"। এই বিলটির তারিখ যদি 3. 1. 60 হয় তবে উহার টাকা সম্প্রদেয় পত্র আইন ( Negotiable Instrument Act ) অনুসারে 2. 4. 60 তারিখের 3 দিন পরে পাওয়া যাইবে, অর্থাৎ 93 দিন পরে পাওয়া যাইবে ( 1960 সন লিপ্ ইয়ার, তাই 2. 4. 60 তারিখে 90 দিন পূর্ণ হয় )। এই **তিন দিনকে অনুগ্রহ দিবস বা রেয়াতী দিন** ( Days of Grace ) বলে। অনুরূপভাবে, যদি একটি বিলে লেখা থাকে "Pay 90 days after sight" এবং যদি উহার স্বীকৃতির ( Acceptance ) তারিখ থাকে 2. 1. 60, তবে 2রা জানুয়ারী হইতে (90 + 3) 93 দিন পরে উহার অর্থ পাওয়া যাইবে, অর্থাৎ 4ঠা এপ্রিল পাওয়া যাইবে। এই তারিখকে ( 4ঠা এপ্রিল ) হুণ্ডির **মেয়াদী দিবস ( অর্থাৎ Due date বা Maturity date** ) বলে।

যদি কোন হুণ্ডির মেয়াদী দিবস সাধারণ ছুটির দিন ( Public Holiday ) স্থির হয় তবে ঐ বিলটির অর্থ উক্ত ছুটির ঠিক পূর্বের কার্য দিবসে ( next preceeding business day ) দেয় হয়। কেন্দ্রীয় সরকার কর্তৃক নির্ধারিত ছুটির দিনকে সাধারণ ছুটির দিন ( Public Holiday ) বলিয়া ধরা হয়।

কোন সাধারণ ছুটির দিন যদি প্রচলিত সাপ্তাহিক ছুটির দিন হয় ( যেমন, আমাদের দেশে রবিবার ছুটি ) এবং ঐদিন যদি কোন বিল দেয় হয় তাহা হইলে পরের দিন হুণ্ডির অর্থ দেয় হইবে।

## হুণ্ডির মেয়াদ ( Tenor of Bill )

আমরা জানি যে, 'দাবীমাত্র দেয় হুণ্ডি' বা 'দর্শনী হুণ্ডির' ক্ষেত্রে হুণ্ডির অর্থ চাহিবামাত্র বা দর্শনমাত্র দেয় হয়। কিন্তু 'তারিখ অন্তে দেয় হুণ্ডি' এবং 'দর্শনান্তর দেয় হুণ্ডির' ক্ষেত্রে যথাক্রমে হুণ্ডির তারিখ হইতে এবং হুণ্ডির স্বীকৃতির তারিখ হইতে নির্দিষ্ট সময় অন্তে ( যেমন, 90 দিন, 2 মাস ইত্যাদি ) হুণ্ডির অর্থ দেয় হয়। এই নির্দিষ্ট সময়কে **হুণ্ডির মেয়াদ** ( Tenor of Bill ) বলে।

অতএব, **তারিখ অন্তে দেয় হুণ্ডির ক্ষেত্রে** ( after date bill ) হুণ্ডির তারিখ হইতে মেয়াদের দিনগুলি এবং অনুগ্রহ দিবস বাবদ আরও তিন দিন অগ্রসর হইলে যে দিনটি পাওয়া যাইবে ঐ দিনেই হুণ্ডির অর্থ দেয় হইবে এবং **দর্শনান্তর দেয় হুণ্ডির ক্ষেত্রে** ( after sight bill ) হুণ্ডির স্বীকৃতির তারিখ হইতে মেয়াদের দিনগুলি এবং অনুগ্রহ দিবস বাবদ আরও তিন দিন অগ্রসর হইলে যে দিনটি পাওয়া যাইবে সেই দিনই হুণ্ডির অর্থ দেয় হইবে।

**আদায়ের জন্য উপস্থাপন** ( **Presentment for Payment** ): মনে রাখা প্রয়োজন যে, হুণ্ডির অর্থ আদায়ের জন্য যেখানে উপস্থাপনের প্রয়োজন আছে ( Presentment for Payment ) সেখানে নিম্নলিখিত নিয়মানুসারে হুণ্ডি উপস্থাপন করিতে হইবে—

(ক) হুণ্ডিগ্রাহকের ব্যবসায়ের ঠিকানায়, অথবা তাহার বাসস্থানের ঠিকানায়, অথবা তাহা কর্তৃক নির্দিষ্ট কোন স্থানে, অথবা তাহার কোন ঠিকানা বা নির্দিষ্ট স্থান না থাকিলে, তাহাকে যে স্থানে পাওয়া যাইবে সেইখানেই উপস্থাপন করিতে হইবে।

(খ) হুণ্ডির অর্থ যেদিন দেয় হইবে সেইদিন উহা উপস্থাপন করিতে হইবে।

(গ) বাণিজ্যিক হুণ্ডি হুণ্ডিগ্রাহকের ব্যবসায়ের নির্দিষ্ট কাজের সময়ের ( working hours ) মধ্যে উপস্থাপন করিতে হইবে।

(ঘ) হুণ্ডিগ্রাহক যদি কোন ব্যাঙ্ক হয় অথবা হুণ্ডির অর্থ যদি ব্যাঙ্ক মারফত দেয় হয় তাহা হইলে ঐ হুণ্ডি নির্দিষ্ট ব্যাঙ্কের কার্যের সময়ের ( Banking hours ) মধ্যে ( আমাদের দেশে শনিবার ছাড়া ব্যাঙ্কের কার্যের সময় বেলা 2টা পর্যন্ত, শনিবার বেলা 12টা পর্যন্ত ) উপস্থাপন করিতে হইবে।

দর্শনমাত্র দেয় বা "At Sight" অথবা দাবীমাত্র দেয় বা "On Demand" হুণ্ডিগুলি হুণ্ডির তারিখ হইতে পরিমিত সময় মধ্যে ( Reasonable time ) হুণ্ডিগ্রাহকের নিকট টাকা আদায়ের জন্য পাঠাইতে হইবে। এই পাঠানকে দাবী আদায়ের জন্য উপস্থাপন ( Presentment for Payment ) বলে। তারিখ অন্তে দেয় বা "After Date" অথবা দর্শনান্তর দেয় বা "After Sight" হুণ্ডি মেয়াদী দিবসে পাঠাইতে হইবে।

### প্রকৃত মেয়াদী দিবসের উদাহরণ:

**Find the date of maturity of the following bills :—**

**(a) Bill drawn on 3rd January, 1968 and payable 2 months after date**

**(b) Bill drawn on 3rd January, 1968 and payable 90 days after date**

(c) Bill drawn on 3rd January 1968 and payable 3 months after sight, acceptance being made on 8th January, 1968

(d) Bill drawn on 3rd January, 1968, accepted on 8th January, 1968 and payable 60 days after sight

(e) Bill drawn on 3rd January, 1968, accepted on 8th January, 1968 and payable after 3 months.

**উত্তর :**

(a)

| | |
|---|---|
| Date of Drawing | 3—1—'68 |
| Add 2 months | 0—2— 0 |
| | 3—3—'68 |
| Add 3 days of grace | 3—0— 0 |
| Maturity date | 6—3—'68 |

(b)

| | |
|---|---|
| Date of Drawing | 3—1—'68 |
| Add 90 days | 90—0— 0 |
| | * 2—4—'68 |
| Add 3 days of grace | 3—0— 0 |
| Maturity date | 5—4—'68 |

*[90=Jan. 28+Feb. 29+Mar. 31+Apr. 2]

(c)

| | |
|---|---|
| Date of Acceptance | 8—1—'68 |
| Add 3 months | 0—3— 0 |
| | 8—4—'68 |
| Add 3 days of grace | 3—0— 0 |
| Maturity Date | 11—4—'68 |

(d)

| | |
|---|---|
| Date of Acceptance | 8—1—'68 |
| Add 60 days | 60—0— 0 |
| | 8—3—'68 |
| Add 3 days of grace | 3—0— 0 |
| Maturity Date | 11—3—'68 |

(e)

| | |
|---|---|
| Date of Drawing | 3—1—'68 |
| Add 3 months | 0—3— 0 |
| | 3—4—'68 |
| Add 3 days of grace | 3—0— 0 |
| Maturity date | 6—4—'68 |

**বিঃ দ্রঃ** যখন বিলটি তারিখ অন্তে দেয় অথবা দর্শনান্তর দেয় কিনা তাহার উল্লেখ থাকিবে না তখন উহাকে তারিখ অন্তে দেয় ( After date ) বলিয়া ধরিয়া লওয়া উচিত।

## কোন্ মাসে কত দিন :

January—31, February—28 ( লিপ্ ইয়ার হইলে 29 ), March—31, April—30, May—31, June—30, July—31, August—31, September—30, October—31, November—30, December—31.

**লিপ্ ইয়ার :** কোন সনকে 4 দিয়া ভাগ করিলে উহা যদি মিলিয়া যায় তাহা হইলে উহা লিপ্ ইয়ার—যেমন, 1960, 1964, 1968, 1972 ইত্যাদিকে 4 দিয়া ভাগ করিলে মিলিয়া যায় ; তাই উহারা লিপ্ ইয়ার। তবে কোন সনকে 400 দিয়া ভাগ করিলে উহা যদি মিলিয়া যায় তবে ঐ সন লিপ্ ইয়ার নহে।

## হুণ্ডির প্রত্যাখ্যান ( Dishonour of Bill )

যখন হুণ্ডিগ্রাহক ( Drawee ) হুণ্ডিতে স্বীকৃতি দানে অস্বীকার করে তখন ইহাকে **হুণ্ডিতে স্বীকৃতিদান প্রত্যাখ্যান ( Dishonour by non-acceptance )** বলে। যখন হুণ্ডিগ্রাহক ( Acceptor ) মেয়াদী দিবসে হুণ্ডির অর্থ দিতে অস্বীকার করে তখন ইহাকে **হুণ্ডির পরিশোধ প্রত্যাখ্যান ( Dishonour by non-payment )** বলে।

### হুণ্ডি প্রত্যাখ্যাত হইলে হুণ্ডিধারকের ( Holder ) কর্তব্য :

হুণ্ডি ( বা প্রত্যর্থপত্র ) কোনপ্রকারে প্রত্যাখ্যাত হইলে হুণ্ডিধারক কেন্দ্রীয় সরকারের অফিসার **লেখ্যপ্রামাণিকের** ( Notary Public ) দ্বারা হুণ্ডির উপর বা উহার সহিত যুক্ত কাগজের উপর প্রত্যাখ্যান **'নোট'** করাইয়া লইতে পারে। ইহাকে **NOTING** বা **নিকরাই** বলা হয়। প্রত্যাখ্যানের দিন হইতে ন্যায্য সময়ের মধ্যে **'নোট'** করাইয়া লওয়া কর্তব্য। লেখ্যপ্রামাণিকের 'নোটে' প্রত্যাখ্যানের তারিখ এবং প্রত্যাখ্যানের যে কারণ দেখান হইয়াছে তাহার উল্লেখ থাকিবে। যদি স্পষ্টভাবে প্রত্যাখ্যান না করা হইয়া থাকে তাহা হইলে যে কারণে হুণ্ডিধারক উহাকে প্রত্যাখ্যাত বলিয়া ধরিয়া লইতেছে তাহার উল্লেখ থাকিবে। লেখ্যপ্রামাণিকের দক্ষিণাও ( Noting Charge ) উল্লেখ করিতে হইবে ( সম্প্রদেয় পত্র আইন, 99 ধারা )।

মনে রাখিতে হইবে যে, লেখ্যপ্রামাণিককে দিয়া হুণ্ডির প্রত্যাখ্যান 'নোট' করান বাধ্যতামূলক নহে। তবে উহা নোট করাইয়া লইলে নিম্নলিখিত সুবিধাসমূহ পাওয়া যায়।

### নিকরাই বা নোটিং-এর সুবিধা ( Advantages of Noting ) :

(ক) প্রত্যাখ্যাত হুণ্ডির উপর কোন মোকদ্দমা হইলে লেখ্যপ্রামাণিক উহাতে উপস্থাপন ( Presentment ) এবং প্রত্যাখ্যান ( Dishonour )-এর পক্ষে সাক্ষ্য দিতে পারে।

(খ) প্রত্যাখ্যান 'নোট' করিবার পরেই ঐ প্রত্যাখ্যাত হুণ্ডি কাহারও **সম্মানার্থে** স্বীকৃতি লাভ করিতে ( Acceptance for honour ) বা পরিশোধ হইতে পারে ( Payment for honour )।

কোন হুণ্ডি ( বা প্রত্যর্থপত্র ) কোন প্রকারে প্রত্যাখ্যাত হইলে হুণ্ডিধারক প্রত্যাখ্যানের তারিখ হইতে ন্যায্য সময়ের মধ্যে ঐ প্রত্যাখ্যান নোট করাইয়া লেখ্যপ্রামাণিকের নিকট হইতে নোটিং-এর সার্টিফিকেট লইতে পারেন। এই সার্টিফিকেটকে বলা হয় **সিকরাই** বা **PROTEST** বা 'যথাবিধি সত্য বলিয়া ঘোষণা' ( সম্প্রদেয় পত্র আইন, 100 ধারা )।

### অধিকতর জামিনের জন্য সিকরাই ( Protest ) :

হুণ্ডির মেয়াদী দিবসের পূর্বে কোন হুণ্ডির স্বীকৃতিদাতা দেউলিয়া হইলে অথবা তাহার আর্থিক অবস্থা লোকগোচরে ভাঙ্গিয়া পড়িলে হুণ্ডিধারক ঐ হুণ্ডির জন্য ন্যায্য সময়ের মধ্যে লেখ্যপ্রামাণিকের মাধ্যমে অধিকতর জামিন দাবী করিতে পারে। স্বীকৃতিদাতা অধিকতর জামিন দিতে অস্বীকার করিলে হুণ্ডিধারক ন্যায্য সময়ের মধ্যে লেখ্যপ্রামাণিককে দিয়া ইহা নোট করাইয়া সার্টিফিকেট লইতে পারে।

**নিকরাই এবং সিকরাই ( Noting and Protest )-এর পার্থক্য :** নিকরাই ( Noting ) বলিতে শুধু প্রত্যাখ্যানের দলিল বুঝায়। অর্থাৎ নিকরাই-এর বেলায় হুণ্ডিখানি যে প্রত্যাখ্যাত হইয়াছে তাহাই শুধু প্রত্যাখ্যানের তারিখ ও কারণসহ লেখা হইয়া থাকে। কিন্তু লেখ্যপ্রামাণিক যদি প্রত্যাখ্যানের বিশদ তথ্য দিয়া

কোন সার্টিফিকেট দেন তাহা হইলে ঐ সার্টিফিকেটকেই সিকরাই ( Protest ) বলা হইবে।

**সিকরাই ( Protest )-এ উল্লিখিত বিষয়াবলী :**

লেখ্যপ্রামাণিক প্রদত্ত সার্টিফিকেটে নিম্নলিখিত বিষয়াবলী থাকিবে :

(ক) যে ব্যক্তির পক্ষে এবং যে ব্যক্তির বিপক্ষে সম্প্রদেয় পত্রখানি সিকরাই ( Protest ) করা হইল তাহাদের নাম,

(খ) সিকরাই ( Protest ) করা সম্প্রদেয় পত্রখানি অথবা উহার হুবহু প্রতিলিপি ( উহার উপরে যাহা লেখা ছিল তাহা সমেত ),

(গ) সার্টিফিকেটে উল্লেখ থাকিবে যে, লেখ্যপ্রামাণিক বিবাদীর নিকট হইতে হুণ্ডির স্বীকৃতি পরিশোধ বা অধিকতর জামিন চাহিয়াছেন, কিন্তু বিবাদী উহা দিতে অস্বীকার করিয়াছেন বা কোনই জবাব দেন নাই অথবা বিবাদীকে খুঁজিয়া পাওয়া যায় নাই,

(ঘ) প্রত্যাখ্যানের স্থান এবং সময়, অথবা অধিকতর জামিন দিতে অস্বীকার করিবার স্থান ও সময়,

(ঙ) লেখ্যপ্রামাণিকের দক্ষিণা ( Noting Charge )—ইত্যাদি।

**বৈদেশিক হুণ্ডির ক্ষেত্রে সিকরাই ( Protest ) বাধ্যতামূলক ( যদি বিলপ্রেরকের দেশের আইনে ইহা বাধ্যতামূলক হয় )। অন্তর্দেশীয় হুণ্ডির ক্ষেত্রে ইহা বাধ্যতামূলক নহে।**

## প্রাপ্য বিল ও দেয় বিল
## ( Bills Receivable and Bills Payable )

হুণ্ডি যখন স্বীকৃতি লাভ করে এবং প্রেরকের নিকট ফিরিয়া আসে তখন ইহা প্রেরকের নিকট **প্রাপ্য বিল ( Bill Receivable )**, কারণ ইহার অর্থ সে পাইবে। কিন্তু এই হুণ্ডিতে স্বীকৃতি দেওয়া মাত্র হুণ্ডিগ্রাহক ( Acceptor ) নির্দিষ্ট সময়ে ইহা পরিশোধ করিতে বাধ্য হয়। সেইজন্য হুণ্ডিগ্রাহকের নিকট ইহা **দেয় বিল ( Bill Payable )**।

সুতরাং আমরা যখন আমাদের বিলে অপরের স্বীকৃতি পাই তখন ইহা আমাদের **প্রাপ্য বিল**, এবং আমরা যখন অপরের বিলে আমাদের স্বীকৃতি দিই তখন ইহা আমাদের **দেয় বিল**। প্রাপ্য বিল আমাদের সম্পত্তি। সুতরাং উহা পাইলে ডেবিট হয় এবং দেয় বিল আমাদের দেনা ; সুতরাং উহা দিলে ক্রেডিট হয়।

## বিল ভাঙ্গান ( Discounting of Bill )

কোন হুণ্ডিধারক ( holder ) মেয়াদী দিবসের পূর্বে বিলটি বিক্রয় করিয়া নগদ টাকার সংস্থান করিতে পারে। এইরূপ বিক্রয়ের ক্ষেত্রে ক্রেতা ( সাধারণতঃ কোন ব্যাঙ্ক ) সব সময় নির্দিষ্ট হারে ( বিলের মূল্যের উপর ) বাট্টা কাটিয়া বাকি টাকা বিক্রেতাকে দেয়। ( হুণ্ডিধারক নিজ ব্যাঙ্কের নিকট হইতে বিল ভাঙ্গাইলে বাট্টা বাদ দিয়া ব্যাঙ্ক বাকি টাকা তাহার পাশ বইতে জমা দিয়া দেয়। অন্য ব্যাঙ্কের নিকট হইতে

বিল ভাঙ্গাইলে নীট টাকা নগদ দিয়া দেয় )। **যে তারিখে বিলটি বিক্রয় করা হয় সেইদিন হইতে মেয়াদী দিবস (due date) পর্যন্ত সময়ের বাট্টা কাটিয়া রাখা হয়।** এইরূপ বিলকে **বিল ভাঙ্গান** ( Discounting of Bill ) বলা হয়। বিল ভাঙ্গাইতে যে বাট্টা বাদ যায় তাহা হুণ্ডিধারকের একটি ক্ষতি। এইজন্য Discount A/c ডেবিট করা হয়। আমাদের দেশে সাধারণতঃ ব্যাঙ্কগুলি বিল ক্রয় করে, অর্থাৎ ভাঙ্গায়। যুক্তরাজ্য, যুক্তরাষ্ট্র ইত্যাদি দেশে বিল ভাঙ্গাইবার জন্য বিশেষ সংগঠন ( Discounting House ) আছে।

## প্রত্যর্থ পত্র ( Promissory Note )

**সংজ্ঞা :** কোন নির্দিষ্ট ব্যক্তিকে অথবা তাহার মনোনীত অন্য কোন ব্যক্তিকে অথবা ঋণপত্র-বাহককে কোন নির্দিষ্ট পরিমাণ অর্থ ( কোন নির্দিষ্ট তারিখে অথবা নির্ধারণ-যোগ্য কোন ভবিষ্যৎ দিবসে ) বিনাশর্তে দেওয়ার লিখিত এবং সহিকৃত অঙ্গীকারকে প্রত্যর্থ পত্র বলা হয়। ব্যাঙ্ক-নোট বা নোট-টাকা এই পর্যায়ে পড়ে না।

"A Promissory Note is an instrument in writing ( not being a Bank note or a Currency note ) containing an unconditional undertaking, signed by the maker to pay a certain sum of money ( on a certain date or on a determinable future date ) only to or to the order of a certain person or to the bearer of the instrument."

### প্রত্যর্থ পত্রের বৈশিষ্ট্য ( Features of Promissory Note ) :

(1) ইহা লিখিত হইতে হইবে। কিন্তু ইহা ব্যাঙ্ক-নোট বা নোট-টাকা হইবে না।

(2) ইহাতে বিনাশর্তে নির্দিষ্ট অর্থপ্রদানের অঙ্গীকার থাকিবে।

(3) প্রস্তুতকারক বা রচয়িতা ইহাতে সহি করিবে। ইহাতে স্বীকৃতির প্রয়োজন নাই।

(4) যাহাকে অর্থ দেওয়া হইবে সে একটি নির্দিষ্ট ব্যক্তি, বা তাহার মনোনীত অন্য কোন ব্যক্তি হইবে; অথবা ঋণপত্রের বাহককে অর্থ দেওয়া হইবে। ("To or to the order of a certain person or to the bearer.")।

প্রত্যর্থ পত্রের একটি নমুনা নিম্নে দেওয়া হইল :

Stamp

Calcutta, the 6th January, 1961

Three months after date I promise to pay Sri S. Datta or order, the sum of Rupees three thousand only, for value received.

B. Sarkar,
(Address)

Rs. 3,000/-

এক্ষেত্রে B. Sarkar-কে অঙ্গীকারক বা প্রস্তুতকারক ( Promisor বা Maker ) বলে এবং S. Datta-কে প্রাপ্তা ( Payee ) বলে। উপরের প্রত্যর্থ পত্রখানি যদি বাহকদেয় হইত তাহা হইলে 'or order' কথাটির পরিবর্তে 'or bearer' কথাটি থাকিত।

## হুণ্ডি এবং প্রত্যর্থ পত্রের তুলনা
## ( Comparison between Bill of Exchange & Promissory Note )

| হুণ্ডি ( Bill of Exchange ) | প্রত্যর্থ পত্র ( Promissory Note ) |
|---|---|
| **সাদৃশ্য :** | **সাদৃশ্য :** |
| (ক) ইহা একটি সম্প্রদেয় পত্র। | (ক) ইহাও একটি সম্প্রদেয় পত্র। |
| (খ) ইহা সম্প্রদেয় পত্র সম্বন্ধীয় আইন দ্বারা পরিচালিত। | (খ) ইহাও একই আইন দ্বারা পরিচালিত। |
| (গ) ইহা সহজেই স্বত্বান্তরযোগ্য। | (গ) ইহাও সহজেই স্বত্বান্তরযোগ্য। |
| (ঘ) ইহা লিখিত এবং সহিকৃত দলিল। | (ঘ) ইহাও লিখিত এবং সহিকৃত দলিল। |
| **বৈসাদৃশ্য :** | **বৈসাদৃশ্য :** |
| (ক) ইহা একটি অর্থপ্রদানের আদেশ। | (ক) ইহা একটি অর্থপ্রদানের অঙ্গীকার। |
| (খ) ইহা রচনা করে উত্তমর্ণ। | (খ) ইহা রচনা করে অধমর্ণ। |
| (গ) ইহাতে প্রায়শঃ তিনটি ব্যক্তি থাকে—প্রেরক, গ্রাহক এবং প্রাপ্তা। | (গ) ইহাতে দুইটি ব্যক্তি থাকে—অঙ্গীকারক ( Promisor ) এবং প্রাপ্তা। |
| (ঘ) দাবীমাত্র দেয় বিল এবং দর্শনী হুণ্ডি ( Demand Bill and At Sight Bill ) ব্যতীত সব হুণ্ডিতেই স্বীকৃতির প্রয়োজন আছে। | (ঘ) অধমর্ণ নিজে ইহা রচনা করে বলিয়া ইহাতে স্বীকৃতির প্রয়োজন নাই। |
| (ঙ) পাওনা মিটাইবার জন্য এবং অর্থ প্রেরণের জন্য ইহার ব্যবহার হয়। ( দেয় বিল দেনা মিটাইবার জন্য ব্যবহৃত হয়। ) | (ঙ) ইহা টাকা ধার করিবার জন্য এবং দেনা মিটাইবার জন্য ব্যবহার হয়। |
| (চ) হুণ্ডিতে দায়িত্ব প্রথমতঃ হুণ্ডি-গ্রাহকের। | (চ) ইহাতে প্রাথমিক দায়িত্ব অঙ্গীকারকের। |
| (ছ) দুই বা ততোধিক ব্যক্তি বিল স্বীকার করিলে তাহারা যৌথভাবে দায়ী হয়। | (ছ) দুই বা ততোধিক ব্যক্তি প্রত্যর্থ পত্র রচনা করিলে তাহারা যৌথভাবে এবং আলাদাভাবে ( Joint and Several ) দায়ী হয়। |

## চেক ( Cheque )

কোন নির্দিষ্ট ব্যাঙ্কের উপর চাহিবামাত্র দেয় হুণ্ডিকে চেক বলা হয়। "Cheque is a demand bill drawn on a certain bank"। ব্যাঙ্কের আমানতকারীই ( Depositor ) ব্যাঙ্কের উপর চেক কাটিতে পারে; যে কেহই পারে না। ব্যাঙ্কের নির্ধারিত ফর্মে সর্বদা চেক কাটিতে হয়।

## চেক এবং হুণ্ডির পার্থক্য
## ( Distinction between Cheque and Bill of Exchange )

(ক) হুণ্ডির গ্রাহক ব্যাঙ্ক বা কোন ব্যক্তি হইতে পারে, কিন্তু চেকের গ্রাহক ব্যাঙ্ক ছাড়া আর কেহই হইতে পারে না।

(খ) হুণ্ডি চাহিবামাত্র বা নির্দিষ্ট দিবস অন্তে দেয় হইতে পারে, কিন্তু চেক সবসময়ই চাহিবামাত্র দেয় হয়।

(গ) হুণ্ডির স্বীকৃতি প্রায়ক্ষেত্রেই প্রয়োজন, কিন্তু চেকের স্বীকৃতির প্রয়োজন নাই।

(ঘ) ব্যাঙ্ক কর্তৃক প্রদত্ত ফর্মে চেক লিখিতে হয়; কিন্তু হুণ্ডি যে কোন ফর্মেই লেখা যায়।

***একটি চেকের নমুনা এইস্থানে জুড়িয়া দেওয়া হইল**

**বিভিন্ন রকমের চেক :**

চেক কোন নির্দিষ্ট ব্যক্তিকে অথবা তাহার উল্লিখিত অন্য কোন ব্যক্তিকে দেয় হইলে উহাকে আদেশানুসারে দেয় চেক বা আদিষ্ট দেয় চেক বা Order Cheque বলে। চেকের অর্থ যদি চেকবাহকের নিকট দেয় হয় তবে উহাকে বাহকদেয় চেক বা Bearer Cheque বলে।

যখন চেকের অর্থ ব্যাঙ্কের কাউণ্টারে দেয় হয় তখন উহাকে খোলা চেক বা Open Cheque বলে। কিন্তু যখন চেকের উপর দুইটি সমান্তরাল রেখা টানিয়া দেওয়া হয় এবং ফলে চেকের অর্থ কেবল অন্য কোন ব্যাঙ্কের মাধ্যমেই দেয় হয়, তখন উহাকে রেখাঙ্কিত চেক বা Crossed Cheque বলে। চেক বিভিন্ন ধরনে রেখাঙ্কিত হইতে পারে।

## চেকের বিভিন্ন রেখাঙ্কন
## ( Different types of Crossing of Cheque )

(1) **সাধারণ রেখাঙ্কন** ( General Crossing ) **:** ইহাতে চেকের উপর দুইটি সমান্তরাল রেখা টানিয়া রেখাঙ্কন করা হয়। অনেক সময় ঐ সরলরেখা দুইটির মধ্যে "& Co.", "Not Negotiable," "A/c Payee"—প্রভৃতি কথাগুলি লিখিয়া দেওয়া হয়।

সাধারণ রেখাঙ্কিত চেকের টাকা যে কোন ব্যাঙ্কের মাধ্যমে দেয় হয়। "Not Negotiable" কথাটি জুড়িয়া দিলে এই চেকের সম্প্রদেয় পত্রের বৈশিষ্ট্য নষ্ট হইয়া যায়,

অর্থাৎ চেকের মালিকানার দোষ পরবর্তী ধারকের উপরও বর্তায়, কিন্তু ইহাকে পুনরায় স্বত্বান্তর করা চলে। "A/c Payee" কথাটি জুড়িয়া দিলে যে ব্যাঙ্কের মাধ্যমে চেকের টাকা তোলা হইবে সেই ব্যাঙ্কে প্রাপ্তার নিজনামে হিসাব থাকিতে হইবে।

(2) **বিশেষ রেখাঙ্কন** (Special Crossing): ইহাতে দুইটি সমান্তরাল সরলরেখা টানিয়া উহার মধ্যে একটি ব্যাঙ্কের নাম লিখিয়া দেওয়া হয়। এই উল্লিখিত ব্যাঙ্কের মাধ্যমেই ঐ চেকের টাকা তোলা যাইবে। এই ধরনের রেখাঙ্কনেও "Not Negotiable," "A/c Payee" ইত্যাদি কথাগুলি জুড়িয়া দেওয়া যায়।

**রেখাঙ্কনের নমুনা :—**




**চেকের পৃষ্ঠাঙ্কন** (Endorsement): হুণ্ডির যতরকম পৃষ্ঠাঙ্কন হয়, চেকেরও ততরকম পৃষ্ঠাঙ্কন হয়। হুণ্ডির পৃষ্ঠাঙ্কন দ্রষ্টব্য।

**চেকের প্রত্যাখ্যান (Dishonour of Cheque):** হুণ্ডির মত চেকও ব্যাঙ্ক কর্তৃক বিভিন্ন কারণে প্রত্যাখ্যাত হইতে পারে। কি কি বিভিন্ন কারণে চেক প্রত্যাখ্যাত হইতে পারে তাহা নিম্নে দেওয়া হইল :

1. Payee's endorsement required. 2. Payee's endorsement irregular. 3. Payee's endorsement in Indian language requires Bank's confirmation. 4. Cheque irregularly drawn. 5. Collecting Bank's confirmation requires Clearing Bank's authentication. 6. Crossed to two Banks. 7. Specially crossed to......Bank. 8. Not

arranged for. 9. Refer to drawer. 10. Full cover not received. 11. Exceeds arrangements. 12. Effects not cleared; please present again. 13. Drawer's signature required. 14. Drawer's signature differs with the specimen on record. 15. Drawer's signature incomplete. 16. Withdrawals from account stopped by drawer's death/insolvency/lunacy. 17. Payment stopped by the drawer. 18. Payment stopped under Court Order...... 19. Amounts in words and figures differ. 20. Alteration in date/figures/words requires drawer's signature. 21. Cheque is mutilated/post dated/out of date. 22. No Account. 23. Account closed/transferred to.........branch. 24. No advice. 25. Amount/name of payee differs from that on advice. 26. Wrongly delivered. 27. Drawing contrary to 'Savings Bank Rule'. 28. Not payable at Calcutta. 29. Payee's receipt incomplete. 30. Ten (or twenty) paise revenue stamp required. Etc. etc.

## বিল সম্বন্ধীয় বিভিন্ন লেনদেন লেখার নিয়ম :

(1) হুণ্ডিপ্রেরক হুণ্ডির স্বীকৃতির পর বিলটি ফেরত পাইলে (B/R) Bill Receivable A/c ডেবিট করে এবং হুণ্ডিগ্রাহকের A/c ক্রেডিট করে। হুণ্ডিগ্রাহক তাহার বইতে হুণ্ডি স্বীকার করিয়া হুণ্ডিপ্রেরকের A/c ডেবিট করে এবং (B/P) Bill Payable A/c ক্রেডিট করে। লেনদেনটির তারিখ হইবে তারিখ অন্তে দেয় (After Date) বিলে হুণ্ডির তারিখ এবং দর্শনান্তর দেয় (After Sight) বিলে স্বীকৃতির তারিখ।

(2) মেয়াদী দিবসে হুণ্ডির অর্থ পাইলে—

হুণ্ডিপ্রেরকের বইতে Cash অথবা Bank ডেবিট হইবে এবং (B/R) Bill Receivable A/c ক্রেডিট হইবে।

হুণ্ডিগ্রাহকের বইতে (B/P) Bill Payable A/c ডেবিট এবং Cash অথবা Bank A/c ক্রেডিট হইবে।

**উদাহরণ 1.** A sold goods to B worth Rs. 1,500 at a trade discount of $33\frac{1}{3}\%$. A drew upon B a bill at 3 months for the price. B accepted it and returned it to A on 1. 1. '69. On due date B honoured the bill by payment. Show the Journal entries in the books of both the parties.

**Journal in the Books of A ( বিলপ্রেরক বা Drawer )**

| Date | Particulars | L.F. | *Dr.* Amount Rs. | *Cr.* Amount Rs. |
|---|---|---|---|---|
| 1. 1. '69 | B's A/c ... ... Dr.<br>To Sales A/c<br>(For goods sold on credit at 33⅓% T.D.) | | 1,000 | 1,000 |
| 1. 1. '69 | B/R A/c ... ... Dr.<br>To B's A/c<br>(For B/R received at 3 months) | | 1,000 | 1,000 |
| 4. 4. '69 | Bank ... ... Dr.<br>To B/R A/c<br>(For the amount of the bill received on due date) | | 1,000 | 1,000 |
| | | | 3,000 | 3,000 |

**Journal in the Books of B ( বিলগ্রাহক বা Drawee )**

| Date | Particulars | L.F. | *Dr.* Amount Rs. | *Cr.* Amount Rs. |
|---|---|---|---|---|
| 1. 1. '69 | Purchase A/c ... ... Dr.<br>To A's A/c<br>(For goods purchased on credit at 33⅓% T.D.) | | 1,000 | 1,000 |
| 1. 1. '69 | A's A/c ... ... Dr.<br>To B/P A/c<br>(For our acceptance at 3 months) | | 1,000 | 1,000 |
| 4. 4. '69 | B/P A/c ... ... Dr.<br>To Bank<br>(For the bill paid at maturity) | | 1,000 | 1,000 |
| | | | 3,000 | 3,000 |

[ **বিঃ দ্রঃ** লক্ষ্য করিলে দেখা যাইবে যে, কারবারী বাট্টা বাদ দিয়া লেনদেনটির মূল্য দাঁড়ায় 1,000 টাকা। যেহেতু কারবারী বাট্টা হিসাবে তোলা হয় নাই সেইহেতু সমস্ত দাখিলাগুলিতেই 1,000 টাকা হইবে। ]

**যখন বিলপ্রেরক বিলে স্বীকৃতি লাভ করিবার পর ঐ বিলখানি তাহার কোন উত্তমর্ণ ( Creditor )-কে হস্তান্তর ( Endorse ) করে তখন**

তাহার বইতে ঐ স্বত্বগ্রহীতার ( Endorsee ) A/c ডেবিট এবং B/R A/c ক্রেডিট হইবে। স্বত্বগ্রহীতার বইতে B/R A/c ডেবিট এবং স্বত্বদাতার ( Endorser ) A/c ( অর্থাৎ যে বিলখানি স্বত্বান্তর করিল ) ক্রেডিট হইবে। বিলগ্রাহকের বইতে ইহার জন্য কোন দাখিলা হইবে না। যখন বিলখানি পরিশোধ ( Payment ) হইবে তখন স্বত্বগ্রহীতার বইতে Bank ডেবিট এবং B/R A/c ক্রেডিট হইবে। বিলগ্রাহকের বইতে B.P A/c ডেবিট এবং Bank ক্রেডিট হইবে। বিলপ্রেরকের বইতে ইহার জন্য কোন দাখিলা হইবে না, কারণ টাকা সে পাইবে না, পাইবে স্বত্বগ্রহীতা।

উদাহরণ 2. A drew upon B a bill at 2 months for Rs. 500. B accepted it and returned to A on 1. 1. '68. A then endorsed it to C and C to D. The bill was honoured on due date. Show the entries in the books of all the parties.

**Journal in the Books of A ( বিলপ্রেরক )** *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1. 1. '68 | B/R A/c ... ... Dr.<br>To B's A/c<br>(For the bill received at 2 months) | | 500 | 500 |
| 1. 1. '68 | C's A/c ... ... Dr.<br>To B/R A/c<br>(For the bill endorsed to C) | | 500 | 500 |
| | | | 1,000 | 1,000 |

**Journal in the Books of C ( প্রথম স্বত্বগ্রহীতা )**

*Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1. 1. '68 | B/R A/c ... ... Dr.<br>To A's A/c<br>(For the bill received from A) | | 500 | 500 |
| 1. 1. '68 | D's A/c ... ... Dr.<br>To B/R A/c<br>(For the bill endorsed to D) | | 500 | 500 |
| | | | 1,000 | 1,000 |

**Journal in the Books of D ( দ্বিতীয় স্বত্বগ্রহীতা বা Second Endorsee )**

| Date | Particulars | | L.F. | Dr. Amount Rs. | Cr. Amount Rs. |
|---|---|---|---|---|---|
| 1. 1. '68 | B/R A/c ... ... | Dr. | | 500 | |
| | To C's A/c | | | | 500 |
| | (For the bill received from C) | | | | |
| 4. 3. '68 | Bank ... . | Dr. | | 500 | |
| | To B/R A/c | | | | 500 |
| | (For the amount of the bill received) | | | | |
| | | | | 1,000 | 1,000 |

**Journal in the Books of B ( বিলগ্রাহক )**

| Date | Particulars | | L.F. | Dr. Amount Rs. | Cr. Amount Rs. |
|---|---|---|---|---|---|
| 1. 1. '68 | A's A/c .. ... | Dr. | | 500 | |
| | To B/P A/c | | | | 500 |
| | (For our acceptance at 2 months) | | | | |
| 4. 3. '68 | B/P A/c ... ... | Dr. | | 500 | |
| | To Bank | | | | 500 |
| | (For our acceptance honoured) | | | | |
| | | | | 1,000 | 1,000 |

অনেক সময় কোন বিলের ধারক তাহার পাওনাদারকে কম টাকা দেনার পরিবর্তে অধিকতর মূল্যের বিল স্বত্বান্তর ( Endorse ) করিয়া দেয়। যেমন, X-এর একটি 300 টাকার বিল আছে, Y তাহার নিকট 290 টাকা পায়, X 300 টাকার বিলখানি Y-এর পাওনার বিনিময়ে স্বত্বান্তর করিয়া দিল। এক্ষেত্রে X-এর 10 টাকা ক্ষতি হইল। এই ক্ষতিকে আমরা দুইভাবে বিবেচনা করিতে পারি :—

(1) বিলখানির মেয়াদী দিবসের দেরী আছে, অথচ এখন দেনা মিটান দরকার। সুতরাং ধরা যায় যে, 300 টাকার বিলখানি ভাঙ্গাইলে এখন 290 টাকা পাওয়া যাইবে। এক্ষেত্রে 10 টাকাকে বাট্টা বলিতে পারি। সুতরাং স্বত্বান্তরের জন্য X এবং Y-এর বইতে নিম্নরূপ দাখিলা হইবে—

| X's Book | | | Y's Book | | |
|---|---|---|---|---|---|
| Y's A/c ... | Dr. | Rs. 290 | B/R A/c ... | Dr. | Rs. 300 |
| Discount A/c | Dr. | Rs. 10 | To X's A/c ... | | Rs. 290 |
| To B/R A/c ... | | Rs. 300 | To Discount ...A/c | | Rs. 10 |

(2) বিলখানির মেয়াদী দিবসের যদি দেরী না থাকে তাহা হইলে ধরা যায় যে, Y-এর পাওনা অনেক দিন আগের, সুতরাং সুদ বাবদ তাহাকে 10 টাকা বেশী দেওয়া হইতেছে। এক্ষেত্রে নিম্নরূপ দাখিলা ( Entry ) হইবে—

| X's Book | Y's Book |
|---|---|
| (a) Interest A/c...Dr. Rs. 10 | (a) X's A/c ... Dr. Rs. 10 |
| To Y's A/c ... Rs. 10 | To Interest A/c...Rs. 10 |
| (b) Y's A/c ... Dr. Rs. 300 | (b) B/R A/c ... Dr. Rs. 300 |
| To B/R A/c ... Rs. 300 | To X's A/c ... Rs. 300 |

| অথবা | অথবা |
|---|---|
| Y's A/c Dr. ... Rs. 290 | B/R A/c ... Dr. Rs. 300 |
| Interest A/c Dr. Rs. 10 | To X's A/c ... Rs. 290 |
| To B/R A/c ... Rs. 300 | To Interest A/c ... Rs. 10 |

যখন বিলপ্রেরক ( অথবা কোন স্বত্বগ্রহীতা বা Endorsee ) বিলখানি ভাঙ্গাইবে তখন ভাঙ্গাইবার জন্য তাহাকে বাট্টা ( Discount ) দিতে হইবে। যে তারিখে বিল ভাঙ্গান (Discounting) হইবে সেই তারিখ হইতে বিলের মেয়াদী দিবস ( Due date ) পর্যন্ত সময়ের জন্য নির্দিষ্ট হারে এই বাট্টা দিতে হয়। ইহা বিলের টাকার অঙ্কের উপর কষা হয় এবং যাহার নিকট হইতে বিলখানি ভাঙ্গান হয় সে বিলের টাকা হইতে ইহা কাটিয়া রাখে। ইহার জন্য বিলপ্রেরকের বইতে ( অথবা স্বত্বগ্রহীতার বইতে, অর্থাৎ, যে বিলখানি ভাঙ্গাইবে তাহার বইতে ) Bank অথবা Cash ডেবিট হইবে, Discount A/c ডেবিট হইবে এবং B/R A/c ক্রেডিট হইবে। ( বিলগ্রাহকের বইতে ইহার জন্য কোন দাখিলা হইবে না )। বিলটি যখন পরিশোধ হইবে তখন বিলপ্রেরকের বইতে কোন দাখিলা হইবে না, কারণ সে টাকা পাইবে না, টাকা পাইবে যে ব্যাঙ্ক বিল ভাঙ্গাইল সেই ব্যাঙ্ক। বিল ভাঙ্গাইবার সময় ব্যাঙ্কের বইতে Bills Discounted A/c ডেবিট এবং Cash এবং Discount A/c দুইটি ক্রেডিট হইবে ( ব্যাঙ্ক নগদ টাকা না দিয়া যে বিল ভাঙ্গাইল তাহার পাশ বইতেও বিলের নীট টাকা জমা দিতে পারে। সেক্ষেত্রে নগদান খাত অর্থাৎ Cash-এর পরিবর্তে ঐ ব্যক্তির হিসাব খাত ক্রেডিট হইবে )। মেয়াদী দিবসে বিলের টাকা বিলগ্রাহকের নিকট হইতে পাইলে ব্যাঙ্কের বইতে Cash ডেবিট এবং Bills Discounted A/c ক্রেডিট হইবে। বিলগ্রাহকের বইতে যথারীতি দাখিলা হইবে।

**উদাহরণ 3.** A drew upon B a bill at 3 months for Rs. 800 on 1. 1. '60. B accepted it and returned it to A. A discounted the bill on 4. 2. '60 @ 6% p.a. On due date the bill was honoured. Show the entries in the books of all the parties.

[এ ক্ষেত্রে বিলের মেয়াদী দিবস 1.1.'60 + 3 মাস + 3 দিন ( অনুগ্রহ দিবস ) অর্থাৎ 4.4.'60. কিন্তু বিলটি ভাঙ্গান হইল 4.2.'60 তারিখে। এই তারিখ হইতে মেয়াদী দিবস পর্যন্ত সময় = 2 মাস। সুতরাং বাট্টা ( Discount ) হইবে $\frac{6 \times 800 \times 2}{100 \times 12} = 8$ টাকা। সুতরাং বিল ভাঙ্গাইয়া $800 - 8 = 792$ টাকা পাওয়া যাইবে। ]

**Journal in the Books of A** ( বিলপ্রেরক ) *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1960<br>1. 1. | B/R A/c ... ... Dr.<br>To B's A/c<br>(For the bill received at 3 months) | | 800 | 800 |
| 4. 2. | Cash ... ... Dr.<br>Discount A/c ... ... Dr.<br>To B/R A/c<br>(For the bill discounted @6% p.a.)<br>( ধরা হইল যে বিল ভাঙ্গাইয়া নগদ টাকা পাওয়া গেল ) | | 792<br>8 | 800 |
| | | | 1,600 | 1,600 |

**Journal in the Books of B** ( বিলগ্রাহক ) *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1960<br>1. 1. | A's A/c ... ... Dr.<br>To B/P A/c<br>(For our acceptance at 3 months) | | 800 | 800 |
| 4. 4. | B/P A/c ... .. Dr.<br>To Bank<br>(For the amount of the bill paid) | | 800 | 800 |
| | | | 1,600 | 1,600 |

যে ব্যাঙ্ক বিল ভাঙাইল তাহার বইতে নিম্নরূপ দাখিলা হইবে :—

**Journal in the Books of Bank** *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1960<br>4. 2. | Bills Discounted A/c ... Dr.<br>*To Cash<br>To Discount A/c<br>(For the bill discounted for A @6% p.a.) | | 800 | <br>792<br>8 |
| 4. 4. | Cash ... ... Dr.<br>To Bills Discounted A/c<br>(For the payment of A's bill received) | | 800 | <br>800 |
| | | | 1,600 | 1,600 |

[ * ব্যাঙ্কের বইতে সর্বদাই টাকা পাওয়া বা দেওয়ার জন্য Cash ডেবিট বা ক্রেডিট করিবে, Bank ডেবিট বা ক্রেডিট করিবে না। প্রথম দাখিলাটিতে Cash-এর পরিবর্তে A-র A/c-ও ক্রেডিট হইতে পারিত যদি 792 টাকা নগদ না দিয়া A-র পাশ বইতে জমা করা হইত। ]

যদি বিলখানি ব্যাঙ্কের নিকট টাকা আদায়ের ( Collection-এর ) জন্য পাঠান হয় তাহা হইলে—বিলপ্রেরকের ( অথবা যে স্বত্বগ্রহীতা আদায়ের জন্য ব্যাঙ্কে পাঠাইবে তাহার ) বইতে Bank for Collection of Bill A/c ডেবিট এবং B/R A/c ক্রেডিট হইবে। টাকা আদায় হইলে ব্যাঙ্ক ঐ টাকা পাশ বইতে জমা করিয়া খবর জানাইবে। তখন বিলপ্রেরকের বইতে Bank A/c ডেবিট এবং Bank for Collection of Bills A/c ক্রেডিট হইবে। বিলগ্রাহকের বইতে উহার জন্য কোন নূতন দাখিলা হইবে না। ব্যাঙ্কের বইতেও বিল আদায়ের জন্য পাওয়ার সময় কোন দাখিলা হয় না ( শুধু Memorandum বইতে লেখা হয় )। কিন্তু বিলের টাকা আদায় হইলে ব্যাঙ্কের বইতে Cash ডেবিট এবং যে বিল আদায় করিতে দিয়াছে তাহার হিসাব ( অর্থাৎ পাশ বই ) ক্রেডিট হয়।

**উদাহরণ 3(a).** A drew on B on 1. 1. '63 for Rs. 400 at 3 months. B accepted the bill duly. A sent the bill to his Banker for collection on 1. 4. '63. B duly met the bill on maturity. Show the entries in the books of A, B and the Bank.

A's Journal ( বিলপ্রেরক ) *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1963<br>. 1. | B/R A/c ... ... Dr.<br>To B's A/c<br>(For the bill received at 3 months) | | 400 | 400 |
| 1. 4. | Bank for Collection of Bills A/c Dr.<br>To B/R A/c<br>(For the bill sent to Bank for collection) | | 400 | 400 |
| 4. 4. | Bank ... ... Dr.<br>To Bank for Collection of Bills A/c<br>(For the bill collected by Bank) | | 400 | 400 |
| | | | 1,200 | 1,200 |

B's Journal ( বিলগ্রাহক ) *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1963<br>1. 1. | A's A/c ... ... Dr.<br>To B/P A/c<br>(For our acceptance at 3 months) | | 400 | 400 |
| 4. 4. | B/P A/c ... ... Dr.<br>To Bank<br>(For the bill paid at maturity) | | 400 | 400 |
| | | | 800 | 800 |

Bank's Journal *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1963<br>4. 4. | Cash ... ... Dr.<br>To A's A/c<br>(For the bill of A collected & credited) | | 400 | 400 |

**হুণ্ডির নিবর্তন অথবা মেয়াদ অগ্রে হুণ্ডি পরিশোধ (Retiring of Bill) :** অনেক সময় বিলগ্রাহক বিলের মেয়াদী দিবসের আগেই বিলটি পরিশোধ করিতে রাজী হয়, যদি বিলপ্রেরক তাহাকে কিছু বাদ বা হ্রাস ( Rebate ) ছাড়িয়া দেয়। উহাকে হুণ্ডির নিবর্তন বা Retiring of Bill বলে। এক্ষেত্রে মেয়াদী দিবস হইতে যতদিন পূর্বে বিল পরিশোধ ( Payment ) করে ততদিনের জন্য বিলগ্রাহক বাদ বা হ্রাস ( Rebate ) পায়। এইজন্য বিলপ্রেরকের বইতে Bank এবং Rebate A/c ডেবিট এবং B/R A/c ক্রেডিট হইবে। বিলগ্রাহকের বইতে B/P A/c ডেবিট এবং

**Bank ও Rebate A/c ক্রেডিট হইবে, কারণ এই বাদ বা হ্রাস ( Rebate ) তাহার লাভ। Rebate A/c-এর পরিবর্তে Discount A/c-ও ডেবিট বা ক্রেডিট করা চলে।**

মনে রাখা প্রয়োজন যে, বিলপ্রেরকের নিকট বাদ বা হ্রাস ( rebate ) একটি ক্ষতি এবং বিলগ্রাহকের নিকট ইহা একটি লাভ।

**উদাহরণ 4.** On 1. 1. '60 P drew upon Q at 4 months for Rs. 600. Q accepted it and returned it to P. On 4. 4. '60 the bill is retired, the rebate being allowed @ 4% p.a. Show the entries in the books of P & Q.

[ মেয়াদী দিবস 4.5.'60 সুতরাং 4.4.'60 হইতে 4.5.'60 পর্যন্ত এই এক মাসের জন্য বাদ বা হ্রাস ( Rebate ) হইবে, $\frac{4\times1\times600}{100\times12}=2$ টাকা। ]

**Journal in the Books of P ( বিলপ্রেরক )** *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1960 1. 1. | B/R A/c ... ... Dr.<br>To Q's A/c<br>(For the bill received at 4 months) | | 600 | 600 |
| 4. 4. | Bank ... ... Dr.<br>Rebate A/c ... ... Dr.<br>To B/R A/c<br>(For the bill retired at 4% p.a.) | | 598<br>2 | 600 |
| | | | 1,200 | 1,200 |

**Journal in the Books of Q ( বিলগ্রাহক )** *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1960 1. 1. | P's A/c ... ... Dr.<br>To B/P A/c<br>(For our acceptance at 4 months) | | 600 | 600 |
| 4. 4. | B/P A/c ... ... Dr.<br>To Bank<br>„ Rebate A/c<br>(For the bill retired at 4% p.a.) | | 600 | 598<br>2 |
| | | | 1,200 | 1,200 |

**উদাহরণ 4(a)** On 1. 1. '67 A drew upon B four bills of Rs. 4,000, Rs. 3,000, Rs. 2,000 and Rs. 1,000 respectively at one month, 2 months, 3 months and 4 months. B duly accepted the bills. A held the first bill till maturity, endorsed the second bill to C, a creditor, discounted the third bill with his Banker when it had 2 months yet to run @ 6% p.a., and sent the fourth bill to Bank on the

maturity date for collection. Show the Journal entries in the books of all the parties, assuming that all the four bills were honoured by B at maturity.

**A's Journal ( বিলপ্রেরক )** *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1967<br>1. 1. | B/R A/c ... ... Dr.<br>To B's A/c<br>(For four bills of Rs. 4,000, Rs. 3,000, Rs 2 000 and Rs. 1,000 received from B at 1 month, 2 months, 3 months and 4 months respectively) | | 10,000 | 10,000 |
| 1. 1. | C's A/c ... ... Dr.<br>To B/R A/c<br>(For the second bill of Rs. 3,000 endorsed to C in settlement of debts) | | 3,000 | 3,000 |
| 4. 2. | Bank ... ... Dr.<br>To B/R A/c<br>(For the payment of the first bill of Rs. 4,000 received) | | 4,000 | 4,000 |
| 4. 2. | Bank ... ... Dr.<br>Discount A/c ... ... Dr.<br>To B/R A/c<br>(For the third bill of Rs. 2,000 discounted with the Bank @ 6%, 2 months before the maturity date). | | 1,980<br>20 | 2,000 |
| 4. 5. | Bank for Collection of Bill A/c ... Dr.<br>To B/R A/c<br>(For the fourth bill of Rs. 1,000 sent to Bank for collection) | | 1,000 | 1,000 |
| 4. 5. | Bank .. ... Dr.<br>To Bank for Collection of Bill A/c<br>For the bill collected and credited by Bank) | | 1,000 | 1.000 |
| | | | 21,000 | 21,000 |

**C's Journal ( স্বত্বগ্রহীতা )** *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1967<br>1. 1. | B/R A/c ... ... Dr,<br>To A's A/c<br>(For the bill received from A by endorsement) | | 3,000 | 3,000 |
| . 3. | Bank ... ... Dr.<br>To B/R A/c<br>(For the payment of the bill received) | | 3,000 | 3,000 |
| | | | 6,000 | 6,000 |

**Bank's Journal**

| Date | Particulars | L.F. | *Dr.* Amount Rs. | *Cr.* Amount Rs. |
|---|---|---|---|---|
| 1967<br>4. 1. | Bills Discounted A/c ... Dr.<br>To A's A/c<br>„ Discount A/c<br>(For the bill discounted @ 6% for A and credited to his A/c)<br>( মনে করিলাম যে ব্যাঙ্ক নগদ টাকার পরিবর্তে নীট টাকা A-র পাশ বইতে জমা দিল ) | | 2,000 | <br>1,980<br>20 |
| 4. 4. | Cash ... Dr.<br>To Bills Discounted A/c<br>(For the payment of the bill discounted for A received) | | 2,000 | <br>2,000 |
| 4. 5. | Cash .. ... Dr.<br>To A's A/c<br>( For the bill lodged with us for collection, now collected and credited to the party) | | 1,000 | <br>1,000 |
| | | | 5,000 | 5,000 |

**B's Journal** ( বিলগ্রাহক )

| Date | Particulars | L.F. | *Dr.* Amount Rs. | *Cr.* Amount Rs. |
|---|---|---|---|---|
| 1967<br>1. 1. | A's A/c ... ... Dr.<br>To B/P A/c<br>(For our four acceptances for Rs. 4 000, Rs. 3 000, Rs. 2,000 and Rs. 1 000 respectively at one, two, three and four months) | | 10,000 | <br>10,000 |
| 4. 2. | B/P A/c ... Dr.<br>To Bank<br>(For our acceptance for Rs. 4,000 honoured) | | 4,000 | <br>4,000 |
| 4. 3. | B/P A/c ... ... Dr.<br>To Bank<br>(For our acceptance for Rs. 3,000 honoured) | | 3,000 | <br>3,000 |
| 4. 4. | B/P A/c ... ... Dr.<br>To Bank<br>(For our acceptance for Rs. 2,000 honoured) | | 2,000 | <br>2,000 |
| 4. 5. | B/P A/c ... ... Dr.<br>To Bank<br>(For our acceptance for Rs. 1,000 honoured) | | 1,000 | <br>1,000 |
| | | | 20,000 | 20,000 |

## বিলের প্রত্যাখ্যান
## ( Dishonour of Bills )

যদি বিলগ্রাহক বিলে স্বীকৃতি দিতে নারাজ হয় অথবা বিলে স্বীকৃতি দেওয়ার পরে উহার অর্থ প্রদান করিতে নারাজ হয় তবে বিলখানি প্রত্যাখ্যাত ( Dishonoured ) হইল বলিয়া ধরিয়া লওয়া হইবে। প্রথম ক্ষেত্রে ইহাকে বিলের স্বীকৃতি প্রত্যাখ্যান" বা Dishonour by non-acceptance এবং দ্বিতীয় ক্ষেত্রে ইহাকে বিলের পরিশোধ প্রত্যাখ্যান বা Dishonour by non-payment বলে।

প্রাপ্য বা Drawee বিলে স্বীকৃতিদানে নারাজ হইলে বিল-সংক্রান্ত কোন দাখিলাই কাহারও বইতে হইবে না। সুতরাং প্রত্যাখ্যানের ক্ষেত্রে আমাদের আলোচ্য বিষয় শুধু হুণ্ডির পরিশোধ প্রত্যাখ্যান।

**যখন কোন বিল স্বীকৃতির পর বিলগ্রাহক ইহা পরিশোধ করিতে নারাজ হয় অর্থাৎ প্রত্যাখ্যান করে, তখন বিলখানি বাতিল হইয়া যায়। বিল বাতিল হইলে বিভিন্ন পরিস্থিতিতে বিভিন্ন প্রকার দাখিলা হইবে। নিম্নের উদাহরণগুলি বিশেষভাবে লক্ষ্য কর।**

(a) বিলটি স্বীকৃতির পরে বিলপ্রেরকের হাতেই রহিল এবং প্রত্যাখ্যাত হইল। এক্ষেত্রে বিলপ্রেরকের বইতে, বিলগ্রাহকের হিসাব ডেবিট এবং B/R A/c ক্রেডিট হইবে। বিলগ্রাহকের বইতে, B/P A/c ডেবিট এবং বিলপ্রেরকের হিসাব ক্রেডিট হইবে।

**উদাহরণ 5a.** A drew upon B at 3 months for Rs. 300 on 1. 3. '60. B accepted it duly. At maturity (i.e. on due date) the bill was dishonoured by B. Show entries in the books of both A and B.

**Journal of A ( বিলপ্রেরক বা Drawer )** *Dr.* *Cr.*

| Date | Particulars | L F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1960<br>1. 3. | B/R A/c ... ... Dr.<br>To B's A/c<br>(For the bill received at 3 months) | | 300 | 300 |
| 4. 6. | B's A/c ... ... Dr.<br>To B/R A/c<br>(For the bill dishonoured by B) | | 300 | 300 |
| | | | 600 | 600 |

**Journal of B ( বিলগ্রাহক বা Drawee )** *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. (Dr.) | Amount Rs. (Cr.) |
|---|---|---|---|---|
| 1960 | | | | |
| 1. 3. | A's A/c ... ... Dr. | | 300 | |
| | To B/P A/c | | | 300 |
| | (For our acceptance at 3 months) | | | |
| 4. 6. | B/P A/c ... ... Dr. | | 300 | |
| | To A's A/c | | | 300 |
| | (For our acceptance dishonoured) | | | |
| | | | 600 | 600 |

(b) যখন বিলটি স্বত্বান্তরিত ( endorsed ) হওয়ার পরে প্রত্যাখ্যাত হয় এবং সবাইকে প্রত্যাখ্যানের নোটিশ দেওয়া হয় ( সাধারণতঃ ইহাই নিয়ম ), তখন প্রত্যাখ্যানের জন্য বিলপ্রেরকের বইতে বিলগ্রাহকের হিসাব ডেবিট এবং তাহার স্বত্বগ্রহীতা বা Endorsee-র হিসাব ক্রেডিট হইবে ; প্রথম স্বত্বগ্রহীতার বইতে বিলপ্রেরকের হিসাব ডেবিট এবং B/R A/c ( অথবা বিলখানি আবার স্বত্বান্তরিত হইয়া থাকিলে তাহার পরবর্তী স্বত্বগ্রহীতার হিসাব ) ক্রেডিট হইবে ; পরবর্তী যে কোন স্বত্বগ্রহীতার বইতে তাহার পূর্ববর্তী স্বত্বগ্রহীতার হিসাব ডেবিট এবং পরবর্তী স্বত্বগ্রহীতার হিসাব ক্রেডিট হইবে ; শেষ স্বত্বগ্রহীতার বইতে তাহার পূর্ববর্তী স্বত্বগ্রহীতা ডেবিট এবং B/R A/c ক্রেডিট হইবে ; এবং বিলগ্রাহকের বইতে B/P A/c ডেবিট এবং বিলপ্রেরকের A/c ক্রেডিট হইবে।

**উদাহরণ 5b.** On 1. 1. '68 A drew upon B for Rs. 400 at 2 months. After its acceptance by B, A endorsed it to X and X to Y. At maturity the bill is dishonoured by B. Show the entries in the books of all the parties.

**Journal of A ( বিলপ্রেরক )** *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. (Dr.) | Amount Rs. (Cr.) |
|---|---|---|---|---|
| 1968 | | | | |
| 1. 1. | B/R A/c ... ... Dr. | | 400 | |
| | To B's A/c | | | 400 |
| | (For the bill received at 2 months) | | | |
| 1. 1. | X's A/c ... ... Dr. | | 400 | |
| | To B/R A/c | | | 400 |
| | (For the bill endorsed to X on A/c) | | | |
| 4. 3. | B's A/c ... ... Dr. | | 400 | |
| | To X's A/c | | | 400 |
| | (For the bill dishonoured under notice) | | | |
| | | | 1,200 | 1,200 |

**Journal of X ( প্রথম স্বত্বগ্রহীতা )** *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1968 | | | | |
| 1. 1. | B/R A/c ... ... Dr.<br>To A's A/c<br>(For the bill received from A) | | 400 | 400 |
| 1. 1. | Y's A/c ... ... Dr.<br>To B/R A/c<br>(For the bill endorsed to Y on A/c) | | 400 | 400 |
| 4. 3.* | A's A/c ... ... Dr.<br>To Y's A/c<br>(For the bill dishonoured under notice) | | 400 | 400 |
| | | | 1,200 | 1,200 |

* এখানে A, X-এর পূর্ববর্তী স্বত্বগ্রহীতা এবং Y তাহার পরবর্তী স্বত্বগ্রহীতা।

**Journal of Y ( দ্বিতীয় বা শেষ স্বত্বগ্রহীতা )** *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1968 | | | | |
| 1. 1. | B/R A/c ... ... Dr.<br>To X's A/c<br>(For the bill received from X) | | 400 | 400 |
| 4. 3.* | X's A/c ... ... Dr.<br>To B/R A/c<br>(For the bill dishonoured) | | 400 | 400 |
| | | | 800 | 800 |

*এক্ষেত্রে X, Y-এর পূর্ববর্তী স্বত্বগ্রহীতা।

**Journal of B ( বিলগ্রাহক )** *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1968 | | | | |
| 1. 1. | A's A/c ... ... Dr.<br>To B/P A/c<br>(For our acceptance at 2 months) | | 400 | 400 |
| 4. 3. | B/P A/c ... ... Dr.<br>To A's A/c<br>(For our acceptance dishonoured) | | 400 | 400 |
| | | | 800 | 800 |

(c) বিলটি যদি বিলপ্রেরক দ্বারা ভাঙাইবার পরে প্রত্যাখ্যাত হয় তাহা হইলে যে ব্যাঙ্ক হইতে উহা ভাঙান হয় সেই ব্যাঙ্ক প্রত্যাখ্যাত হওয়ার সঙ্গে সঙ্গেই বিলের

সম্পূর্ণ টাকা এবং লেখ্য প্রামাণিকের দক্ষিণা ( Noting Charge ) ও প্রত্যাখ্যান-সংক্রান্ত খরচ ইত্যাদি ব্যয় হইলে তাহা, বিলপ্রেরকের হিসাব হইতে ( অর্থাৎ পাশ বই হইতে ) কাটিয়া লয়। সেক্ষেত্রে বিলপ্রেরকের বইতে বিলগ্রাহকের হিসাব ডেবিট এবং Bank A/c ক্রেডিট করা হয়। এই দাখিলাতে ( বিলের টাকা + লেখ্য প্রামাণিকের দক্ষিণা ইত্যাদি ) মোট টাকা দেখাইতে হইবে। বিলগ্রাহকের বইতে, B/P A/c এবং Noting Charge A/c ( অথবা Sundry Expenses A/c ) ডেবিট হইবে এবং বিলপ্রেরকের হিসাব ক্রেডিট হইবে।

**উদাহরণ 5c.** On 1. 1. '60 A draws upon B a bill at 3 months for Rs. 300. After acceptance by B the bill is discounted with Calcutta Bank Ltd. on 4. 1. '60 @ 4% p.a. At maturity the bill is dishonoured, the noting expenses incurred by the Banker being Rs. 10. Show the entries in the books of A, B and the Bank.

**Journal of A ( বিলপ্রেরক )** *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1960 1. 1. | B/R A/c ... ... Dr. | | 300 | |
| | To B's A/c | | | 300 |
| | (For the bill received at 3 months) | | | |
| 4. 1. | Bank ... ... Dr. | | 297 | |
| | Discount A/c ... ... Dr. | | 3 | |
| | To B/R A/c | | | 300 |
| | (For the bill discounted with Calcutta Bank Ltd. @ 4% p. a.) | | | |
| 4. 4. | B's A/c ... ... Dr. | | 310 | |
| | To Bank | | | 310 |
| | (For the bill dishonoured with noting charge of Rs. 10) | | | |
| | | | 910 | 910 |

**Journal of B ( বিলগ্রাহক )** *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1960 1. 1. | A's A/c ... ... Dr. | | 300 | |
| | To B/P A/c | | | 300 |
| | (For our acceptance at 3 months) | | | |
| 4. 4. | B/P A/c ... ... Dr. | | 300 | |
| | Sundry Expense A/c ... Dr. | | 10 | |
| | To A's A/c | | | 310 |
| | (For the bill dishonoured by us with noting expense of Rs. 10) | | | |
| | | | 610 | 610 |

**Journal of Calcutta Bank Ltd.** *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1960 4. 1. | Bills Discounted A/c ... Dr.<br>To A's A/c<br>,, Discount A/c<br>(For the bill discounted @ 4% p.a. for A and credited to him) | | 300 | <br>297<br>3 |
| 4. 4. | Noting Expense A/c ... Dr.<br>To Cash<br>(For the noting expense incurred on A's bill dishonoured at maturity) | | 10 | <br>10 |
| 4. 4. | A's A/c ... Dr.<br>To Bills Discounted A/c<br>,, Noting Expense A/c<br>(For the dishonoured bill and noting expense incurred thereupon charged to A) | | 310 | <br>300<br>10 |
| | | | 620 | 620 |

**বিঃ দ্রঃ** B-র বইতে দ্বিতীয় দাখিলা দেখ। নিকরাইজনিত খরচের জন্য Sundry Expense A/c ডেবিট হইয়াছে। ইহাই সর্বদা করা ভাল, কারণ, Noting Expense A/c ডেবিট করিলে উহা লাভ-ক্ষতির হিসাবে আসিবে। কেহ লাভ-ক্ষতির হিসাবে নিকরাইজনিত খরচ দেখিলে কোম্পানীর আর্থিক সচ্ছলতা সম্পর্কে সন্দিহান হইবে।

(d) যদি বিলখানি স্বত্বান্তরিত হয় এবং স্বত্বগ্রহীতা (প্রথম, দ্বিতীয় বা তৃতীয়)··· বিলখানি ভাঙ্গায়, এবং তাহার পরে যদি প্রত্যাখ্যাত হয় এবং লেখ্য প্রামাণিকের দক্ষিণা দেওয়া হয়, তাহা হইলে প্রত্যাখ্যানের জন্য (ক) বিলপ্রেরকের বইতে, বিলগ্রাহক ডেবিট এবং প্রথম স্বত্বগ্রহীতা ক্রেডিট হইবে। (খ) শেষ স্বত্বগ্রহীতা বাদে যে কোন স্বত্বগ্রহীতার বইতে, তাহার পূর্ববর্তী ব্যক্তি ডেবিট এবং পরবর্তী ব্যক্তি ক্রেডিট হইবে। (গ) শেষ স্বত্বগ্রহীতার (যে বিল ভাঙ্গাইল) বইতে, পূর্ববর্তী ব্যক্তি ডেবিট এবং ব্যাঙ্ক ক্রেডিট হইবে। (ঘ) বিলগ্রাহকের বইতে, 5c-র মত দাখিলা হইবে, অর্থাৎ B/P A/c এবং Sundry Expense A/c ডেবিট এবং বিলপ্রেরকের হিসাব ক্রেডিট হইবে। (ঙ) ব্যাঙ্কের বইতেও 5c-র মত দাখিলা হইবে। 'ক' হইতে 'গ' পর্যন্ত দাখিলাগুলির টাকার অঙ্ক হইবে, বিলের টাকার অঙ্ক + লেখ্য প্রামাণিকের দক্ষিণা।

**উদাহরণ 5d.** On 1. 1. '68 A draws and B accepts a bill of Rs. 600 at 2 months. A endorses the bill to C and C to D, who discounts the same for Rs. 590 immediately. The bill is dishonoured by B at maturity, the noting expenses being Rs. 15. Show the entries in the books of all the parties.

## A's Journal ( বিলপ্রেরক ) *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1968 1. 1. | B/R A/c ... ... Dr.<br>To B's A/c<br>(For the bill received at 2 months) | | 600 | 600 |
| 1. 1. | C's A/c ... ... Dr.<br>To B/R A/c<br>(For the bill endorsed to C on A/c) | | 600 | 600 |
| *4. 3. | B's A/c ... ... Dr.<br>To C's A/c<br>(For the dishonour of the bill with noting fee of Rs. 15 under notice) | | 615 | 615 |
| | | | 1,815 | 1,815 |

## C's Journal ( প্রথম স্বত্বগ্রহীতা ) *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1968 1. 1. | B/R A/c ... ... Dr.<br>To A's A/c<br>(For the bill received from A) | | 600 | 600 |
| 1. 1. | D's A/c ... ... Dr.<br>To B/R A/c<br>(For the bill endorsed to D on A/c) | | 600 | 600 |
| *4. 3. | A's A/c ... ... Dr.<br>To D's A/c<br>(For the bill dishonoured with noting fee of Rs. 15 under notice) | | 615 | 615 |
| | | | 1,815 | 1,815 |

## D's Journal ( দ্বিতীয় বা শেষ স্বত্বগ্রহীতা ) *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1968 1. 1. | B/R A/c ... ... Dr.<br>To C's A/c<br>(For the bill received from C) | | 600 | 600 |
| 1. 1. | Bank ... ... Dr.<br>Discount A/c ... ... Dr.<br>To B/R A/c<br>(For the bill discounted) | | 590<br>10 | 600 |
| *4. 3. | C's A/c ... ... Dr.<br>To Bank<br>(For the dishonour of the bill with noting charge of Rs. 15) | | 615 | 615 |
| | | | 1,815 | 1,815 |

**B's Journal ( বিলগ্রাহক )** *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1968 | | | | |
| 1. 1. | A's A/c ... ... Dr. | | 600 | |
| | To B/P A/c | | | 600 |
| | (For our acceptance at 2 months) | | | |
| *4. 3. | B/P A/c ... ... Dr. | | 600 | |
| | Sundry Expenses A/c ... Dr. | | 15 | |
| | To A's A/c | | | 615 |
| | (For the bill dishonoured with noting charge of Rs. 15) | | | |
| | | | 1,215 | 1,215 |

**Bank's Journal** *Dr.* *Cr.*

| Date | Particulars | L.F. | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|
| 1968 | | | | |
| 1. 1. | Bills Discounted A/c ... Dr. | | 600 | |
| | To D's A/c | | | 590 |
| | „ Discount A/c | | | 10 |
| | (For the bill discounted for D and credited) | | | |
| *4. 3. | Noting Expense A/c ... Dr. | | 15 | |
| | To Cash | | | 15 |
| | (For the expense incurred on D's bill dishonoured at maturity) | | | |
| *4. 3. | D's A/c ... Dr. | | 615 | |
| | To Bills Discounted A/c | | | 600 |
| | „ Noting Expense A/c | | | 15 |
| | (For the dishonoured bill and noting expense charged to D) | | | |
| | | | 1,230 | 1,230 |

( * চিহ্নিত দাখিলাগুলি বিশেষভাবে লক্ষণীয়। )

(ঙ) পূর্ব-পৃষ্ঠার উদাহরণটিতে (5d) যদি A, বিলটি প্রত্যাখ্যাত হওয়ার সঙ্গে সঙ্গেই টাকা দিয়া ব্যাঙ্ক হইতে বিলখানি সরাসরি লইয়া আসিত তাহা হইলে C এবং D-র বইতে প্রত্যাখ্যানের জন্য কোন দাখিলা হইত না। A-র বইতে B-র হিসাব ডেবিট এবং ব্যাঙ্ক ক্রেডিট হইত; B-র বইতে 5d-র মতই দাখিলা হইত। নিজের বিলের প্রত্যাখ্যান অপরকে জানিতে না দেওয়ার জন্য অনেক সময় বিলপ্রেরক এইরূপভাবে টাকা দিয়া ব্যাঙ্কের নিকট হইতে সরাসরি বিল লইয়া থাকে। এক্ষেত্রে ব্যাঙ্কের বইএর প্রথম দুইটি দাখিলা 5d-র মতই হইবে, শুধু তৃতীয় দাখিলাতে Party-র পরিবর্তে নগদান খাত ( অথবা, বিলপ্রেরকের A/c এই ব্যাঙ্কে থাকিলে বিলপ্রেরকের পাশ বই ) ডেবিট হইবে এবং Bills Discounted A/c ও Noting Expense A/c ক্রেডিট হইবে। নিকরাই খরচ ( Noting Expense ) না থাকিলে ( ব্যাঙ্কের বইতে )

# সপ্তদশ অধ্যায়

## একতরফা বা একহারা জমা-খরচ

## ( Single Entry System )

একতরফা জমা-খরচ কাহাকে বলে ইহার উত্তর দিতে গেলে আমাদের বলিতে হয় যে, **যে জমা-খরচ দুই তরফা নহে তাহাই একতরফা জমা-খরচ ( Single Entry is that which is not Double Entry )** অথবা, **আমরা বলিতে পারি যে, একতরফা জমা-খরচ বলিতে, দুই তরফা জমা-খরচ, একতরফা জমা-খরচ এবং দাখিলাবিহীন লেনদেনের মিশ্রপদ্ধতিকেই বুঝায় ( By Single Entry we mean the mixture of Double Entry, Single Entry and No Entry )**, কারণ এই পদ্ধতিতে শুধু নগদান বই ( Cash Book ) এবং বিভিন্ন ব্যক্তির ব্যক্তিগত হিসাবগুলি রাখা হয়। নামিক হিসাব (Nominal A/c) এবং সম্পত্তির হিসাব ( Real A/c ) একহারা জমা-খরচ পদ্ধতিতে সাধারণতঃ রাখা হয় না। দুই তরফা দাখিলায় আমরা দেখিয়াছি যে, প্রতিটি লেনদেনের দুইটি দিক আছে, এবং দুই দিকেই হিসাব লেখা হয়। একতরফা দাখিলায় প্রতিটি লেনদেনের যে দিকটি কোন ব্যক্তিসম্পর্কীয় হিসাবের সহিত (Personal A/cs) অথবা নগদ টাকার লেনদেনের সহিত জড়িত শুধু সেইদিকটিই লেখা হয়; সুতরাং লেনদেনটির দুই তরফের একতরফ বাদ পড়ে। অনেকক্ষেত্রে আবার লেনদেনের দুই তরফই হিসাবে লেখা হয়। যেমন, কোন ব্যক্তির সহিত নগদ টাকার লেনদেন হইলে ঐ ব্যক্তির হিসাবেও উহা লেখা হয় এবং নগদান বইতেও উহা লেখা হয়। একটি লেনদেনের একদিকে নগদান খাত বা ব্যক্তিসম্পর্কীয় হিসাব এবং অন্যদিকে নামিক হিসাব বা সম্পত্তির হিসাব থাকিলে উহার একদিকই লেখা হয় অর্থাৎ যে দিকটিতে নগদানখাত বা ব্যক্তিসম্পর্কীয় হিসাব আছে সেই দিকটিই লেখা হয়। আবার, যে লেনদেনটিতে দুইদিকেই নামিক হিসাব অথবা সম্পত্তির হিসাব থাকে সেইগুলি মোটেই লেখা হয় না; কারণ নামিক হিসাব এবং সম্পত্তির হিসাব একহারা জমা-খরচ পদ্ধতিতে রাখাই হয় না।

অনেক বড় দেশী ব্যবসায়ে এই পদ্ধতি চালু থাকিলে অনেকক্ষেত্রে তাহাদের বিশেষ জাবেদা ( অর্থাৎ খরিদ বই, বিক্রয় বই, খরিদ ফেরত বই, বিক্রয় ফেরত বই, এমন কি প্রাপ্য বিল বই এবং দেয় বিল বইও ) রাখিতে দেখা যায়। কিন্তু এই সমস্ত বই হইতে, দুই তরফা দাখিলায় যেমন ব্যক্তিসম্পর্কীয় হিসাবগুলিতে এবং নৈর্ব্যক্তিক হিসাবগুলিতে ( Impersonal A/cs ) অর্থাৎ খরিদ, বিক্রয়, খরিদ ফেরত, বিক্রয় ফেরত, প্রাপ্য বিল, দেয় বিল ইত্যাদির হিসাব তোলা হইয়া থাকে, একতরফা জমা-খরচে সেইরূপ হিসাব তোলা হয় না। এই পদ্ধতিতে, ঐ সমস্ত বিশেষ জাবেদা হইতে শুধু ব্যক্তিসম্পর্কীয় হিসাবগুলিতেই দাখিলা করা হয়। খতিয়ানে তাই, বিক্রয়, খরিদ, বিক্রয় ফেরত,

খরিদ ফেরত, প্রাপ্য বিল, দেয় বিল ইত্যাদির হিসাব পাওয়া যাইবে না ; কারণ, এই হিসাবগুলি নৈর্ব্যক্তিক বলিয়া একতরফা দাখিলা নিয়মে ইহাদের মোটেই খোলা হয় না।

খতিয়ান হইতে শুধু ব্যক্তিসম্পর্কীয় হিসাবগুলি পাওয়া যাইবে, এবং তাহাদের সাহায্যে খাতকের নিকট হইতে কত পাওনা এবং পাওনাদারের নিকট কত দেনা আছে তাহাই জানা যাইবে। নৈর্ব্যক্তিক হিসাবগুলি ( Impersonal A/cs ) বর্তমান না থাকায় লাভ-ক্ষতির হিসাব বা উদ্বর্ত্ত পত্র তৈয়ারী করাও সম্ভব নহে।

এই অসুবিধার জন্য আমরা বলিতে পারি যে, একতরফা জমা-খরচ একটি অসম্পূর্ণ পদ্ধতি এবং তাই, বর্তমান জগতে ইহা প্রায় অপ্রচলিত হইয়া পড়িয়াছে।

একতরফা জমা-খরচের বিভিন্ন অসুবিধা নিম্নে উল্লেখ করা হইল।

## একতরফা বা একহারা জমা-খরচের অসুবিধা
## ( Disadvantages of Single Entry System )

(ক) প্রথমত, যেহেতু প্রতিটি লেনদেনের দুই দিক ( double aspect ) বিচার করিয়া হিসাব লেখা হয় না, সেইজন্য এই হিসাবের গাণিতিক শুদ্ধতা যাচাই করা সম্ভব নহে, অর্থাৎ রেওয়ামিল ( Trial Balance ) প্রস্তুত করা সম্ভব নহে।

(খ) দ্বিতীয়ত, যেহেতু নামিক হিসাব ( Nominal A/cs ) লেখা হয় না সেইজন্য নামিক হিসাবের অবর্তমানে বাৎসরিক হিসাব অর্থাৎ ক্রয়-বিক্রয় হিসাব ( Trading A/c ) এবং লাভ-ক্ষতির হিসাব ( Profit & Loss A/c ) প্রস্তুত করা সম্ভব নহে।

(গ) তৃতীয়ত, যেহেতু সম্পত্তির হিসাবগুলি ( Real A/cs ) লেখা হয় না সেইজন্য সম্পত্তির হিসাবের অবর্তমানে উদ্বর্ত্ত পত্র রচনা করা সম্ভব নহে এবং লিখিত হিসাবের সাহায্যে ব্যবসায়ের অর্থ নৈতিক অবস্থা নিরূপণ করাও সম্ভব নহে।

(ঘ) বৈজ্ঞানিক পদ্ধতিতে হিসাব লেখা হয় না বলিয়া এই পদ্ধতিতে জালিয়াতি সহজে ধরা পড়ে না।

(ঙ) এই পদ্ধতিতে সমস্ত লেনদেনের সম্পূর্ণ হিসাব লেখা হয় না বলিয়া বিভিন্ন সময়ে প্রয়োজনীয় তথ্য পাওয়া যায় না। তাই ব্যবসা সুন্দররূপে পরিচালনা করা যায় না।

(চ) লিমিটেড কোম্পানীর লাভ-ক্ষতির হিসাব এবং উদ্বর্ত্ত পত্র ভারতীয় কোম্পানী আইনের 6নং তালিকার দ্বিতীয় অংশে ( Part II of Schedule VI of the Indian Companies Act ) প্রদত্ত নমুনা (Form) অনুসারে করিতে হয়। একহারা নিয়মে, তাই, কেন্দ্রীয় সরকারের বিশেষ অনুমতি ছাড়া উহা করা যাইবে না।

## একতরফা বা একহারা জমা-খরচ পদ্ধতির সুবিধা
## ( Advantages of Single Entry System )

একতরফা জমা-খরচ পদ্ধতির সুবিধা বিশেষ কিছু নাই বলিলেই চলে। শুধু নিজ হাতে ব্যবসা পরিচালিত করেন এবং নিজ হাতে হিসাব লেখেন এমন ছোট

ব্যবসায়ীর ক্ষেত্রে হিসাবের সংখ্যা কম করিয়া লাভ-ক্ষতি বাহির করিবার সুবিধা আছে। ছোট ব্যবসায়ী অল্প খরচে অনভিজ্ঞ হিসাবনবীশ দ্বারাও কম খরচে একতরফা জমা-খরচ লিখাইতে পারেন। ছোট ব্যবসায়ী নিজে হিসাব রাখিলে এই পদ্ধতিতে ব্যবসায়ের গুপ্তসংবাদ অপরের নিকট হইতে লুকাইয়া রাখা সম্ভব। যদি ব্যবসায়ের উপর তাহার সম্পূর্ণ ধারণা এবং কর্তৃত্ব থাকে তবে ইহাতে বিশেষ অসুবিধা হয় না। প্রয়োজনবোধে একতরফা দাখিলা নিয়মে লিখিত হিসাব দুই তরফা দাখিলা নিয়মে সহজেই রূপান্তরিত করা যায়।

এই পদ্ধতিতে লিখিত হিসাবের ক্ষেত্রে ব্যবসায়ের আর্থিক অবস্থা নিরূপণ করিতে হইলে একটি বৈষয়িক বিবরণী ( Statement of Affairs ) তৈয়ারী করিতে হইবে।

**বৈষয়িক বিবরণী ( Statement of Affairs ) বলিতে আমরা কোন নির্দিষ্ট তারিখে ব্যবসায়ের আর্থিক অবস্থার এমন একটি বিবরণীকে বুঝি যাহার কতকগুলি তথ্য লিখিত হিসাবের বই হইতে সংগ্রহ করা হয় এবং কতকগুলি তথ্য গণনা করিয়া, ওজন করিয়া, মাপ দিয়া বা মূল্য স্থির করিয়া বাহির করা হয়।**

## কি করিয়া বৈষয়িক বিবরণী তৈয়ারী করা হয় ?

1. নগদান বইএর জের ( balance ) বাহির করিয়া হাতের নগদ টাকার সহিত মিলাইয়া লইতে হইবে।

2. ব্যক্তিসম্পর্কীয় হিসাবের মধ্যে খাতকদের ( Debtors ) হিসাব হইতে মোট পাওনার পরিমাণ এবং পাওনাদারদের ( Creditors ) হিসাব হইতে মোট দায় বা দেনার পরিমাণ বাহির করিতে হইবে।

3. গুদামে যে অবিক্রীত পণ্য আছে তাহার মাপ বা ওজন করিয়া মূল্য স্থির করিতে হইবে।

4. বিভিন্ন সম্পত্তিগুলির ( বাড়ি, যন্ত্রপাতি, আসবাবপত্র ইত্যাদি ) মূল্য স্থির করিতে হইবে।

5. হাতের প্রাপ্য বিলগুলির ( শুধু যেগুলির মেয়াদী দিবস এখনও হয় নাই ) পরিমাণ এবং দেয় বিলগুলির পরিমাণ বাহির করিতে হইবে ( প্রাপ্য বিলের কাগজ নিজের হাতেই থাকে ; দেয় বিলেরও অর্থের পরিমাণ, পরিশোধের দিন ইত্যাদি সাধারণতঃ টোকা থাকে )।

6. কর্মচারীর বকেয়া মাহিনা, বকেয়া ভাড়া, বকেয়া কর ইত্যাদি বাবদ দেনাগুলির পরিমাণ স্থির করিতে হইবে এবং অগ্রিম প্রদত্ত খরচ, অগ্রিম লব্ধ আয়, পাওনা হইয়াছে অথচ পাওয়া যায় নাই এমন আয় ইত্যাদিও নির্ধারণ করিতে হইবে।

7. এখন উপরি-উক্তগুলি একখানা কাগজে, ঠিক উদ্বর্ত্ত পত্রের আকারে সম্পত্তিগুলি ডানদিকে এবং দায় বা দেনাগুলি বামদিকে সাজাইলেই আমরা বৈষয়িক বিবরণী ( Statement of Affairs ) পাইব। এইরূপ সাজাইয়া যদি ডানদিকের ( অর্থাৎ

সম্পত্তিগুলির ) যোগফল বেশী হয় তবে তফাতটি বামদিকে বসাইয়া দুইদিক সমান করিতে হইবে। এই তফাতই ঐ তারিখের মূলধন। আর যদি বামদিকের ( অর্থাৎ দায় বা দেনাগুলির ) যোগফল বেশী হয় তবে তফাতটি ডানদিকে বসাইয়া উভয়দিক সমান করিতে হইবে। এই তফাতটিকে বলা হইবে বিপরীত মূলধন ( Overdrawn Capital )।

বৈষয়িক বিবরণী এবং উদ্বর্ত্ত পত্র দেখিতে প্রায়ই একরূপ। কিন্তু ইহাদের মধ্যেও কতকগুলি বৈষম্য আছে। নিম্নে উভয়ের পার্থক্য দেখান হইল।

## বৈষয়িক বিবরণী এবং উদ্বর্ত্ত পত্রের পার্থক্য

| বৈষয়িক বিবরণী<br>( *Statement of Affairs* ) | | উদ্বর্ত্ত পত্র<br>( *Balance Sheet* ) |
|---|---|---|
| ইহা খতিয়ানের হিসাবগুলির জের লইয়া তৈয়ারী হয় না। ইহাতে থাকে কতকগুলি খতিয়ানের জের, এবং কতকগুলি এমন তথ্য যাহার মূল্য বাজারদরে অথবা অন্যভাবে স্থির করা হইয়াছে। | 1. | ইহা লাভ-ক্ষতির হিসাব তৈয়ারীর পরে খতিয়ানের সমস্ত হিসাবগুলির জের ( balance ) লইয়া তৈয়ারী হয়। |
| ইহাতে বিভিন্ন সম্পত্তি এবং দায়গুলি বসাইলে দুইদিক কখনই সমান হয় না। তফাতটিকে বলা হয় মূলধন ( Capital )। | 2. | দুই তরফা দাখিলা নিয়মে লিখিত সকল খতিয়ানখাতের ( মূলধন-খাত সহ ) জেরগুলি ( যাহা চূড়ান্ত হিসাব বা Final Accounts তৈয়ারীর পর বাকি থাকে ) উদ্বর্ত্ত পত্রে বসাইলে সম্পত্তির দিক এবং দেনার দিক সকল সময়ই সমান হইবে। |
| ইহার দুইদিক যেহেতু কখনই মেলে না, তাই ইহার সাহায্যে হিসাবের গাণিতিক শুদ্ধতা প্রমাণ করা যায় না। | 3. | উদ্বর্ত্ত পত্র মিলিলে হিসাবগুলির গাণিতিক শুদ্ধতা প্রমাণিত হয়। |
| কোন একটি সম্পত্তি বা দায় যদি ইহাতে ভুলে তোলা নাও হয় তথাপি উহা ধরা পড়িবার সম্ভাবনা থাকে না; কারণ আমরা জানি যে, ইহা কখনও মেলে না এবং তফাতটিকে আমরা মূলধন বলিয়া থাকি। | 4. | কোন সম্পত্তি বা দায় উদ্বর্ত্ত পত্রে বাদ পড়িলে উহা মিলিবে না। তাই উহার খোঁজ পড়িবে এবং সহজেই খতিয়ান হইতে ঐ জের ইহাতে বসাইয়া মিলান হইবে। তাই উদ্বর্ত্ত পত্রকে আমরা নির্ভর- |

| বৈষয়িক বিবরণী | উদ্বর্ত্ত পত্র |
|---|---|
| সুতরাং বৈষয়িক বিবরণী একটি নির্ভরযোগ্য বিবৃতি নহে। | যোগ্য বিবৃতি বলিয়া মানিয়া লইতে পারি। |
| 5. ইহাতে ব্যক্তিসম্পর্কীয় হিসাব ও নগদ টাকা ছাড়া যে সমস্ত সম্পত্তি ও দায় দেখান হয় তাহাদের মূল্য আনুমানিকভাবে বা যে কোন প্রকারে নির্ধারণ করা হয়। কিন্তু কি করিয়া ঐ মূল্য নির্ধারিত হইল তাহার কোন যুক্তি বা ব্যাখ্যা থাকে না। | 5. উদ্বর্ত্ত পত্রে যে সমস্ত সম্পত্তি বা দায় দেখান হয় তাহার মূল্যের পিছনে যুক্তি বা ব্যাখ্যা থাকে। যেমন, মূলধনের ব্যাপারে গোড়ার মূলধনের সহিত নীট লাভ, সুদ ইত্যাদি যোগ করিয়া এবং Drawing বাদ দিয়া দেখান হয়। আবার, কোন সম্পত্তির ক্ষেত্রে উহার হিসাবে লিখিত মূল্য হইতে অবচয় বাদ দিয়া দেখান হয়···ইত্যাদি। |

এখন বিবেচনা করিতে হইবে যে, কিভাবে আমরা একতরফা জমা-খরচ পদ্ধতিতে লিখিত হিসাবের ক্ষেত্রে বাৎসরিক লাভ নির্ণয় করিব। ক্রয়-বিক্রয় হিসাব বা লাভ-ক্ষতির হিসাব ইহার সাহায্যে তৈয়ারী করা সহজে সম্ভব নহে; কারণ কোন নামিক হিসাব ইহাতে রাখা হয় না। **আমরা যদি বৎসরের গোড়ায় একটি বৈষয়িক বিবরণী তৈয়ারী করিয়া প্রারম্ভিক মূলধন বাহির করি এবং বৎসরের শেষে আর একটি অনুরূপ বৈষয়িক বিবরণী তৈয়ারী করিয়া বৎসরের শেষের মূলধন বাহির করিয়া এই উভয় মূলধন তুলনা করি তাহা হইলে মোটামুটিভাবে বাৎসরিক লাভ বা ক্ষতি বাহির করিতে পারিব; কারণ, মূলধন বাড়িলে লাভ হয় এবং মূলধন কমিলে ক্ষতি হয়।**

যদি দেখি যে, বৎসরের শেষের মূলধন বেশী তবে তফাতটি হইবে নীট লাভ এবং যদি দেখি বৎসরের গোড়ার মূলধন বেশী তবে তফাতটি হইবে নীট ক্ষতি। কিন্তু ইহাতেও কিছু মিলকরণ (adjustment) বা রদ-বদলের প্রয়োজন আছে; যেমন, **মালিক যদি বৎসরের মধ্যে কোন নূতন মূলধন দিয়া থাকে বা পুরাতন মূলধন হইতে কিছু টাকা উঠাইয়া লইয়া থাকে তবে বৎসরের শেষের মূলধন এবং বৎসরের গোড়ার মূলধনের তফাতটিই নীট লাভ বা নীট ক্ষতি হইবে না। নীট লাভ বা নীট ক্ষতি নির্ধারণের জন্য সেক্ষেত্রে নিম্নলিখিত নিয়ম অবলম্বন করিতে হইবে:**

**1.** বৎসরের মধ্যে যদি মালিক তাহার মূলধন হইতে কিছু টাকা তুলিয়া নেয় (অর্থাৎ যদি Drawing হয়) তবে **উহা বৎসরের শেষের মূলধনের সহিত যোগ দিয়া, পরে, বৎসরের গোড়ার মূলধনের সহিত বৎসরান্তের মূলধনের তুলনা করিতে হইবে,** কারণ এই টাকা তুলিয়া না লইলে বৎসরের শেষের মূলধন আরও বেশী হইত। টাকার পরিবর্তে দ্রব্য তুলিলেও ঐ একই মিলকরণ হইবে।

2. মালিক যদি বৎসরের মধ্যে নূতন কোন মূলধন দেয় **তবে উহা বৎসরের শেষের মূলধন হইতে বাদ দিয়া, পরে বৎসরের গোড়ার মূলধনের সহিত বৎসরান্তের মূলধনের তুলনা করিতে হইবে,** কারণ, এই টাকা না দিলে বৎসরের শেষের মূলধন কম হইত।

বৎসরের গোড়ার ও শেষের মূলধন দুইটি বৈষয়িক বিবরণীর সাহায্যে বাহির করিয়া একটি নূতন বিবৃতিতে ইহাদের তুলনা করিয়া বাৎসরিক লাভ বা ক্ষতির অঙ্ক বাহির করিতে হইবে। এই নূতন বিবৃতিকে বলা হয় **লাভ-ক্ষতির বিবৃতি (Statement of Profit & Loss)**।

**বিঃ দ্রঃ** বৎসরের শেষের বৈষয়িক বিবরণীতে সম্পত্তি ইত্যাদির অবচয় (Depreciation), সংচিতি (Reserve) ইত্যাদি দেখাইয়া বৎসরের শেষের মূলধন বাহির করিতে হইবে (উদাহরণ দ্রষ্টব্য)।

**উদাহরণ 1.** Haradhan keeps his books by Single Entry only. At 1st January, 1956 his position was :—

| | | |
|---|---|---|
| Stock— | Rs. | 1,000 |
| Debtors— | Rs. | 2,000 |
| Cash— | Rs. | 1,000 |
| His liabilities were | Rs. | 1,500 |

On 31st December, 1956 his position was :—

| | | |
|---|---|---|
| Stock— | Rs. | 3,000 |
| Debtors— | Rs. | 5,000 |
| Cash— | Rs. | 2,000 |
| His liabilities were then | Rs. | 2,500 |

During the year he had received Rs. 1,000 from his father, which he had invested in his business. His private expenditure for which he drew cash from the business amounted to Rs. 300.

What was his Net Profit for the year ? (C. U.)

**Statement of Affairs**

*as at 1st January, 1956*

| *Liabilities* | Rs. | *Assets* | Rs. |
|---|---|---|---|
| Liabilities | 1,500 | Stock— | 1,000 |
| | | Debtors— | 2,000 |
| Capital (on 1. 1. '56)—being the excess of Assets over Liabilities | 2,500 | Cash— | 1,000 |
| | Rs. 4,000 | | Rs. 4,000 |

## Statement of Affairs

*as at 31st December, 1956*

| *Liabilities* | Rs. | *Assets* | Rs. |
|---|---|---|---|
| Liabilities | 2,500 | Stock— | 3,000 |
| | | Debtors— | 5,000 |
| Capital (on 31. 12. '56)— being the excess of Assets over Liabilities | 7,500 | Cash— | 2,000 |
| | Rs. 10,000 | | Rs. 10,000 |

## Statement of Profit & Loss

*for the year ended 31. 12. '56*

| | Rs. | Rs. |
|---|---|---|
| Capital as at 31st December, 1956 | 7,500 | |
| *Add* Drawings during the year | 300 | |
| | 7,800 | |
| *Less* fresh Capital introduced during the year | 1,000 | |
| Adjusted Capital ... | | 6,800 |
| *Less* Capital as at 1st January, 1956 | | 2,500 |
| Profit during the year ... | | 4,300 |

**উদাহরণ 2.** Robert Webber keeps his books by the "Single Entry" method. His position on 31st December, 1908 was as follows :—

Cash in hand £12-10-0 ; Cash at Bank £153 ; Stock-in-trade £642-15-0 ; Sundry Debtors £421-10-0 ; Fixture and Fittings £89 ; Machinery and Plant £981 ; Sundry Creditors £1209-15-0. During the year, Webber withdrew from the business for private purposes, the sum of £480.

On 31st December 1909, Webber's position was as follows :—

Machinery and Plant £1350-10-0 ; Fixture and Fittings £80-10-0 ; Sundry Debtors £732 ; Stock-in-trade £950-10-0 ; Cash in hand £15 ; Bank overdraft £500 ; Sundry Creditors £1400-10-0.

From the above, prepare a statement showing the profit made by Webber for the year ended 31st December, 1909. No depreciation need be written off any of the assets, and no provision for bad and doubtful debts is necessary.

**( London Chamber of Commerce )**

[ 1908-এর 31শে ডিসেম্বরের সম্পত্তি এবং দায় যাহা 1909-এর 1লা জানুয়ারীর সম্পত্তি এবং দায়ও তাহাই । ]

### Statement of Affairs
*as at 1st January, 1909*

| *Liabilities* | | *Assets* | |
|---|---|---|---|
| | £—s—d | | £—s—d |
| Sundry Creditors | 1209-15-0 | Cash in hand | 12-10-0 |
| | | Cash at Bank | 153- 0-0 |
| Capital (on 1. 1. 1909) — being excess of Assets over Liabilities | 1090- 0 0 | Sundry Debtors | 421-10-0 |
| | | Stock in trade | 642-15-0 |
| | | Fixture and Fittings | 89- 0-0 |
| | | Machinery and Plant | 981- 0-0 |
| | £ 2299-15-0 | | £ 2299-15-0 |

### Statement of Affairs
*as at 31st December, 1909*

| *Liabilities* | | *Assets* | |
|---|---|---|---|
| | £—s—d | | £—s—d |
| Sundry Creditors | 1400-10-0 | Cash in hand | 15- 0-0 |
| Bank Overdraft | 500- 0-0 | Sundry Debtors | 732- 0-0 |
| Capital (on 31. 12 '09) being the excess of Assets over Liabilities | 1228- 0-0 | Stock | 950-10-0 |
| | | Fixture and Fittings | 80-10-0 |
| | | Machinery & Plant | 1350-10-0 |
| | £ 3128-10-0 | | £ 3128-10-0 |

### Statement of Profit & Loss
*for the year ended 31. 12. 1909*

| | | £—s—d | £—s—d |
|---|---|---|---|
| Capital as at 31. 12. 1909 | | 1228-0-0 | |
| *Add* Drawings during the year | ... | 480-0-0 | |
| Adjusted Capital | ... | | 1708-0-0 |
| *Less* Capital as at 1. 1. 1909 | ... | | 1090-0-0 |
| Profit during the year | ... | | 618-0-0 |

**উদাহরণ 3.** Bablu keeps the books of accounts under Single Entry System. The following was his position as on 1. 1. '60 :—

| | Rs. | | Rs. |
|---|---|---|---|
| Stock | 500 | Cash at Bank— | 1,500 |
| Debtors | 1,000 | Cash in hand— | 300 |
| Furniture | 2,000 | Sundry Creditors | 5,000 |
| Machinery | 4,000 | Loan | 2,000 |
| Building | 8,000 | | |

During the year new Furniture of Rs. 500 and Machinery of Rs. 1,000 were installed. Bablu drew from the business Rs. 800 for personal expense and introduced Rs. 9,000 as fresh capital during the year. On 31st December, stock was valued at Rs. 900. Debtors on open accounts were Rs. 2,500. Creditors Rs. 3.000, Cash in hand Rs. 600, Cash at Bank Rs. 3,200 Show the Statements of Affairs as on 1. 1. '60 and on 31. 12. '60, depreciating Furniture, Machinery and Building at 10%, 5% and 2% p.a. respectively and providing for Outstanding Salary Rs. 200 and Bad and Doubtful debts at 2%. Show also the Statement of Profit & Loss for the year ended 31. 12. '60.

### Statement of Affairs *as on 1. 1. '60*

| *Liabilities* | Rs. | *Assets* | Rs. |
|---|---|---|---|
| Sundry Creditors | 5,000 | Stock | 500 |
| Loan | 2,000 | Debtors | 1,000 |
| Capital (on 1. 1. '60) | | Furniture | 2,000 |
| —being the excess | | Machinery | 4,000 |
| of Assets over | | Building | 8,000 |
| Liabilities | 10,300 | Cash in hand | 300 |
| | | Cash at Bank | 1,500 |
| | 17,300 | | 17,300 |

### Bablu & Co.
### Statement of Affairs
*as on 31. 12. '60*

| *Liabilities* | Rs. | | *Assets* | Rs. | Rs. |
|---|---|---|---|---|---|
| Sundry Creditors | 3,000 | | Cash in hand | | 600 |
| | | | Cash at Bank | | 3,200 |
| Loan | 2,000 | | Stock | | 900 |
| | | | Debtors— | 2,500 | |
| Outstanding Salary | 200 | *Less* | Reserve for Bad Debt @ 2% | 50 | |
| | | | | | 2,450 |
| Capital (on 31. 12. '60) | | | Furniture | 2,000 | |
| —being the excess of Assets over Liabilities | 16,840 | *Add* | New addition | 500 | |
| | | | | 2,500 | |
| | | *Less* | Depreciation @ 10% | 225 | |
| | | | | | 2,275 |
| | | | Machinery— | 4,000 | |
| | | *Add* | New additions | 1,000 | |
| | | | | 5,000 | |
| | | *Less* | Depreciation @ 5% | 225 | |
| | | | | | 4,775 |
| | | | Building— | 8,000 | |
| | | *Less* | Depreciation @ 2% | 160 | |
| | | | | | 7,840 |
| | 22,040 | | | | 22,040 |

**Statement of Profit & Loss**

*for the year ended 31. 12. '60*

| | Rs. | Rs. |
|---|---|---|
| Capital on 1st January, 1960 | | 10,300 |
| *Less* Capital on 31st December, 1960 | 16,840 | |
| *Adding* with it, drawings during the year | 800 | |
| | 17,640 | |
| and *deducting* from it fresh capital introduced | 9,000 | |
| | | 8,640 |
| Net Loss during the year | | 1,660 |

[ বিঃ দ্রঃ 31. 12. '60 তারিখের বৈষয়িক বিবরণীতে স্থায়ী সম্পত্তিগুলির উপর অবচয় ধরা হইয়াছে 1. 1. '60 তারিখের জেরের উপর এক বৎসরের এবং নতুন সংযোজনের ( addition ) উপর গড়ে 6 মাসের, কারণ, কবে সংযোজন হইয়াছে তাহা জানা নাই। কু-ঋণ সংচিতি 31. 12. '60 তারিখের খাতকের উপরই হিসাব করা হয়, কারণ উহা চলতি সম্পত্তি ( Current Asset )। এক্ষেত্রে সময়েরও কোন গুরুত্ব নাই ;

স্থতরাং, অবচয় অথবা সংচিতি করিবার সময় স্থায়ী সম্পত্তির ক্ষেত্রে গোড়ার সম্পত্তির মূল্য এবং উহার পরিবর্তন চিন্তা করিতে হইবে। চলতি সম্পত্তির ক্ষেত্রে শুধু শেষ তারিখের জের চিন্তা করিতে হইবে। অন্তিম জেরের মধ্যে কর্জখাত ( Loan A/c ) উল্লেখ না থাকিলেও উহা আছে বলিয়া ধরিয়া লইতে হইবে, কারণ উহা একটি স্থায়ী দায় বা দেনা ( Fixed Liability )।

লাভ-ক্ষতির বিবৃতিতে প্রথমে 1. 1. '60 তারিখের মূলধন লেখা হইয়াছে, কারণ মনে মনে হিসাব করিয়া দেখা গিয়াছে যে, 31. 12. '60 তারিখের মূলধনের সহিত Drawing যোগ দিয়া এবং নূতন মূলধন বাদ দিয়া যাহা থাকে তাহা গোড়ার মূলধন হইতে কম হয়। স্থতরাং লোকসান ( Loss ) হইবে।

**উদাহরণ 4.** A trader keeps his books by Single Entry method. His financial position on January 1st and December 31st, 1953 were as given below :—

| | *January, 1st* | *December, 31st* |
|---|---|---|
| | Rs. | Rs. |
| Cash in hand | 750 | 580 |
| Cash at Bank | 6,300 | 7,200 |
| Stock-in-Trade | 9,600 | 10,420 |
| Sundry Debtors | 15 000 | 18,000 |
| Sundry Creditors | 14,500 | 12 700 |
| Plant & Machinery | 25,000 | 30,000 |
| Furniture & Fixture | 3,150 | 4,600 |

During the year the trader had withdrawn Rs. 6,000 for his private purposes.

From the above information prepare his Statement of Profit & Loss for the year ended December 31st, 1953, and also a Statement of Affairs as at that date, after depreciating Plant & Machinery by 15% and Furniture and Fixture by 10% and making a Reserve of 2% for Bad and Doubtful debts. (C. U.)

## Statement to ascertain Capital *as on 1. 1. '53*

| | | | Rs. | Rs. |
|---|---|---|---|---|
| *Assets* : on 1. 1. '53 | Cash in hand | ... | 760 | |
| | Cash at Bank | ... | 6,300 | |
| | Stock-in-Trade | ... | 9,600 | |
| | Sundry Debtors | ... | 15,000 | |
| | Plant & Machinery | ... | 25,000 | |
| | Furniture & Fixture | ... | 3,150 | |
| | | | | 59,800 |
| *Less Liabilities* : on 1. 1. '53 | Sundry Creditors | ... | | 14,500 |
| | Capital as on 1. 1. '53 | ... | | 45,300 |

## Statement of Affairs *as on 31. 12. '53*

| *Liabilities* | Rs. P. | *Assets* | Rs. P. | Rs. P. |
|---|---|---|---|---|
| Sundry Creditors | 12,700·00 | Cash in hand | | 580·00 |
| | | Cash at Bank | | 7,200·00 |
| Capital (on 31. 12. '53) —being the excess of Assets over Liabilities | 54,109·50 | Stock-in-Trade | | 10,420·00 |
| | | Sundry Debtors— | 18,900·00 | |
| | | *Less* Reserve @ 2% | 378·00 | |
| | | | | 18,522·00 |
| | | Plant & Machinery | 30,000·00 | |
| | | *Less* Dep. @ 15% | 4,125·00 | |
| | | | | 25,875·00 |
| | | Furniture & Fixture | 4,600·00 | |
| | | *Less* Dep. @ 10% | 387·50 | |
| | | | | 4,212·50 |
| | 66,809·50 | | | 66,809·50 |

## Statement of Profit & Loss
*for the year ended 31. 12. '53*

| | Rs. P. | Rs. P. |
|---|---|---|
| Capital on 31st December, 1953 | 54,109·50 | |
| *Add* Drawings during the year | 6,000·00 | |
| | | 60,109·50 |
| *Less* Capital as on 1st January, 1953 | | 45,300·00 |
| Net Profit for the year | | 14,809·50 |

[ বিঃ দ্রঃ 1. চলতি সম্পত্তির উপর সংচিতি সবসময় অন্তিম জেরের উপর হইবে; তাই খাতকদের উপর সংচিতি, অন্তিম জেরের উপর ধরা হইয়াছে। 2. স্থায়ী সম্পত্তির উপর অবচয় 1.1.'53 তারিখের সম্পত্তির উপর এক বৎসরের এবং এ বৎসরে

যাহা বাড়িয়াছে ( অর্থাৎ 31.12.'53 তারিখের সম্পত্তি বাদ—1.1.'53 তারিখের সম্পত্তি ) তাহার উপর গড়ে 6 মাসের ধরা হইয়াছে, কারণ নূতন সম্পত্তি খরিদের তারিখ দেওয়া নাই। 1.1.'53 তারিখের বৈষয়িক বিবরণী তৈয়ারী করিতে প্রশ্নপত্রে বলা হয় নাই বলিয়া অন্য প্রকারে ঐ তারিখের মূলধন বাহির করা হইল। ]

**এই নিয়মে করা হইলে নীট লাভ বা নীট ক্ষতি ঠিক হইল কিনা তাহা যাচাই করা যায়। অন্তিম বৈষয়িক বিবরণীতে যে অন্তিম মূলধন হইল উহা হইবে :—প্রারম্ভিক মূলধন+নূতন মূলধন+মূলধনের উপর সুদ+নীট লাভ ( অথবা – নীট ক্ষতি ) – Drawing – Drawing-এর উপর সুদ অর্থাৎ [Opening Capital+Fresh Capital+Interest on Capital+Net Profit ( অথবা – Net loss ) – Drawing – Interest on Drawing]-এর সমান।**

**অনেক সময় অন্তিম বৈষয়িক বিবরণী ( Closing Statement of Affairs ) না চাহিয়া উদ্বর্ত্ত পত্র চাওয়া হয়। সেক্ষেত্রে সবই বৈষয়িক বিবরণীর মতই হইবে, শুধু মূলধন দেখাইতে হইবে :—প্রারম্ভিক জের+ নীট লাভ – Drawing ( অর্থাৎ Opening Balance+Net Profit— Drawing )···ইত্যাদি—এইভাবে।**

## বিকল্প পদ্ধতিতে লাভ-ক্ষতি নির্ধারণ। উদা. 4. বিকল্প

বিকল্প পদ্ধতিতে উদা. 4-এর অঙ্কটি নিম্নরূপে করিয়া লাভ-ক্ষতি নির্ধারণ করা যায়।

**Statement of Profit & Loss**

*for the year ended 31. 12. '53*

| | Rs. P. | | Rs. P. | Rs. P. |
|---|---|---|---|---|
| *Opening Assets :—* | | *Closing Assets :—* | | |
| Cash in hand | 750·00 | Cash in hand | | 580·00 |
| Cash at Bank | 6,300·00 | Cash at Bank | | 7,200·00 |
| Stock-in-Trade | 9,600·00 | Stock-in-Trade | | 10,420·00 |
| Sundry Debtors | 15,000·00 | Sundry Debtors | 18,900·00 | |
| Plant & Machinery | 25,000·00 | *Less* Reserve @ 2% | 378·00 | |
| Furniture & Fixture | 3,150·00 | | | 18,522·00 |
| *Closing Liabilities :—* | | Plant & Machinery | 30,000·00 | |
| | | *Less* Depreciation | | |
| Sundry Creditors | 12,700·00 | @ 15% | 4,125·00 | |
| | | | | 25,875·00 |
| *Excess of Closing Net Assets (i.e. Capital) over Opening Net Assets c/d* | 8,809·50 | Furniture & Fixture | 4,600·00 | |
| | | *Less* Depreciation | | |
| | | @ 10% | 387·50 | |
| | | | | 4,212·50 |
| | | *Opening Liabilities :—* | | |
| | | Sundry Creditors | | 14,500·00 |
| | Rs. 81,309·50 | | | Rs. 81,309·50 |
| Net Profit for the year | 14,809·50 | *Excess of Closing Net Assets (i.e., Capital) over opening Net Assets b/d* | | 8,809·50 |
| | | Drawings during the year | | 6,000·00 |
| | Rs. 14,809·50 | | | Rs. 14,809·50 |

[ বিঃ দ্রঃ উপরের বিবৃতির প্রথম অংশে বামদিক ডানদিক হইতে বেশী হইলে প্রারম্ভিক মূলধন, অন্তিম মূলধন হইতে বেশী হইত এবং জের ডানদিকে বসিত এবং পরে উহা বামদিকে নামিত। এক্ষেত্রে কি করিতে হইবে তাহা পূর্বেই আলোচনা করা হইয়াছে। এই নিয়মে শুধু মনে রাখিতে হইবে যে, যে item-গুলি দুই মূলধনের অন্তরের সহিত যোগ করিতে হইবে সেইগুলি দুই মূলধনের অন্তর যেদিকে আসিবে সেইদিকেই দেখাইতে হইবে এবং যে item-গুলি বিয়োগ করিতে হইবে উহা উহার বিপরীত দিকে দেখাইতে হইবে। উপরের উদাহরণে Drawing যোগ করিতে হইবে (কারণ, শেষের মূলধন গোড়ার মূলধন হইতে বেশী) তাই উহা মূলধনের অন্তর ( অর্থাৎ Rs. 8,809·50)-এর একদিকেই আসিল। অবচয়, কু-ঋণ সংচিতি ইত্যাদি অন্তিম সম্পত্তির সহিত উপরের অংশেই মিলকরণ ( adjustment ) হইয়াছে বলিয়া উহা আর নীচের অংশের বামদিকে দেখান হইল না। উপরে অন্তিম সম্পত্তিগুলির সহিত ঐগুলি মিলকরণ না করা হইলে উহারা নীচের অংশের বামদিকে আসিত। ]

**উদাহরণ 5.** The following are the Statement of Affairs of Sri B. Sen as at 31-12-64 and 31-12-65. It appears that he earned a profit of Rs. 19,000 during 1965, but he does not understand how the profit has been ascertained, because his Bank balance remained unaltered. You are asked to draw a Statement of *Profit* and *Loss for* the year ended 31-12-65 to explain the profit.

**Statement of Affairs**

| | 31-12-64 Rs. | 31-12-65 Rs. | | 31-12-64 Rs. | 31-12-65 Rs. |
|---|---|---|---|---|---|
| Capital | 16,000 | 14,000 | Machinery | 15,000 | 14,500 |
| *Add* Net Profit | 2,000 | *19,000 | *Less* Depreciation | 500 | 500 |
| | 18,000 | 33,000 | | 14,500 | 14,000 |
| *Add* Fresh Capital introduced | 3,000 | 5,000 | Furniture | 4,000 | 4,000 |
| | 21,000 | 38,000 | Stock | 13,000 | 16,000 |
| *Less* Drawings | 7,000 | 7,000 | Debtors | 8,000 | 21,000 |
| | 14,000 | 31,000 | Bills Receivable | 6,500 | 8,000 |
| Loan | 20,000 | 20,000 | Cash at Bank | 10,000 | 10,000 |
| Bills Payable | 12,000 | 10,000 | | | |
| Sundry Creditors | 9,000 | 8,000 | | | |
| Outstanding Expenses | 1,000 | 4,000 | | | |
| | 56,000 | 73,000 | | 56,000 | 73,000 |

**Statement of Profit & Loss**

*for the year ended 31. 12. '65*

| Items of Profit or Loss | | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|
| **Increase in Assets :** | | | |
| Stock | .. | 3,000 | |
| Debtors | ... | 13,000 | |
| Bills Receivable | ... | 1,500 | |
| | | | 17,500 |
| *Add* **Decrease in Liabilities :—** | | | |
| Bills Payable | ... | 2,000 | |
| Sundry Creditors | ... | 1,000 | |
| | | | 3,000 |
| | | | 20,500 |
| *Less* **Decrease in Assets :—** | | | |
| Depreciation on Machinery | ... | 500 | |
| " **Increase in Liabilities :—** | | | |
| Outstanding Expense | ... | 3,000 | |
| | | | 3,500 |
| | | | 17,000 |
| *Less* **Fresh Capital Introduced during the year** | ... | | 5,000 |
| | | | 12,000 |
| *Add* **Drawings during the year** | ... | | 7,000 |
| Net Profit for the year | ... | | 19,000 |

[ বিঃ দ্রঃ সম্পত্তি বাড়িলে এবং দায় বা দেনা কমিলে মূলধন বাড়ে অর্থাৎ লাভ হয়। আবার, সম্পত্তি কমিলে এবং দায় বা দেনা বাড়িলে মূলধন কমে অর্থাৎ লোকসান হয়। ইহার মাধ্যমেই মূলধনের বৃদ্ধি অথবা হ্রাস পাওয়া যায়। এই বৃদ্ধি অথবা হ্রাসের সহিত নূতন মূলধন এবং Drawing-এর মিলকরণ ( adjustment ) করিলেই নীট লাভ বা নীট ক্ষতি পাওয়া যায়। ]

**উদাহরণ 6.** Ram and Shyam are partners in a firm sharing profits and losses as 3/5 and 2/5 respectively. Their capital accounts on 1st February, 1968 are in the proportion 3/4th and 1/4th.

They do not keep their books under Double Entry System and their position on 31st January, 1968 and 31st January, 1969 are given below :—

| | on 31. 1. '68 | on 31. 1. '59 |
|---|---|---|
| | Rs. | Rs. |
| Plant & Machinery | 80,000 | 1,00,000 |
| Sundry Creditors | 70,000 | 60,000 |
| Sundry Debtors | 60,000 | 90,000 |
| Stock | 50,000 | 75,000 |
| Furniture & Fittings | 35,000 | 45,000 |
| Cash at Bank | 15,000 | 24,000 |

You are required to ascertain the Profit or Loss made by the partners during 1968-69 and prepare a detailed Statement of Affairs as at 31st January, 1969 after taking into consideration the following provisions :—

(a) Plant & Machinery and Furniture & Fittings are to be depreciated at 10% and 6% respectively.

(b) A Bad Debt Reserve is to be created at 2½%.

(c) Interest on Capital at 5% p.a.

During 1968-69 Ram and Shyam withdrew from the business Rs. 12,000 and Rs. 8,000 respectively.

(C. U., B. Com. 1969)

## Statement Showing the Capital

*as on 31. 1. '68*

| | Rs. | | Rs. |
|---|---|---|---|
| *Liabilities* : | | *Assets* : | |
| Sundry Creditors | 70,000 | Plant & Machinery | 80,000 |
| Capital (Balancing figure) : | | Furniture & Fittings | 35,000 |
| | | Stock | 50,000 |
| Ram ¾th— 1,27,500 | | Sundry Debtors | 60 000 |
| Shyam ¼th— 42 500 | | Cash at Bank | 15,000 |
| | 1,70,000 | | |
| | 2,40,000 | | 2,40,000 |

## Statement of Profit and Loss

*for the year ended 31st January, 1969*

| | Rs. | Rs. | | Rs. | Rs. |
|---|---|---|---|---|---|
| *Opening Capital* | | 1,70,000 | *Closing Assets :* | | |
| | | | Plant & Machinery | 1,00,000 | |
| Closing Creditors | | 60,000 | *Less* Depreciation @ 10% | 9,000 | |
| | | | | | 91,000 |
| Excess of Closing Capital over Opening Capital c/d | | 90,350 | Furniture & Fittings | 45,000 | |
| | | | *Less* Depreciation @ 6% | 2,400 | |
| | | | | | 42,600 |
| | | | Stock | | 75,000 |
| | | | Debtors | 90,000 | |
| | | | *Less* Reserve for Bad Debt @ $2\frac{1}{2}$% | 2,250 | |
| | | | | | 87,750 |
| | | | Cash at Bank | | 24,000 |
| | | 3,20,350 | | | 3,20,350 |
| Interest on Capital @ 5% | | | Excess of Closing Capital over Opening Capital b/d | | 90,350 |
| Ram | —6,375 | | | | |
| Shyam | —2,125 | | | | |
| | | 8,500 | | | |
| Net Profit shared as | | | Drawings : | | |
| Ram $\frac{3}{5}$ | —61,110 | | Ram | —12,000 | |
| Shyam $\frac{2}{5}$ | —40,740 | | Shyam | — 8,000 | |
| | | 1,01,850 | | | 20,000 |
| | | 1,10,350 | | | 1,10,350 |

[ বিঃ দ্রঃ উপরে 31. 1. '69 তারিখের লাভ-ক্ষতির বিবৃতিতে স্থায়ী সম্পত্তিগুলির (যেমন, Plant & Machinery, Furniture & Fittings ইত্যাদির) উপর অবচয় ধরা হইয়াছে 31. 1. '68 তারিখের জেরের উপর এক বৎসরের এবং 31. 1. '68 হইতে 31. 1. '69 তারিখের মধ্যে যে নূতন সম্পত্তি খরিদ হইয়াছে তাহার মূল্যের উপর 6 মাসের, কারণ খরিদের তারিখ জানা নাই। ]

## Statement of Affairs (Detailed)

*as at 31. 1. '69*

| *Liabilities & Capital* | Amount Rs. | Amount Rs. | *Assets & Properties* | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| Sundry Creditors | | 60,000 | Plant & Machinery | 1,00,000 | |
| Capital A/c : | | | *Less* Dep. @ 10% | 9,000 | |
| Ram— | 1,27,500 | | | | 91,00 |
| *Add* Net Profit | 61,110 | | | | |
| ,, Interest on | | | Furniture & Fittings | 45,000 | |
| Capital @ 5% | 6,375 | | *Less* Dep. @ 6% | 2,400 | |
| | 1,94,985 | | | | 42,60 |
| *Less* Drawings | 12,000 | | Stock | | 75,00 |
| | | 1,82,985 | Sundry Debtors | 90,000 | |
| Shyam— | 42,500 | | *Less* Reserve @2½% | 2,250 | |
| *Add* Net Profit | 40,740 | | | | 87,75 |
| ,, Interest on | | | | | |
| Capital @ 5% | 2,125 | | Cash at Bank | | 24,00 |
| | 85,365 | | | | |
| *Less* Drawings | 8,000 | | | | |
| | | 77,365 | | | |
| | | 3,20,350 | | | 3,20,35 |

**উদাহরণ 7.** From the following particulars prepare a Statement of Profit & Loss for the year ended 31st December, 1968 and a Statement of Affairs as on that date.

X started business on 1. 1. '68 with Cash in hand Rs. 800 and Cash at Bank Rs. 12,200.

On 31st December, 1968 his position was as follows :—

Cash in hand Rs. 1,400 ; Furniture (bought on 1. 7. '68) Rs. 2,000 ; Stock Rs. 6,500 ; Debtors Rs. 2,100 ; Creditors Rs. 1,700 ; Outstanding Salary Rs. 200 ; Cash at Bank as per Cash Book Rs. 7,800.

Drawings during the year were Rs. 1,200. A cheque received from a Debtor Rs. 5,700 was debited in the Bank column when sent to Bank as Rs. 7,500. The cheque was collected and credited by Bank. The Bank collected insurance claim Rs. 1,000 on 29. 12. '68 but this was not entered in the Cash Book until after 4th January, 1969. Bank also allowed interest Rs. 100 on 31st December, 1968 and sent advice on 5. 1. '69. A customer paid Rs. 500 directly into Mr. X's Bank A/c on 28. 12. '68, but this was neither recorded in the Cash Book nor adjusted against Debtors.

Depreciate Furniture @ 10% p.a.

**Dr.** **Cash Book** **Cr.**

| | | Rs. | | | Rs. |
|---|---|---|---|---|---|
| 1968 | | | 1968 | | |
| Dec. 31 | To Balance b/d | 7,800 | Dec. 31 | By difference in Cheque (Rs. 7,500 – Rs. 5,700) | 1,800 |
| ,, | Insurance Claim (Being claim collected by Bank) | 1,000 | ,, | By Balance c/d (amended) | 7,600 |
| ,, | Interest on Deposit (Being interest credited by Bank) | 100 | | | |
| ,, | Customers' A/c (Being direct deposit by Debtor) | 500 | | | |
| | | 9,400 | | | 9,400 |

## Statement of Profit & Loss

*for the year ended 31st December, 1968*

| | Rs. | | Rs. |
|---|---|---|---|
| *Closing Liabilities* : | | *Closing Assets* : | |
| Creditors | 1,700 | Cash in hand | 1,400 |
| Outstanding Salary | 200 | Cash at Bank (as amended) | 7,600 |
| *Opening Assets* : | | Furniture | 2,000 |
| Cash in hand | 800 | Stock | 6,500 |
| Cash at Bank | 12,200 | Debtors less paid into Bank directly (Rs. 2,100 – Rs. 500) | 1,600 |
| Excess of Closing Capital over Opening Capital c/d | 4,200 | | |
| | 19,100 | | 19,100 |
| Depreciation on Furniture & Fittings @10% | 100 | Excess of Closing Capital over Opening Capital b/d | 4,200 |
| Profit during the year | 5,300 | Drawings | 1,200 |
| | 5,400 | | 5,400 |

## Statement of Affairs (Detailed)

*as at 31st December, 1968*

| *Liabilities & Capital* | Amount Rs. | Amount Rs. | *Assets* | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| Capital A/c | | | Furniture | 2,000 | |
| Balance on 1. 1. '68 (Rs. 12 200+Rs. 800) | 13,000 | | *Less* Dep. @ 10% for six months | 100 | |
| *Add* Net Profit | 5,300 | | | | 1,900 |
| | 18,300 | | Stock | | 6,500 |
| *Less* Drawings | 1,200 | | Sundry Debtors | 2,100 | |
| | | 17,100 | *Less* Adjusted for Payment into Bank | 500 | |
| Sundry Creditors | | 1,700 | | | 1,600 |
| Outstanding Salary | | 200 | Cash at Bank (as amended) | | 7,600 |
| | | | Cash in hand | | 1,400 |
| | | 19,000 | | | 19,000 |

**উদাহরণ 8.** Mr. X commenced his business on 1. 1. '68 with a Capital of Rs. 30,000 paid into Bank. On the same date he purchased Furniture & Fittings by cheque Rs. 9,000. From the following particulars obtained from his books prepare his Cash Book and a Statement of Profit & Loss for the year ended 31st December, 1968.

| | Rs. |
|---|---|
| Purchases (including Cash Purchases Rs. 12,000) | 45,000 |
| Sales (including Cash Sales Rs. 21,000) | 51,000 |
| X's Drawings | 3,600 |
| Staff salaries paid | 6,000 |
| Business expenses | 2,100 |
| Bad debt eliminated from Debtors | 1,500 |
| Goods taken for personal use | 1,500 |
| Cash paid for son's tuition fees | 600 |
| Debtors on 31st December, 1968 | 15,600 |
| Creditors on " " " | 10,800 |
| Stock on " " " | 19,500 |

**Dr.** **Cash Book (Bank)** **Cr.**

| | Rs. | | Rs. |
|---|---|---|---|
| 1. 1. '68 | | 1. 1. '68 | |
| To Capital A/c (For Capital brought in) | 30,000 | By Furniture & Fittings (For Furniture etc., bought) | 9,000 |
| *During the year :* | | *During the year :* | |
| To Sales (For Cash Sales) | 21,000 | By Purchases (For Cash Purchase) | 12,000 |
| " Debtors A/c (For Cash received i.e., Credit Sales less Bad debt less Closing Balance) | 12,900 | " Salary A/c (For Salary paid) | 6,000 |
| | | " Drawings A/c (For personal drawings in Cash) | 3,600 |
| | | " Business Expense A/c (For Business expense paid) | 2,100 |
| | | " Drawings A/c (For payment of son's tuition fees) | 600 |
| | | " Creditors A/c (Cash paid i.e., Credit Purchase less Closing Balance) | 22,200 |
| | | " Balance C/F | 8,400 |
| | Rs. 63,900 | | Rs. 63,900 |

## Statement of Profit & Loss
*for the year ended 31st December, 1968*

| | Rs. | Rs. |
|---|---|---|
| *Closing Assets :* | | |
| Debtors | 15,600 | |
| Stock | 19,500 | |
| Furniture & Fittings | 9,000 | |
| Cash at Bank | 8,400 | |
| | | 52,500 |
| *Less* Closing Creditors | | 10,800 |
| Closing Capital | | 41,700 |
| *Add* Drawings—Cash | 4,200 | |
| Goods | 1,500 | |
| | | 5,700 |
| | | 47,400 |
| *Less* Opening Capital | | 30,000 |
| Profit during the year | | 17,400 |

উদাহরণ 9. Mr. A submitted the following statement of his income during the six years to his manager who is entitled to 25% of the profits. The accounts of the business are kept under Single Entry :—

1955—Rs. 73,500 ; 1956—Rs. 74,000 ; 1957—Rs. 78,700 ; 1958—Rs. 1,37,500 ; 1959—Rs. 1,21,400 and 1960—Rs. 92,600.

The manager is not satisfied with the statement. He requests you to ascertain the correct profit, and calculate his loss if he accepts the above statement. He supplies you with the following information :—

(a) The business assets and liabilities on 1. 1. '55 were—Debtors Rs. 14,500 ; Cash at Bank and in hand—Rs. 94,700 ; Stock—Rs. 54,200 and Creditors—Rs. 73,200.

(b) Mr. A owed his brother, Mr. B Rs. 40,000 on 1. 1. '55 which he repaid on 1st January, 1958. On 1st January, 1960 Mr. A lent Rs. 30,000 to B.

(c) Mr. A out of the business income, bought for personal use a Car for Rs. 75,000 in 1956 and West Bengal Government loan for Rs. 75,000. Besides, Rs. 30,000 was stolen from business Cash in 1959.

(d) Mr. A estimated that his family expenses drawn from business were : 1955—Rs. 30,000 ; 1956—Rs. 40,000 ; 1957—Rs. 60,000 ; 1658, 1959 and 1960—Rs. 70,000 per annum.

(e) On 31st December, 1960 the assets (after proper depreciation) and liabilities were—Debtors Rs. 59,200 ; Cash at Bank and in hand Rs. 1,94,500 ; Stock Rs. 67,400 and Creditors Rs. 84,000.

## Statement showing the Opening & Closing Capitals

| *Liabilities & Capital* | 1.1.'55 Rs. | 31.12.'60 Rs. | *Assets* | 1.1.'55 Rs. | 31.12.'60 Rs. |
|---|---|---|---|---|---|
| Creditors | 73,200 | 84,000 | Debtors | 14,500 | 59,200 |
| B's A/c | 40,000 | — | Cash at Bank and in hand | 94,700 | 1,94,500 |
| Capital (being the excess of Assets over Liabilities | 50,200 | 2,67,100 | Stock | 54,200 | 67,400 |
| | | | B's A/c | — | 30,000 |
| | 1,63,400 | 3,51,100 | | 1,63,400 | 3,51,100 |

## Statement of Profit & Loss

### *for the six years ended on 31st December, 1960*

| | Rs. | Rs. |
|---|---|---|
| Capital as on 31st December, 1960 | | 2,67,100 |
| ***Less*** Capital on 1. 1. '55 | | 50,200 |
| | | 2,16,900 |
| ***Add*** Private properties acquired from Business income— | | |
| Car | 75,000 | |
| West Bengal Government Loan | 75,000 | |
| | | 1,50,000 |
| | | 3,66,900 |
| ***Add*** Family expenses drawn from Business (30,000+40,000+60,000+70,000×3) | 3,40,000 | |
| ***Add*** Money stolen from Cash | 30,000 | |
| | | 3,70,000 |
| Profit for the six years | | 7,36,900 |

Manager's share @ 25% : $(=\frac{1}{4}\times 7{,}36{,}900) =$ **Rs. 1,84,225**

***Less*** Manager's share on the basis of the profits as per statement
i.e., 25% of (73,500+74,000+78,700+1,37,500+1,21,400+92,600)= **Rs. 1,44,425**

Manager's Loss if he accepts the Profit Statement **Rs. 39,800**

**উদাহরণ 10.** Mr. P maintains his accounts under Single entry. He keeps only a double columned Cash Book with (Cash and Bank), his Debtors' A/cs and Creditors' A/cs.

On 1st January, 1967 his balances were :—

Cash in hand—Rs. 1,500 ; Cash at Bank—Rs. 12,500 ; Debtors—Rs. 3,800 ; Creditors—Rs. 2,600 ; Furniture and Fittings—Rs. 3,000 ; Stock—nil.

Mr. P makes all his payments to Creditors by cheques and receives the takings (Cash Sales) and payments from Debtors in Cash which he partly pays on business expense including Cash Purchase and private expenses and partly deposits into Bank. From the following further information prepare his Cash Book, the Debtors' and Creditors' A/cs and a Statement of Profit and Loss for the year ended 31st December, 1967. Also prepare his Final Statement of affairs as on 31. 12. '67.

| | Rs. |
|---|---|
| Sales (including Cash Rs. 25,000) | 45,200 |
| Purchases (including Cash Rs. 6,000) | 25,600 |
| Discount allowed to Debtors | 1,200 |
| Discount received from Creditors | 600 |
| Cash received from Debtors and paid into Bank | 10,200 |
| Bad debts written off | 1,000 |
| Salary paid | 2,000 |
| Rent, Lighting & Office expense | 1,500 |
| Rent for personal residence | 600 |
| Personal cheque paid into Business Bank | 10,000 |

| | Rs. |
|---|---|
| Cash paid into Bank | 14,800 |
| Paid for Purchase of Delivery Van by cheque | 12,000 |
| Drew from Bank for till | 400 |
| Stock on 31st December, 1967 | 8,000 |
| Cash in hand on 31.12.'67 | 2,000 |
| Cash at Bank on 31.12.'67 | 18,100 |

No cheque was issued except for Purchase of Delivery Van, drawing for the till and payment to Creditors.

**Dr. Cash Book Cr.**

| Date | | L.F. | Cash Rs. | Bank Rs. | Date | | L.F. | Cash Rs. | Bank Rs. |
|---|---|---|---|---|---|---|---|---|---|
| 1967 | To Balance B/F | | 1,500 | 12,500 | 1967 | By Purchase (Being Cash Purchase) | | 6,000 | |
| | Sales (Being Cash Sales) | | 25,000 | | | By Salary (Being salary paid) | | 2,000 | |
| | „ Cash (Deposit) | C | | 14,800 | | By Rent, Lighting & Office Expense (Being expenses paid) | | 1,500 | |
| | „ Bank (Withdrawal) | C | 400 | | | By Drawings A/c (Being personal Rent etc., paid) | | 600 | |
| | „ Capital A/c (Being personal cheque paid) | | | 10,000 | | By Bank | C | 14,800 | |
| | „ Debtors' A/c (Being Cash received and paid into Bank) | | | 10,200 | | „ Delivery Van A/c (Being delivery van purchased) | | | 12,000 |
| | | | | | | „ Cash (withdrawal) | C | | 400 |
| | | | | | | „ *Creditor's A/c* (Balancing figure) | | | 17,000 |
| | | | | | | By Balance c/d | | 2,000 | 18,100 |
| | | | 26,900 | 47,500 | | | | 26,900 | 47,500 |

[ বিঃ দ্রঃ ব্যাঙ্ক ঘরের ডেবিট দিক হইতে ক্রেডিট দিক যত কম তত টাকার চেকই পাওনাদারদের ( creditors ) দেওয়া হইয়াছে। ]

**Dr Debtor's A/c Cr.**

| | Rs. | | Rs. |
|---|---|---|---|
| To Balance B/F | 3,800 | By Discount | 1,200 |
| | | „ Bad Debt | 1,000 |
| „ Credit Sales (Rs. 45,200 – Rs. 25,000) | 20,200 | „ Cash | 10,200 |
| | | „ Balance c/d | 11,600 |
| | 24,000 | | 24,000 |

**Dr.** **Creditor's A/c** **Cr.**

| | Rs. | | Rs. |
|---|---|---|---|
| To Discount | 600 | By Balance B/F | 2,600 |
| ,, Bank (Cheque issued) | 17,000 | ,, Credit Purchase (Rs. 25,000 – Rs. 6,000) | 19,600 |
| ,, Balance c/d | 4,600 | | |
| | 22,200 | | 22,200 |

**Statement of Profit & Loss**

*for the year ended 31st December, 1967*

| | | Rs. | Rs. |
|---|---|---|---|
| *Opening Assets* : | | | |
| Cash in hand | | 1,500 | |
| Cash at Bank | | 12,500 | |
| Debtors | | 3,800 | |
| Furniture & Fittings | | 3,000 | |
| | | 20,800 | |
| *Less Opening Creditors* | | 2,600 | |
| Opening Capital (a) | ... | 18,200 | |
| *Closing Assets* : | | | |
| Cash in hand | | 2,000 | |
| Cash at Bank | | 18,100 | |
| Furniture & Fittings | | 3,000 | |
| Stock | | 8,000 | |
| Delivery Van | | 12,000 | |
| Debtors | | 11,600 | |
| | | 54,700 | |
| *Less Closing Creditors* | | 4,600 | |
| Closing Capital (b) | ... | 50,100 | |
| *Add* Drawings | | 600 | |
| | | 50,700 | |
| *Less* Fresh Capital Introduced | | 10,000 | |
| | | | 40,700 |
| *Less* Opening Capital (a) | | | 18,200 |
| Profit for the year | ... | | 22,500 |

**Statement of Affairs**
*as on 31st December, 1967*

| *Liabilities & Capital* | Amount Rs. | Amount Rs. | *Assets* | Amount Rs. | Amount Rs. |
|---|---|---|---|---|---|
| Sundry Creditors | | 4,600 | Cash in hand | | 2,000 |
| Capital : | | | | | |
| Opening Balance (a) | 18,200 | | Cash at Bank | | 18,100 |
| *Add* Fresh Capital brought | 10,000 | | Debtors | | 11,600 |
| *Add* Net Profit | 22,500 | | Stock | | 8,000 |
| | 50,700 | | Furniture & Fittings | | 3,000 |
| *Less* Drawings | 600 | | Delivery Van | | 12,000 |
| | | 50,100 | | | |
| | | 54,700 | | | 54,700 |

## একতরফা বা একহারা জমা-খরচকে দুইতরফা বা তকরারী দাখিলা নিয়মে রূপান্তর

## ( Conversion of Books kept under Single Entry into those under Double Entry )

একতরফা জমা-খরচ পদ্ধতিতে লিখিত হিসাব বইগুলিকে দুইতরফা দাখিলা পদ্ধতিতে রূপান্তর করিবার অভিপ্রায় অনেক ব্যবসায়ীর মনেই জাগে, বিশেষ করিয়া যখন তাহাদের ব্যবসা ক্রমেই উন্নতি লাভ করে।

**এই রূপান্তর দুই রকমের হইতে পারে, যেমন—**

**1. পুরাতন বই রূপান্তর না করিয়া যাহাতে আগামী দিন হইতে রূপান্তরিত পদ্ধতিতে হিসাব লেখা যায় তাহার ব্যবস্থা করা (Conversion with Prospective effect )।**

**2. পুরাতন বই রূপান্তর করিয়া পিছনের তারিখ হইতেই দুইতরফা দাখিলা নিয়মের প্রচলন করা ( Conversion with Retrospective effect )।**

1. প্রথম রকমের রূপান্তরে অর্থাৎ ভবিষ্যৎ দিবসের উপযোগী করিয়া রূপান্তরিত করিতে হইলে ( Conversion with Prospective effect ) নিম্নলিখিত ব্যবস্থাগুলি অবলম্বন করিতে হইবে :—

(ক) যে তারিখ হইতে রূপান্তর করিতে হইবে সেই তারিখের সম্পত্তি ( Asset ) এবং দায় বা দেনার ( Liability ) প্রকৃত মূল্য নির্ধারণ করিয়া একটি বৈষয়িক বিবরণী ( Statement of Affairs ) তৈয়ারী করিতে হইবে।

(খ) একখানি করিয়া প্রকৃত বা সাধারণ জাবেদা ( Journal Proper ), সাধারণ খতিয়ান ( General Ledger ) এবং বিভিন্ন প্রাথমিক হিসাব বইগুলি অর্থাৎ Day Books খোলা না হইলে তাহাও খুলিতে হইবে।

(গ) প্রকৃত বা সাধারণ জাবেদায় ( Journal Proper-এ ) উপরোক্ত বৈষয়িক বিবরণীর সম্পত্তিগুলিকে ডেবিট এবং দায় বা দেনাগুলিকে ও মূলধন ( Capital )-কে ক্রেডিট করিয়া একটি দাখিলা ( Entry ) করিতে হইবে।

(ঘ) উপরোক্ত দাখিলা ( Entry ) হইতে নগদান বই ( Cash Book ) এবং খাতকের হিসাব ( Debtors' A/cs ) এবং পাওনাদারের হিসাব ( Creditors' A/cs ) ছাড়া বাকি সব হিসাবগুলি ( Accounts ) সাধারণ খতিয়ানে ( General Ledger-এ ) খুলিয়া তাহাতে হিসাব তুলিতে অর্থাৎ Posting করিতে হইবে। নগদান বই এবং ব্যক্তি-সম্পর্কীয় হিসাবগুলি ( Personal A/cs ) একতরফা জমা-খরচ নিয়মেই থাকে। তাই ঐগুলিতে আর হিসাব তুলিবার প্রয়োজন নাই।

উপরোক্ত চারিটি ব্যবস্থা অবলম্বন করা হইলে একতরফা জমা-খরচে লিখিত হিসাব বই দুইতরফা দাখিলা নিয়মে আগামী দিনের জন্য রূপান্তর করা সম্পূর্ণ হয়।

2 পুরাতন বই রূপান্তর করিয়া পিছনের তারিখ হইতে দুইতরফা ব্যবস্থা চালু করিতে হইলে ( Conversion with Retrospective effect ) নিম্নলিখিত ব্যবস্থাগুলি অবলম্বন করিতে হইবে :—

(ক) যে তারিখ হইতে রূপান্তরিত করিতে হইবে সেই তারিখের সম্পত্তি ( Asset ) এবং দায় বা দেনার ( Liability ) ভিত্তিতে একটি বৈষয়িক বিবরণী ( Statement of Affairs ) তৈয়ারী করিতে হইবে।

(খ) প্রকৃত বা সাধারণ জাবেদা ( Journal Proper ), সাধারণ খতিয়ান (General Ledger ) এবং প্রাথমিক হিসাব বইগুলি ( Day Books ) খোলা না হইলে তাহাও খুলিতে হইবে।

(গ) উপরোক্ত বৈষয়িক বিবরণীর সম্পত্তিগুলিকে ডেবিট এবং দায় বা দেনাগুলিকে ও মূলধন ( Capital )কে ক্রেডিট করিয়া প্রকৃত বা সাধারণ জাবেদায় একটি দাখিলা করিতে হইবে।

(ঘ) উপরোক্ত দাখিলা ( Entry ) হইতে নগদান বই ( Cash Book ) এবং খাতক ও পাওনাদারের হিসাবগুলি ( Debtors' and Creditors' A/cs ) ছাড়া বাকি সব হিসাবগুলি ( Accounts ) সাধারণ খতিয়ানে ( General Ledger-এ ) খুলিয়া হিসাব তুলিতে অর্থাৎ Posting করিতে হইবে। নগদান বই এবং ব্যক্তি-সম্পর্কীয় হিসাবগুলি ( Personal A/cs ) একহারা জমা-খরচ ( Single Entry ) নিয়মেই থাকে। তাই তাহাতে আর হিসাব তুলিবার প্রয়োজন নাই।

(ঙ) নগদান বইএর ডেবিট এবং ক্রেডিট দিকে যে সমস্ত সম্পত্তির হিসাব ( Real A/cs ) এবং নামিক হিসাব ( Nominal A/cs ) আছে সেই হিসাবগুলি সাধারণ

খতিয়ানে খুলিয়া উহাতে হিসাব তুলিতে হইবে। ব্যক্তি-সম্পর্কীয় হিসাবগুলি একহারা জমা-খরচ নিয়মেই তোলা হইয়া গিয়াছে।

(চ) যদি বিভিন্ন প্রাথমিক হিসাব বই অর্থাৎ Day Books থাকে তবে তাহাদের যোগ অঙ্কগুলি ( Total Amounts ) বিভিন্ন নামিক ( Nominal ) বা সম্পত্তির ( Real ) হিসাবে ( যেমন, Sales Book হইতে Sales A/c-এ, Purchase Book হইতে Purchase A/c-এ, B/R Book হইতে B/R A/c-এ, B/P Book হইতে B/P A/c-এ…ইত্যাদি ) তুলিতে অর্থাৎ Posting করিতে হইবে।

(ছ) খাতকদের ও পাওনাদারদের ব্যক্তি-সম্পর্কীয় হিসাবগুলি তদন্ত করিয়া উহা হইতে Discount Allowed, Discount Received, Bad debt written off, Allowances Received এবং Allowances Granted ইত্যাদি বাহির করিয়া সাধারণ খতিয়ানে ঐ সকল হিসাব খুলিয়া তাহাতে তুলিতে অর্থাৎ Posting করিতে হইবে।

[ **বিঃ দ্রঃ** যদি প্রাথমিক হিসাব বই অর্থাৎ Day Book না থাকে তবে—B/R A/c ও Debtors' A/c হইতে বাকি বিক্রয় ( Credit Sales ) এবং B/P A/c ও Creditors A/c হইতে বাকি খরিদ ( Credit Purchase ) নির্ধারণ করিয়া যথাক্রমে Sales A/c এবং Purchase A/c-এ তুলিতে অর্থাৎ Posting করিতে হইবে। ]

উপরোক্ত 7টি ব্যবস্থা অবলম্বন করিলেই বিগত দিন হইতে রূপান্তর সম্পূর্ণ হইয়া যায়।

**বইগুলি বিগত দিন হইতে সম্পূর্ণ রূপান্তর না করিয়াই অনেক সময় একতরফা জমা-খরচ পদ্ধতিতে লিখিত হিসাব বই হইতে দুইতরফা নিয়মে ক্রয়-বিক্রয় হিসাব, লাভ-ক্ষতির হিসাব এবং উদ্বর্ত্ত পত্র তৈয়ারী করা যায়। উহা করিতে গেলে নিম্নলিখিত নিয়ম অনুসরণ করিতে হইবে :—**

(ক) একখানি করিয়া Debtors' A/c, Creditors' A/c, B/R A/c এবং B/P A/c ( যদি প্রাপ্ত বিল এবং স্বীকৃত দেয় বিল থাকে ) খুলিতে হইবে। উহাদের প্রারম্ভিক জের ( Opening balance ) বসাইতে হইবে। পরে নগদান বই হইতে এই হিসাবখাত সংক্রান্ত লেনদেনগুলি এই হিসাবখাতগুলিতে তুলিতে অর্থাৎ Posting করিতে হইবে। Bad debt, Discount Allowed, Discount Received, Allowances Received, Allowances Granted ইত্যাদি মিলকরণ ( adjustment ) দেওয়া থাকিলে তাহাও এই হিসাবখাতগুলিতে তুলিতে অর্থাৎ Posting করিতে হইবে। যদি অন্তিম জের ( Closing Balance ) দেওয়া থাকে তবে তাহাও বসাইতে হইবে। B/R A/c-এ যখন দেখিবে ডেবিট দিক কম ; যত কম হইল উহা এই বৎসরের প্রাপ্ত বিল। সুতরাং উহা B/R A/c-এর ডেবিটে **To Debtors' A/c** এবং Debtors' A/c-এর ক্রেডিটে **By B/R A/c**—এইভাবে বসিবে। অনুরূপভাবে B/P A/c-এ যখন দেখিবে ক্রেডিট দিক কম ; যত কম তাহা এই বৎসরের স্বীকৃত দেয় বিল। সুতরাং উহা Creditors' A/c-এ **To B/P A/c** এবং **B/P A/c**-এ **By Creditors' A/c**—এইভাবে বসিবে।

**(15) গুণক 10 এর যে-কোন ঘাত, অর্থাৎ 10, 100, 1000, ইত্যাদি জাতীয় সংখ্যা :**

**গুণক 1 এর ডাইনে যতগুলি শূন্য থাকে, অথবা 10 এর ঘাতের সূচক যত, গুণ্য পূর্ণ সংখ্যা হইলে গুণ্যের ডাইনে ততগুলি শূন্য বসাইলে এবং গুণ্য দশমিক ভগ্নাংশ হইলে, উহার দশমিক বিন্দু তত ঘর ডাইনে সরাইলেই নির্ণেয় গুণফল পাওয়া যায়।** যেমন,

$$36 \times 100 = 3600,\ 8{\cdot}694 \times 10 = 86{\cdot}94,\ 9{\cdot}87 \times 1000 = 9870.$$

**(16) গুণক 10, 100, 1000, প্রভৃতি সংখ্যাসমূহের যে-কোনটির একাংশ :**

গুণক

$2\frac{1}{2}$ : $2\frac{1}{2} = \frac{10}{4}$ ; ∴ গুণফল = গুণ্যের ডাইনে একটি শূন্য বসাইয়া প্রাপ্ত সংখ্যাকে 4 দ্বারা ভাগের ফল। যেমন, $564 \times 2\frac{1}{2} = \frac{5640}{4} = \mathbf{1410}$.

$1\frac{1}{4}$ : $1\frac{1}{4} = \frac{10}{8}$ ; ∴ গুণফল = গুণ্যের ডাইনে একটি শূন্য বসাইয়া প্রাপ্ত সংখ্যাকে 8 দ্বারা ভাগের ফল। যেমন, $564 \times 1\frac{1}{4} = \frac{5640}{8} = \mathbf{705}$.

$6\frac{1}{4}$ : $6\frac{1}{4} = \frac{100}{16}$ ; ∴ গুণফল = গুণ্যের ডাইনে দুইটি শূন্য বসাইয়া প্রাপ্ত সংখ্যাকে 16 দ্বারা ভাগের ফল। যেমন, $788 \times 6\frac{1}{4} = \frac{78800}{16} = \mathbf{4925}$.

$12\frac{1}{2}$ : $12\frac{1}{2} = \frac{100}{8}$ ; ∴ গুণফল = গুণ্যের ডাইনে দুইটি শূন্য বসাইয়া প্রাপ্ত সংখ্যাকে 8 দ্বারা ভাগের ফল। যেমন, $1096 \times 12\frac{1}{2} = \frac{109600}{8} = \mathbf{13700}$.

$16\frac{2}{3}$ : $16\frac{2}{3} = \frac{100}{6}$ ; ∴ গুণফল = গুণ্যের ডাইনে দুইটি শূন্য বসাইয়া প্রাপ্ত সংখ্যাকে 6 দ্বারা ভাগের ফল। যেমন, $564 \times 16\frac{2}{3} = \frac{56400}{6} = \mathbf{9400}$.

$33\frac{1}{3}$ : $33\frac{1}{3} = \frac{100}{3}$ , ∴ গুণফল = গুণ্যের ডাইনে দুইটি শূন্য বসাইয়া প্রাপ্ত সংখ্যাকে 3 দ্বারা ভাগের ফল। যেমন, $567 \times 33\frac{1}{3} = \frac{56700}{3} = \mathbf{18900}$.

$66\frac{2}{3}$ : $66\frac{2}{3} = \frac{1000}{15}$ ; ∴ গুণফল = গুণ্যের ডাইনে তিনটি শূন্য বসাইয়া প্রাপ্ত সংখ্যাকে 15 দ্বারা ভাগের ফল। যেমন, $8952 \times 66\frac{2}{3} = \frac{8952000}{15} = \mathbf{596800}$.

## (খ) ভাগের কয়েকটি কৌশল :

**(1) ভাজক শূন্যান্ত সংখ্যা :**

```
13269139 ÷ 23400
                567
234,00)132691,39
       1569
        1651
         1339
```

( ইটালী দেশীয় প্রণালীতে ভাগ। )
গুণ ও বিয়োগের কার্য একসঙ্গে করা হইয়াছে।

ভাজকের ডাইনে দুইটি শূন্য আছে, ঐ দুইটি শূন্য পরিত্যাগ করিয়া ও ভাজ্যের ডাইনের দুইটি অঙ্ক পরিত্যাগ করিয়া, 234 কে নূতন ভাজক ও 132691 কে নূতন ভাজ্য ধরা হইল। নূতন ভাজ্যকে নূতন ভাজক-দ্বারা ভাগের ভাগফল 567 ই নির্ণেয় ভাগফল এবং এই ভাগের ভাগশেষ 13 এর ডাইনে ভাজ্যের পরিত্যক্ত অঙ্কদ্বয় 39 জুড়িয়া দিলে পাওয়া যায় সমগ্র ভাগের ভাগশেষ 1339.

ভাগফল : **567**, ভাগশেষ : **1339**.

**(2) ভাজক 10 এর যে-কোন ঘাত : ভাজকে 1 এর ডাইনে যতগুলি শূন্য থাকে, অথবা 10 এর ঘাতের সূচক যত ভাজ্য পূর্ণ সংখ্যা হইলে, ইহার ডান দিক হইতে আরম্ভ করিয়া ততগুলি অঙ্কের বামে দশমিক বিন্দু বসাইলে এবং ভাজ্য দশমিক ভগ্নাংশ হইলে, উহার দশমিক বিন্দু তত ঘর বামে সরাইলেই, নির্ণেয় ভাগফল পাওয়া যায়।** যেমন,

$$6789 \div 100 = 67{\cdot}89,\ 359870 \div 1000 = 359{\cdot}87,\ 576 \div 10^4 = 0{\cdot}0576,$$

$$16\tfrac{3}{7} \div 10 = 1{\cdot}6\tfrac{3}{7} = 1\frac{6\frac{3}{7}}{10} = 1\tfrac{45}{70} = 1\tfrac{9}{14}\ ;\ 935\tfrac{5}{8} \div 100 = 9{\cdot}35\tfrac{5}{8} = 9\tfrac{285}{800} = 9\tfrac{57}{160}.$$

**(3) ভাজক 5 এর যে-কোন ঘাত :**

ভাজক 5 এর যত ঘাত, ভাজ্যকে 2 এর তত ঘাত-দ্বারা গুণনের ফলকে 10 এর একই ঘাত দ্বারা ভাগ করিলেই নির্ণেয় ভাগফল পাওয়া যায়। যেমন,

$$7958 \div 125 = \frac{7958}{5^3} = \frac{7958 \times 2^3}{10^3} = \frac{7958 \times 8}{1000} = \frac{63664}{1000} = 63{\cdot}664,$$

$$68{\cdot}789 \div 625 = \frac{68{\cdot}789 \times 2^4}{10^4} = \frac{68{\cdot}789 \times 16}{10000} = \frac{1100{\cdot}624}{10000} = 0{\cdot}1100624.$$

**(4) ভাজক 10, 100 প্রভৃতি সংখ্যাসমূহের যে-কোনটির একাংশ :**

উপরে (ক) এর (16) দ্রষ্টব্য।

$$6\tfrac{1}{4} = \tfrac{25}{4} = \tfrac{100}{16}\ ; \therefore\ 7958 \div 6\tfrac{1}{4} = \frac{7958 \times 16}{100} = \frac{127328}{100} = 1273{\cdot}28.$$

**(5) গুণনীয়ক সাহায্যে ভাগ :**

এইরূপ ভাগে, হ্রস্বভাগের প্রণালীতে ভাজকের গুণনীয়কসমূহ দ্বারা পর পর ভাগ করিয়া যাইতে হয়। **সর্বশেষ ভাগের ভাগফলই নির্ণেয় ভাগফল, এবং ভাগশেষ=**

**1ম অবশিষ্ট + 2য় অবশিষ্ট × 1ম ভাজক**
**+ 3য় অবশিষ্ট × 2য় ভাজক × 1ম ভাজক + ……**

## 0.8. বিভাজ্যতা নির্ণয়ের নিয়মাবলী

**2 :** যে-সকল সংখ্যার সকলের ডাইনের অঙ্ক 2 দ্বারা বিভাজ্য অথবা 0, কেবলমাত্র তাহারা 2 দ্বারা বিভাজ্য। যেমন, 814, 590.

**3 :** যে-সংখ্যার অঙ্ক-সমষ্টি 3 দ্বারা বিভাজ্য, মাত্র সেই সংখ্যা 3 দ্বারা বিভাজ্য। যেমন, 5784, 8274.

**4 :** যে-সংখ্যার সকলের ডাইনে দুইটি শূন্য থাকে, অথবা সকলের ডাইনের অঙ্কদুইটি-দ্বারা উৎপন্ন সংখ্যা 4 দ্বারা বিভাজ্য, মাত্র সেই সংখ্যা 4 দ্বারা বিভাজ্য। যেমন, 5900, 78356.

**5 :** যে-সংখ্যার সকলের ডাইনে 0 অথবা 5 থাকে, মাত্র সেই সংখ্যা 5 দ্বারা বিভাজ্য। যেমন, 370, 7295.

**6 :** যে-সংখ্যা 2 দ্বারা ও 3 দ্বারা বিভাজ্য, মাত্র তাহা 6 দ্বারা বিভাজ্য। যেমন, 786, 347562.

**7, 11, 13 :** যে সংখ্যার ডান দিক হইতে আরম্ভ করিয়া প্রতি তৃতীয় অঙ্কের মাথায় চিহ্ন দিলে সংখ্যাটি যে-সকল অংশে বিভক্ত হয়, ডান দিক হইতে আরম্ভ করিয়া সেই সকল অংশের প্রথম, তৃতীয় ইত্যাদি অযুগ্মস্থানীয় অংশগুলির সমষ্টি ও দ্বিতীয়, চতুর্থ ইত্যাদি যুগ্মস্থানীয় অংশগুলির সমষ্টির অন্তর 0 অথবা 7, 11 বা 13 দ্বারা বিভাজ্য কোন সংখ্যা হইলে, মাত্র সেই সংখ্যা 7, 11 কিংবা 13 দ্বারা বিভাজ্য হয়। যেমন,

```
12345678919
 678      345
 690     1264
          690
          574

7)574
  82 – 0
```

∴ 12345678919 সংখ্যাটি 7 দ্বারা বিভাজ্য।

7 বা 11 বা 13 দ্বারা কোন সংখ্যা বিভাজ্য কিনা নির্ণয়ে উহাদের দ্বারা সংখ্যাটিকে মনে মনে ভাগ করিয়া দেখাই ভাল।

**8 :** যে-সংখ্যার সকলের ডাইনে তিনটি শূন্য থাকে, অথবা সকলের ডাইনের তিনটি অঙ্ক দ্বারা উৎপন্ন সংখ্যা 8 দ্বারা বিভাজ্য, মাত্র সেই সংখ্যা 8 দ্বারা বিভাজ্য। যেমন, 58000, 678937368.

**9 :** যে-সংখ্যার অঙ্কসমষ্টি 9 দ্বারা বিভাজ্য, মাত্র সেই সংখ্যা 9 দ্বারা বিভাজ্য। যেমন, 321111, 35874.

**10 :** যে-সকল সংখ্যার ডাইনে এক বা একাধিক শূন্য থাকে, মাত্র তাহারাই 10 দ্বারা বিভাজ্য। যেমন, 7890, 333000.

**11 :** যে-সকল সংখ্যার একক, শতক প্রভৃতি একান্তর স্থানসমূহের অঙ্কসমষ্টি ও দশক, সহস্রক প্রভৃতি একান্তর স্থানসমূহের অঙ্কসমষ্টির অন্তর 0, অথবা 11 দ্বারা বিভাজ্য হয়, মাত্র সেই সকল সংখ্যা 11 দ্বারা বিভাজ্য। যেমন,

| | |
|---|---|
| 98967492217 সংখ্যাটিতে, | এখন, 22, 11 দ্বারা বিভাজ্য ; |
| 7+2+9+7+9+9=43 | ∴ সংখ্যাটিও 11 দ্বারা বিভাজ্য। |
| ও 1+2+4+6+8=21 | |
| অন্তর=22 | |

**12 :** যে-সংখ্যা 3 ও 4 দ্বারা বিভাজ্য মাত্র সেই সংখ্যা 12 দ্বারা বিভাজ্য। যেমন, 8916, 2700.

**15 :** যে-সংখ্যা 3 ও 5 দ্বারা বিভাজ্য, মাত্র সেই সংখ্যা 15 দ্বারা বিভাজ্য। যেমন, 2250, 53655.

**16 :** যে-সংখ্যার সকলের ডাইনে চারটি শূন্য থাকে অথবা সকলের ডাইনের অঙ্ক চারটি দ্বারা উৎপন্ন সংখ্যা 16 দ্বারা বিভাজ্য, মাত্র সেই সংখ্যা 16 দ্বারা বিভাজ্য। যেমন, 290000, 893936.

**18 :** যে-সংখ্যা 2 ও 9 দ্বারা বিভাজ্য, কেবল তাহাই 18 দ্বারা বিভাজ্য। যেমন, 58698, 555300.

**21 :** যে-সকল সংখ্যা 3 ও 7 দ্বারা বিভাজ্য, মাত্র তাহারাই 21 দ্বারা বিভাজ্য। যেমন, 152334, 680085.

**24 :** যে-সকল সংখ্যা 3 ও 8 দ্বারা বিভাজ্য, কেবল তাহারাই 24 দ্বারা বিভাজ্য। যেমন, 567000, 574704.

**25 :** যে-সকল সংখ্যার সকলের ডাইনে দুইটি 0, 25, 50 বা 75 থাকে, মাত্র তাহারাই 25 দ্বারা বিভাজ্য। যেমন, 99975, 53778900.

**100 :** মাত্র দুই বা দুই-এর অধিক সংখ্যক শূন্যান্ত সংখ্যাসমূহ 100 দ্বারা বিভাজ্য। যেমন, 73000.

**125 :** যে-সংখ্যার সকলের ডাইনে তিনটি শূন্য থাকে অথবা সকলের ডাইনের তিনটি অঙ্ক-দ্বারা উৎপন্ন সংখ্যা 125 দ্বারা বিভাজ্য, মাত্র সেই সংখ্যা 125 দ্বারা বিভাজ্য। যেমন, 389000, 49250.

**1000 :** মাত্র তিন বা তিনের অধিক সংখ্যক শূন্যান্ত সংখ্যাসমূহ 1000 দ্বারা বিভাজ্য। যেমন, 57000.

# 1
# শতকরা হিসাব
## ( Percentage )

### 1.1. শতকরা হিসাব

দুইটি সমজাতীয় রাশির একটি অপরটির একশত ভাগের কতভাগের সমান তাহা যে প্রণালীতে নির্ণয় করা হয়, তাহাকে **শতকরা হিসাব** ( Percentage ) বলে এবং উক্ত রাশিদ্বয়ের প্রথমটি দ্বিতীয়টির শতাংশের যতগুণ বা একশত ভাগের যত ভাগ, তাহা প্রকাশ করা হয় যে-সংখ্যা-দ্বারা, সেই সংখ্যাটিকে **শতকরা হার** ( Rate per cent. ) বলে।

শতকরা ( per cent. ) কথাটির অর্থ **"প্রতি শতে"**। প্রতি 100তে কত, এই অর্থে শতকরা বা per cent. কথাটি ব্যবহৃত হয়। যেমন, তোমার বিদ্যালয়ের এই বৎসরের 60 জন উচ্চ মাধ্যমিক পরীক্ষার পরীক্ষার্থীর মধ্যে 54 জন পরীক্ষায় উত্তীর্ণ হইয়া থাকিলে, পরীক্ষার্থিগণের প্রতি 10 জনে উত্তীর্ণ হইল $\frac{54}{6}=9$ জন ; তাহা হইলে প্রতি 100 জনে উত্তীর্ণের সংখ্যা দাঁড়ায় $9\times10=90$ জন ; এক্ষেত্রে বলা হয় তোমার বিদ্যালয় হইতে এই বৎসর শতকরা 90 জন উচ্চ মাধ্যমিক পরীক্ষায় উত্তীর্ণ হইয়াছে।

cent. কথাটি centum ( শত )-এর সংক্ষিপ্ত রূপ ; শতকরা বুঝাইবার জন্য % চিহ্নটি ব্যবহার করা হয়। 8%এর অর্থ শতকরা 8. উপরের ক্ষেত্রে বলা যায় : এই বৎসর তোমার বিদ্যালয়ের পাশের হার 90%।

মনে কর, কোন শহরের মোট $x$ জন লোকের মধ্যে $y$ জন শিক্ষিত।

এখন, $y=\frac{y}{x}\times x=\frac{y}{x}\times$ মোট লোক সংখ্যা,

∴ ঐ শহরের মোট লোক সংখ্যার $\frac{y}{x}$ অংশ শিক্ষিত। …(1)

আবার, $x$ জনের মধ্যে $y$ জন শিক্ষিত ;

∴ প্রতি 1 জনে $\frac{y}{x}$ " "

∴ প্রতি 100 " $\frac{100y}{x}$ " "

∴ ঐ শহরের মোট লোক সংখ্যার $\frac{100y}{x}\%$ শিক্ষিত। …(2)

∴ (1) এবং (2) হইতে, $\frac{y}{x}=\frac{100y}{x}\%=\frac{y}{x}\times100\%$ … (3)

এবং $\frac{100y}{x}\% = \frac{y}{x} = \frac{100y}{x} \div 100$ অর্থাৎ $\frac{100y}{x}/100$ … … (4)

অতএব, (3) হইতে সুস্পষ্ট যে,

**কোন (গুণক) সংখ্যাকে 100 দ্বারা গুণ করিলে তুল্যমান শতকরা হারের সূচক সংখ্যাটি পাওয়া যায়, অর্থাৎ কোন গুণক সংখ্যাকে শতকরা হারে পরিবর্তিত করিতে হইলে, উহাকে 100 দ্বারা গুণ করিয়া পার্শ্বে শতকরা হার-সূচক % চিহ্নটি বসাইতে হয়।**

যেমন, কোন রাশির $\frac{1}{2}$ = ঐ রাশির $(\frac{1}{2} \times 100)\%$, বা 50%,

কোন রাশির 4 গুণ = ঐ রাশির $(4 \times 100)\%$, বা 400%,

কোন রাশির 0·45 = ঐ রাশির $(0{\cdot}45 \times 100)\%$, বা 45%.

(4) হইতে সুস্পষ্ট যে,

**শতকরা হার-সূচক সংখ্যাটি লব এবং 100 হর-বিশিষ্ট ভগ্নাংশই শতকরা হারের তুল্যমান (গুণক) সংখ্যা।**

যেমন, কোন রাশির 5% = ঐ রাশির $\frac{5}{100}$ বা $\frac{1}{20}$,

কোন রাশির 0·45% = ঐ রাশির $\frac{0{\cdot}45}{100}$ বা 0·0045 গুণ ;

এইরূপে, $1\% = \frac{1}{100}$, $3\% = \frac{3}{100}$, $x\% = \frac{x}{100}$.

নিম্নের অতি প্রয়োজনীয় শতকরা হারগুলির তুল্যমান ভগ্নাংশগুলি মনে রাখিলে ঐ সকল শতকরা হার-সংশ্লিষ্ট প্রশ্ন সমাধানে বিশেষ সুবিধা হইবে :

| | | | | |
|---|---|---|---|---|
| $1\% = \frac{1}{100}$ | $2\% = \frac{1}{50}$ | $3\frac{1}{8}\% = \frac{1}{32}$ | $4\% = \frac{1}{25}$ | $5\% = \frac{1}{20}$ |
| $6\frac{1}{4}\% = \frac{1}{16}$ | $8\frac{1}{3}\% = \frac{1}{12}$ | $9\frac{3}{8}\% = \frac{3}{32}$ | $10\% = \frac{1}{10}$ | $12\frac{1}{2}\% = \frac{1}{8}$ |
| $16\frac{2}{3}\% = \frac{1}{6}$ | $18\frac{3}{4}\% = \frac{3}{16}$ | $20\% = \frac{1}{5}$ | $25\% = \frac{1}{4}$ | $33\frac{1}{3}\% = \frac{1}{3}$ |
| $40\% = \frac{2}{5}$ | $45\% = \frac{9}{20}$ | $50\% = \frac{1}{2}$ | $66\frac{2}{3}\% = \frac{2}{3}$ | $75\% = \frac{3}{4}$ |
| $80\% = \frac{4}{5}$ | 200% = 2 গুণ | 300% = 3 গুণ, ইত্যাদি। | | |

**মনে রাখিতে হইবে :**

**(i) কোন রাশির 100% এর অর্থ সম্পূর্ণ সেই রাশিটি।**

যেমন, যদি $x$ কোন রাশি হয়, তাহা হইলে, $100\%x = \frac{100}{100} \times x = x$.

লাভের 5% = 15 টাকা হইলে, মোট লাভ কত হইবে ? উত্তর হইবে :

লাভের 5% = 15 টাকা ; ∴ লাভের 100%, অর্থাৎ মোট লাভ = 15 টা. × 20 = 300 টাকা

(ii) শতকরা 20 প. এর অর্থ 100 টাকায় 20 প. ;

এখন, 20 প. = টা. 0·20, বা টা. $\frac{1}{5}$ ;

∴ **শতকরা 20 প. = 100 টাকায় 20 প. (= টা. 0·20 = টা. $\frac{1}{5}$)**
**= 0·20%, বা $\frac{1}{5}$% ;**

**এইরূপ শতকরা 25 প. = 100 টাকায় 25 প. (= টা. 0·25 = টা. $\frac{1}{4}$)**
**= 0·25%, বা $\frac{1}{4}$%।**

(iii) কোন রাশি $a$% বৃদ্ধিপ্রাপ্ত হইলে বর্ধিত রাশিটি কত হইবে প্রশ্নের উত্তর হইবে :

প্রদত্ত রাশি = রাশিটির 100%
বৃদ্ধি = রাশিটির $a$%

∴ যোগ করিয়া, বর্ধিত রাশি = রাশিটির $(100+a)$% ;

∴ **কোন রাশি $a$% বর্ধিত হইলে, রাশিটির বৃদ্ধিপ্রাপ্ত মান**
**= রাশিটির $(100+a)$% ;**

**এইরূপ, কোন রাশি $a$% হ্রাসপ্রাপ্ত হইলে,**
**রাশিটির হ্রাসপ্রাপ্ত মান = রাশিটির $(100-a)$%।**

যেমন, কয়লার মূল্য 15% বর্ধিত হইলে, বর্ধিত মূল্য = পূর্বমূল্যের 115%, কাহারও আয় 10% হ্রাসপ্রাপ্ত হইলে ( কমিলে ), তাহার হ্রাসপ্রাপ্ত আয় = পূর্ব আয়ের 90%।

(iv) $p_0$ ও $p_1$ রাশি-দুইটির $p_1$ রাশিটি $p_0$ রাশিটির শতকরা কত ?

উত্তর : $p_1 = p_0$ এর $\frac{p_1}{p_0}$ গুণ বা $\frac{p_1}{p_0} \times 100\%$।

যেমন, 9 টাকা 15 টাকার কত % ? উত্তর : $\frac{9}{15} \times 100\%$ বা 60%।
( এইরূপে, ফল একবারে লেখা অভ্যাস করিতে হইবে। )

**1.2. শতকরা হারে কোন রাশির মান নির্ণয়ের সহজ প্রক্রিয়া**

**(ক)** প্রদত্ত শতকরা হারে কোন রাশির মান নির্ণয় করিতে হইলে, রাশিটিকে শতকরা হার-সূচক সংখ্যা দ্বারা গুণ করিয়া ডানদিক হইতে দুই অঙ্ক বামে দশমিক বিন্দু বসাইলে, অথবা, দশমিক বিন্দু দুই অঙ্ক বামে সরাইলে নির্ণেয় মান পাওয়া যায়। যেমন, 57 এর 4% নির্ণয়ে, 57 × 4 = 228-এর ডান দিক হইতে দুই অঙ্ক বামে দশমিক বিন্দু বসাইয়া, 57 এর 4% = 2·28 ;

18 × 127 = 2286 ; ∴ 127 এর 18% = 22·86 ;
6 × 45 783 = 274·698 ; ∴ 45·783 এর 6% = 2·74698 ;
টা. 28·76 × 17 = টা. 488·92 ; ∴ টা. 28·76 এর 17% = টা. 4·8892
= টা. 4·89 ( প্রায় )।

**উদা.** 15·432 এর 19·27% নির্ণয় কর।
15·432 × 19·27 = 297·37464 ; ∴ 15·432 এর 19·27% = 2·9737464.

**অথবা :** $15{\cdot}432 \times 19 = 293{\cdot}208$ ; $\therefore$ $19\% = 2{\cdot}93208$
$15{\cdot}432 \times 0{\cdot}2 = 3{\cdot}0864$ ; $\therefore$ $0{\cdot}2\% = 0{\cdot}030864$
$15{\cdot}432 \times 0{\cdot}07 = 1{\cdot}08024$ ; $\therefore$ $0{\cdot}07\% = 0{\cdot}0108024$

$\therefore$ $19{\cdot}27\% = 2{\cdot}9737464$.

**(খ)** একাংশ-সাহায্যে অনেক সময়ে শতকরা হিসাব সহজ হয়।

**উদা.** টা. 845·60 এর $7\frac{1}{2}\%$ নির্ণয় কর।

$7\frac{1}{2}\% = 5\% + 2\frac{1}{2}\%$ ;
দশমিক বিন্দু 2 স্থান বামে সরাইয়া,
টা. 8·4560 = প্রদত্ত রাশির 1%
$\times 5$

| | | | | |
|---|---|---|---|---|
| | টা. 42·28 = | " | " | 5% |
| $2\frac{1}{2}\% = 5\%$ এর $\frac{1}{2}$ | টা. 21·14 = | " | " | $2\frac{1}{2}\%$ |
| | টা 63·42 = | " | " | $7\frac{1}{2}\%$ |

**অথবা,** $7\frac{1}{2}\% = 10\% - 2\frac{1}{2}\%$ ;

মনে মনে টা. 845·60 কে 10 দ্বারা গুণ করিলে হইল টা. 8456 ; ইহার ডান দিক হইতে দুই স্থান বামে দশমিক বিন্দু বসাইয়া, অথবা, $10\% = \frac{1}{10}$ বলিয়া, টা. 845·60 এর দশমিক বিন্দু 1 স্থান বামে সরাইয়া,

| | | | | |
|---|---|---|---|---|
| | টা. 84·56 = প্রদত্ত রাশির 10% | | | |
| $2\frac{1}{2}\% = 10\%$ এর $\frac{1}{4}$ | টা. 21·14 = | " | " | $2\frac{1}{2}\%$ |
| | বিয়োগ করিয়া, টা. 63·42 = | " | " | $7\frac{1}{2}\%$ |

## 1.3. বিবিধ উদাহরণ ও সমাধান

**উদা. 1.** কোন ব্যবসায়ে, A-এর লাভাংশ 15% ; লাভ 4520 টাকা হইলে, A কত পাইবে ? (*In a business, A's share of profit is 15% ; if the profit is Rs. 4520, how much will A get ?*)

A পাইবে : 4520 টাকার $15\% = 4520$ টা. $\times \frac{15}{100} = $ <u>678 টাকা</u>।

কার্যতঃ, 4520 কে 15 দ্বারা গুণ করিয়া ফল 67800-এর ডান হইতে দুই স্থান বামে দশমিক বিন্দু বসাইয়া ফল নির্ণয় করিতে হইবে।

**উদা. 2.** $25\frac{1}{2}$, 150-এর শতকরা কত বা কত শতাংশ ?
(*What percentage of 150 is $25\frac{1}{2}$ ?*)

$\left(p_1 = p_0 \text{ এর } \frac{p_1}{p_0} \times 100\% \text{ ; অনুরূপে,}\right)$

নির্ণেয় ফল $= \frac{25\frac{1}{2}}{150} \times 100\% = \frac{51}{2 \times 150} \times 100\% = \underline{17\%}$।

**উদা. 3.** গত বৎসর পুরুলিয়ায় শিক্ষিতের সংখ্যা ছিল 20,000 ; এ বৎসরে উহা 6% বৃদ্ধি প্রাপ্ত হইলে, বর্তমানে পুরুলিয়ার শিক্ষিতের সংখ্যা কত ? (*The number of educated people in Purulia was 20,000 last year ; this has increased by 6% this year. Find the present number of the educated in the district.*)

স্পষ্টই বর্তমান শিক্ষিতের সংখ্যা

= গত বৎসরের শিক্ষিতের সংখ্যার (100+6)%, বা 106%

$= 20,000 \times \frac{106}{100} = \underline{21,200}.$

**বিকল্প পদ্ধতি :** মনে কর নির্ণেয় সংখ্যা $x$. এখন, যাহাতে সমজাতীয় দুই দুইটি রাশি (1) একই একক বিশিষ্ট হয় ও একই স্তম্ভে পড়ে, (2) অনুরূপ মান-বিশিষ্ট রাশিসমূহ একই পংক্তিতে থাকে এবং (3) অজ্ঞাত রাশি $x$ সর্বদা দ্বিতীয় পংক্তিতে থাকে, রাশিগুলিকে এইরূপে সাজাইয়া,

| পূর্ব শিক্ষিত সংখ্যা | বর্তমান শিক্ষিত সংখ্যা | মনে মনে এইরূপ বিচার করিতে হইবে ; |
|---|---|---|
| 100 | 106 | 100 হইয়াছে 106 ; তাহা হইলে 20,000 এ ফল বড় হইবে ; অতএব, 100 ও 20,000-এর বড়টি উপরে বসিবে। |
| 20,000 | $x$ | ( ফল ছোট হইলে ছোটটি উপরে বসিত ) |

এবং অজ্ঞাত রাশি $x$ এর স্তম্ভের অপর রাশি 106-এর সহিত উপরের বিচার-মতে প্রাপ্ত $\frac{20000}{100}$ গুণ করিয়া ফল একবারেই লিখিতে হইবে :

$$x = 106 \times \frac{20000}{100} = 21,200.$$

**অথবা,** অজ্ঞাত রাশি $x$ এর স্তম্ভের অপর রাশি 106 কে লব এবং উপরের বিচার-মতে প্রাপ্ত অপর স্তম্ভের রাশি দুইটির 20000 কে লব ও 100 কে হর ধরিয়া ফল একবারেই লিখিতে হইবে : $x = \frac{106 \times 20000}{100}$.

**দ্রষ্টব্য :** এই প্রক্রিয়ার প্রয়োগ-প্রণালী বিশেষরূপে আয়ত্ত করিতে হইবে। প্রক্রিয়াটি বিশেষ প্রয়োজনীয়। সমানুপাত অধ্যায়ে প্রক্রিয়াটির যুক্তি বিবৃত হইবে।

**উদা. 4.** ভারতের মূল্য সূচক সংখ্যা 80% বাড়িয়া 360 হইলে, পূর্বে উহা কত ছিল ? (*The price index in India has increased by 80%. If the present price index is 360, find the old price index*)

| বর্তমান সংখ্যা | পূর্ব সংখ্যা | ( মনে মনে, ফল বড় ; ∴ গুণক : $\frac{360}{180}$ ) |
|---|---|---|
| 180 | 100 | $\therefore\ x = 100 \times \frac{360}{180}\left[\text{বা } \frac{100 \times 360}{180}\right]$ |
| 360 | $x$ | $= \underline{200.}$ |

**বিকল্প পদ্ধতি :** পূর্ব সংখ্যা $x$ হইলে, বর্তমানে ইহা $x$ এর (100+80)%, বা 180% হইয়াছে ;

$\therefore$ $x$ এর 180% = 360 ;

$\therefore$ $x$ এর 1% $= \frac{360}{180}$ ;

$\therefore$ $x = x$ এর 100% $= \frac{360}{180} \times 100 = 200.$

**অথবা,**

বা $x$ এর $\frac{180}{100} = 360,$

$\therefore$ $x = 360 \times \frac{100}{180} = 200.$

**উদা. 5.** নির্দিষ্ট মাসিক বেতনের 10% হিসাবে সঞ্চয় করিয়া এক ব্যক্তি বৎসরে 1,200 টাকা সঞ্চয় করেন। ঐ ব্যক্তির মাসিক বেতন নির্ণয় কর।

(*A man saves 10% of his fixed monthly salary and his annual savings thus come to Rs. 1,200. Find his monthly salary.*)

বাৎসরিক সঞ্চয় = 1200 টাকা ; ∴ মাসিক সঞ্চয় = $\frac{1200}{12}$ টা. = টা. 100 ;

∴ মাসিক বেতনের 10% = 100 টাকা ;

∴ মাসিক বেতনের 100% = 100 × 10 টা. = 1,000 টাকা,

অর্থাৎ মাসিক বেতন = 1,000 টাকা।

**উদা. 6.** পদোন্নতি হওয়ায়, একজন আধিকারিকের মাসিক বেতন 15% বাড়িয়া বর্তমান মাসিক বেতন 460 টাকা হইলে, তাহার মাসিক বেতন প্রকৃতপক্ষে কত টাকা বাড়িয়াছে নির্ণয় কর। (*On promotion, an officer's monthly salary is increased by 15%. If his present monthly salary is Rs. 460, find what is the actual increment in his monthly salary.*)

| পূর্ব বেতন | বৃদ্ধি | বর্তমান বেতন |
|---|---|---|
| টা. 100 | টা. 15 | টা. 115 |
| | $x$ ←——— | টা. 460 |

( মনে মনে, ফল বড় : )

$$\text{গুণক} = \frac{\text{টা. } 460}{\text{টা. } 115} = \frac{460}{115}, \quad \therefore x = \text{টা. } 15 \times \frac{460}{115} \left[\text{বা টা. } \frac{1}{115}\right]$$

$= \underline{60 \text{ টাকা}}$।

**বিকল্প পদ্ধতি :** পূর্ববেতনের (100+15)%, অর্থাৎ 115% = টা. 460 ;

∴ পূর্ববেতনের $\frac{115}{100}$ = 460 টাকা ; ∴ পূর্ববেতন = 460 × $\frac{100}{115}$ = টা. 400 ;

∴ নির্ণেয় বৃদ্ধি = 460 টা. − 400 টা. = 60 টাকা।

**উদা. 7.** এক বারুদের নমুনার 44625 কিগ্রা.-এ 6693·75 কিগ্রা. কাঠকয়লা আছে ; ঐ বারুদে কাঠকয়লার পরিমাণ শতকরা কত নির্ণয় কর।

(*Find the percentage of charcoal in a specimen of 44625 Kg. of gun powder containing 6693·75 Kg. of charcoal.*)

| বারুদ | কাঠকয়লা | |
|---|---|---|
| 44625 | 6693·75 | ( মনে মনে, 100তে ফল ছোট ) |
| 100 | $x$ | ∴ গুণক = $\frac{100}{44625}$ ) |

**অথবা,** $\frac{p_1}{p} \times 100\%$ সূত্র প্রয়োগ করিয়া, একবারেই নির্ণেয় শতাংশ $= \frac{6693 \cdot 75}{44625} \times 100\% = 15\%$।

$$x = \frac{6693 \cdot 75 \times 100}{44625} = \frac{669375}{44625} = 15 ;$$

∴ নির্ণেয় শতকরা হার = 15%

**উদা. 8.** $\frac{22}{7}$, $\frac{355}{113}$এর শতকরা কত অধিক নির্ণয় কর এবং উত্তর তিন সার্থক অঙ্ক পর্যন্ত দাও। (*Find to 3 significant figures, by how much percent $\frac{22}{7}$ exceeds $\frac{355}{113}$*).

$\frac{22}{7}-\frac{355}{113}=\frac{1}{791}$ ;

$\frac{355}{113}$ এ অধিক $\frac{1}{791}$

100 „ „ $x$

( মনে মনে, ফল বড় )

$\therefore$ গুণক $=\frac{100}{\frac{355}{113}}$

অথবা, একবারেই, নির্ণেয় শতকরা হার

$=\frac{\frac{1}{791}}{\frac{355}{113}}\times 100\%$

$$\therefore\quad x=\frac{1}{791}\times\frac{100}{\frac{355}{113}}=\frac{100\times 113}{791\times 355}=\frac{20}{497}=0{\cdot}0402\cdots$$

$\therefore$ তিন সার্থক অঙ্ক পর্যন্ত নির্ণেয় শতকরা হার $=0{\cdot}0402\%$.

**উদা. 9.** কর আদায়ের জন্য 5% হিসাবে এবং আয়কর টাকায় 15 পয়সা হিসাবে দিয়া জনৈক বাজারের মালিকের মোট আদায়ের 24,225 টাকা অবশিষ্ট থাকিলে, মোট কত কর আদায় হয় নির্ণয় কর। ( *An owner of a market after paying 5% for collection and 15 P. in the rupee as income tax gets Rs. 24,225·00 as net rental. Find his gross rental.* )

[ মনে রাখিতে হইবে, আদায়ী খরচ বাদে উদ্‌বৃত্ত আয়ের উপর আয়কর ধার্য হয় ; আয়কর মোট আয়ের উপর ধার্য হয় না। ]

এস্থলে, আয়কর = টাকায় 15 প. = 100 প. এ 15 প ;

$\therefore$ আয়করের শতকরা হার = 15%।

| | টা. |
|---|---|
| মনে কর মোট আদায় | = 100 |
| আদায়ী ব্যয় 5% | = 5 |
| উদ্‌বৃত্ত | = 95 |
| আয়কর 15% | = 14·25 |
| উদ্‌বৃত্ত আয় | = 80·75 |

| উদ্‌বৃত্ত আয় | মোট আদায় |
|---|---|
| টা. 80·75 | টা. 100 |
| টা. 24225 | $x$ |

( মনে মনে, ফল বড় )

$$\therefore\ x=\frac{\text{টা}\ 100\times 24225}{80{\cdot}75}$$

$$=\frac{\text{টা}.\ 10000\times 24225}{8075}=\underline{30{,}000\ \text{টাকা}}$$

**উদা. 10.** মোট আয়ের অর্ধেকের উপর 3% হারে এবং বাকী অর্ধেকের উপর 5% হারে আয়কর দিয়া, এক ব্যক্তির মোট আয়ের 2304 টাকা অবশিষ্ট রহিল। ঐ ব্যক্তির মোট আয় কত নির্ণয় কর। (*A person after paying 3% on half of his income and 5% on the remaining half as income tax gets Rs. 2304 as balance. Find his gross income.*)

মোট আয় 200 টাকা হইলে, ঐ ব্যক্তির এই 200 টাকার অর্ধেক 100 টাকার উপর 3% হারে 3 টাকা এবং বাকী 100 টাকার উপর 5% হারে 5 টাকা, মোট (3+5) টাকা বা 8 টাকা আয়কর দিতে হয় এবং তাহার অবশিষ্ট থাকে

200 টাকা − 8 টাকা = 192 টাকা ;

| ∴ অবশিষ্ট | মোট আয় |
|---|---|
| টা. 192 | টা. 200 |
| টা. 2304 | $x$ |

( মনে মনে, ফল বেশি ; )

$$\text{গুণক} = \frac{\text{টা. } 2304}{\text{টা. } 192} = \frac{2304}{192};$$

$$x = \text{টা. } 200 \times \frac{2304}{192}$$

$$= \underline{2400 \text{ টাকা}}।$$

**উদা. 11.** এক ব্যক্তি তাঁহার অর্থের 20% ব্যয় করিবার পরে আরও 50 টাকা ব্যয় করিলেন ; পরে অবশিষ্টের 15% ব্যয় করিলে তাঁহার নিকট টা. 1698/30 প. অবশিষ্ট রহিল ; সর্বপ্রথম ঐ ব্যক্তির নিকট কি পরিমাণ অর্থ ছিল ? ( *A man spent 20% of his money and then Rs. 50, and then 15% of the remainder. If he had Rs. 1698/30 P. left, what was his original money ?* )

15% ব্যয় করিবার

| পরের অর্থ | পূর্বের অর্থ |
|---|---|
| টা. 85 | টা. 100 |
| টা. 1698·30 | $x$ |

( মনে মনে, ফল বড় ; )

$$\therefore \quad \text{গুণক} = \frac{1698\cdot30}{85}$$

$$\therefore \quad x = \text{টা. } 100 \times \frac{1698\cdot30}{85}$$

$$= \text{টা. } \frac{169830}{85} = \text{টা. } 1998;$$

50 টাকা ব্যয় করিবার পূর্বের অর্থ, অর্থাৎ 20% ব্যয় করিবার পরের অর্থ } = টা. 1998 + টা. 50 = টা. 2048 ;

20% ব্যয় করিবার

| পরের অর্থ | পূর্বের অর্থ |
|---|---|
| টা. 80 | টা. 100 |
| টা. 2048 | $y$ |

ফল বড় ; ∴ গুণক $= \frac{2048}{80}$

$$\therefore \quad y = \frac{\text{টা. } 100 \times 2048}{80}$$

$$= \text{টা. } 2{,}560;$$

∴ 20% ব্যয় করিবার পূর্বে, অর্থাৎ সর্বপ্রথম ঐ ব্যক্তির নিকট <u>টা. 2,560</u> ছিল।

**উদা. 12.** জনৈক ভ্রাম্যমান প্রতিনিধি নির্দিষ্ট বেতন পান এবং সংগৃহীত সকল অর্ডারের উপর $1\frac{3}{4}$% হারে কমিশন পান। এইরূপে তাঁহার বাৎসরিক আয় হয় টা. 670 ; ঐ ব্যক্তি সপ্তাহে গড়ে 407 টাকার অর্ডার সংগ্রহ করিয়া থাকিলে, তাঁহার বাৎসরিক নির্দিষ্ট বেতন কত ? ( *C. U., I. A.—Com. 1939* )

( *A traveller gets a fixed salary and also a commission of* $1\frac{3}{4}$% *on all orders he secures. He thus receives an annual income of Rs. 670. If he secures orders to the extent of Rs. 407 per week, on an average, what is his fixed salary per year ?* )

বৎসরে 52টি সপ্তাহ ;

মোট বার্ষিক অর্ডারের মূল্য = টা. 407 × 52 ;

∴ বার্ষিক কমিশন = টা. 407 × 52 এর $1\frac{3}{4}$% = টা. $407 \times 52 \times \frac{7}{4 \times 100}$
= টা. 370·37 ;

কিন্তু ঐ ব্যক্তির বাৎসরিক আয় = টা. 670 ;

∴ নির্দিষ্ট বাৎসরিক বেতন = টা. 670 − টা. 370·37 = টা. 299·63.

**উদা. 13.** এক ব্যক্তি তাহার মোট মূলধন একটি একটি করিয়া পরপর চারটি প্রচেষ্টায় বিনিয়োগ করিল ; প্রথমটিতে সে 100% লাভ করিল এবং অপরগুলির প্রত্যেকটিতে তাহার 20% ক্ষতি হইল। মূল মূলধনের উপর তাহার লাভের শতকরা হার নির্ণয় কর। ( *A man embarks his whole capital in four successive ventures ; in the first he obtained 100% and in each of the others he loses 20%. Show the percentage he has gained on his original capital.* ) (*C. U., I. A.—Com. 1943* )

| | টা. |
|---|---|
| মনে কর মূলধন | = 100 |
| প্রথম প্রচেষ্টায় লাভ 100% | = 100 |
| দ্বিতীয় প্রচেষ্টার মূলধন | = 200 |
| ক্ষতি 20% (= $\frac{1}{5}$) | = 40 |
| তৃতীয় প্রচেষ্টার মূলধন | = 160 |
| ক্ষতি 20% (= $\frac{1}{5}$) | = 32 |
| চতুর্থ প্রচেষ্টার মূলধন | = 128 |
| ক্ষতি 20% (= $\frac{1}{5}$) | = 25·60 |
| চতুর্থ প্রচেষ্টা-শেষে মূলধন | = 102·40 |
| মূল মূলধন | = 100 |
| মূল মূলধনের উপর লাভ | = 2·40 |

এখন, মূল মূলধন টা. 100 ধরা হইয়াছে ও উহার উপর লাভ হইয়াছে টা. 2·40 ;

∴ মূল মূলধনের উপর লাভের হার = 2·4%

**উদা. 14.** ব্যবসায়ের প্রথম বৎসরে এক ব্যবসায়ীর মূলধনের 5% লোকসান হইল, কিন্তু দ্বিতীয় বৎসরে তাহার প্রথম বৎসরের শেষে তাহার যে মূলধন ছিল তাহার 6% লাভ হইল ; এখন তাহার মূলধনের পরিমাণ প্রথম মূলধনের পরিমাণ-অপেক্ষা 350 টাকা অধিক হইলে, তাহার মূলধন প্রথমে কত ছিল নির্ণয় কর।

( *A man in business loses in his first year 5% of his capital, but in the second year he gains 6% of what he had at the end of the first year, and his capital is now Rs. 350 more than what he had at first. Find his original capital.* ) (*C. U., I. A.—Com. 1931* )

টা.

মনে কর প্রথম মূলধন = 100
প্রথম বৎসরের লোকসান 5% = 5

প্রথম বৎসরান্তে অবশিষ্ট মূলধন = 95
দ্বিতীয় বৎসরের লাভ 6% = 5·70

দ্বিতীয় বৎসরান্তে মূলধনের পরিমাণ = 100·70
প্রথম মূলধন = 100

মূলধন বৃদ্ধি = 0·70

মনে কর নির্ণেয় প্রথম মূলধন = $x$ ;

| মূলধন-বৃদ্ধি | প্রথম মূলধন |
|---|---|
| টা. 0·70 | টা. 100 |
| টা. 350 | $x$ |

( ফল বড়, বড়টি উপরে ; )

$$x = \frac{\text{টা. } 100 \times 350}{0{\cdot}70}$$

$$= \frac{\text{টা. } 100 \times 350 \times 100}{70} = \text{টা. } \underline{50,000}.$$

**অথবা,**

মনে কর প্রথম মূলধন = 100%$x$
প্রথম বৎসরের লোকসান = 5%$x$

প্রথম বৎসরান্তে অবশিষ্ট মূলধন = 95%$x$
দ্বিতীয় বৎসরের লাভ =
95%$x$এর6% = $(\frac{6}{100} \times 95)\%x = 5{\cdot}7\%x$

দ্বিতীয় বৎসরান্তে মূলধন = 100·70%$x$
প্রথম মূলধন = 100·00%$x$

মূলধন বৃদ্ধি = 0·70%$x$

0·70%$x$ = টা. 350 ;

বা $1\%x = \frac{\text{টা. } 350}{\cdot 7}$ = টা. 500 ;

100%$x$ = টা. 500 × 100.

বা $x$ = টা. 50,000.

**উদা. 15.** আয়ের 10% জীবন বীমায় ব্যয় করিয়া এবং অবশিষ্টের $6\frac{1}{4}$% আয়কর দিয়া এক ব্যক্তির তাহার মোট আয়ের 80% অপেক্ষা টা. 437·50 প. অধিক রহিল ; তাহার মোট আয় কত ? ( *W.B.S.B., H. S., 1961* )

( *A man after spending 10% of his income in insuring his life and $6\frac{1}{4}$% of the remainder in income tax has Rs. 437/50 P. more than 80% of his whole income, left. Find his total income.* )

টা.

মনে কর মোট আয় = 100
জীবন বীমায় ব্যয় 10% = 10

অবশিষ্ট = 90
আয়কর $6\frac{1}{4}\%(=\frac{1}{16})$ = 5·625

অবশিষ্ট = 84·375
মোট আয়ের 80% = 80

অন্তর = 4·375

মনে কর নির্ণেয় মোট আয় = $x$ ;

| অন্তর | মোট আয় |
|---|---|
| টা. 4·375 | টা. 100 |
| টা. 437·50 | $x$ |

( ফল বড, বড়টি উপরে ; )

$$\therefore \quad x = \frac{\text{টা. } 100 \times 437{\cdot}50}{4{\cdot}375}$$

= টা. $\underline{10,000.}$

**উদা. 16.** কোন জিনিসের উৎপাদন-ব্যয় বিশ্লেষণের ফল এইরূপ হইল : (*a*) মাল-মশলা বাবত প্রত্যক্ষ ব্যয় 48%, (*b*) মজুরী বাবত প্রত্যক্ষ ব্যয় 22%, (*c*) আনুষঙ্গিক ব্যয় 30%। এখন, মজুরী 18% বাড়িলে ও মাল-মশলার মূল্য $6\frac{1}{4}$%

কমিলে, উৎপাদন-ব্যয় পূর্ববৎ রাখিতে হইলে, আনুষঙ্গিক ব্যয় কিরূপ হ্রাসের প্রয়োজন নির্ণয় কর। *(W. B. S. B., H. S. 1963)*

*[The cost analysis of a product shows the following results : (a) Direct materials 48%, (b) Direct wages 22%, (c) Overhead charges 30%. If the wage rises by 18% and the cost of materials falls by $6\frac{1}{4}$%, find the reduction necessary in overhead charges in order to maintain the same cost of production.]*

মনে কর উৎপাদন-ব্যয় = 100

তাহা হইলে, পরিবর্তন

মাল-মশলা বাবত ব্যয় = 48    $-(48$ এর $6\frac{1}{4}\%) = -(48$ এর $\frac{1}{16}) = -3$

মজুরী বাবত ব্যয় = 22    $+(22$ এর $18\%)$ $= +3{\cdot}96$

আনুষঙ্গিক ব্যয় = 30    মোট পরিবর্তন $= +0{\cdot}96$

∴ উৎপাদন-ব্যয় পূর্ববৎ 100 রাখিতে হইলে, আনুষঙ্গিক ব্যয়ের পরিবর্তন অবশ্যই $-0{\cdot}96$ করিতে হইবে, অর্থাৎ আনুষঙ্গিক ব্যয় 0·96 কমাইতে হইবে।

| ∴ আনুষঙ্গিক ব্যয় | হ্রাস |
|---|---|
| 30 | 0·96 |
| 100 | $x$ |

(ফল বড়, বড়টি উপরে);

∴ $x = \frac{0{\cdot}96 \times 100}{30} = 3{\cdot}2$ ;

∴ উৎপাদন-ব্যয় পূর্ববৎ রাখিতে হইলে, আনুষঙ্গিক ব্যয় 3·2% কমাইতে হইবে।

**উদা. 17. 1. 9. 65 তারিখ হইতে পেট্রলের মূল্য 10% বাড়িলে, রায় দেখিল যে, 1965-এর অগস্টে তাহার মোটর গাড়ি চালাইবার জন্য পেট্রল ক্রয় করিতে যে পরিমাণ ব্যয় হইয়াছে, তদপেক্ষা অধিক ব্যয় করিবার ক্ষমতা তাহার নাই। তাহার 1965-এর সেপ্টেম্বরে পেট্রল-খরচ শতকরা কত কমাইতে হইবে ?

*(The price of petrol is raised by 10% as from 1. 9. 65, and Ray finds that he cannot afford to spend more than what he spent in August, 1965 for purchase of petrol to drive his motor car. Calculate by how much per cent he must reduce his consumption of petrol in September, 1965.)* *(C. U., Pre-Univ. 1966)*

মনে কর, রায় 1965-এর অগস্টে $a$ লিটার পেট্রল ব্যবহার করিয়াছে এবং তাহার মূল্য ছিল $b$ টাকা ; তাহা হইলে 1. 9. 65 হইতে ঐ $a$ লিটার পেট্রলের মূল্য হইয়াছে 110% $b$ টাকা, বা $\frac{11}{10}b$ টাকা। পেট্রলের দরুন ব্যয় অগস্টে যাহা ছিল তাহাই রাখিতে হইলে, $b$ টাকায় যে-পরিমাণ পেট্রল সেপ্টেম্বরে পাওয়া যায়, সেপ্টেম্বরে তাহার তাহাই ব্যবহার করিতে হইবে। এখন,

$\frac{11}{10}b$ টাকায় সেপ্টেম্বরে পাওয়া যায় $a$ লিটার পেট্রল ;

∴ $b$ " " " " $\frac{10}{11}a$ " " ;

∴ পেট্রলের দরুন ব্যয় না বাড়াইতে হইলে, সেপ্টেম্বরে তাহাকে $\frac{10}{11}a$ লিটার পেট্রল ব্যবহার করিতে হইবে। অতএব, অগস্টের পেট্রল ব্যবহারের পরিমাণ :

$a$ লিটার হইলে, হ্রাসের পরিমাণ $=\left(a-\frac{10}{11}a\right)$ লি. $=\frac{1}{11}a$ লি.,

1 „ „ „ „ $=\frac{1}{11}$ লি.,

100 „ „ „ „ $=\frac{100}{11}$ লি. $=9\frac{1}{11}$ লি.,

∴ সেপ্টেম্বরের পেট্রল ব্যবহারের পরিমাণ $9\frac{1}{11}\%$ হ্রাস করিতে হইবে।

[ $a$ লিটারে হ্রাস $\frac{1}{11}a$ লি. ; ∴ $\frac{p_1}{p_0}\times 100\%$ এর সূত্র প্রয়োগ করিয়া একবারেই লেখা যায়, হ্রাসের হার $=\frac{\frac{1}{11}a}{a}\times 100\%=\frac{100}{11}\%=9\frac{1}{11}\%$ । ]

**উদা. 18. চিনির মূল্য 21·875% হ্রাসপ্রাপ্ত হওয়ায়, এক ব্যক্তি 1 টাকায় 0·875 কিগ্রা. চিনি অধিক ক্রয় করিতে পারে। 1 কিলোগ্রাম চিনির বর্তমান ও পূর্ব মূল্য নির্ণয় কর। (*A reduction of 21·875% in the price of sugar would enable a man to purchase 0·875 Kg. of sugar more for Re. 1. Find the present and original prices of sugar per kilogram.*)

যে পরিমাণ চিনির পূর্ব মূল্য = 1 টাকা = 100 প.
সেই „ „ বর্তমান „ = (100 − 21·875) প. = 78·125 প. } ... (1)

∴ 875 গ্রাম চিনির বর্তমান মূল্য = 21·875 প ;

∴ 1 কিগ্রা. „ „ „ $=\frac{21\cdot875}{875}\times1000$ প. $=\frac{21875}{875}$ = 25 প.

আবার, (1) হইতে,

| বর্তমান মূল্য | পূর্ব মূল্য |
|---|---|
| 78·125 প. | 100 প. |
| 25 প. | $x$ |

$x=\frac{100\times25}{78\cdot125}$ প.

$=\frac{2500000}{78125}$ প. = 32 প. ;

∴ 1 কিগ্রা চিনির পূর্ব মূল্য = 32 প.

**উদা. 19.** কে. সেন তাঁহার আয়ের 6% সঞ্চয় করিতে পারিতেন। কিন্তু দুই বৎসর পরে যখন তাঁহার আয় 15% বাড়িয়া গেল তখনও তিনি পূর্বের ন্যায় একই পরিমাণ সঞ্চয় করিতে পারিলে, তাঁহার ব্যয় শতকরা কত বাড়িয়াছে ?

(*K. Sen could save only 6% of his income. But two years later when his income increased by 15%, he could still save the same amount only as before. Calculate by how much per cent his expenditure has now increased.*) (*C. U., Pre-Univ. 1962*)

| | টা. | | টা. |
|---|---|---|---|
| মনে কর পূর্ব আয় | =100 | দুই বৎসর পরের আয় | =115 |
| সঞ্চয় 6% | = 6 | সঞ্চয় ( পূর্ব পরিমাণ ) | = 6 |
| পূর্ব ব্যয় | 94 | দুই বৎসর পরের ব্যয় | =109 |
| | | পূর্ব ব্যয় | = 94 |
| | | বৃদ্ধি | = 15 |

| পূর্ব ব্যয় | বৃদ্ধি |
|---|---|
| টা. 94 | টা. 15 |
| টা. 100 | টা. $x$ |

$\therefore \; x=\frac{15\times 100}{94}=15\frac{45}{47}$; $\therefore$ ব্যয়-বৃদ্ধির হার $=15\frac{45}{47}\%$ ।

( $\frac{p_1}{p_0}\times 100\%$এর সূত্র প্রয়োগ করিয়া, একবারেই লেখা চলে, ব্যয়-বৃদ্ধির হার $=\frac{15}{94}\times 100\%$ । )

**উদা. 20.** জনৈক শ্রমিক তাহার বেতনের $12\frac{1}{2}\%$ সঞ্চয় করিতে পারে, কিন্তু তাহার সাপ্তাহিক বেতন টা. 2/40 প. এবং ব্যয় 10% বৃদ্ধিপ্রাপ্ত হইলে, তাহার বাৎসরিক সঞ্চয় টা. 20/80 প. হ্রাসপ্রাপ্ত হয়। ঠিক 52 সপ্তাহে বৎসর গণনা করিলে ঐ ব্যক্তির সাপ্তাহিক বেতন কত ছিল ? ( *A workman is able to save* $12\frac{1}{2}\%$ *of his wages, but if his wages were raised Rs. 2/40 P. a week and his expenses were increased by 10%, his annual savings would be diminished by Rs. 20/80 P. What were the man's weekly wages, a year being taken as 52 weeks exactly ?* )

বাৎসরিক সঞ্চয়ের হ্রাস = টা. 20 80 ;

$\therefore$ সাপ্তাহিক সঞ্চয়ের হ্রাস = টা 20·80 ÷ 52 = টা. 0·40 ;

স্পষ্টই সাপ্তাহিক ব্যয় বৃদ্ধি = ( বেতন বৃদ্ধি ) টা. 2·40 + 0·40 = টা. 2·80 ;

$\therefore$ প্রশ্নানুসারে, সাপ্তাহিক ব্যয়ের 10% = টা. 2·80 ;

$\therefore$ সাপ্তাহিক ব্যয় = সাপ্তাহিক ব্যয়ের 100% = টা. 2·80 × 10 = টা. 28 ;

সাপ্তাহিক

| বেতন | সঞ্চয় | ব্যয় |
|---|---|---|
| টা. 100 | টা. $12\frac{1}{2}$ = টা. 12·50 | টা. 87·50 |
| $x$ | | টা. 28 |

$\therefore \; x=$ টা. $100\times\frac{28}{87\cdot 50}$

$=$ টা. $\frac{100\times 2800}{8750}=$ টা. 32.

অথবা,

টা. 28 = সাপ্তাহিক বেতনের $87\frac{1}{2}\%$ ;

$\therefore$ সাপ্তাহিক বেতন = টা. $\frac{28}{87\frac{1}{2}}\times 100$

$=\frac{28\times 2\times 100}{175}$

( ঐরূপ একবারে লেখা অভ্যাস করিতে হইবে। )

****উদা. 21.** কোন পরীক্ষায় শতকরা 40 জন ছাত্র ইংরেজিতে এবং শতকরা 15 জন ছাত্র বাংলায় ও শতকরা 10 জন ঐ উভয় বিষয়ে অনুত্তীর্ণ ( ফেল ) হইল। মোট পরীক্ষার্থীর সংখ্যা 10,600 হইলে, কতজন ছাত্র ঐ উভয় বিষয়েই উত্তীর্ণ হইয়াছিল নির্ণয় কর। ( *In an examination, 40% of the candidates fail in English, 15% in Bengali and 10% in both. Find the number of those who pass in both subjects, if the number of candidates appearing in the examination be 10,600.* ) ( *North Bengal, Pre-Univ. 1963* )

100 জন ছাত্রের মধ্যে :

উভয় বিষয়ে অনুত্তীর্ণ ছাত্রের সংখ্যা = 10 ;

$\therefore$ কেবলমাত্র ইংরেজিতে অনুত্তীর্ণ ছাত্রের সংখ্যা = 40 − 10 = 30,

এবং কেবলমাত্র বাংলায় অনুত্তীর্ণ ছাত্রের সংখ্যা = 15 − 10 = 5 ;

∴ কেবলমাত্র ইংরেজিতে, কেবলমাত্র বাংলায় এবং উভয় বিষয়ে অনুত্তীর্ণ ছাত্রের সংখ্যা $=30+5+10=45$ ;

∴ 100 জনের মধ্যে উভয় বিষয়ে উত্তীর্ণ ছাত্রের সংখ্যা $=100-45=55$ ;

∴ 10,600 জনের মধ্যে " " " $=55\times106=\underline{5,830}$.

**উদা. 22.** একটি পরীক্ষায়, A পাশের জন্য প্রয়োজনীয় সর্বনিম্ন নম্বরের শতকরা 10 কম ও B, A-এর শতকরা $11\frac{1}{9}$ কম পাইল ; C, A ও B একত্র যাহা পাইল তাহার শতকরা $41\frac{3}{17}$ কম পাইয়া থাকিলে, সে পাশ না ফেল করিল ?

(*In an examination A obtains 10% less than the minimum number of marks required for passing, B obtains $11\frac{1}{9}$% less than A, and C, $41\frac{3}{17}$% less than the number of marks abtained by A and B together. Does C pass or fail ?*) (*W. B. S. B., S. F. 1956 Addl.*)

মনে কর পাশের সর্বনিম্ন নম্বর $=100$
বাদ 10% $=10$

A-এর নম্বর $=90$
বাদ $11\frac{1}{9}\%\left(=\frac{100}{9\times100}=\frac{1}{9}\right)=10$

B-এর নম্বর $=80$

∴ A ও B একত্র পাইল $90+80=170$
বাদ $41\frac{3}{17}\%\left(\frac{700}{17\times100}=\frac{7}{17}\right)=70$

C এর নম্বর $=100$

∴ C পাশের জন্য প্রয়োজনীয় সর্বনিম্ন নম্বর পাইয়া পাশ করিল।

**উদা. 23.** খাঁটি দুগ্ধে 88·75% জল থাকে ; এবং দেখা গেল দুগ্ধের একটি নমুনায় 90% জল আছে। এই নমুনা-দুগ্ধের 18 লিটারে কি পরিমাণ ভেজাল আছে ?

(*Pure milk contains 88·75% of water and a sample of milk is found to contain 90% of water. What is the extent of adulteration in 18 litres of this milk ?*) (*Burd., B. Com. 1963*)

| | জল | দুগ্ধ | |
|---|---|---|---|
| নমুনা-দুগ্ধের 100 লিটারে | 90 লি. | 100 − 90 = 10 লি. | …(1) |
| খাঁটি দুগ্ধের 100 লিটারে | 88·75 লি. | 100 − 88·75 = 11·25 লি. | …(2) |

(1) হইতে দেখা যায়, নমুনা-দুগ্ধে জল আছে দুগ্ধের 9 গুণ।

(2) হইতে দেখা যায়, খাঁটি দুগ্ধের 100 লিটারে থাকে 11·25 লি. দুগ্ধ ও 88·75 লি. জল ; 88·75 লি. জলের স্থলে $11·25\times9=101·25$ লি. জল থাকিলে, খাঁটি দুগ্ধ নমুনা-দুগ্ধ হইত ; অতএব, 100 লি. খাঁটি দুগ্ধে $101·25-88·75=12·50$ লি. জল মিশ্রিত করিলেই $100+12·50=112·50$ লি. নমুনা-দুগ্ধ পাওয়া যায়। তাহা হইলে, 112·50 লি. নমুনা-দুগ্ধে মিশ্রিত জল ( ভেজাল )-এর পরিমাণ 12·50 লি. ;

∴ নমুনা-দুগ্ধ ভেজাল
112·50 লি. 12·50 লি.
18 লি. $x$

∴ $x=\frac{12\cdot50 \text{ লি.}\times18}{112\cdot50}$
( ফল ছোট, ছোটটি উপরে। )
$=\frac{1250\times18}{11250}=\underline{2 \text{ লি.}}$।

**অথবা,** নমুনা-দুগ্ধে 90% জল, সুতরাং 10% দুগ্ধ থাকে; তাহা হইলে, নমুনা-দুগ্ধের 18 লিটারে দুগ্ধ থাকে 18এর 10% = 1·8 লি. ও জল থাকে 18 − 1·8 = 16·2 লিটার।

এখন, খাঁটি দুগ্ধের 100 লিটারে 88·75 লি. জল ও 100 − 88·75 = 11·25 লি. দুগ্ধ থাকে ; তাহা হইলে, খাঁটি দুগ্ধে,

11·25 লি. দুগ্ধ থাকিলে, জল 88·75 লি. থাকে ;
∴ উহাতে 1·8 লি. „ „ „ যদি $x$ লি. থাকে,
তাহা হইলে,

$x=\frac{88\cdot75\times1\cdot8}{11\cdot25}$ (ফলছোট, ছোটটি উপরে ;)
$=\frac{8875\times18}{1125\times10}=\frac{71}{5}=14\cdot2$ ;

∴ নমুনা-দুগ্ধে, 1·8 লি. দুগ্ধের সহিত জল থাকে 16·2 লি.,
আর, খাঁটি „ 1·8 লি. „ „ „ „ 14·2 লি. ;

∴ ( বিয়োগ করিয়া, ) মিশ্রিত জল বা ভেজালের পরিমাণ = 2

**উদা. 24.** এক বাণিজ্যিক প্রতিষ্ঠান তাহার কর্মিগণকে তাহাদের মূল বেতনের প্রথম একশত টাকার উপর এক নির্দিষ্ট হারে এবং মূল বেতনের অবশিষ্টের উপর ভিন্ন এক নির্দিষ্ট হারে দুর্মূল্য ভাতা দেয়। যে কর্মীর মূল বেতন টা. 270, আয়কর কাটিবার পূর্বে সে মাসে মোট 435 টাকা পাইবার অধিকারী এবং অপর একজন কর্মী যাহার মূল বেতন টা. 160 সে মোট টা. 270 পায়। ঐ প্রতিষ্ঠান-কর্তৃক যে দুইপ্রকার হারে দুর্মূল্য ভাতা দেওয়া হয় তাহাদিগকে নির্ণয় কর।

*( A mercantile firm pays dearness allowance to its staff at a fixed rate on the first hundred rupees and at a different fixed rate on the balance of basic salary. An employee whose basic salary i Rs 270 is entitled to get altogether Rs. 435 per month before deduction of income-tax and another employee with a basic salary of Rs. 160 gets altogether Rs.270. Find the rates of dearness allowance paid by the firm. )* *(C. U., B. Com., 1962)*

দুর্মূল্য ভাতারও আয়কর কাটা হয় ; সুতরাং আয়কর কাটিবার পূর্বে কর্মীর প্রাপ্ত মোট অর্থের পরিমাণের উল্লেখ থাকায়, ঐ মোট অর্থ হইতে মূল বেতন বিয়োগ করিলে দুর্মূল্য ভাতার মোট পরিমাণ পাওয়া যায় ; অতএব,

যে কর্মীর মূল বেতন টা. 270, তাহার ভাতা = টা. 435 − টা. 270 = টা. 165,
„ „ „ „ টা. 160, „ „ = টা. 270 − টা 160 = টা. 110 ;

∴ প্রথম 100 টাকার ভাতা + অবশিষ্টের 170 টাকার ভাতা = টা. 165 ··· (1)
ও প্রথম 100 টাকার ভাতা + „ 60 „ „ = টা 110 ··· (2)

∴ প্রথম 100 টাকা বাদে অবশিষ্টের 110 টাকার ভাতা = টা. 55 ;

∴ মূল বেতনের প্রথম 100 টাকা বাদে অবশিষ্টের উপর ভাতার হার $=\frac{55}{110}\times100\% = \underline{50\%}$।

∴ (2) হইতে, প্রথম 100 টাকার ভাতা + 60 টাকার 50%$(=\frac{1}{2})$ = টা. 110,

বা প্রথম 100 টাকার ভাতা + টা. 30 = টা. 110 ;

∴ প্রথম 100 টাকার ভাতা = টা. 110 − টা. 30 = টা. 80 ;

∴ প্রথম 100 টাকার উপর ভাতার হার = 80% ।

**উদা. 25.** বিক্রয়কার্যে নিযুক্ত এক ব্যক্তি তাহার পারিশ্রমিকস্বরূপ নির্দিষ্ট মাসিক বেতন এবং তাহা-দ্বারা বিক্রয়ের লব্ধ অর্থের এক নির্দিষ্ট শতাংশ পায়। 1949-এর প্রথম চতুর্থাংশে সে 22,250 টাকার মাল বিক্রয় করিয়া, পারিশ্রমিক বাবত মোট 2,900 টাকা পাইল এবং ঐ বৎসরের অবশিষ্ট সময়ে সে 85,000 টাকার মাল বিক্রয় করিল ও ঐ সময়ের জন্য তাহার মোট পারিশ্রমিক টা. 10,525 দাঁড়াইল। তাহার মাসিক বেতন ও কমিশনের হার নির্ণয় কর।

*( A selling agent's remuneration consists partly of a fixed monthly salary and partly of a fixed percentage on all sales effected by him. During the first quarter of 1949 he sold goods for Rs. 22,250 and received a total remuneration of Rs. 2,900. During the rest of the year he sold goods for Rs. 85,000 and his total remuneration for the period amounted to Rs. 10,525. Find out his monthly salary and rate of commission. )* *( C. U., I. A.—Com. 1950 )*

বৎসরের চতুর্থাংশ = 3 মাস ;

∴ 3 মাসের বেতন + টা. 22,250-এর কমিশন = টা. 2,900 … (1)

ও 9 „ „ + টা. 85,000-এর „ = টা. 10,525 … (2)

(2) : 9 মাসের বেতন + টা. 85,000-এর কমিশন = টা. 10,525,

(1) × 3 : 9 মাসের বেতন + টা. 66,750-এর কমিশন = টা. 8,700 ;

( বিয়োগ করিয়া, ) টা. 18,250-এর কমিশন = টা. 1,825 ;

∴ কমিশনের হার $= \frac{1825}{18250} \times 100\% =$ 10% ।

∴ (1) হইতে, 3 মাসের বেতন + টা. 22,250-এর 10% $(=\frac{1}{10})$ = টা. 2,900,

বা 3 মাসের বেতন + টা. 2,225 = টা. 2,900,

বা 3 মাসের বেতন = টা. 2,900 − টা. 2,225 = টা. 675 ;

∴ 1 মাসের বেতন = টা. 675 ÷ 3 = টা. 225.

***উদা. 26.** একটি ঘোড়া ও একখানি গাড়ির মূল্য একত্র 1,140 টাকা। ঘোড়ার মূল্য 15% বেশি ও গাড়ির মূল্য 10% কম হইলে, উভয়ের একত্র মূল্য হইত 1,146 টাকা। ঘোড়াটির মূল্য নির্ণয় কর।

*( A horse and a carriage together cost Rs. 1,140. If the price of the horse be 15% more and that of the carriage 10% less, the two together would cost Rs. 1,146. Find the price of the horse. )*

ঘোড়া ও গাড়ি উভয়েরই মূল্য 10% কম হইলে, উভয়ের একত্র মূল্য হইত

টা. 1,140 − 1,140 টাকার 10% = টা. 1,140 − টা. 114 = টা. 1,026 ;

[ অথবা একত্র মূল্য হইত 1,140 টাকার 90% = টা. 1,026·00. ]

ইহা, 1,146 টাকা অপেক্ষা ( 1,146 − 1,026 ) টাকা, বা 120 টাকা কম ; এবং এই কম হইবার কারণ ঘোড়ার মূল্য 15% বেশি স্থলে 10% কম ধরা হইয়াছে ;

∴ ঘোড়ার মূল্যের (15+10)% বা 25% = টা. 120 ;

∴ ঘোড়ার মূল্যের 100% = টা. 120 × 4 = টা. 480 ;

অর্থাৎ ঘোড়ার মূল্য = 480 টাকা।

**বিকল্প পদ্ধতি :** মনে কর ঘোড়ার মূল্য = $x$, এবং গাড়ির মূল্য = $y$ ;

∴ $x + y$ = 1,140 টাকা, … … (1)

এবং $115\%x + 90\%y$ = 1,146 টাকা, … … (2)

(1)হইতে, $90\%x + 90\%y$ = 1,140 টাকার 90% = টা. $1,140 \times \frac{90}{100}$ = টা. 1,026(3)

(2) হইতে (3) বিয়োগ করিয়া $25\%x$ = 120 টাকা ;

∴ $x = 100\%x$ = টা. 120 × 4 = 480 টাকা।

**উদা. 27.** কোন শহরের বার্ষিক জন্ম ও মৃত্যুর হার যথাক্রমে 12% ও 7%. ঐ শহরের বর্তমান লোকসংখ্যা 4,80,000 হইলে 3 বৎসর পরে উহা কত হইবে ?

( *The birth rate of a town is 12% and death rate 7%. If the present population of the town is 4,80,000, what will it be after 3 years ?* )

স্পষ্টই, বার্ষিক লোকসংখ্যার নীট বৃদ্ধির হার = (12 − 7)%, বা 5% ;

∴ প্রথম বৎসরের শেষে লোকসংখ্যা = 4,80,000 এর 105% = $4,80,000 \times \frac{105}{100}$ ;

∴ দ্বিতীয় বৎসরের শেষে লোকসংখ্যা = $(4,80,000 \times \frac{105}{100})$ এর 105%

$= 4,80,000 \times \frac{105}{100} \times \frac{105}{100}$ ;

∴ তৃতীয় বৎসরের শেষে লোকসংখ্যা = $(4,80,000 \times \frac{105}{100} \times \frac{105}{100})$ এর 105%

$= 4,80,000 \times \frac{105}{100} \times \frac{105}{100} \times \frac{105}{100}$ = 5,55,660.

**উদা. 28.** এক ব্যক্তির মূলধন বৎসরে 12% হারে বর্ধিত হইয়া 3 বৎসর শেষে 14,04,928 টাকা হইল ; ঐ মূলধন প্রথমে কত ছিল ?

( *A man's capital increases by 12% every year and becomes Rs. 14,04,928 at the end of 3 years. What was it originally ?* )

মনে কর প্রথমে মূলধন ছিল P ;

তাহা হইলে, প্রথম বৎসরের শেষে মূলধন হইবে P এর 112% = $P \times \frac{112}{100}$ ;

∴ দ্বিতীয় „ „ „ „ $P \times \frac{112}{100}$ এর 112%,

অর্থাৎ $P \times \frac{112}{100} \times \frac{112}{100}$ ;

∴ তৃতীয় „ „ „ „ $P \times \frac{112}{100} \times \frac{112}{100}$ এর 112%,

অর্থাৎ $P \times \frac{112}{100} \times \frac{112}{100} \times \frac{112}{100}$ ;

∴ $P \times \frac{112}{100} \times \frac{112}{100} \times \frac{112}{100}$ = টা. 14,04,928 ;

∴ P = টা. $14,04,928 \times \frac{100}{112} \times \frac{100}{112} \times \frac{100}{112}$ = 10,00,000 টাকা।

## প্রশ্নমালা 1

**1.** ( মৌখিক ) :

(i) 68 জন বালকের মধ্যে 17 জন অনুপস্থিত থাকিলে, অনুপস্থিতের শতকরা হার কত ?

(ii) 45 জন ছাত্রীর 9 জন অনুপস্থিত হইলে, মোট ছাত্রীর শতকরা কতজন উপস্থিত আছে ?

(iii) একজন ছাত্র শতকরা কত নম্বর পাইয়াছে যদি সে :

(ক) মোট 500 নম্বরের মধ্যে 350 নম্বর পাইয়া থাকে ? (খ) মোট 250 নম্বরের মধ্যে 180 পাইয়া থাকে ? (গ) মোট 650 নম্বরের মধ্যে 130 পাইয়া থাকে ? (ঘ) মোট 1000 নম্বরের মধ্যে 797 পাইয়া থাকে ? (ঙ) মোট 720 নম্বরের মধ্যে 90 পাইয়া থাকে ? (চ) মোট 180 নম্বরের মধ্যে 81 পাইয়া থাকে ?

(iv) শতকরা বার্ষিক সুদের হার ( rate percent per annum ) কত, যদি :

(ক) 25 টাকার 1 বৎসরের সুদ টা. 2 হয় ? (খ) টা. 12/50 প.-এর 1 বৎসরের সুদ টা. 3 হয় ? (গ) 24 টাকার 1 বৎসরের সুদ টা. 4 হয় ? (ঘ) টা. 16/50 প.-এর 1 বৎসরের সুদ টা. 5/50 প. হয় ? (ঙ) 48 টাকার 1 বৎসরের সুদ টা. 1·50 প. হয় ? (চ) টা. 16-এর 1 বৎসরের সুদ টা. 3 হয় ? (ছ) 56 টাকার 1 বৎসরের সুদ টা. 7 হয় ? (জ) টা. 40-এর 1 বৎসরের সুদ টা. 2/50 প. হয় ? (ঝ) 84 টাকার 1 বৎসরের সুদ টা. 7 হয় ? (ঞ) টা. 96-এর 1 বৎসরের সুদ টা. 9 হয় ?

(v) নিম্নের শতকরা হারগুলির মান নির্ণয় কর :

| | |
|---|---|
| (ক) টা. 150-এর 20%, | (খ) টা. 160-এর $12\frac{1}{2}$%, |
| (গ) টা. 360-এর $33\frac{1}{3}$%, | (ঘ) টা. 96-এর $16\frac{2}{3}$%, |
| (ঙ) টা. 72-এর $8\frac{1}{3}$%, | (চ) টা. 160-এর $3\frac{1}{8}$%, |
| (ছ) টা. 450-এর 16%, | (জ) টা. 350-এর 15%, |
| (ঝ) টা. 225-এর 24%, | (ঞ) টা. 2,400-এর 75%, |

(ট) টা. 750-এর 76%।

(vi) (ক) 9, 25, $4\frac{1}{2}$ ও 0·05-এর প্রত্যেকটি 20-এর শতকরা কত ?

(খ) 2, 3, 10, $4\frac{1}{2}$ ও 0·08-এর ,, 8-এর ,, ,, ?

**2.** একটি শহরের লোকসংখ্যা কোন বৎসরের প্রথমে 1,25,000 ছিল ; সারা বৎসরে লোকসংখ্যা 15% বাড়িয়া থাকিলে, পরবর্তী বৎসরের প্রথমে লোকসংখ্যা কত হইয়াছিল ?

**3.** 1951 খ্রীষ্টাব্দে ভারতের লোকসংখ্যা 360 নিযুত ( million ) ছিল ; 1951 ও 1961-এর মধ্যে লোকসংখ্যা $22\frac{1}{2}$% বাড়িয়া থাকিলে, ভারতে 1961 খ্রীষ্টাব্দে লোকসংখ্যা কত ছিল ?

**4.** ক-এর মাসিক আয়ের 18% = টা. 93/78 প. হইলে, তাহার মাসিক আয় কত ?

5. বাতাসের আয়তনের 78·11% নাইট্রোজেন গ্যাস, 20·96% অক্সিজেন গ্যাস এবং 0·93% নানা নিষ্ক্রিয় গ্যাস ( inert gas ) হইলে, 125 লিটার বাতাসে ঐ সকল গ্যাসের কত ঘন সেন্টিমিটার (c.c.) করিয়া আছে, নির্ণয় কর।

6. সোরা ( nitre ), কাঠকয়লা ( charcoal ) এবং গন্ধক ( sulphur )-এর এক সামান্য মিশ্র ( mechanical mixture ) বারুদ ( gunpowder )। বারুদের একটি নমুনার 2528 গ্রামে 1896 গ্রাম সোরা ও 316 গ্রাম কাঠকয়লা আছে। ঐ নমুনায় প্রতিটি উপাদানের পরিমাণ শতকরা কত নির্ণয় কর ( Find the percentage of each of the ingredients in the specimen )।

7. কোন দ্রব্যের মূল্য 8% বর্ধিত হইয়া বর্তমানে টা. 243 হইল। দ্রব্যটির পূর্বমূল্য নির্ণয় কর।

8. কোন বিদ্যালয়ের ছাত্রসংখ্যা 15% কমিয়া বর্তমানে 782 হইয়াছে ; পূর্বে উহা কত ছিল ?

9. কোন দেশের আদমশুমারে ( census-এ ) দেখা গেল লোকসংখ্যা 31,88,98,005 ; শেষ আদমশুমারের লোকসংখ্যা 11% বাড়িয়া ইহা দাঁড়াইলে, শেষ আদমশুমারে লোকসংখ্যা কত ছিল নির্ণয় কর।

10. এক নির্বাচনে নির্বাচকবৃন্দ ( electors )-এর মোটসংখ্যা 5,370 ; ইহাদের মধ্যে 4,731 জন ভোট দিয়াছিল। ক-এর পক্ষে ভোট দিয়াছিল 2,947 জন এবং অবশিষ্ট দিয়াছিল খ-এর পক্ষে। (1) নির্বাচকবৃন্দের শতকরা কতজন ভোট দেয় নাই, এবং (2) খ নির্বাচকমণ্ডলীর শতকরা কতজনের ভোট পাইয়াছিল, উভয় ফল আসন্ন 1 দশমিক স্থান পর্যন্ত নির্ণয় কর। *( C. U., I. A.—Com. 1928 )*

11. এক নির্বাচনে এক ব্যক্তি তাহার প্রতিদ্বন্দ্বীর $6\frac{1}{4}\%$ কম ভোট পাইল। প্রতিদ্বন্দ্বী 2,160 ভোট পাইয়া থাকিলে, পরাজিত ব্যক্তির পক্ষে কত ভোট দেওয়া হইয়াছিল ? *( C. U., I. A.—Com. 1933 )*

12. ভবিষ্যনিধি ( Provident fund ) ও আয়কর বাবত এক ব্যক্তির মাহিনার $15\frac{1}{2}\%$ কাটিবার পরে ( after the deduction ) ঐ ব্যক্তি টা. 591/50 প. পায়, মোট কত কাটা হয় নির্ণয় কর।

13. কোন পরীক্ষার মোট পরীক্ষার্থী ও পরীক্ষার্থিনী-সংখ্যার এক-পঞ্চমাংশ বালিকা এবং অবশিষ্ট বালক। বালকগণের 5% এবং বালিকাগণের 40% পরীক্ষায় ফেল করিল। মোট পরীক্ষার্থী ও পরীক্ষার্থিনী-সংখ্যা 2,500 হইলে, পাসের শতকরা হার নির্ণয় কর।

14. এক পরীক্ষায় প্রশ্নপত্রসমূহের মোট নম্বর ( full marks ) ছিল 6,000. এই পরীক্ষায় A, B-অপেক্ষা 12% অধিক, B, C-অপেক্ষা 16% অধিক ও C, D-অপেক্ষা 20% অধিক পাইল ; A 4872 পাইয়া থাকিলে, D মোট নম্বরের শতকরা কত পাইয়াছিল নির্ণয় কর ( Find what percentage of the full marks were obtained by D )। *( W. B. C. S. )*

**15.** এক প্রকার মদে 10% ও অপর এক প্রকার মদে 20% জল আছে। এক মদ্য ব্যবসায়ী প্রথম প্রকারের 90 গ্যালনের সহিত দ্বিতীয় প্রকারের 60 গ্যালন মিশ্রিত করিলে, মিশ্রে ( in the mixture ) জলের অংশ শতকরা কত ? ( *P. U. 1942* )

**16.** এক ব্যক্তির মাসিক ব্যয়ের বরাদ্দ এইরূপ ( A man's monthly budget of expenditure is as follows ) : মাসিক আয়ের 18% বাড়িভাড়া, 62% খাদ্য ও পরিধেয়, 12% পরিবহণ ( conveyance ), বিবিধ 20 টাকা। ঐ ব্যক্তির মাসিক সঞ্চয় 40 টাকা হইলে, তাহার মাসিক আয় ও প্রথম তিন পদের প্রতিটির জন্য যে পরিমাণ ব্যয় হয় তাহা নির্ণয় কর (Find his monthly income and the actual amounts he spends for each of the first three items )।

**17.** আদায়ী খরচা বাবত 8% এবং আয়কর টাকায় 21 প. হারে দিয়া জনৈক বাজারের মালিকের নীট খাজনা থাকে টা. 11,265/40 প.। তাহার মোট খাজনার পরিমাণ নির্ণয় কর।

**18.** এক ব্যক্তি তাহার মোট আয় 1,800 টাকার 25% ব্যয় করিল এবং এই ব্যয়ের পরে যাহা রহিল তাহার $22\frac{2}{9}$% দান করিল। তাহার নিকট এখন কি পরিমাণ অর্থ রহিল এবং সে মূল অর্থের মোট শতকরা কত অংশ ব্যয় করিল ?

**19.** কোন শহরের অধিবাসিবৃন্দের 15% প্লেগ রোগে আক্রান্ত হইয়া মৃত্যুমুখে পতিত হইলে, ভীত হইয়া অবশিষ্টের 25% শহর ছাড়িয়া চলিয়া গেল। অধিবাসি-সংখ্যা তখন কমিয়া 33,660-এ দাঁড়াইলে, প্রথমে উহা কত ছিল ?

( 15% of the inhabitants of a town having died of plague, a panic set in, during which 25% of the remaining inhabitants left the town. If the population was reduced to 33,660. what was it originally ? ) ( *C. U. 1948 Addl.* )

**20.** এক ব্যক্তি তাহার মূলধন তিনটি প্রচেষ্টায় বিনিয়োগ করিল। সে প্রথমটিতে মূলধনের 65%, দ্বিতীয়টিতে অবশিষ্টের 56% এবং তৃতীয়টিতে মূল মূলধনের $17\frac{1}{2}$% বিনিয়োগ করিয়া থাকিলে, (i) মূল মূলধনের শতকরা কত অংশ অবশিষ্ট রহিল ? (ii) অবশিষ্টের পরিমাণ টা. 3,185·00 হইলে, মূল মূলধন কত ছিল ?

**21.** এক লিমিটেড কম্পানির মোট আয়ের 50% ব্যয় করা হয় কম্পানির কার্য-নির্বাহের জন্য, অবশিষ্টের 50% জমা রাখা হয় রিজার্ভ ফণ্ডে এবং অবশিষ্ট অর্থ অংশীদারগণকে তাহাদের মোট দশ লক্ষ টাকার শেয়ারে 5% হারে লাভাংশ বাবত দেওয়া হয় ; ঐ কম্পানির মোট আয় কত নির্ণয় কর ( *and the balance is paid away as dividend to shareholders at the rate of 5% on their holdings. If the share capital is Rs. 10 lakhs, find the amount of gross receipts* )। ( *C. U., B. Com. 1967* )

**22.** গত বৎসর এক স্বর্ণখনি হইতে উত্তোলিত 56,000 টনে আকরিক স্বর্ণ (ore) হইতে 3,92,000 গ্রাম স্বর্ণ উৎপাদিত হইয়াছিল। এই বৎসর খনি হইতে উত্তোলিত আকরিক স্বর্ণের পরিমাণ 20% ও আকরিক স্বর্ণ হইতে স্বর্ণোৎপাদন টনে প্রতি 2% বৃদ্ধি প্রাপ্ত হইলে, এই বৎসর কত গ্রাম স্বর্ণ পাওয়া যাইবে ?

*23. এক ব্যক্তি, তাহার নিকট যে অর্থ ছিল তাহার 30% ব্যয় করিবার পরে আরও টা. 1,009/50 প. ব্যয় করিল এবং পরে অবশিষ্টের 16% ব্যয় করিয়া দেখিল যে, তাহার নিকট আর টা. 2,856/42 প. অবশিষ্ট আছে। প্রথমে তাহার নিকট কি পরিমাণ অর্থ ছিল? দেখাও যে শেষবারে সে টা. 544/08 প. ব্যয় করিয়াছিল।

*24. **ক** ও **গ**-এর মাসিক মাহিনা **খ**-এর মাসিক মাহিনার যথাক্রমে 12% অধিক ও 8% কম। **ক** ও **গ**-এর মাহিনার অন্তর টা. 50 হইলে, তাহাদের মাসিক মাহিনা কত?

[ **ইঙ্গিত :** ক-এর মাসিক বেতন = খ-এর মাসিক বেতনের 112%

এবং গ-এর ,, ,, = খ-এর ,, ,, 92%

∴ ক ও গ-এর মাসিক বেতনের অন্তর = খ-এর মাসিক বেতনের 20%। ]

*25. **ক**-এর আয় **খ**-এর আয়ের 15% অধিক ও **গ**-এর আয়ের 15% কম; **গ**-এর আয় **খ**-এর আয়ের শতকরা কত অধিক ও **খ**-এর আয় **গ**-এর আয়ের শতকরা কত কম নির্ণয় কর।

*26. দুগ্ধ ও জলের এক মিশ্রের 48 লিটারে দুগ্ধের পরিমাণ 75%। ঐ মিশ্রে কত দুগ্ধ মিশ্রিত করিলে দুগ্ধ মিশ্রের 80% হইবে?

[ লক্ষণীয়, শেষ মিশ্রে জলের পরিমাণ পূর্ববৎই আছে।

এখন প্রথম মিশ্রে জলের পরিমাণ = 48 লি.-এর 25% = 48 লি.-এর $\frac{1}{4}$ = 12 লি.;

∴ দ্বিতীয় মিশ্রেও ,, ,, = 12 লি. = দ্বিতীয় মিশ্রের (100 − 80)% = 20%;

∴ দ্বিতীয় মিশ্রের পরিমাণ = দ্বিতীয় মিশ্রের 100% = 12 লি. × 5 = 60 লি.

এবং প্রথম মিশ্রের ,, = 48 লি.

∴ ( বিয়োগ করিয়া, ) মিশ্রিত দুগ্ধের পরিমাণ = 12 লি. ]

*27. মদ ও জলের এক মিশ্রের 1 লিটারে 90 ঘ. সেমি ( c. c. ) জল আছে। ঐ মিশ্রে কত জল মিশ্রিত করিলে, জল মিশ্রের $16\frac{2}{3}$% হইবে?

**28. খাঁটি দুগ্ধে 89% জল আছে। দুগ্ধের একটি নমুনা ( sample )-য় 90% জল থাকিলে, ঐ নমুনা দুগ্ধের 22 লিটারে কি পরিমাণে ভেজাল ( extent of adulteration ) আছে? ( *Burd. Entrance, 1962*; *S. F. 1960 Addl.* )

**29. কিয়ৎ পরিমাণ জলমিশ্রিত দুগ্ধে দুগ্ধের পরিমাণ 80%। ঐ জলমিশ্রিত দুগ্ধের প্রতি লিটারে 1 ডেসিলিটার করিয়া আরও ভেজাল দিলে, শেষ মিশ্রের প্রতি লিটারের মূল্য প্রথম মিশ্রের প্রতি লিটারের মূল্যের শতকরা কত কম হইবে নির্ণয় কর।

*30. বিশ্লেষণ ( analysis ) করিয়া দেখা গেল কোন দ্রব্যের উৎপাদন-ব্যয় ( cost of production ) এইরূপ : মাল-মশলা 40%, মজুরী 30%, আনুষঙ্গিক ব্যয় ( overhead charges ) 30%. মজুরী 10% বাড়িলে ও মাল-মশলার মূল্য 5% কমিলে, উৎপাদন-ব্যয় অপরিবর্তিত রাখিতে হইলে, আনুষঙ্গিক ব্যয় কিরূপ হ্রাসের প্রয়োজন নির্ণয় কর। ( *C. U., B. Com. 1966 Old Regulation* )

*31. এক ব্যক্তি, তাঁহার আয়ের 10% সঞ্চয় করেন; যখন তাঁহার আয় 18%

বাড়িল, তখনও তিনি পূর্বের ন্যায় একই পরিমাণ সঞ্চয় করিলে, তাঁহার ব্যয় শতকরা কত বাড়িল ?

*32. কোন পণ্যের বিক্রয় মূল্য 10% বাড়াইয়া দেওয়ায়, উহার বিক্রয় 10% কমিয়া গেল। ঐ পণ্যের বিক্রয় লব্ধ অর্থের পরিমাণ শতকরা কত বাড়িল বা কমিল নির্ণয় কর ( find by how much percent does the receipt from the sale of the commodity increase or decrease )।

[ বিক্রয়ের পরিমাণ বা সংখ্যা  মূল্য ( প্রাপ্তি )  পরিবর্তিত মূল্য ( বর্তমান প্রাপ্তি )

$a$  $p$  $110\%p$

$90\%a$  $x$

$$\therefore \quad x=\frac{110\%p\times 90\%a}{a}=99\%p\ ;$$

∴ প্রাপ্তি হ্রাসপ্রাপ্ত হইয়াছে, এবং হ্রাস $=p-99\%p=1\%p$. ]

*33. রেলের মাশুল 20% কমাইয়া দেওয়ায়, যাত্রীদলের যাতায়াত ( passenger traffic ) 25% বাড়িয়া গেল। এই সকল পরিবর্তনে রেলের আয়ের কিরূপ হ্রাস-বৃদ্ধি হইবে ( how do these changes affect the revenue ) ?

*34. বাসভাড়া 25% বাড়িয়া যাওয়ায়, যাত্রীদলের যাতায়াত 40% কমিয়া গেল। বাসের আয় শতকরা কত কমিয়া গেল নির্ণয় কর ( find the percentage decrease in revenue )। ( *Burd., B. Com. 1965* )

*35. কিছু অর্থ লইয়া এক ব্যক্তি একটি ব্যবসায় আরম্ভ করিল। প্রথম বৎসরে সে তাহার নিয়োজিত অর্থের 100% লাভ করিল এবং পরবর্তী তিন বৎসরে প্রতি বৎসরেই বৎসরের প্রথমে তাহার যত ছিল তাহার 20% ক্ষতি হইল। চতুর্থ বৎসরের শেষে তাহার টা. 10,240 থাকিলে, তাহার মূল মূলধন কত ছিল ( what was his original capital ) ? ( *W. B. S. B., H. S. 1967* )

36 ব্যবসায়ের প্রথম বৎসরে এক ব্যবসায়ীর মূলধনের 10% লোকসান হইল, কিন্তু দ্বিতীয় বৎসরে প্রথম বৎসরের শেষে তাহার যে মূলধন ছিল তাহার 20% লাভ হইল ; এখন তাহার মূলধনের পরিমাণ প্রথম মূলধনের পরিমাণ-অপেক্ষা 7,200 টাকা অধিক হইলে, তাহার মূলধন প্রথমে কত ছিল নির্ণয় কর।

*37. 1960-এর 1লা জুলাই তারিখে শ্রী এ. নাথ তাহার পোস্টাফিসের সঞ্চয়ী আমানত-এর হিসাব ( Postal Savings Deposit Account ) হইতে কিছু মূলধন তুলিয়া তাহার ব্যবসায় আরম্ভ করিল। ঐ টাকা তুলিবার পরে পাস বই ( Pass book )-তে দেখা গেল টা. 2751/92 প. অবশিষ্ট আছে। 1961-এর 1লা জুলাই তারিখে দেখা গেল ব্যবসায়ে মূলধনের 5% ক্ষতি হইয়াছে, কিন্তু 1962-এর 1লা জুলাই তারিখে দেখা গেল 1961-এর 1লা জুলাই তারিখে মূলধনরূপে তাহার ব্যবসায়ে যাহা ছিল তাহার 7% লাভ হইয়াছে। এইরূপে 1962-এর 1লা জুলাই তারিখে তাহার মূলধনের পরিমাণ প্রারম্ভিক মূলধন অপেক্ষা 330 টাকা অধিক হইলে, 1960-এর 30শে জুন তারিখে পোস্টাফিসের সঞ্চয়ী আমানত হিসাবে তাহার আমানতের কত অবশিষ্ট ( deposit balance ) ছিল নির্ণয় কর। ( *C. U., B. Com. 1963* )

**38. আয়ের 5% জীবন-বীমা বাবত, অবশিষ্টের 5% আয়কর বাবত, এবং সন্তানগণের শিক্ষা ও পরিবারের অন্যান্য ব্যয়-বাবত অবশিষ্টের 8% ব্যয় করিয়া, এক ব্যক্তির মোট আয়ের 83% অপেক্ষা 54 টাকা অধিক রহিল। ঐ ব্যক্তির মোট আয় নির্ণয় কর।

*39. কয়লার মূল্য 20% বর্ধিত হইলে, যাহাতে (ক) খরচ না বাড়ে, (খ) খরচ মাত্র 4% বাড়ে, তাহার জন্য এক গৃহস্থকে ঐ জিনিসের ব্যবহার শতকরা কত কমাইতে হইবে? (*Pat Univ. 1948*)

[The price of coal having been raised 20 percent, by how much percent must a house-holder reduce his consumption of that article so as (ক) not to increase his expenditure on that article, (খ) to increase his expenditure on that article by 4% only.]

*40. চিনির মূল্য 25% বর্ধিত হইলে, এক গৃহস্থ চিনির ব্যবহার 30% কমাইয়া দিল। ঐ ব্যক্তির চিনি-বাবত ব্যয়ের শতকরা কত পরিবর্তন হইল নির্ণয় কর।

(The cost of sugar having been raised 25%, a house-holder reduces the consumption of sugar by 30%; find by how much percent his expenses on sugar change.)

*41. এক চা-ব্যবসায়ী তাহার চা-এর দাম 10% কমাইয়া দিল। তাহার চা-এর কাটতি শতকরা কত বাড়িলে তাহার আয় (ক) পূর্ববৎ থাকিবে? (খ) 15% বাড়িবে?

[A tea-dealer lowers the price of his tea by 10%. By how much percent must the consumption of his tea be raised so that his income (ক) may remain as before, (খ) may increase by 15%?]

*42. কমলা লেবুর মূল্য 20% কমিলে, এক ক্রেতা টাকায় 5টি লেবু বেশি পান। 100টি লেবুর হ্রাসপ্রাপ্ত ও পূর্ব মূল্য নির্ণয় কর।

*43. লবণের মূল্য $12\frac{1}{2}$% বাড়িলে, টা. 1/44 প.-এ 2 কিগ্রা. লবণ কম কিনিতে পারা যায়। 1 কিগ্রা. লবণের পূর্ব মূল্য কত ছিল, বর্তমান মূল্যই বা কত?

(An increase of $12\frac{1}{2}$% in the price of salt would enable one to purchase 2 Kg. of salt less for Re. 1/44 P. What was the original price of salt per Kg. and what is it at present?)

44. কয়লার দাম যদি শতকরা 10 ভাগ কমিয়া যায়, তবে 180 টাকায় পূর্বাপেক্ষা 200 কেজি. কয়লা বেশি পাওয়া যায়। দাম কমার আগে 100 কেজি. কয়লার দাম কত ছিল? (*C. U., B Com. 1969*)

*45. এক পরীক্ষায় পরীক্ষার্থিগণের 20% ইংরেজিতে, 30% গণিতে এবং 10% উভয় বিষয়ে ফেল করিল। শতকরা কতজন উভয় বিষয়ে পাস করিল?

(*C. U., I. A.—Com. 1962*)

*46. এক পরীক্ষায় পরীক্ষার্থিগণের 80% ইংরেজিতে, 85% গণিতে এবং 75% ঐ উভয় বিষয়ে পাস করিল। 45 জন উভয় বিষয়ে ফেল করিলে, পরীক্ষার্থিগণের মোটসংখ্যা কত নির্ণয় কর। (*C. U., Matric. Addl. 1938*)

*47. কোন এক বৎসরের প্রবেশিকা পরীক্ষায় পরীক্ষার্থিগণ অতিরিক্ত গণিত বা ইতিহাস বা উভয় বিষয়ই লইয়াছিল। মোট 20,000 পরীক্ষার্থীর শতকরা 65·3 জন অতিরিক্ত গণিত এবং শতকরা 61·7 জন ইতিহাস লইয়া থাকিলে, কত জন উভয় বিষয় লইয়াছিল ? *( C. U., Matric. Addl. Maths. 1936 )*

*48. পঠন এবং লিখনের এক পরীক্ষায়, এক শিক্ষায়তনের প্রতিটি ছাত্র অন্তত এক বিষয়ে উত্তীর্ণ হইল এবং পরীক্ষার্থিগণের 150 জন উভয় বিষয়েই উত্তীর্ণ হইল। 80% পঠনে এবং 70% লিখনে উত্তীর্ণ হইয়া থাকিলে, শিক্ষায়তনের মোট ছাত্র-সংখ্যা কত ? *( E. B. S. B. 1950 )*

*49. এক পরীক্ষার মোট পরীক্ষার্থিগণের $37\frac{1}{2}\%$ বালিকা ও অবশিষ্ট বালক। বালকগণের 75% এবং বালিকাগণের $62\frac{1}{2}\%$ পাস করিল। 342 জন বালিকা ফেল করিয়া থাকিলে, কত জন বালক ফেল করিয়াছিল ? *( D. B. 1936 )*

*50. কোন পরীক্ষায় পরীক্ষার্থিগণের 5%-এ এক প্রশ্নপত্রের মোট 5টি প্রশ্নেরই উত্তর দিল এবং 5%-এ একটি প্রশ্নেরও উত্তর দিতে পারিল না। অবশিষ্টের 25%-এ কেবলমাত্র 1টি করিয়া এবং 20%-এ 4টি করিয়া প্রশ্নের উত্তর দিল। মোট পরিক্ষার্থি-সংখ্যার $24\frac{1}{2}\%$ 2টি করিয়া ও 200 জন 3টি করিয়া প্রশ্নের উত্তর দিলে, মোট কত জন পরীক্ষা দিতে বসিয়াছিল ? *( Indian Institute of Bankers )*

51. এক প্রশ্নপত্রের সর্বোচ্চসংখ্যা ( full marks, maximum marks ) 300. ইহাতে **ক** $33\frac{1}{3}\%$ নম্বর পাইল। **খ**, **ক**-এর নম্বরের 40% অধিক ও **গ**, **খ**-এর নম্বর-অপেক্ষা তাহার নিজ নম্বরের $\frac{1}{11}$ অধিক পাইল। **গ** কত পাইল ? *( Indian Institute of Bankers )*

*52. কিয়ৎ পরিমাণ অর্থ তিন পুত্রের মধ্যে এরূপে ভাগ করিয়া দেওয়া হয় যাহাতে প্রথম পুত্র সমস্ত অর্থের 25%, দ্বিতীয় পুত্র অবশিষ্টের 40% এবং তৃতীয় পুত্র বাকী অর্থ পায়। তৃতীয় পুত্র 4,500 টাকা পাইলে, মোট কি পরিমাণ অর্থ উহাদের মধ্যে ভাগ করিয়া দেওয়া হয় এবং প্রথম ও দ্বিতীয় পুত্রের অংশের অর্থের পরিমাণ যথাক্রমে কত ? *( G. U. 1950 )*

53. এক ব্যক্তি তাহার মূলধনের $33\frac{1}{3}\%$, 40% এবং অবশিষ্টাংশ যথাক্রমে বার্ষিক 6%, $4\frac{1}{2}\%$ এবং 5% হার সুদে ধার দিয়া দেখিলেন যে, এক বৎসরে তাহার মূলধন সুদে-আসলে টা. 3,154 হইয়াছে ; তাহার মূলধন কত ?

[ **ইঙ্গিত :** মনে কর মূলধন = টা. 300. ]

54. এক শহরের বার্ষিক জন্ম ও মৃত্যু-হার যথাক্রমে 8% ও 5%, শহরের বর্তমান লোক-সংখ্যা 20,000 ; জন্ম ও মৃত্যুর হার অপরিবর্তিত থাকিলে 2 বৎসর পরে লোক-সংখ্যা কত হইবে ?

55. 1951-এর আদমশুমার-অনুসারে কোন শহরের লোক-সংখ্যা ছিল 25,67,950. 1921 হইতে আরম্ভ করিয়া উহা পরবর্তী দশক-সমূহে যথাক্রমে

শতকরা 10, 15 ও 40 হারে বাড়িয়া 1951-এ ঐ সংখ্যায় উপনীত হইলে, 1921-এ ঐ শহরের লোক-সংখ্যা কত ছিল ? ( *W. B. C. S.* )

( According to the census of population in 1951, the population of a town was recorded as 25,67,950. Beginning from 1921, during the following decenniums, it increased at the rates of 10, 15 and 40 percent respectively and reached the above number in 1951. What was the population of the town in 1921 ? )

***56.** এক শহরের জনসংখ্যা 20,000. পুরুষের সংখ্যা 10% বাড়িলে এবং স্ত্রীলোকের সংখ্যা 6% কমিলে, মোট জনসংখ্যা অপরিবর্তিত থাকে। পুরুষ ও স্ত্রীলোকের সংখ্যা নির্ণয় কর। ( *C. U., Matric. Addl. 1937* )

[ ইঙ্গিত : মোট পুরুষ-সংখ্যার 10% = মোট স্ত্রীলোক-সংখ্যার 6% :

∴ মোট পুরুষ-সংখ্যা = মোট পুরুষ-সংখ্যার 100% = মোট স্ত্রীলোক-সংখ্যার 60% । ]

***57.** একটি ঘড়ি ও একখানি বাইসিক্‌ল-এর ক্রয়মূল্য একত্র টা. 745 ; ঘড়ির মূল্য $12\frac{1}{2}$% বেশি ও বাইসিক্‌ল-এর মূল্য 15% কম হইলে, উভয়ের মূল্য একত্র টা. 721/25 প. হইত। উভয়ের পূর্ব মূল্য নির্ণয় কর।

***58.** বিক্রয়কার্যে নিযুক্ত এক ব্যক্তি নির্দিষ্ট মাসিক বেতন এবং সংগৃহীত সকল অর্ডারের উপর $1\frac{1}{2}$% হারে কমিশন পান। ঐ ব্যক্তি গড়ে প্রতি সপ্তাহে 3,500 টাকার অর্ডার সংগ্রহ করেন। 1962-এ তিনি তাঁহার কার্যের জন্য তাঁহার নিয়োগকারীর নিকট হইতে মোট টা. 8,130 00 পাইয়া থাকিলে, তাঁহার মাসিক নির্দিষ্ট বেতন কত ? ( *C. U., Pre-Univ. 1963* )

( A salesman gets a fixed salary per month and also a commission of $1\frac{1}{2}$% on all orders he secures. On an average he secures orders to the extent of Rs. 3,500·00 per week. In 1962, he received a total sum of Rs. 8,130·00 from his employer for his services. What is his fixed salary per month ? )

***59.** এক মালিক তাহার কর্মিগণকে তাহাদের মূল বেতনের প্রথম একশত টাকায় এক নির্দিষ্ট হারে এবং অবশিষ্টের উপর উহা অপেক্ষা কম হারে দুর্মূল্যভাতা দিয়া থাকে। যে কর্মীর মূল বেতন টা. 180, সে মাসে মোট টা 359 ও যাহার মূল বেতন টা. 130, সে মাসে মোট টা. 269 বেতন-স্বরূপ পায়। দুর্মূল্যভাতার হার-দুইটি নির্ণয় কর।

( An employer pays dearness allowance to his employees at a fixed rate on the first hundred rupees and at a lower rate on the balance of the basic pay. An employee with a basic pay of Rs. 180 receives Rs. 359, and another with a basic pay of Rs. 130 receives Rs. 269 as total emoluments in a month. Determine the rates of dearness allowance. ) ( *Burd., Entrance, 1966* )

****60.** বিক্রয় কার্যে নিযুক্ত এক ব্যক্তি তাহার পারিশ্রমিক-স্বরূপ নির্দিষ্ট মাসিক বেতন এবং তাহার দ্বারা বিক্রয়ের লব্ধ অর্থের এক নির্দিষ্ট শতাংশ কমিশন পায়। 1951 অব্দের প্রথম চার মাসে সে 26,272 টাকার মাল বিক্রয় করিয়া পারিশ্রমিক বাবত মোট

5,284 টাকা পাইল এবং ঐ বৎসরের অবশিষ্ট সময়ে সে 43,008 টাকার মাল বিক্রয় করিয়া, পারিশ্রমিক বাবত ঐ সময়ের জন্য মোট 9,376 টাকা পাইল। তাহার মাসিক মাহিনা এবং কমিশনের শতকরা হার নির্ণয় কর। *( G. U. 1952 )*

**61. এক ভ্রাম্যমাণ প্রতিনিধি (**a traveller**) তাহার পারিশ্রমিকস্বরূপ নির্দিষ্ট মাসিক বেতন এবং কমিশন বাবত তাহার দ্বারা সংগৃহীত অর্ডারের এক নির্দিষ্ট শতাংশ পায়। জানুআরিতে সে 20,000 টাকার অর্ডার সংগ্রহ করিয়া 600 টাকা পাইল, ফেব্রুআরিতে তাহার অর্ডারের মূল্য হইল টা. 26,000 এবং সে পাইল 720 টাকা। মার্চে সংগৃহীত অর্ডারের মূল্য টা. 25,000 হইলে, তাহার পারিশ্রমিক কত হইবে ?

( **A traveller gets a fixed salary and also a commission by way of a fixed percentage on the orders he secures. In January, when his orders were worth** Rs. 20,000, **he got** Rs. 600 ; **while in February, when his orders were worth** Rs. 26,000, **he got** Rs. 720. **What would be his remuneration for March, when his orders are worth** Rs. 25,000 ? ) *( C. U., I. A.—Com. 1962 )*

**62. আনুমানিক হিসাব করিয়া এক ব্যক্তি দেখিলেন যে, বৎসরে 10,000 টাকায় একখানি বাড়ি ভাড়া দিলে এবং মেরামত-বাবত বার্ষিক কিছু টাকা খরচ করিলে, তাহার ক্রয়মূল্যের 7% আয় হয়। তিনি মাত্র 8,760 টাকায় বাড়িখানি ভাড়া দিলেন এবং মেরামত-বাবত আনুমানিক মেরামতী খরচ-অপেক্ষা বৎসরে 60 টাকা অধিক ব্যয় করিয়া, তিনি দেখিলেন যে, তাঁহার ক্রয়মূল্যের 6% লাভ হইল। আনুমানিক বার্ষিক মেরামতী খরচ এবং বাড়িখানি ক্রয়ের জন্য তাঁহাকে যে-মূল্য প্রকৃতই দিতে হইয়াছিল তাহা নির্ণয় কর। *( C. U., I. A., Com.—1954 )*

( **A man estimated that by letting a house for** Rs. 10,000 **per annum and allowing a certain amount annually for repairs, he would obtain a return of 7% on the purchase money. He let the house for** Rs. 8,760 **only and had to pay** Rs. 60 **more annually than what he estimated for repairs and gained 6% only on the purchase money. Find the estimated yearly sum for repairs and also the price actually paid for this house.** )

[ **ইঙ্গিত :** বাড়িখানির নির্ণেয় ক্রয়মূল্য = টা. $x$ ও উহার বাৎসরিক মেরামতী খরচ টা. $y$ ধরিলে, সহ-সমীকরণ $10{,}000 - y = 7\%x$ ও $8760 - (y + 60) = 6\%x$ পাওয়া যায়। ]

*63. এক বাজারের মালিক ভাড়া আদায়-বাবত 1% দেন এবং টাকায় 8 প. করিয়া আয়কর দেন। যদি তিনি ভাড়া আদায়-বাবত 2·85% এবং আয়কর-বাবত টাকায় 6 প. করিয়া দিতেন তাহা হইলে তাঁহার নীট প্রাপ্তি টা. 16/87 প. বাড়িয়া যাইত। তাঁহার মোট আয় নির্ণয় কর ( **find his gross income** )।

*64. এক নির্বাচনে মাত্র দুইজন প্রার্থী ক ও খ। ক 11,500 ভোট পাইয়া, মোট যত ভোট দেওয়া হইয়াছিল তাহার 15%-এ জয়লাভ করিলে, খ কত ভোট পাইয়াছিল ?

**65. একখণ্ড আয়তাকার জমির প্রকৃত মাপ 4·3 গজ × 3·2 গজ। দুর্ভাগ্যক্রমে ঐ মাপ খাতায় 4·3 মিটার × 3·2 মিটাররূপে লিপিবদ্ধ হইল। এইরূপে, প্রকৃত ক্ষেত্রফলে যে ভুল হইল তাহা আসন্ন দুই দশমিক স্থান পর্যন্ত বর্গগজে নির্ণয় কর এবং আসন্ন 1 দশমিক স্থান পর্যন্ত শতকরা ভুল ( percentage error )-ও নির্ণয় কর। দেওয়া আছে : 1 মিটার = 39·37 ইঞ্চি। *( C. U., I. A. Com. 1951 )*

( The correct measurements of a rectangular area are 4·3 yards by 3·2 yards But unfortunately these were recorded in the register as 4·3 metres by 3·2 metres. Find the error in recording these measurements in square yards and also the percentage error, given 1 metre = 39·37 inches. )

[ **ইঙ্গিত :** 4·3 × 3·2 = 13·76 বর্গগজে ভুল = 2·70 ব. গ. ;

100 বর্গগজে ভুল = কত ?

**অথবা,** 13·76 বর্গগজে ভুল 2·70 ব. গ. ; ∴ ভুলের শতকরা হার অর্থাৎ শতকরা ভুল $= \frac{2\cdot70}{13\cdot76} \times 100\%$ ]

## উত্তরমালা

**2.** 1,43,750. **3.** 44,10,00,000. **4.** 521 টাকা। **5.** নাইট্রোজেন : 96,637·5 ঘ. সেমি., অক্সিজেন : 26,200 ঘ. সেমি., নিষ্ক্রিয় গ্যাসসমূহ : 1,162·5 ঘ. সেমি.। **6.** সোরা ( nitre ) : 75%, কাঠকয়লা ( charcoal ) : $12\frac{1}{2}$%, গন্ধক ( sulphur ) : $12\frac{1}{2}$%.। **7.** 225 টাকা। **8.** 920. **9.** 28,72,95,500. **10.** (1) 11·9%, (2) 33·2%। **11.** 2,025. **12.** টা. 108/50 প.। **13.** 88%. **14.** $52\frac{1}{12}$%। **15.** 14%। **16.** টা. 750, টা. 135, টা. 465, টা. 90. **17.** 15,500 টাকা। **18.** 1,050 টাকা, $41\frac{2}{3}$%. **19.** 52,800. **20.** (i) 4·9%, (ii) 65,000 টাকা। **21.** 2,00,000 টাকা। **22.** 4,79,808 গ্রাম। **23.** 6,300 টাকা। **24.** A 280 টাকা, B 250 টাকা, C 230 টাকা। **25.** $35\frac{5}{17}$%, $26\frac{2}{23}$%। **26.** 12 লিটার। **27.** 92 ঘ. সেমি.। **28.** 2 লিটার। **29.** $9\frac{1}{11}$%। **30.** $3\frac{1}{3}$%। **31.** 20%। **32.** 1% হ্রাস। **33.** আয়ের হ্রাস-বৃদ্ধি হইবে না। **34.** 25% হ্রাস। **35.** 10,000 টাকা। **36.** টা. 90,000. **37.** টা. 22,751/92 প.। **38.** টা. 1,80,000. **39.** (ক) $16\frac{2}{3}$%, (খ) $13\frac{1}{3}$%। **40.** $12\frac{1}{2}$% হ্রাস। **41.** (ক) $11\frac{1}{9}$% ; (খ) $27\frac{7}{9}$%। **42.** 4 টাকা, 5 টাকা। **43.** 8 প., 9 প.। **44.** টা. 10. **45.** 60%। **46.** 450. **47.** 5,400. **48.** 300. **49.** 380. **50.** 800. **51.** 180. **52.** 10,000 টাকা ; 2,500 টাকা ; 3,000 টাকা। **53.** 3,000 টাকা। **54.** 21,218. **55.** 14,50,000. **56.** পু : 7,500. স্ত্রী : 12,500. **57.** ঘড়ি : টা. 320, বাইসিকল : টা. 425. **58.** টা. 450. **59.** 115%, 80%। **60.** 500 টাকা, $12\frac{1}{2}$%। **61.** 700 টাকা। **62.** 900 টাকা ; 1,30,000 টাকা। **63.** 7,000 টাকা। **64.** 8,500. **65.** 2·70 ব. গ. ( প্রায় ) ; 19·6% ( প্রায় )।

---

# 2

# অনুপাত ও সমানুপাত

## ( Ratio and Proportion )

### 2.1. অনুপাত

সমজাতীয় দুইটি রাশির একটির কত গুণ অপরটি বা একটির কত ভাগের কত ভাগ অপরটি, রাশি দুইটির মধ্যে বিদ্যমান এইরূপ সম্বন্ধ যাহা-দ্বারা প্রকাশ করা হয় তাহার নাম ঐ দুই রাশির **অনুপাত** ( Ratio )। ইহা সংশ্লিষ্ট রাশি-দুইটির পরিমাণ-বিষয়ক তুলনামূলক ধারণা-সৃষ্টির সহায়ক।

যেমন, 3 টাকা = 6 টাকা এর $\frac{1}{2}$। $\frac{1}{2}$ শুদ্ধ সংখ্যাটি অর্থের পরিমাণ-প্রকাশক দুইটি সমজাতীয় রাশি 3 টাকা ও 6 টাকার 3 টাকা, 6 টাকার কত অংশ তাহা প্রকাশ করিয়া, রাশি দুইটির মধ্যে কি সম্বন্ধ তাহা সূচিত করিতেছে ও উহাদের পরিমাণ সম্বন্ধেও একটি তুলনামূলক ধারণা সৃষ্টি করিতেছে। সংজ্ঞানুসারে 3 টাকা ও 6 টাকার অনুপাত $\frac{1}{2}$ এবং স্পষ্টই

$$\text{এই অনুপাত } \frac{1}{2}=\frac{3 \text{ টাকা}}{6 \text{ টাকা}} \quad \cdots \quad \text{(i)}$$

এইরূপ, 6 সেমি. = 8 সেমি. এর $\frac{6}{8}$ বলিয়া, $\frac{6}{8}$ শুদ্ধ সংখ্যাটি দৈর্ঘ্যের পরিমাণ-প্রকাশক দুইটি সমজাতীয় রাশি 6 সেমি. ও 8 সেমি.-এর 6 সেমি, 8 সেমি.-এর কত গুণ তাহা প্রকাশ করিয়া, রাশি দুইটির মধ্যে কি সম্বন্ধ তাহা সূচিত করিতেছে ও উহাদের পরিমাণ-সম্বন্ধেও একটি তুলনামূলক ধারণা সৃষ্টি করিতেছে। সংজ্ঞানুসারে, 6 সেমি. ও 8 সেমি. এর অনুপাত $\frac{6}{8}$ এবং স্পষ্টই

$$\text{এই অনুপাত } \frac{6}{8}=\frac{6 \text{ সেমি.}}{8 \text{ সেমি.}} \quad \cdots \quad \text{(ii)}$$

তাহা হইলে, (i) ও (ii) হইতে সহজেই অনুমেয়

3 টাকা ও 6 টাকার অনুপাত $=\frac{3 \text{ টা.}}{6 \text{ টা.}}$ ভগ্নাংশটি $=\frac{3}{6}=\frac{1}{2}$, একটি শুদ্ধ সংখ্যা।

এবং 6 সেমি. ও 8 সেমি. এর অনুপাত $=\frac{6 \text{ সেমি.}}{8 \text{ সেমি.}}$ ভগ্নাংশটি $=\frac{6}{8}=\frac{3}{4}$, একটি শুদ্ধ সংখ্যা।

তাহা হইলে, দেখা গেল অনুপাত দুইটি সমজাতীয় রাশির ভাগের ফল এবং সেইজন্য উহা একটি **শুদ্ধ সংখ্যা** ( abstract number )।

দুই রাশির মধ্যে : চিহ্ন স্থাপন করিয়া রাশিদ্বয়ের অনুপাত সূচিত করা হয়। চিহ্নটিকে অনুপাত চিহ্ন বলে।

দুইটি রাশি $a$ ও $b$ এর প্রথমটির সহিত দ্বিতীয়টির অনুপাতকে $a : b$ রূপে লেখা হয় এবং $a$ অনুপাত $b$ ( the ratio of $a$ to $b$ ) রূপে পড়া হয়।

$$\text{তাহা হইলে, } a : b=\frac{a}{b}.$$

$a : b$ অনুপাতের প্রথম রাশি $a$ কে অনুপাতটির **পূর্বরাশি** ( Antecedent ) এবং দ্বিতীয় রাশি $b$ কে **উত্তররাশি** ( Consequent ) বলে এবং দুইটি রাশির প্রত্যেকটিকে অনুপাতের **পদ** ( Term ) বলে।

**মনে রাখিতে হইবে :**

(i) দুইটি সমজাতীয় রাশির অনুপাত একটি **শুদ্ধ সংখ্যা,**
এবং (ii) ভিন্ন জাতীয় দুইটি রাশির অনুপাত **অর্থহীন।**

2 ঘণ্টা : 50 মিনিট$=\frac{2 \text{ ঘ.}}{50 \text{ মি.}}=\frac{2\times 60 \text{ মি.}}{50 \text{ মি.}}=\frac{12}{5}$, একটি শুদ্ধ সংখ্যা ; কিন্তু 4 সেমি. : 2 ঘণ্টা অর্থহীন।

**আরও মনে রাখিতে হইবে :**

অনুপাত ভগ্নাংশ দ্বারা প্রকাশ-যোগ্য বলিয়া ভগ্নাংশ-সংশ্লিষ্ট নিয়মাবলী অনুপাতের ক্ষেত্রেও প্রযোজ্য।

(ক) ভগ্নাংশের লব ও হরকে শূন্য-ভিন্ন কোন সংখ্যা-দ্বারা গুণ বা ভাগ করিলে, ভগ্নাংশের মানের যেরূপ কোন পরিবর্তন হয় না, অনুপাতের ক্ষেত্রেও সেইরূপ ইহার পূর্ব ও উত্তর রাশিদ্বয়কে শূন্য ভিন্ন কোন সংখ্যা-দ্বারা গুণ বা ভাগ করিলে, অনুপাতটির মানের কোন পরিবর্তন হয় না। যেমন,

$$3:8=6:16=12:32 \text{ এবং } 75:105=15:21=5:7.$$

(খ) ভগ্নাংশসমূহকে মানের ক্রমানুসারে সাজাইয়া লিখিতে হইলে যেরূপ উহাদিগকে সাধারণ হর বা লব-বিশিষ্ট করিয়া লইতে হয় অনুপাতসমূহকেও মানের ক্রমানুসারে লিখিতে হইলে উহাদিগকে সাধারণ উত্তর বা পূর্বরাশি-বিশিষ্ট করিয়া লইতে হয়।

(গ) দুইটি ভগ্নাংশ বা একটি ভগ্নাংশ ও একটি পূর্ণসংখ্যার অনুপাত জটিল ভগ্নাংশে রূপান্তরযোগ্য বলিয়া, এই জটিল ভগ্নাংশের সরলীকরণ দ্বারা ঐরূপ অনুপাত সর্বদাই দুইটি পূর্ণসংখ্যার অনুপাতরূপে প্রকাশযোগ্য। যেমন,

$$\tfrac{3}{4}:\tfrac{5}{6}=\frac{\frac{3}{4}}{\frac{5}{6}}=\tfrac{3}{4}\times\tfrac{6}{5}=\tfrac{9}{10}=9:10.$$

(ঘ) কোন রাশির মান q ; রাশিটি

2 : 3 অনুপাতে বৃদ্ধিপ্রাপ্ত হইলে,

| পূর্বমান | বৃদ্ধিপ্রাপ্ত মান |
|---|---|
| 2 | 3 |
| 1 | $\frac{3}{2}$ |
| q | $q\times\frac{3}{2}$ |

অতএব, **বৃদ্ধির ক্ষেত্রে,** বৃদ্ধিপ্রাপ্ত মান নির্ণয়ে, প্রদত্ত রাশিকে যে **গুণক-দ্বারা গুণ** করিতে হয়, তাহার

**লব = প্রদত্ত অনুপাতের বড় সংখ্যাটি,** এবং

**হর = প্রদত্ত অনুপাতের ছোট সংখ্যাটি।** এক্ষেত্রে,

**বৃদ্ধিপ্রাপ্তমান = পূর্বমান** $\times\frac{3}{2}$.

3 : 2 অনুপাতে হ্রাসপ্রাপ্ত হইলে,

| পূর্বমান | হ্রাসপ্রাপ্ত মান |
|---|---|
| 3 | 2 |
| 1 | $\frac{2}{3}$ |
| q | $q\times\frac{2}{3}$ |

অতএব, **হ্রাসের ক্ষেত্রে,** হ্রাসপ্রাপ্ত মান নির্ণয়ে, প্রদত্ত রাশিকে যে **গুণক-দ্বারা গুণ** করিতে হয়, তাহার

**লব = প্রদত্ত অনুপাতের ছোট সংখ্যাটি,** এবং

**হর = প্রদত্ত অনুপাতের বড় সংখ্যাটি।** এক্ষেত্রে,

**হ্রাসপ্রাপ্তমান = পূর্বমান** $\times\frac{2}{3}$.

**দ্রষ্টব্য।** বৃদ্ধির ক্ষেত্রে গুণক $=\frac{3}{2}$ এবং হ্রাসের ক্ষেত্রে গুণক $=\frac{2}{3}$ বলিয়া, প্রদত্ত রাশি, 3 : 2 অনুপাতে বৃদ্ধিপ্রাপ্ত এবং 2 : 3 অনুপাতে হ্রাসপ্রাপ্ত হইয়াছে এইরূপ উল্লেখও দেখা যায়। অনুপাত যেরূপই দেওয়া থাকুক না কেন, বৃদ্ধি অথবা হ্রাস লক্ষ্য করিয়া উপরের নিয়ম প্রয়োগে অনায়াসেই বৃদ্ধিপ্রাপ্ত বা হ্রাসপ্রাপ্ত মান নির্ণয় করা যায়।

উদা. কোন জিনিসের মূল্য টা. 15/60 প. ; ইহা 3 : 5 অনুপাতে বর্ধিত হইলে,

বৃদ্ধিপ্রাপ্ত মূল্য = টা. $15\cdot60 \times \frac{5}{3}$ = টা. 26·00,

এবং ঐ মূল্য 6 : 5 অনুপাতে কমিয়া গেলে,

হ্রাসপ্রাপ্ত মূল্য = টা. $15\cdot60 \times \frac{5}{6}$ = টা. 13·00.

## 2.2. সরল ও মিশ্র বা যৌগিক অনুপাত

দুইটি সমজাতীয় রাশির অনুপাতের নাম **সরল অনুপাত** ( Simple Ratio )। 3 টাকা : 5 টাকা, 14 কিগ্রা. : 21 কিগ্রা., 5 : 6 এর প্রত্যেকটি সরল অনুপাত।

একাধিক অনুপাতসমূহের পূর্বরাশিসমূহের গুণফলকে এবং উত্তররাশিসমূহের গুণফলকে যথাক্রমে পূর্বরাশি ও উত্তররাশিরূপে লইলে, যে অনুপাতের সৃষ্টি হয় তাহাকে ঐ সকল অনুপাত হইতে উৎপন্ন **মিশ্র বা যৌগিক অনুপাত** ( Compound Ratio ) বলে। যেমন, 3 : 5, 4 : 7 এবং 6 : 11 অনুপাত-ত্রয়ের সংযোগে উৎপন্ন যৌগিক অনুপাত

$$3 \times 4 \times 6 : 5 \times 7 \times 11 \text{ অর্থাৎ } 72 : 385.$$

## 2.3. ক্রমিক অনুপাত

দুইটি সমজাতীয় রাশির মানের তুলনা করিতে হইলে বা উহাদের মধ্যে কি সম্বন্ধ বিদ্যমান তাহা নির্ণয়ে যেরূপ রাশি-দুইটির মধ্যে অনুপাত চিহ্ন বসাইতে হয়, সেইরূপ দুই-এর অধিক সংখ্যক সমজাতীয় রাশি পাশাপাশি লিখিয়া এবং পর পর দুই দুইটির মধ্যে অনুপাত চিহ্ন বসাইয়া ঐ সকল রাশি পরস্পর যে সম্বন্ধে আবদ্ধ তাহা প্রকাশ করা যায় এবং ঐ সকল রাশি-সম্বন্ধে একটি তুলনামূলক ধারণারও সৃষ্টি করা যায়। এইরূপ অনুপাতকে **ক্রমিক অনুপাত** ( Continued Ratio ) বলে। যেমন, **ক, খ** ও **গ**-এর মাসিক আয় যথাক্রমে 500 টাকা, 800 টাকা ও 900 টাকা হইলে, তাহাদের আয়ের তুলনামূলক ধারণা-সৃষ্টির সহায়ক পরস্পর সম্বন্ধ টা. 500 : টা 800 : টা. 900, বা পদ-তিনটিকে টা. 100 দ্বারা ভাগ করিয়া 5 : 8 : 9 ক্রমিক অনুপাত দ্বারা প্রকাশ করা হয়।

## 2.4. অনুপাতের শ্রেণীবিভাগ

(i) **সাম্যানুপাত** ( Ratio of Equality ) : অনুপাতে পূর্বরাশি ও উত্তর-রাশি পরস্পর সমান হইলে, অনুপাতটিকে সাম্যানুপাত বলে। যেমন 1 : 1, 2 : 2, 3 : 3, ইত্যাদি। লক্ষণীয়, সকল সাম্যানুপাতই 1 : 1 এর সমান।

(ii) **বৈষম্যানুপাত** ( Ratio of Inequality ) : যে অনুপাতের পূর্ব ও উত্তররাশি পরস্পর অসমান তাহাকে বৈষম্যানুপাত বলে।

**গুরু অনুপাত** ( Ratio of greater inequality ) : বৈষম্যানুপাতের পূর্বরাশি উত্তররাশি অপেক্ষা বৃহত্তর হইলে, অনুপাতটিকে গুরু অনুপাত বলে। যেমন, 3 : 2, 5 : 1, 7 : 4, ইত্যাদি।

**লঘু অনুপাত** ( Ratio of lesser inequality ) : বৈষম্যানুপাতের পূর্বরাশি উত্তররাশি অপেক্ষা ক্ষুদ্রতর হইলে, অনুপাতটিকে লঘু অনুপাত বলে। যেমন, 1 : 2, 3 : 5, 4 : 9 ইত্যাদি।

গুরু ও লঘু অনুপাত-সম্বন্ধীয় নিম্নলিখিত সিদ্ধান্তসমূহ প্রণিধানযোগ্য। বিভিন্ন অনুপাতের ক্ষেত্রে পরীক্ষা ও সমীক্ষা দ্বারা অথবা বিধিসঙ্গত প্রমাণ দ্বারা এই সকল সত্য অনায়াসেই প্রতিষ্ঠা করা যায় :

গুরু অনুপাতের

(i) পদদ্বয়ের সহিত একই সংখ্যা যোগ করিলে, অনুপাতটির মান হ্রাসপ্রাপ্ত হয়, এবং

(ii) পদদ্বয় হইতে একই সংখ্যা বিয়োগ করিলে অনুপাতটির মান বৃদ্ধিপ্রাপ্ত হয়।

লঘু অনুপাতের

(i) পদদ্বয়ের সহিত একই সংখ্যা যোগ করিলে, অনুপাতটির মান বৃদ্ধিপ্রাপ্ত হয়, এবং

(ii) পদদ্বয় হইতে একই সংখ্যা বিয়োগ করিলে, অনুপাতটির মান হ্রাসপ্রাপ্ত হয়।

**প্রশ্ন 1.** 4 : 3, 7 : 5 ও 15 : 8 অনুপাত তিনটির প্রথমটির উভয় পদে 1, দ্বিতীয়টির উভয় পদে 2 এবং তৃতীয়টির উভয় পদে 3 যোগ করিয়া, আবার প্রথমটির উভয়পদ হইতে 1, দ্বিতীয়টির উভয়পদ হইতে 2 এবং তৃতীয়টির উভয়পদ হইতে 3 বিয়োগ করিয়া উপরের সত্যতা পরীক্ষা কর।

**প্রশ্ন 2.** 2 : 5, 4 : 7 ও 9 : 16 অনুপাত তিনটির প্রথম, দ্বিতীয় ও তৃতীয়টির উভয়পদের সহিত যথাক্রমে 1, 2 ও 3 যোগ করিয়া এবং উহাদের উভয়পদ হইতে যথাক্রমে 1, 2 ও 3 বিয়োগ করিয়া উপরের সত্যতা পরীক্ষা কর।

**ব্যস্ত বা বিপরীত অনুপাত** ( Inverse Ratio ) : যদি দুইটি অনুপাতের প্রত্যেকটির পদ-দ্বয় একই একক-বিশিষ্ট হয় এবং উহাদের পূর্বরাশি-দুইটির সাংখ্যমান-দ্বয়ের গুণফল উহাদের উত্তররাশি দুইটির সাংখ্যমানদ্বয়ের গুণফলের সমান হয়, তাহা হইলে, অনুপাতদ্বয়ের একটিকে অপরটির ব্যস্ত বা বিপরীত অনুপাত বলে। যেমন,

3 : 5 অনুপাতটির ব্যস্ত অনুপাত 5 : 3, কারণ $3 \times 5 = 5 \times 3$.

## 2.5. উদাহরণ ও সমাধান

**উদা. 1.** 180 কে 5 : 7 অনুপাতে দুই অংশে বিভক্ত কর।

( *Divide 180 into two parts in the ratio 5 : 7.* )

সংখ্যাটি $5+7=12$ হইলে, অংশদ্বয় স্পষ্টই 5 ও 7 ;

∴ সংখ্যাটি 1 „ „ $\frac{5}{12}$ ও $\frac{7}{12}$ ;

∴ „ 180 „ „ $\frac{5}{12} \times 180$ ও $\frac{7}{12} \times 180$,

অর্থাৎ 75 ও 105.

**অথবা :** 180 কে সমান $5+7=12$ ভাগে ভাগ করিলে নির্ণেয় অংশদ্বয়ের এক অংশে থাকিবে ঐ 12টি ভাগের 5টি ভাগ ও অপর অংশে থাকিবে 7টি ভাগ ; এখন $180 \div 12 = 15$ ;

∴ প্রথম অংশ $= 15 \times 5 = 75$ ও দ্বিতীয় অংশ $= 15 \times 7 = 105$.

**বিকল্প পদ্ধতি :** মনে কর অংশ দুইটির একটি $x$ ; তাহা হইলে, অপরটি অবশ্যই $180 - x$ হইবে

প্রশ্নানুসারে, $\frac{x}{180-x} = \frac{5}{7}$ ; ∴ বজ্রগুণন করিয়া, $7x = 900 - 5x$, বা $12x = 900$ ;

∴ $x = \frac{900}{12} = 75$ ; ∴ নির্ণেয় অংশদ্বয় 75 এবং $180 - 75 = 105$.

**অথবা :** অংশদ্বয়ের অনুপাত 5 : 7 বলিয়া, অংশদ্বয়কে $5x$ ও $7x$ ধরা যায়, কারণ $5x$ ও $7x$ এর অনুপাত 5 : 7. প্রশ্নানুসারে, $5x+7x=180$, বা $12x=180$, বা $x=180/12=15$ ;

∴ সংখ্যাদ্বয়ের একটি $5x=5\times15=75$ ও অপরটি $7x=7\times15=105$.

**উদা.** 2. $\frac{7}{12}$ মান-বিশিষ্ট কোন অনুপাতের পদদ্বয়ের অন্তর 70 ; অনুপাতটি নির্ণয় কর। ( *The terms of a ratio which is equivalent to $\frac{7}{12}$ differ by 70. Find the ratio.* )

নির্ণেয় অনুপাতটি 7 : 12 এর সমান ; কিন্তু এই অনুপাতের পদদ্বয়ের অন্তর ( 12 − 7 ) বা 5 ;

তাহা হইলে, পদদ্বয়ের অন্তর 5 হইলে, পদদ্বয় 7 ও 12

∴ „ „ 70 „ „ $7\times14$ ও $12\times14$ ;

∴ নির্ণেয় অনুপাত $7\times14 : 12\times14$, অর্থাৎ 98 : 168.

**উদা.** 3. এরূপ একটি ভগ্নাংশ নির্ণয় কর যাহারও $\frac{35}{24}$ এর অনুপাত $\frac{4}{5}$ ও $\frac{3}{2}$ এর অনুপাতের সমান। ( *Find a fraction which shall bear the same ratio to $\frac{35}{24}$ that $\frac{4}{5}$ does to $\frac{3}{2}$.* )

মনে কর নির্ণেয় ভগ্নাংশটি $x$ ; তাহা হইলে, $\frac{x}{\frac{35}{24}}=\frac{\frac{4}{5}}{\frac{3}{2}}$, বা $\frac{24}{35}x=\frac{4}{5}\times\frac{2}{3}$,

$$\text{বা}\quad x=\frac{4}{5}\times\frac{2}{3}\times\frac{35}{24}=\frac{7}{9}.$$

**উদা.** 4. A ও B এর বয়সের অনুপাত 2 : 3 এবং B ও C এর বয়সের অনুপাত 4 : 5. A ও C এর বয়সের অনুপাত নির্ণয় কর। ( *The ages of A and B are in the ratio 2 : 3 and those of B and C in the ratio 4 : 5. Find the ratio of the ages of A and C.* )

| A | B | C |
|---|---|---|
| 2 | 3 | |
| | 4 | 5 |

উভয় অনুপাতে B এর অনুরূপ সংখ্যাদ্বয় সমান হইলে A ও C এর বয়সের অনুপাত অনায়াসেই নির্ণয় করা যায়। অতএব, প্রথম অনুপাতের উভয় পদকে 4 দ্বারা এবং দ্বিতীয় অনুপাতের উভয় পদকে 3 দ্বারা গুণ করিয়া,

| A | B | C |
|---|---|---|
| 2×4, | 3×4 | |
| বা 8 | বা 12 | |
| | 4×3 | 5×3 |
| | বা 12 | বা 15 |

∴ A ও C এর বয়সের অনুপাত 8 : 15.

**লক্ষণীয় এবং মনে রাখিতে হইবে :** দ্বিতীয় অনুপাতের পূর্বরাশি দ্বারা প্রথম অনুপাতের উভয় পদকে এবং প্রথম অনুপাতের উত্তররাশি দ্বারা দ্বিতীয় অনুপাতের উভয় পদকে গুণ করা হইয়াছে, এবং নির্ণেয় অনুপাত = পূর্বরাশিদ্বয়ের গুণফল : উত্তররাশিদ্বয়ের গুণফল।

**অথবা :** A-এর বয়স : B-এর বয়স = 2 : 3 ·

B-এর বয়স : C-এর বয়স $=4:5=1:\frac{5}{4}=3:\frac{3\times5}{4}$ :

∴ A-এর বয়স : C-এর বয়স $=2:\frac{15}{4}=8:15$.

**অথবা :**

$A:B=2:3=\frac{2}{3}:1$,

ও $B:C=4:5=1$

∴ $A:C=\frac{2}{3}:\frac{5}{4}=8:15$.

**উদা. 5.** a, b, c ও d রাশি চারটির a ও b এর অনুপাত 3 : 4, b ও c এর অনুপাত 5 : 6 এবং c ও d এর অনুপাত 4 : 5 ; a, b, c ও d এর ক্রমিক অনুপাত নির্ণয় কর। (*Of the four quantities a, b, c and d, the ratio of a to b is 3 : 4, that of b to c is 5 : 6 and that of c to d is 4 : 5 ; find the continued ratio of a, b, c and d.*)

| | $a$ | $b$ | $c$ | $d$ |
|---|---|---|---|---|
| | 3 | 4 | | |
| | | 5 | 6 | |
| | | | 4 | 5 |
| প্রথম দুই অনুপাতে $b$ কে সমান করিবার জন্য | $3\times5$ | $4\times5$ | | |
| | | $5\times4$ | $6\times4$ | |
| | | | 4 | 5 |

| | $a$ | $b$ | $c$ | $d$ |
|---|---|---|---|---|
| দ্বিতীয় ও তৃতীয় অনুপাতে $c$ কে সমান করিবার জন্য | $3\times5\times4$ | $4\times5\times4$ | | |
| | | $5\times4\times4$ | $6\times4\times4$ | |
| | | | $4\times6\times4$ | $5\times6\times4$ |

$\therefore\ a:b:c:d=3\times5\times4:4\times5\times4:6\times4\times4:5\times6\times4$ (i)

$=60:80:96:120=\underline{15:20:24:30}.$

**দ্রষ্টব্য :** (1) (i) হইতে সুস্পষ্ট যে নির্ণেয় ক্রমিক অনুপাতটির প্রথম রাশি

=প্রদত্ত অনুপাতসমূহের পূর্বরাশিগুলির গুণফল,

এবং শেষ রাশি= ,, ,, ,, উত্তররাশিগুলির গুণফল।

(2) নির্ণেয় অনুপাতের প্রথম বা শেষ রাশি এইরূপে নির্ণীত হইলে, ইহার অন্য পদগুলি প্রদত্ত অনুপাতসমূহের এক একটি পদের সহিত তুলনা করিয়া অনায়াসেই নির্ণয় করা যায়। যেমন, উপরের ক্ষেত্রে নির্ণেয় অনুপাতের

প্রথম পদ$=3\times5\times4=60$ ; এখন $a:b=3:4$ ; এবং $3\times20=60$ ; অতএব,

দ্বিতীয় পদ$=4\times20=80$ ; আবার, $b:c=5:6$ ও $5\times16=80$ ; অতএব,

তৃতীয় পদ$=6\times16=96$ ; এইরূপে, চতুর্থ পদ$=120$.

**অথবা :** $a:b=3:4=\frac{3}{4}:1,\ b:c=5:6=1:\frac{6}{5},\quad c:d=4:5=1:\frac{5}{4}=\frac{6}{5}:\frac{5\times6}{4\times5}$ ;

$\therefore\ a:b:c:d=\frac{3}{4}:1:\frac{6}{5}:\frac{5\times6}{4\times5}=\frac{3}{4}:1:\frac{6}{5}:\frac{3}{2}=15:20:24:30.$

**উদা. 6.** দুইটি রাশির একটির 0·63 অপরটির 0·036 এর সমান ; রাশিদ্বয়ের অনুপাত নির্ণয় কর। (*0·63 of one quantity is equal to 0·036 of another quantity ; find the ratio of the two quantities.*)

মনে কর রাশিদ্বয় $x$ ও $y$ ; $\therefore\ 0{\cdot}63x=0{\cdot}036y$ ;

বা $\frac{x}{y}=\frac{0{\cdot}036}{0{\cdot}63}=\frac{36}{630}=\frac{2}{35}$ ; $\therefore$ রাশিদ্বয়ের অনুপাত $x:y=\underline{2:35}.$

**উদা. 7.** দুইটি সংখ্যার অনুপাত $3\frac{1}{3}:2\frac{2}{3}$ ; সংখ্যা দুইটির প্রত্যেকটিকে $11\frac{1}{3}$ কমাইলে, তাহাদের অনুপাত হয় $4\frac{1}{3}:3\frac{1}{3}$. সংখ্যা-দুইটি নির্ণয় কর। (***Find two numbers in the ratio of $3\frac{1}{3}$ to $2\frac{2}{3}$, such that when each is diminished by $11\frac{1}{3}$ they shall become in the ratio of $4\frac{1}{3}$ to $3\frac{1}{3}$.***)

$$3\frac{1}{3} : 2\frac{2}{3} = \frac{10}{3} : \frac{8}{3} = 5 : 4 ;$$

∴ সংখ্যা দুইটির প্রথমটিকে $5x$ ও দ্বিতীয়টিকে $4x$ ধরা যায়।

প্রশ্নানুসারে, $\frac{5x - 11\frac{1}{3}}{4x - 11\frac{1}{3}} = \frac{4\frac{1}{3}}{3\frac{1}{3}} = \frac{13}{3} \times \frac{3}{10} = \frac{13}{10}$,

বা $\frac{5x - \frac{34}{3}}{4x - \frac{34}{3}} = \frac{13}{10}$, বা $\frac{15x - 34}{12x - 34} = \frac{13}{10}$,

বা $150x - 340 = 156x - 442$, বা $156x - 150x = 442 - 340$,

বা $6x = 102$, ∴ $x = 17$ ;

∴ নির্ণেয় সংখ্যাদ্বয় $5 \times 17$ ও $4 \times 17$, অর্থাৎ 85 ও 68.

**উদা.** 8. একখানি স্টীমার 19 দিন 4 ঘণ্টায় 5,520 কিমি. পথ ও একখানি ট্রেন 9 ঘণ্টায় 202·500 কিমি. পথ অতিক্রম করে ; স্টীমার ও ট্রেনের দ্রুতি ( গতির হার ) তুলনা কর। (*If a steamer makes a passage of 5,520 Km. in 19 days 4 hours, and a train runs 202·500 Km. in 9 hours, compare the rates of the steamer and the train.*)

19 দি. 4 ঘ. = (19 × 24 + 4) ঘ. = 460 ঘ. ;

∴ স্টীমারখানির দ্রুতি = $\frac{5520}{460}$ কিমি./ঘণ্টা = 12 কিমি./ঘ.,

এবং ট্রেনখানির দ্রুতি = $\frac{202 \cdot 500}{9}$ কিমি /ঘণ্টা = 22·500 কিমি./ঘ. ;

∴ স্টীমার ও ট্রেনের দ্রুতির অনুপাত = $\frac{12 \text{ কিমি./ঘ.}}{22 \cdot 500 \text{ কিমি./ঘ.}} = \frac{12}{22 \cdot 5}$

$= \frac{120}{225} = \frac{8}{15}$, অর্থাৎ 8 : 15.

**উদা.** 9. একখানি আয়তাকার জমির দৈর্ঘ্য ও প্রস্থ যথাক্রমে 6 : 5 ও 10 : 9 অনুপাতে হ্রাসপ্রাপ্ত হইলে, ঐ জমির ক্ষেত্রফল কি অনুপাতে হ্রাসপ্রাপ্ত হইবে ? (*The length and breadth of a rectangular plot of land are decreased in the ratios of 6 : 5 and 10 : 9 respectively. By what ratio is the area decreased ?*)

মনে কর $l, b$ = যথাক্রমে ঐ জমির দৈর্ঘ্য ও প্রস্থ ;

∴ হ্রাসপ্রাপ্ত দৈর্ঘ্য = $\frac{5l}{6}$ এবং হ্রাসপ্রাপ্ত প্রস্থ = $\frac{9b}{10}$ ;

∴ জমির পূর্ব ক্ষেত্রফল = $lb$, এবং হ্রাসপ্রাপ্ত ক্ষেত্রফল = $\frac{5l}{6} \times \frac{9b}{10}$ ;

∴ পূর্ব ক্ষেত্রফল এবং হ্রাসপ্রাপ্ত ক্ষেত্রফলের অনুপাত

$$= \frac{lb}{\frac{5l}{6} \cdot \frac{9b}{10}} = \frac{lb \times 6 \times 10}{lb \times 5 \times 9} = \frac{4}{3} ;$$

∴ পূর্ব ক্ষেত্রফল যে অনুপাতে হ্রাসপ্রাপ্ত হইয়াছে তাহা = 4 : 3.

*উদা. 10. দুই প্রকার পদার্থের এক মিশ্রে ঐ দুই পদার্থের আয়তন ( ঘনফল )-এর অনুপাত 4 : 7 এবং ওজনের অনুপাত 3 : 5. পদার্থ-দুইটির সমান আয়তনের ( ঘনফলের ) ওজনের অনুপাত নির্ণয় কর। ( *A mixture consists of two substances whose volumes are in the ratio 4 : 7 and weights in the ratio 3 : 5. Find the ratio of the weights of equal volumes of the substances.* )

ঘনফলের অনুপাত 4 : 7 এবং ওজনের অনুপাত 3 : 5 বলিয়া, মনে করা যাইতে পারে,

ঐ মিশ্রে, প্রথম পদার্থটির ঘনফল $= 4v$ ও দ্বিতীয়টির ঘনফল $= 7v$,

এবং „ „ „ ওজন $= 3w$ ও „ ওজন $= 5w$ ;

| | |
|---|---|
| ∴ প্রথম পদার্থের | এবং দ্বিতীয় পদার্থের |
| $4v$ ঘনফলের ওজন $3w$, | $7v$ ঘনফলের ওজন $5w$, |
| বা $v$ „ „ $= \frac{3w}{4}$ | বা $v$ „ „ $\frac{5w}{7}$ ; |

∴ নির্ণেয় অনুপাত $= \dfrac{\frac{3w}{4}}{\frac{5w}{7}} = \frac{3w}{4} \times \frac{7}{5w} = \frac{21}{20}$, অর্থাৎ 21 : 20.

## প্রশ্নমালা 2ক

[ **মনে রাখিবে :** (1) যে স্থানের ঘনফল = 1000 ঘ. সেমি. সেই স্থানের ধারকত্ব = 1 লিটার : (2) 1 মি./সে. = 3·6 কিমি./ঘ. । ]

1. **( মৌখিক )** অনুপাত নির্ণয় কর ( Find the ratio of ) :

(ক) ঘণ্টায় 18 কিমি. দ্রুতি ( speed ) এবং ঘণ্টায় 27 কিমি. দ্রুতি-এর ;

(খ) A-এর মাসিক আয় 150 টাকা ও B-এর মাসিক আয় 200 টাকা-এর ;

(গ) কিগ্রা.-প্রতি 60 প. চাউলের দর ও কিগ্রা -প্রতি 40 প. গমের দরের ;

(ঘ) A-এর বাৎসরিক আয় 1,080 টাকা ও B-এর মাসিক আয় 60 টাকা-এর ;

(ঙ) সেকেণ্ডে 5 মিটার দ্রুতি ও ঘণ্টায় 36 কিমি. দ্রুতি-এর ।

2. **( মৌখিক )** নিম্নের অনুপাত-সমূহকে লঘিষ্ঠ আকারে পরিণত কর ( Reduce the following ratios in their lowest terms ) :

(i) 16 : 24 ; (ii) $8\frac{2}{3} : 21\frac{2}{3}$ ; (iii) টা. 3/50 প. : টা. 1/40 প. ; (iv) 250 মি. : 1 কিমি. ; (v) 4 কিগ্রা. : 500 গ্রা. ; (vi) 1 লিটার ধারকত্ব-বিশিষ্ট স্থানের ঘনফল : 1 ঘ. সেমি. ।

3. **( মৌখিক )** মানের ঊর্ধ্ব ক্রমানুসারে সাজাও ( Arrange according to the ascending order of magnitude ) :

(i) 4 : 5, 5 : 6, 6 : 7 ; (ii) 9 : 8, 8 : 7, 7 : 6 ;
(iii) 3 : 7, 11 : 15, 9 : 13 ; (iv) 9 : 5, 14 : 10, 7 : 3 ;
(v) 3 : 8, 9 : 13 ; (vi) টা. 5 : টা. 3/50 প., 1·12 কিমি. : 880 মি. ।

**4. ( মৌখিক ) :**

(i) A : B = 3 : 5, B : C = 5 : 7 ; A : C = কত ?

(ii) A : B = 3 : 7, B : C = 14 : 15 ; A : C = কত ?

(iii) A : B = 2 : 3, B : C = 4 : 7 ; A : C = কত ?

(iv) A : B = 1 : 2, B : C = 2 : 3, C : D = 4 : 5 ; A : B : C : D = কত ?

**5.** 560 টাকা 5 : 9 অনুপাতে দুই ভাগে ভাগ কর।

**6.** দুইটি সংখ্যার অনুপাত 7 : 15 ও উহাদের অন্তর 144 ; সংখ্যা-দুইটি নির্ণয় কর।

**7.** 6 : 7-এর সমান এরূপ একটি অনুপাত নির্ণয় কর যাহার পূর্বরাশি 9.

**8** ক-এর আয়ের $0{\cdot}4$ = খ-এর আয়ের $0{\cdot}\dot{4}$. ক ও খ-এর আয়ের অনুপাত নির্ণয় কর।

**9.** দুইটি সংখ্যার অনুপাত 24 : 30 ও উহাদের ল. সা. গু. 720 ; সংখ্যা-দুইটি নির্ণয় কর।

**10. (ক)** $\frac{25}{12}$-এর সহিত $\frac{5}{4}$-এর যে অনুপাত $\frac{20}{21}$-এর সহিত কোন্ ভগ্নাংশের সেই অনুপাত ?

*(খ) দুইটি সংখ্যার অনুপাত $2\frac{1}{7} : 1\frac{1}{14}$ ; সংখ্যা-দুইটির প্রত্যেকটিকে $30\frac{2}{3}$ কম করিলে তাহাদের অনুপাত $2\frac{4}{5} : 2\frac{1}{7}$ হয় ; সংখ্যা-দুইটি নির্ণয় কর।

**11.** ক ও খ-এর বয়সের অনুপাত 8 : 5 এবং খ ও গ-এর বয়সের অনুপাত 7 : 12 ; ক ও গ-এর বয়সের অনুপাত নির্ণয় কর।

**12.** খ-এর সহিত ক-এর অনুপাত 3 : 5, গ-এর সহিত খ-এর 4 : 7 এবং ঘ-এর সহিত গ-এর 5 : 8. ক, খ, গ ও ঘ-এর ক্রমিক অনুপাত নির্ণয় কর।

( The ratio of ক to খ is 3 : 5, that of খ to গ is 4 : 7 and that of গ to ঘ is 5 : 8 ; find the continued ratio of ক, খ, গ and ঘ । )

**13.** ক $11\frac{1}{4}$ মিনিটে 1 কিমি. 102·50 মি. দীর্ঘ ও খ $2\frac{1}{3}$ ঘণ্টায় 21 কিমি. 560 মি. দীর্ঘ পথ যাইতে পারে। তাহাদের দ্রুতির অনুপাত নির্ণয় কর।

**14.** একখানি সাইকেলের মূল্য 364 টাকা ; উহা প্রথমে 14 : 9 অনুপাতে কমিয়া পরে 15 : 22 অনুপাতে বাড়িলে, সর্বশেষে উহা কত হইবে ?

**15.** একখণ্ড আয়তাকার জমির দৈর্ঘ্য 5 : 6 অনুপাতে বাড়িলে ও প্রস্থ 9 : 8 অনুপাতে কমিলে, জমিখানির ক্ষেত্রফল কি অনুপাতে বাড়িবে বা কমিবে ?

**16.** মদ ও জলের এক মিশ্রের 208 লিটারে মদ ও জলের অনুপাত 11 : 2 , ঐ মিশ্রে মদ ও জলের পরিমাণ নির্ণয় কর।

**17.** দুইটি জিনিসের মূল্যের অনুপাত 7 : 9 ; প্রথমটির মূল্য টা. 267/75 প. হইলে, অপরটির মূল্য কত ?

***18.** একখানি যাত্রীবাহী ও একখানি মালবাহী গাড়ির দ্রুতির অনুপাত 8 : 3. এক স্থান হইতে অপর এক স্থানে যাইতে, উভয়েরই পথে 4 ঘ. 39 মি. থামার সময় ধরিয়া প্রথমখানির 25 ঘণ্টা লাগিলে, শেষেরখানির কত সময় লাগিবে ?

*19. লোকসভায় 1,28,32,845 জন লোকে 226 জন সদস্যকে নির্বাচন করিলে, নির্বাচিত ও নির্বাচক-এর সংখ্যার অনুপাত এরূপে নির্ণয় কর যাহাতে অনুপাতটির প্রথম পদ একক হয়। ঐ নিয়মে 2,27,130 জন নির্বাচক কতজন সদস্য নির্বাচন করিবে ?

20. তিনটি শহর $A, B, C$-এর জন-সংখ্যার অনুপাত 6 : 7 : 8 ; $B$ শহরটির জন-সংখ্যা 36,750 হইলে, $A$ ও $C$ শহর দুইটির প্রত্যেকটির জন-সংখ্যা কত নির্ণয় কর।

21. $A$ যে সময়ে 3 কিমি. দৌড়ায়, $B$ সেই সময়ে 5 কিমি. দৌড়ায়, $B$ যে সময়ে 4 কিমি. দৌড়ায়, $C$ সেই সময়ে 7 কিমি. দৌড়ায় এবং $C$ যে সময়ে 5 কিমি. দৌড়ায়, $D$ সেই সময়ে 8 কিমি. দৌড়ায় ; $A, B, C$ ও $D$-এর দ্রুতির তুলনা কর।

22. ক ও খ-এর কাজ করিবার হারের অনুপাত 4 : 3 ; খ ও গ-এরও কাজ করিবার হারের অনুপাত 4 : 3, যে কাজ শেষ করিতে ক-এর 27 দিন লাগে, সেই কাজ শেষ করিতে গ-এর কতদিন লাগে ?

[ কাজের হার-দ্বারা একক সময়ে সম্পন্ন কাজের পরিমাণকে বুঝায়। ]

*23. এক দৌড় প্রতিযোগিতায় অংশগ্রহণকারী ক ও খ-এর দ্রুতির অনুপাত 24 : 25. দেখা গেল, 1·8 কিমি. পথ দৌড়াইতে ক-এর 15 মিনিট 45 সেকেণ্ড লাগে এবং খ-এর ঐ পথ অতিক্রম করিবার পরে দৌড়টি শেষ করিতে 42 মিনিট লাগে ; দৌড়-পথের দৈর্ঘ্য নির্ণয় কর।

*24. সমান ওজনের কিয়ৎপরিমাণ স্বর্ণ ও রৌপ্যের মূল্যের অনুপাত 35 : 4 এবং সমান ওজনের কিয়ৎপরিমাণ রৌপ্য ও তাম্রের মূল্যের অনুপাত 108 : 5 ; সমান ওজনের স্বর্ণ, রৌপ্য ও তাম্রের মূল্যের তুলনা কর। কিয়ৎপরিমাণ রৌপ্যের মূল্য টা. 43·20 প. হইলে, সম ওজনের স্বর্ণ ও তাম্রের মূল্য নির্ণয় কর।

*25. 1267 খ্রীষ্টাব্দে যুক্তরাষ্ট্রে গমের উৎপাদনের পরিমাণ ছিল 20,48,000 টন ও আমদানির পরিমাণ ছিল 8,84,90,000 হন্দর। উৎপাদন ও আমদানির পরিমাণের অনুপাত নির্ণয় কর। প্রথমোক্তটি 2 : 5 অনুপাতে বাড়িলে ও শেষোক্তটি 5 : 3 অনুপাতে কমিলে, মোট গমের পরিমাণ কি অনুপাতে বাড়িবে বা কমিবে ?

( *C. U., I. A.—Com.* )

*26. চারটি দ্রব্যের একমিশ্রে দ্রব্য-চারটির আয়তন ( volume )-এর অনুপাত 6 : 7 : 8 : 9 এবং ওজনের অনুপাত 15 : 21 : 28 : 36 ; দ্রব্য-চারটির সমান আয়তনের ওজনের অনুপাত নির্ণয় কর।

*27. তিনটি দ্রব্যের একমিশ্রে দ্রব্য-তিনটির আয়তনের অনুপাত 4 : 6 : 9, দ্রব্য-তিনটির সমান আয়তনের ওজনের অনুপাত 3 : 5 : 8 হইলে, মিশ্রে দ্রব্য-তিনটির ওজনের অনুপাত কত হইবে নির্ণয় কর।

28. চারটি তরল পদার্থের একমিশ্রে তরল পদার্থগুলির ওজনের অনুপাত 12 : 18 : 25 : 33 এবং ঐ তরল পদার্থগুলির সমআয়তনের ওজনের অনুপাত 3 : 4 : 5 : 6. মিশ্রে পদার্থ চারটির আয়তনের অনুপাত নির্ণয় কর।

**উত্তরমালা**

**5.** 200,360. **6.** 126,270. **7.** $9 : 10\frac{1}{2}$. **8.** 10 : 9. **9.** 144,180. **10.** (ক) $\frac{2}{7}$ (খ) 138,115. **11.** 14 : 15. **12.** 12 : 20 : 35 : 56. **13.** 7 : 11. **14.** টা. 343/20 প.। **15.** 15 : 16 অনুপাতে বৃদ্ধি। **16.** মদ 176 লি., জল 32 লি.। **17.** টা. 344/25 প.। **18.** 58 ঘ. 55 মি.। **19.** 1 : 567825, 4. **20.** A 31,500, C 42,000. **21.** 12 : 20 : 35 : 56. **22.** 48 দিন। **23.** 6·8 কিমি.। **24.** 945 : 108 : 5 ; স্বর্ণ টা. 378, তাম্র টা. 2. **25.** 4096 : 8849 : 64725 : 77747 অনুপাতে বৃদ্ধি। **26.** 5 : 6  7 : 8. **27.** 2 : 5 : 12. **28.** 8 : 9 : 10 : 11.

## 26. সমানুপাত

সমতা চিহ্ন-যুক্ত পরস্পর সমান দুইটি অনুপাতকে সমানুপাত ( proportion ) বলে এবং যে-দুইটি অনুপাত-দ্বারা সমানুপাত গঠিত হয় সেই অনুপাত-দুইটির রাশি চারটিকে **সমানুপাতী** ( Proportional বা in proportion ) বলা হয়।

8 ঘণ্টা : 12 ঘণ্টা $= \frac{2}{3}$ এবং টা. 10 : টা. 15 $= \frac{2}{3}$ বলিয়া, 8 ঘ. : 12 ঘ. = টা. 10 : টা. 15 একটি সমানুপাত এবং 8 ঘ, 12 ঘ., টা. 10, টা. 15 রাশি-চারটি সমানুপাতী।

চারটি সমানুপাতী রাশি $a, b, c, d$-দ্বারা উৎপন্ন সমানুপাতটিকে $a : b : : c : d$, অথবা $a : b = c : d$, অথবা $\frac{a}{b} = \frac{c}{d}$ রূপে লেখা হয় এবং সমানুপাতটিকে পড়া হয় '$a$ অনুপাত $b$ সমান $c$ অনুপাত $d$' রূপে।

সমানুপাতের প্রথম ও চতুর্থ রাশিকে বলা হয় উহার **প্রান্তীয়** বা **অন্ত্যরাশি** ( Extremes ), দ্বিতীয় ও তৃতীয় রাশিকে বলা হয় উহার **মধ্যরাশি** ( Means ) এবং চতুর্থ রাশিটিকে বলা হয় প্রথম, দ্বিতীয় ও তৃতীয় রাশির **চতুর্থ সমানুপাতী** ( Fourth Proportional )।

2 : 5 : : 8 : 20 সমানুপাতটির দুইটি প্রান্তীয় রাশি 2 ও 20, দুইটি মধ্যরাশি 5 ও 8 এবং প্রথম তিনটি রাশি 2, 5 ও 8-এর চতুর্থ সমানুপাতী 20.

সমানুপাতের সংজ্ঞা হইতে সুস্পষ্ট যে, সমানুপাতের রাশি-চারটির হয় একজাতীয় হইতে হইবে, অথবা, প্রথম দুইটির একজাতীয় এবং শেষ দুইটির একজাতীয় হইতে হইবে।

## 2.7. সমানুপাত-সম্বন্ধীয় প্রয়োজনীয় তথ্যাবলী

(ক) চারটি সমানুপাতী রাশি $a, b, c, d$-এর প্রথম দুইটি, অথবা শেষ দুইটি, অথবা চারটিই ধন বা ঋণ চিহ্ন-যুক্ত সংখ্যা হইলে :

(1) $\frac{a}{b} = \frac{c}{d}$ বলিয়া, বজ্রগুণন দ্বারা পাওয়া যায়, $a \times d = b \times c$,

অর্থাৎ, (i) **প্রথম রাশি × চতুর্থ রাশি = দ্বিতীয় রাশি × তৃতীয় রাশি,**

অর্থাৎ, **অন্ত্যরাশিদ্বয়ের গুণফল = মধ্যরাশিদ্বয়ের গুণফল।**

**( The Product of the extremes = The Product of the means. )**

আবার, (ii) $a=\frac{b\times c}{d}$,

অর্থাৎ **প্রথম রাশি = $\frac{\text{দ্বিতীয় রাশি} \times \text{তৃতীয় রাশি}}{\text{চতুর্থ রাশি}}$**

এবং $d=\frac{b\times c}{a}$,

অর্থাৎ **চতুর্থ রাশি = $\frac{\text{দ্বিতীয় রাশি} \times \text{তৃতীয় রাশি}}{\text{প্রথম রাশি}}$**

অর্থাৎ **কোন প্রান্তীয় রাশি = মধ্যরাশিদ্বয়ের গুণফল ÷ অপর প্রান্তীয় রাশি।**

(iii) $b=\frac{a\times d}{c}$ এবং $c=\frac{a\times d}{b}$,

অর্থাৎ, **মধ্যরাশিদ্বয়ের যে-কোনটি = প্রান্তীয় রাশিদ্বয়ের গুণফল ÷ অপর মধ্যরাশিটি।**

(2) $\frac{a}{b}=\frac{c}{d}$ হইতে, $1\div\frac{a}{b}=1\div\frac{c}{d}$, বা $\frac{b}{a}=\frac{d}{c}$,

অর্থাৎ, চারটি সমানুপাতী রাশির ক্ষেত্রে,

দ্বিতীয় রাশি : প্রথম রাশি = চতুর্থ রাশি : তৃতীয় রাশি, অর্থাৎ, দ্বিতীয়, প্রথম, চতুর্থ, তৃতীয় রাশিও সমানুপাতী হইবে। সমানুপাতে, পদ-সমূহের স্থান পরিবর্তন করিয়া লিখিবার এইরূপ প্রক্রিয়াকে **ব্যস্ত প্রক্রিয়া** ( Invertendo ) বলে।

যেমন, 5 : 8 = 15 : 24 ; ∴ ব্যস্ত প্রক্রিয়া-অনুসারে, 8 : 5 = 24 : 15 ;

টা. 7 : টা. 4 = 21 মি : 12 মি. ;

∴ ব্যস্ত প্রক্রিয়া অনুসারে, টা. 4 : টা 7 = 12 মি. : 21 মি.।

(খ) $\frac{a}{b}=\frac{c}{d}$ এর উভয় পক্ষ $\frac{b}{c}$ দ্বারা গুণ করিলে পাওয়া যায় $\frac{a}{c}=\frac{b}{d}$,

অর্থাৎ, সমানুপাতের $\frac{\text{প্রথম রাশি}}{\text{তৃতীয় রাশি}}=\frac{\text{দ্বিতীয় রাশি}}{\text{চতুর্থ রাশি}}$,

অর্থাৎ, সমানুপাতের প্রথম, তৃতীয়, দ্বিতীয়, চতুর্থ রাশিও সমানুপাতী।

সমানুপাতে, পদ-সমূহের স্থান পরিবর্তন করিয়া লিখিবার এইরূপ প্রক্রিয়াকে **একান্তরকরণ প্রক্রিয়া** ( Alternendo ) বলে। যেমন, 5 : 8 = 20 : 32 হইতে, একান্তরকরণ প্রক্রিয়া-অনুসারে, 5 : 20 = 8 : 32.

## 2.8. ক্রমিক সমানুপাত ( Continued Proportion )

পর পর সজ্জিত দুইএর অধিক সমজাতীয় রাশি যদি এরূপ সম্বন্ধযুক্ত হয় যে, প্রথম হইতে শেষ বা শেষ হইতে প্রথম দিকের যে-কোন দুইটি পর পর রাশির অনুপাত একই,

তাহা হইলে, ঐ রাশিগুলি একটি **ক্রমিক সমানুপাত** ( Continued Proportion ) উৎপন্ন করে এবং রাশিগুলিকে **ক্রমিক সমানুপাতী** ( In continued proportion ) বলা হয়। যেমন, 1, 4, 16, 64, 256 ও 1024 রাশি ছয়টির, বাম হইতে, পর পর যে-কোন দুইটির অনুপাত $=\frac{1}{4}$ বলিয়া, $1:4=4:16=16:64=64:256=256:1024$ একটি ক্রমিক সমানুপাত ও 1, 4, 16, 64, 256, 1024 রাশি-ছয়টি ক্রমিক সমানুপাতী।

মাত্র তিনটি রাশি-দ্বারা একটি ক্রমিক সমানুপাত উৎপন্ন হইলে, উহাদের দ্বিতীয় রাশিকে প্রথম ও তৃতীয় রাশির **মধ্য সমানুপাতী** ( Mean proportional ) ও তৃতীয় রাশিকে প্রথম ও দ্বিতীয় রাশির **তৃতীয় সমানুপাতী** ( Third proportional ) বলা হয়।

যেমন, $1:5=5:25$ একটি ক্রমিক সমানুপাত বলিয়া, 1, 5, 25 রাশি-তিনটি ক্রমিক সমানুপাতী এবং 1 ও 25-এর মধ্য সমানুপাতী 5এবং 1 ও 5-এর তৃতীয় সমানুপাতী 25.

## 2.9. ক্রমিক সমানুপাত-সম্বন্ধীয় প্রয়োজনীয় তথ্যাবলী

$a, b, c$ রাশি তিনটি ক্রমিক সমানুপাতী হইলে, $\frac{a}{b}=\frac{b}{c}$ হইতে দেখা যায়, $b^2=ac$ বা, $b=\pm\sqrt{ac}$ ; এস্থলে $b$ এর চিহ্নানুযায়ী ডানপক্ষে ধন অথবা ঋণ চিহ্ন গ্রহণ করিতে হইবে। অতএব, তিনটি ক্রমিক সমানুপাতী রাশির ক্ষেত্রে,

**( মধ্য রাশি )$^2$ = অন্ত্যরাশি দ্বয়ের গুণফল,**

এবং **মধ্য রাশি $=\pm\sqrt{\text{অন্ত্যরাশিদ্বয়ের গুণফল}}$।**

3, 12, 48 সংখ্যা-তিনটি ক্রমিক সমানুপাতী ; $\therefore \quad 12=\sqrt{3\times 48}$

1, −5, 25 সংখ্যা-তিনটি ক্রমিক সমানুপাতী ; $\therefore \quad -5=-\sqrt{1\times 25}$;

$a, b, c, d$ রাশি-চারটির ক্রমিক অনুপাত 2, 3, 5, 7-এর ক্রমিক অনুপাতের সমান হইলে, অর্থাৎ, $a:b:c:d=2:3:5:7$ হইলে, দেখা যায়

$$\frac{a}{2}=\frac{b}{3}=\frac{c}{5}=\frac{d}{7}.$$

কারণ, $a:b:c:d=2:3:5:7$ বলিয়া অবশ্যই $a=2k, b=3k, c=5k$ ও $d=7k$ হইবে [ এস্থলে k = একটি ধ্রুবক ( constant ) রাশি ];

$\therefore \quad \frac{a}{2}=\frac{2k}{2}=k\ \frac{b}{3}=\frac{3k}{3}=k$, ও এইরূপে $\frac{c}{5}=k=\frac{d}{7}$; $\quad \therefore \quad \frac{a}{2}=\frac{b}{3}=\frac{c}{5}=\frac{d}{7}$ ;

এস্থলে, এরূপও বলা চলে যে, $a, b, c, d$ রাশি-চারটি যথাক্রমে 2, 3, 5 ও 7-এর সমানুপাতী হইলে $a:b:c:d=2:3:5:7$,

এবং $\frac{a}{2}=\frac{b}{3}=\frac{c}{5}=\frac{d}{7}$.

**উদা.** বৃত্তের ক্ষেত্রফল তাহার ব্যাসার্ধের বর্গের সমানুপাতী। $A_1, A_2, A_3$ তিনটি বৃত্তের ক্ষেত্রফল এবং 2, 3, 5 যথাক্রমে বৃত্ত-তিনটির ব্যাসার্ধ হইলে,

$$\frac{A_1}{2^2}=\frac{A_2}{3^2}=\frac{A_3}{5^2}.$$

## 2.10. উদাহরণ ও সমাধান

**উদা. 1.** 6, 8 ও 12 এর চতুর্থ সমানুপাতী নির্ণয় কর।
*( Find the fourth proportional to 6, 8 and 12. )*

নির্ণেয় রাশি $x$ হইলে, $6 : 8 = 12 : x$ ;

$\left[ \text{অর্থাৎ } \frac{6}{8} = \frac{12}{x}, \right]$ $\therefore$ $6x = 8 \times 12$, বা $x = \frac{8 \times 12}{6} = \underline{16.}$

**উদা। 2.** 48 ও 108 এর তৃতীয় সমানুপাতী নির্ণয় কর।
*( Find the third proportional to 48 and 108. )*

নির্ণেয় রাশি $x$ হইলে, $\frac{48}{108} = \frac{108}{x}$, বা $48x = 108 \times 108$,

$$\text{বা} \quad x = \frac{\overset{9}{\cancel{108}} \times \overset{27}{\cancel{108}}}{\underset{4}{\cancel{48}}} = \underline{243.}$$

**উদা. 3.** 24 ও 54 এর মধ্য সমানুপাতী নির্ণয় কর।
*( Find a mean proportional to 24 and 54. )*

নির্ণেয় রাশি $x$ হইলে, $\frac{24}{x} = \frac{x}{54}$, বা $x^2 = 24 \times 54$ ;

$\therefore \quad x = \pm\sqrt{24 \times 54} = \pm\sqrt{4 \times 6 \times 6 \times 9} = \pm(2 \times 6 \times 3) = \pm 36$,

(অর্থাৎ 36 বা $-36$.)

**উদা. 4.** ক্রমিক সমানুপাতী ছয়টি সংখ্যার প্রথমটি 3 এবং দ্বিতীয়টি 6 ; ষষ্ঠটি নির্ণয় কর। *( Of the six numbers in continued proportion the first one is 3 and the second 6. Find the sixth number. )*

সংখ্যা-ছয়টি যথাক্রমে $a_1, a_2, a_3, a_4, a_5, a_6$ হইলে,

$$\frac{a_1}{a_2} = \frac{a_2}{a_3} = \frac{a_3}{a_4} = \frac{a_4}{a_5} = \frac{a_5}{a_6} = \frac{3}{6} = \frac{1}{2}; \left( \because \frac{a_1}{a_2} = \frac{3}{6}; \right)$$

$$\therefore \frac{a_1}{a_6} = \frac{a_1}{a_2} \times \frac{a_2}{a_3} \times \frac{a_3}{a_4} \times \frac{a_4}{a_5} \times \frac{a_5}{a_6} = \frac{1}{2} \times \frac{1}{2} \times \frac{1}{2} \times \frac{1}{2} \times \frac{1}{2} = \frac{1}{32}.$$

$$\therefore \quad a_6 = 32a_1 = 32 \times 3 = \underline{96.}$$

**উদা. 5.** হীরকের মূল্য উহার ওজনের বর্গের সমানুপাতী। $2\frac{1}{4}$ ক্যারাট ওজনের একখণ্ড হীরকের মূল্য টা. 121/50 প. হইলে, $3\frac{1}{2}$ ক্যারাট ওজনের একখণ্ড হীরকের মূল্য কত ? *( The values of diamonds are proportional to the squares of their weights. If the price of a piece of diamond weighing $2\frac{1}{4}$ carats is Rs. 121/50 P., what is the price of a piece weighing $3\frac{1}{2}$ carats ? )*

মনে কর নির্ণেয় মূল্য = $p$ টাকা।

হীরকের মূল্য উহার ওজনের বর্গের সমানুপাতী বলিয়া,

$$\frac{p}{(3\frac{1}{2})^2}=\frac{121{\cdot}50}{(2\frac{1}{4})^2}, \quad বা \quad \frac{p}{49/4}=\frac{121{\cdot}50}{81/16}=\frac{121{\cdot}50\times16}{81};$$

$$\therefore \quad p=\frac{121{\cdot}50\times16}{81}\times\frac{49}{4}=294. \quad \therefore \quad নির্ণেয় মূল্য = টা. 294.$$

***উদা. 6.** 7,800 টাকা মূল্যের একখানি মূল্যবান প্রস্তর দৈবাৎ পড়িয়া গিয়া তিন টুকরা হইয়া গেল। টুকরা-তিনটির ওজনের অনুপাত 5 : 7 : 8. ঐ প্রস্তরের মূল্য উহার ওজনের বর্গের সমানুপাতী হইলে, প্রস্তরখানি ভাঙিয়া যাওয়ায় যে ক্ষতি হইল তাহা নির্ণয় কর। *( C. U. I. A.—Com. 1951 )*

*( A precious stone worth Rs. 7,800 is accidentally dropped and broken into three pieces, the weights of which are in the ratio of 5 : 7 : 8. The value of the stone is proportional to the square of its weight. Calculate the loss thus incurred by the breakage. )*

টুকরা-তিনটির ওজনের অনুপাত 5 : 7 : 8 বলিয়া উহাদের ওজনকে যথাক্রমে $5\omega$, $7\omega$ ও $8\omega$ ধরা যায়, তাহা হইলে, অভগ্ন প্রস্তরখানির ওজন হইবে $5\omega+7\omega+8\omega=20\omega$.

মনে কর টুকরা-তিনটির মূল্য যথাক্রমে $p_1$, $p_2$, $p_3$. তাহা হইলে, ঐ প্রস্তরের মূল্য উহার ওজনের বর্গের সমানুপাতী বলিয়া,

$$\frac{p_1}{(5\omega)^2}=\frac{p_2}{(7\omega)^2}=\frac{p_3}{(8\omega)^2}=\frac{7800}{(20\omega)^2},$$

$$বা \quad \frac{p_1}{25\omega^2}=\frac{p_2}{49\omega^2}=\frac{p_3}{64\omega^2}=\frac{7800}{400\omega^2},$$

$$\therefore \quad p_1=\frac{7800}{400\omega^2}\times25\omega^2=\frac{7800}{400}\times25;$$

$$p_2=\frac{7800}{400\omega^2}\times49\omega^2=\frac{7800}{400}\times49;$$

$$এবং \quad p_3=\frac{7800}{400\omega^2}\times64\omega^2=\frac{7800}{400}\times64;$$

---

$\therefore$ $p_1+p_2+p_3$, অর্থাৎ টুকরা-তিনটির মোটমূল্য $=\frac{7800}{400}(25+49+64)$
$=\frac{78}{4}\times138=39\times69=$ টা. 2,691 ;

$\therefore$ নির্ণেয় ক্ষতির পরিমাণ = টা. 7,800 − টা. 2,691 = টা. 5,109.

## প্রশ্নমালা 2খ

1. **( মৌখিক )** নিম্নলিখিত সংখ্যা-সমূহের চতুর্থ সমানুপাতী নির্ণয় কর :
   (i) 2, 4, 5 ; (ii) 6, 4, 9 ; (iii) 14, 8, 7 ; (i4) 18, 8, $4\frac{1}{2}$.
2. **( মৌখিক )** নিম্নলিখিত সংখ্যা-সমূহের তৃতীয় সমানুপাতী নির্ণয় কর :
   (i) 3, 6 ; (ii) 4, 12 ; (iii) 4, 6 ; (iv) 25, 10 ; (v) 16, 12 ; (vi) 10, 7 ; (vii) 8, 20.

3. **( মৌখিক )** নিম্নলিখিত সংখ্যা-সমূহের মধ্যসমানুপাতী নির্ণয় কর :

(i) 2, 8 : (ii) 1, 25 ; (iii) 4, 9 ; (iv) 5, 20 ; (v) 3, 27 ; (vi) 7, 28 ; (vii) 6, 54.

4. নিম্নের সংখ্যা-সমূহের চতুর্থ সমানুপাতী নির্ণয় কর :

(i) 16, 18, 24 ; (ii) 18, 35, $12\frac{6}{7}$ ; (iii) $\frac{6}{5}$, $\frac{4}{5}$, $\frac{9}{20}$ ;
(iv) $6\frac{2}{3}$, $1\frac{3}{7}$, $6\frac{1}{4}$ ; (v) 0·45, 0·8, 0·369 ; (vi) $1{\cdot}\dot{4}$, $2{\cdot}1\dot{6}$, $1{\cdot}\dot{6}$ ;

(vii) $\frac{3}{4}$ কু. এর $\frac{2}{5}$, 75 কিগ্রা, $\frac{\frac{3}{4}-\frac{2}{8}}{\frac{8}{9}-\frac{2}{3}}$ হেগ্রা.।

5. নিম্নলিখিত সংখ্যা-সমূহের তৃতীয় সমানুপাতী নির্ণয় কর :

(i) 28, 70 ; (ii) $4\frac{1}{2}$, $3\frac{3}{4}$ ; (iii) 0·32, 2·4 ; (iv) $5{\cdot}\dot{6}$, $9{\cdot}\dot{4}$.

6. মধ্যসমানুপাতী নির্ণয় কর :

(i) 28 ও 175-এর ; (ii) 45 ও 245-এর ; (iii) $\frac{3}{5}$ ও $\frac{27}{80}$-এর ;
(iv) $4\frac{1}{2}$ ও $3\frac{1}{8}$-এর ; (v) 3·25 ও 2·08-এর ; (vi) 100 ও 131044-এর ।

7. নিম্নের সমানুপাতগুলি পূর্ণ কর (Complete the following proportions ) :

(i) 574 : 984 : : ( ) : 16128 ; (ii) ( ) : 320 : : 450 : 1152 ;
(iii) 122 : 832 : : 2440 : ( ).

8. $\frac{5}{8}$ এর 0·125 এর সহিত $1\frac{1}{9}$ এর যে অনুপাত 4·5 এর সহিত কোন্ সংখ্যার সেই অনুপাত ? ( Find a number which shall bear the same ratio to 4·5 that $1\frac{1}{9}$ does to 0·125 of $\frac{5}{8}$. )

*9. ক্রমিক সমানুপাতী পাঁচটি সংখ্যার প্রথমটি 12 ও দ্বিতীয়টি 15 ; পঞ্চমটি নির্ণয় কর।

*10. ক্রমিক সমানুপাতী নয়টি সংখ্যার প্রথমটি ও দ্বিতীয়টি যথাক্রমে 27 ও 9 ; নবমটি নির্ণয় কর।

11. হীরকের মূল্য উহার ওজনের বর্গের সমানুপাতী। $3\frac{1}{4}$ ক্যারাট ওজনের একখণ্ড হীরকের মূল্য 540 টাকা হইলে, $6\frac{1}{4}$ ক্যারাট ওজনের একখণ্ড হীরকের মূল্য কত ?

12. দেওয়া আছে, বৃত্তের ক্ষেত্রফল তাহার ব্যাসার্ধের বর্গের সমানুপাতী। 42 সেমি. ব্যাসার্ধ-যুক্ত একটি বৃত্তের ক্ষেত্রফল 5544 ব. সেমি. হইলে, যে বৃত্তের ব্যাসার্ধ 28 সেমি. তাহার ক্ষেত্রফল কত ?

13. নিরেট ( solid ) গোলক ( sphere )-এর ওজন তাহার ব্যাসার্ধের ঘন-এর সমানুপাতী। 9·5 সেমি. ব্যাসার্ধ-বিশিষ্ট একটি নিরেট গোলকের ওজন 15 কিগ্রা. হইলে, একই উপাদানে গঠিত এবং 13·3 সেমি. ব্যাসার্ধ-বিশিষ্ট একটি নিরেট গোলকের ওজন কত হইবে নির্ণয় কর।

*14. কোন এক দেশের আয়কর একজনের আয়ের 3,000 টাকার অতিরিক্ত যাহা তাহার বর্গের সমানুপাতী ( is proportional to the square of the

excess of a man's income over Rs. 3,000 )। 6,000 টাকা আয়ের উপর আয়কর 100 টাকা হইলে, যে ব্যক্তির আয় 9,000 টাকা, এই পদ্ধতিতে তাহার কত আয়কর দিতে হয় ? *( I. C. W. A. I. )*

***15.** সম আয়তন-বিশিষ্ট স্বর্ণ ও তাম্রের ওজনের অনুপাত 19 : 9 ( the weights of equal volumes of gold and silver are in the ratio 19 : 9 )। গোলকসমূহের আয়তন ( the volumes of spheres ) তাহাদের স্ব স্ব ব্যাসের ঘন ( cube )-এর সমানুপাতী হইলে, যথাক্রমে 1·25 সেমি ও 5 সেমি. দীর্ঘ ব্যাস-যুক্ত একটি স্বর্ণ গোলক ও একটি তাম্র গোলকের ওজনের অনুপাত নির্ণয় কর।

***16.** একখানি মূল্যবান প্রস্তর হঠাৎ পড়িয়া গিয়া পাঁচ টুকরা হইয়া ভাঙিয়া গেল। টুকরাগুলির ওজন 2, 3, 4, 5 ও 6 এর সহিত সমানুপাতী। ঐ পাথরের মূল্য তাহার ওজনের বর্গের সমানুপাতী হইলে, দেখাও যে, প্রস্তরখানি ভাঙিয়া যাওয়ায় ক্ষতি হইয়াছে এবং অভগ্ন প্রস্তরখানির মূল্য 40 : 9 অনুপাতে কমিয়া গিয়াছে।

***17.** এক জাতীয় মূল্যবান রত্নের মূল্য তাহার ওজনের বর্গের সমানুপাতী। এই জাতীয় একটি রত্ন চার টুকরা হইয়া ভাঙিয়া গেল। টুকরাগুলির ওজনের অনুপাত 1 : 2 : 3 : 4 এবং রত্নটি ভাঙিয়া যাওয়ার জন্য উৎপন্ন ক্ষতির পরিমাণ টা. 70,000 হইলে, মূল রত্নের মূল্য নির্ধারণ কর। *( Burd., B. Com. 1964 )*

****18.** একখানি বিমানের একক সময়ে জ্বালানি ( fuel, এস্থলে পেট্রল ) খরচের পরিমাণ তাহার দ্রুতির ঘন-এর সমানুপাতী। দেখা গেল, যখন উহার দ্রুতি ঘণ্টায় 80 কিমি. তখন $18\frac{3}{4}$ মিনিটে 5 লিটার জ্বালানি খরচ হয়। জ্বালানির মূল্য লিটার প্রতি 64 প. এবং বিমানখানির চলিবার সময়ের অন্যান্য ব্যয় ( all other flying expenses ) ঘণ্টায় টা. 7/20 প. হইলে, ঘণ্টায় 90 কিমি. দ্রুতিতে কতদূর চলিলে তাহার মোট 270 টাকা ব্যয় হইবে ?

**উত্তরমালা**

**4.** (i) 27 ; (ii) 25 ; (iii) $\frac{1}{2}$ ; (iv) $1\frac{12}{55}$ ; (v) 0·656 ; (vi) 2·5 ; (vii) 337 গ্রা. 50 সেগ্রা.। **5.** (i) 175 ; (ii) $3\frac{1}{8}$ ; (iii) 18 ; (iv) $15\cdot74\dot{0}$. **6.** (i) $\pm 70$ ; (ii) $\pm 105$ ; (iii) $\pm \frac{9}{20}$ ; (iv) $\pm 3\frac{3}{4}$ ; (v) $\pm 2\cdot 6$ ; (vi) $\pm 3620$. **7.** (i) 9408 ; (ii) 125 ; (iii) 16640. **8.** 64. **9.** $29\frac{19}{64}$. **10.** $\frac{1}{243}$. **11.** টা. 1,500. **12.** 2464 ব. সেমি.। **13.** 41 কিগ্রা. 160 গ্রা.। **14.** 400 টাকা। **15.** 19 : 576. **17.** টা. 1,00,000. **18.** 1,125 কিমি.।

## 2.11. অনুপাত ও সমানুপাত সম্বন্ধীয় বিবিধ উদাহরণ ও সমাধান

**উদা. 1.** 5 বৎসর পূর্বে A ও B এর বয়সের অনুপাত ছিল 4 : 5 ; 5 বৎসর পরে এই অনুপাত হইবে 6 : 7. তাহাদের বর্তমান বয়স কত ? ( *5 years back, the ratio of the ages of A and B was 4 : 5 ; after 5 years it will be 6 : 7. What are their present ages ?* )

5 বৎসর পূর্বে A ও B-এর বয়সের অনুপাত 4 : 5 ছিল বলিয়া, তাহাদের তখনকার বয়স যথাক্রমে $4k$ বৎসর ও $5k$ বৎসর ছিল এইরূপ মনে করা যায়।

5 বৎসর পরে, অর্থাৎ, ঐ সময় হইতে 10 বৎসর পরে তাহাদের বয়সের অনুপাত 6 : 7 হইবে বলিয়া,

$$\frac{4k+10}{5k+10}=\frac{6}{7},$$

বা $28k+70=30k+60$, বা $2k=10$ ; $\therefore$ $k=5$ ;

$\therefore$ 5 বৎসর পূর্বে A-এর বয়স ছিল $4k$, অর্থাৎ $4\times5$ বৎসর, অর্থাৎ 20 বৎসর, এবং B-এর বয়স ছিল $5k$, অর্থাৎ $5\times5$ বৎসর, অর্থাৎ 25 বৎসর ;

$\therefore$ A-এর বর্তমান বয়স $=(20+5)$ বৎসর $=$ 25 বৎসর,

এবং B-এর „ „ $=(25+5)$ বৎসর $=$ 30 বৎসর।

**অথবা :** মনে কর A ও B-এর বর্তমান বয়স $=$ যথাক্রমে $x$ ও $y$ বৎসর ;

প্রশ্নানুসারে, $\dfrac{x-5}{y-5}=\dfrac{4}{5}$, বা $5x-4y=5$, ... (1)

ও $\dfrac{x+5}{y+5}=\dfrac{6}{7}$, বা $7x-6y=-5$, ... (2)

(1) ও (2) সমাধান করিয়া, $x=25$, $y=30$.

**বিকল্প পদ্ধতি :** প্রথম অনুপাতের রাশিদ্বয়ের অন্তর $5-4=1$ এবং দ্বিতীয় অনুপাতের রাশিদ্বয়ের অন্তর $7-6=1$ ; অন্তর একই হওয়াতে শেষেরটির আর পরিবর্তনের প্রয়োজন হইল না। [শেষের অনুপাতটি যদি 5 : 8 হইত, তাহা হইলে অন্তর হইত $8-5=3$ ; এই অন্তরকে প্রথম অনুপাতের রাশিদ্বয়ের অন্তরের সমান করিবার জন্য এই অনুপাতটিকে $\frac{5}{3}:\frac{8}{3}$ রূপে লিখিয়া লইতে হইত ; প্রথম অনুপাতের রাশিদ্বয়ের অন্তর 2 হইলে $\frac{5\times2}{3}:\frac{8\times2}{3}$ অর্থাৎ $\frac{10}{3}:\frac{16}{3}$ (যেখানে অন্তর 2) রূপে লিখিয়া লইতে হইত। এইরূপ করায় অনুপাত ঠিকই থাকে, কিন্তু অন্তর উভয় ক্ষেত্রে একই হয়। এস্থলে অন্তর একই আছে।]

তাহা হইলে, মনে করা যায় 5 বৎসর পূর্বে যদি A-এর বয়স 4 বৎসর থাকে, B-এর বয়স 5 বৎসর ছিল, কারণ তখন তাহাদের বয়সের অনুপাত ছিল 4 : 5. আবার অনুপাত যখন 6 : 7 হইল, তখন মনে করা যায় A-এর বয়স 6 বৎসর ও B-এর বয়স 7 বৎসর, এবং এই বয়স হইতে, 5 বৎসর পূর্বে তাহাদের যে বয়স ছিল তাহার পরে আর ($6-4=2$ ও $7-5=2$ বলিয়া) 2 বৎসর লাগিবে। কিন্তু বয়সের অনুপাত যখন 4 : 5 ছিল, তাহার 10 বৎসর পরে বয়সের অনুপাত 6 : 7 হয়। তাহা হইলে, তাহাদের বয়সের অনুপাত দ্বিতীয় অনুপাতের সমান :

2 বৎসর পরে হইলে, A ও B-এর 5 বৎসর পূর্বের বয়স যথাক্রমে 4 ব. ও 5 ব. ;

$\therefore$ 10 „ „ „ „ „ „ „ „ „ „ $4\times5$ ব. ও $5\times5$ ব.

বা 20 ব. ও 25 ব. ;

$\therefore$ A ও B-এর বর্তমান বয়স যথাক্রমে $(20+5)$ ব. ও $(25+5)$ ব., বা 25 ব. ও 30 ব.।

**উদা. 2.** মদ্য ও জলের এক মিশ্রের 78 লিটারে মদ্য ও জলের অনুপাত 9 : 4 ; ঐ মিশ্রে কত জল মিশ্রিত করিলে মদ্য ও জলের অনুপাত 2 : 1 হইবে ?

*( In 78 litres of a quantity of wine mixed up with water, the ratio of wine and water is 9 : 4. How much water must be added to make the ratio of wine and water 2 : 1 ? )*

$9+4$ বা 13 লি. মিশ্রে মদ্য 9 লি. ও জল 4 লি. ;

$\therefore$ 1 লি. „ „ $\frac{9}{13}$ লি. ও জল $\frac{4}{13}$ লি. ;

$\therefore$ 78 লি. „ „ $\frac{9}{13}\times78=54$ লি. ও জল $\frac{4}{13}\times78=24$ লি.

[ এই ফল এইরূপে একবারে লেখা অভ্যাস করিতে হইবে : $9+4=13$ ;

∴ মদ্যের পরিমাণ $=\frac{9}{13}\times78=54$ লি. ও

জলের পরিমাণ $=\frac{4}{13}\times78=24$ লি. । ]

এখন, নির্ণেয় জলের পরিমাণ $x$ লি. হইলে,

$\frac{54}{24+x}=\frac{2}{1}$, বা $2x+48=54$,

বা $2x=54-48=6$ ;

∴ $x=\frac{6}{2}$ লি. $=$ 3 লিটার।

অথবা, মদ্য ও জলের নূতন অনুপাত $=2:1=54:27$ ;

∴ জলের পরিমাণ $=27$ লি. $-24$ লি. $=3$ লি. ।

*উদা. 3. এক কিলোমিটার দৌড়ে A, B-কে 201 মিটারে, এবং C, B-কে 150 মিটারে পরাজিত করিলে, ঐ দৌড়ে A ও C-এর মধ্যে কে জিতিবে এবং কত মিটারে জিতিবে ? ( *In a kilometre race A beats B by 201 metres, and C beats B by 150 metres. Of A and C, who will win and by how much ?* )

1 কিমি. $=1000$ মি. ;

∴ A এর বেগ : B এর বেগ $=1000:(1000-201)=1000:799$ ;

এবং C-এর বেগ : B এর বেগ $=1000:(1000-150)=1000:850$

$=\frac{1000}{850}:1=\frac{1000\times799}{850}:799$ ;

∴ A এর বেগ : C-এর বেগ $=1000:\frac{1000\times799}{850}=1000:940$ ;

∴ A ও C-এর মধ্যে A জিতিবে এবং $1000-940$, অর্থাৎ 60 মিটারে জিতিবে।

**বিকল্প পদ্ধতি :** A-এর বেগ : C-এর বেগ $=\frac{\text{A-এর বেগ}}{\text{B-এর বেগ}}\times\frac{\text{B-এর বেগ}}{\text{C-এর বেগ}}=\frac{1000}{799}\times\frac{850}{1000}$

$=850:799$ ;

∴ A যখন 850 মি. যায়, তখন C যায় 799 মি. ;

∴ 850 মি.-এর দৌড়ে A জিতে, $850-799$ বা 51 মিটারে ;

মনে কর, 1000 মি. দৌড়ে A „ $x$-এ ;

তাহা হইলে, $x=\frac{51\text{ মি.}\times1000}{850}$ [ ফল বড়, বড়টি উপরে ; ] $=60$ মি. ।

*উদা. 4. শশকের পশ্চাদ্ধাবনকারী এক কুকুর যে সময়ে 2 লাফ দেয় শশকটি সেই সময়ে 3 লাফ দেয়, কিন্তু কুকুরটির 3 লাফ শশকটির 5 লাফের সমান ; ঐ কুকুর ও শশকের দ্রুতির তুলনা কর। ( *A greyhound pursues a hare and takes 2 leaps for every 3 leaps of the hare, but 3 leaps of the hound are equal to 5 leaps of the hare ; compare the speeds of the hound and the hare.* )

কুকুরের 2 লাফের সময় $=$ শশকের 3 লাফের সময়, ... (i)

এবং কুকুরের 3 লাফের দূরত্ব $=$ শশকের 5 লাফের দূরত্ব ; ... (ii)

∴ (i) হইতে, কুকুরের 6 লাফের সময় = শশকের 9 লাফের সময় ; (iii)

এবং (ii) হইতে, কুকুরের 6 লাফের দূরত্ব = শশকের 10 লাফের দূরত্ব ; (iv)

এখন, বেগ = একক সময়ে অতিক্রান্ত দূরত্ব ;

$$\therefore \frac{\text{কুকুরের বেগ}}{\text{শশকের বেগ}} = \frac{\text{কোন সময়ে কুকুর কর্তৃক অতিক্রান্ত দূরত্ব}}{\text{একই সময়ে শশক কর্তৃক অতিক্রান্ত দূরত্ব}}$$

$$= \frac{\text{কুকুরের 6 লাফ}}{\text{শশকের 9 লাফ}} \quad [\text{(iii) হইতে}]$$

$$= \frac{\text{শশকের 10 লাফ}}{\text{শশকের 9 লাফ}} \quad [\text{(iv) হইতে}]$$

$= \frac{10}{9}$ ; ∴ নির্ণেয় অনুপাত = <u>10 : 9.</u>

## প্রশ্নমালা 2গ

1. 120 কিগ্রা. জল মিশ্রিত দুগ্ধে, দুগ্ধ ও জলের ওজনের অনুপাত 11 : 4 ; দুগ্ধ ও জলের অনুপাত 8 : 3 করিতে হইলে ঐ মিশ্রে কত কিগ্রা. জল মিশাইতে হইবে ?

2. কিয়ৎ পরিমাণ বালিমিশ্রিত ময়দার ময়দা ও বালির অনুপাত 9 : 2. ঐ মিশ্রের সহিত আরও 5 কুইন্টাল বালি মিশ্রিত করিলে, অনুপাতটি 10 : 3 হয়। মিশ্রে ময়দার পরিমাণ নির্ণয় কর।

3. 8 বৎসর পূর্বে A ও B-এর বয়সের অনুপাত 5 : 8 ছিল ; 7 বৎসর পরে ইহা 8 : 11 হইবে। তাহাদের বর্তমান বয়স নির্ণয় কর।

4. বর্তমানে পিতা ও পুত্রের বয়সের সমষ্টি 100 বৎসর এবং 5 বৎসর পূর্বে তাহাদের বয়সের অনুপাত ছিল 2 : 1. তাহাদের বর্তমান বয়স নির্ণয় কর।

*( W. B. S. B., S. F. 1955 Addl. )*

5. এক কিলোমিটারের দৌড়ে **ক**, **খ**-কে 75 মিটারে এবং **খ**, **গ**-কে 80 মিটারে পরাজিত করিলে, **ক**, **গ**-কে কত মিটারে পরাজিত করিল ?

*6. শশকের পশ্চাদ্ধাবনকারী এক কুকুর যখন 4 লাফ দেয়, শশকটি তখন 5 লাফ দেয় ; কিন্তু কুকুরটির 3 লাফ শশকটির 4 লাফের সমান ; ঐ কুকুর ও শশকের দ্রুতির তুলনা কর। *( C. U. Matric, 1933 )*

7. একটি কারখানার শ্রমিকদের বেতন 22 : 25 হারে বৃদ্ধি পায়, কিন্তু শ্রমিকদের সংখ্যা 15 : 11 হারে কমাইয়া দেওয়া হয়। মোট শ্রমিক-বেতন এই কারণে কি অনুপাতে বাড়িয়া গেল কিংবা কমিয়া গেল নির্ণয় কর।

( There has been increment in the wages of labourers in a factory in the ratio 22 : 25 but there has also been a reduction in the number of labourers in the ratio 15 : 11. Find out in what ratio the total wage bill of the factory would be increased or decreased. ) *(C. U., B. Com. 1971)*

[ **ইঙ্গিত ঃ** পূর্ব মোট বেতন $w$ হইলে, বর্তমান মোট বেতন হইবে, $w \times \frac{25}{22} \times \frac{11}{15}$ ]

**8.** প্রথম পাঁচ বৎসরে এক ব্যবসায়ীর লাভের পরিমাণ 4 : 5 অনুপাতে বাড়িল, কিন্তু ষষ্ঠ বৎসর হইতে পরবর্তী তিন বৎসরে উহা 4 : 3 অনুপাতে কমিয়া গেল। প্রথম বৎসরে তাহার টা. 2,400 লাভ হইয়া থাকিলে, অষ্টম বৎসরে তাহার লাভের পরিবর্তন নিরূপণ কর। ( *W. B. S. B., H. S. 1960* )

[ অষ্টম বৎসরের লাভ = টা. $2{,}400 \times \frac{5}{4} \times \frac{5}{4} \times \frac{5}{4} \times \frac{5}{4} \times \frac{3}{4} \times \frac{3}{4} \times \frac{3}{4}$. ]

**9.** স্ব স্ব দেশের সৈন্যদল সংরক্ষণার্থে যুক্তরাজ্য ও ফরাসী দেশের প্রতিটি লোককে যথাক্রমে 57 পেনি ও 17 ফ্রা. 36 সে. করিয়া দিতে হয়। দুই দেশের সৈন্য সংখ্যার অনুপাত 27 : 100 এবং লোকসংখ্যা উভয়দেশে একই। 1 পা. = 25 ফ্রা. 20 সে. হইলে, যুক্তরাজ্যের একজন সৈনিক ও ফরাসীদেশের একজন সৈনিকের সংরক্ষণ-ব্যয়ের অনুপাত কত? [ 100 সেণ্টাইম ( সে. ) = 1 ফ্রাঙ্ক ( ফ্রা. ) এবং 100 পেনি = 1 পাউণ্ড। ]

**10.** চারটি গ্রাম **ক, খ, গ** ও ঘ-এর উপর মোট 3,438 টাকা বার্ষিক কর ধার্য করা হইল। **ঘ** গ্রামের দেয় করের পরিমাণের সহিত **ক, খ** ও **গ** গ্রামের প্রত্যেকটির দেয় করের পরিমাণের অনুপাত 5 : 3, প্রত্যেক গ্রামের দেয় বার্ষিক করের পরিমাণ কত?

***11.** 1951-এর আদমশুমারে দেখা গেল তিনটি বড় শহরের সংখ্যালঘু সম্প্রদায়ের লোকসংখ্যা-সমূহ যথাক্রমে ঐ ঐ শহরের মোট লোকসংখ্যা-সমূহের 35%, 22% ও 15%. শহর তিনটির মোট লোকসংখ্যা-সমূহের অনুপাত 9 : 7 : 5 হইলে, ঐ তিন শহরের সংখ্যালঘু সম্প্রদায়ের মোট লোকসংখ্যা শহর তিনটির মোট লোকসংখ্যার কত শতাংশ? ( *W. B. S. B., H. S. 1961* )

[ **ইঙ্গিত :** লোকসংখ্যার অনুপাত 9 : 7 : 5 বলিয়া, লোকসংখ্যাকে যথাক্রমে 900, 700 ও 500 ধরা যায়। ]

***12.** এক ছাত্রাবাসের চাউল, ডাইল ও মৎস্যের জন্য মাসিক ব্যয়ের অনুপাত 14 : 9 : 17. দ্রব্য তিনটির মূল্য যথাক্রমে 20%, 25% ও 35% বৃদ্ধিপ্রাপ্ত হইলে, ঐ তিনটি দ্রব্যের জন্য মোট মাসিক ব্যয় কত শতাংশ বর্ধিত হইবে?

## উত্তরমালা

**1.** 1 কিগ্রা.। **2.** 90 কু.। **3.** A 33 ব., B 48 ব.। **4.** পি. 65 ব., পু. 35 ব.। **5.** 149 মি.। **6.** 16 : 15. **7.** 6 : 5 অনুপাতে হ্রাস। **8.** টা. 71·92 বৃদ্ধি। **9.** 95 : 31. **10.** ক, খ ও গ এর প্রত্যেক গ্রাম 955 টা. এবং ঘ. 573 টা.। **11.** $25\frac{19}{21}$%. **12.** 27·5%.

## 2.12. সরল ও যৌগিক সমানুপাত

দুইটি মাত্র অনুপাতের সমতা প্রকাশক সমানুপাতকে বলা হয় সরল সমানুপাত ( simple proportion ), আর দুই বা তদধিক অনুপাতের সংযোগ অর্থাৎ উহাদের অনুরূপ রাশিসমূহের গুণনে উৎপন্ন যৌগিক অনুপাতের সহিত অপর এক সরল অনুপাতের সমতা-প্রকাশক সমানুপাতকে বলা হয় যৌগিক সমানুপাত ( compound proportion )।

## 2.13. সরল সমানুপাত সংশ্লিষ্ট প্রশ্ন-সমাধান কৌশল

এই জাতীয় প্রশ্নে চারটি সমানুপাতী রাশির তিনটি দেওয়া থাকে। ইহাদের সাহায্যে চতুর্থ রাশিটি নির্ণয় করিতে হয়। তিনটি প্রদত্ত রাশি হইতে চতুর্থ রাশি নির্ণয় করা হয় বলিয়া এই সমাধান-প্রণালীকে **ত্রৈরাশিক** ( Rule of Three ) বলে।

ত্রৈরাশিক প্রয়োগে সমাধানের ক্ষেত্রে মনে রাখিতে হইবে :

(ক) সমানুপাতের দ্বিতীয় অনুপাতটি গুরু বা লঘু হইলে, প্রথম অনুপাতটি যথাক্রমে গুরু বা লঘু হইবে ;

(খ) সমানুপাতে, অন্তরাশিদ্বয়ের গুণফল মধ্যরাশিদ্বয়ের গুণফলের সমান।

লক্ষণীয়, **ত্রৈরাশিক প্রয়োগের ক্ষেত্রে নির্ণেয় রাশি ও প্রদত্ত রাশি তিনটির সমানুপাতী হওয়া প্রয়োজন ;** অতএব,

(1) রাশি তিনটির দুইটির সমজাতীয় হইতে হইবে এবং শেষ ও নির্ণেয় রাশিটিরও সমজাতীয় হইতে হইবে ;

(2) এই দুইটি জোড়া রাশির দ্বারা যে দুইটি বিষয় সূচিত হয় তাহাদের একটি যে অনুপাতে বাড়ে অপরটিও সেই অনুপাতে বাড়ে বা তাহার ব্যস্ত অনুপাতে কমে, এবং একটি যে অনুপাতে কমে অপরটিও সেই অনুপাতে কমে বা তাহার ব্যস্ত অনুপাতে বাড়ে।

একটির বৃদ্ধিতে অপরটিরও বৃদ্ধি হইলে, ত্রৈরাশিককে বলা হয় **সমস্ত ত্রৈরাশিক** ( Direct Rule of Three ) এবং একটির বৃদ্ধিতে অপরটির হ্রাস হইলে ত্রৈরাশিককে বলা হয় **ব্যস্ত ত্রৈরাশিক** ( Inverse Rule of Three )।

**উদা. 1.** 16 টাকায় 24 কিগ্রা. তৈল ক্রয় করা গেলে, 28 টাকায় কত কিলোগ্রাম তৈল ক্রয় করা যাইবে? ( *If 24 Kg. of oil can be purchased for Rs. 16, how many kilograms of oil can be purchased for Rs. 28 ?* )

মনে কর নির্ণেয় তৈলের পরিমাণ $x$.

এস্থলে, 16 টাকা ও 28 টাকা দুইটি সমজাতীয় রাশি এবং 24 কিগ্রা. ও $x$ দুইটি সমজাতীয় রাশি ; অধিকন্তু, টাকার পরিমাণ যে অনুপাতে বাড়ে বা কমে তৈলের পরিমাণও সেই অনুপাতে বাড়ে বা কমে ; অতএব এক্ষেত্রে ত্রৈরাশিক প্রযোজ্য। এক্ষেত্রে টাকার পরিমাণ যে অনুপাতে বাড়ে বা কমে তৈলের পরিমাণও যথাক্রমে সেই অনুপাতে বাড়ে বা কমে বলিয়া ইহা একটি সমস্ত ত্রৈরাশিকের ক্ষেত্র।

উক্ত চারটি রাশি দ্বারা যে সমানুপাতটি গঠন করিতে হইবে তাহার দ্বিতীয় অনুপাতটির শেষ রাশিরূপে নির্ণেয় রাশিটিকে ধরা প্রচলিত নিয়ম।

তাহা হইলে, এক্ষেত্রে, দ্বিতীয় অনুপাতের শেষ রাশিটি হইল $x$ এবং এই অনুপাতটি সম্পূর্ণ করিতে হইলে, অবশ্যই ইহার প্রথম রাশি হইবে সমজাতীয় 24 কিগ্রা. রাশিটি। তাহা হইলে, সমানুপাতটির রূপ হইল :

প্রথম রাশি : দ্বিতীয় রাশি : : 24 কিগ্রা. : $x$.

এখন 16 টাকায় যে পরিমাণ তৈল পাওয়া যায় 28 টাকায় তদপেক্ষা অধিক পরিমাণ তৈল পাওয়া যাইবে বলিয়া $x$, 24 কিগ্রা অপেক্ষা বড় ( ইহাকেই পরে সংক্ষেপে বলা হইবে : **উত্তর বড়** ) ; অতএব, দ্বিতীয় অনুপাতটি একটি লঘু অনুপাত ; সুতরাং প্রথম অনুপাতটিরও অবশ্যই লঘু হইতে হইবে অর্থাৎ প্রথম অনুপাতের দ্বিতীয় রাশির প্রথম রাশি অপেক্ষা বড় হইতে হইবে। অতএব, প্রথম অনুপাতটি হইবে : 16 টা. : 28 টা.।

**লক্ষণীয় : উত্তর বড় এবং বড়টিকে দ্বিতীয় রাশি ধরা হইয়াছে।**

অতএব, সমগ্র সমানুপাতটি হইল : 16 টা. : 28 টা. : : 24 কিগ্রা. : $x$.

অর্থাৎ 16 : 28 : . 24 কিগ্রা. : $x$ ;

এখন, অন্ত্যরাশিদ্বয়ের গুণফল মধ্যরাশিদ্বয়ের গুণফলের সমান বলিয়া,

$x \times 16 = 24$ কিগ্রা $\times 28$ , $\therefore$ $x = \dfrac{24 \text{ কিগ্রা.} \times 28}{16} = \underline{42 \text{ কিগ্রা.}}$।

(1) **লক্ষণীয় :** উপরে যে $\dfrac{24 \text{ কিগ্রা.} \times 28}{16}$ ভগ্নাংশটি সরল করিয়া উত্তর পাওয়া গিয়াছে সেই ভগ্নাংশের

**লবে বসিয়াছে** (i) নির্ণেয় রাশির $x$-এর সমজাতীয় রাশি 24 কিগ্রা., এবং
(ii) অবশিষ্ট রাশিদ্বয়ের বড়টি ( উত্তরও কিন্তু এস্থলে বড় ),

**আর হরে বসিয়াছে** অবশিষ্ট রাশিদ্বয়ের ছোটটি।

**অথবা : লবে বসিয়াছে** নির্ণেয় রাশিটির সমজাতীয় রাশি এবং উহাকে গুণ করা হইয়াছে অবশিষ্ট রাশি-দ্বারা উৎপন্ন গুরু অনুপাত $\frac{28}{16}$ দ্বারা ( উত্তরও এস্থলে বড় )।

উপরের উদাহরণটি, '16 টাকায় 24 কিগ্রা. তৈল ক্রয় করা গেলে, 10 টাকায় কত কিলোগ্রাম তৈল ক্রয় করা যাইবে ?' হইলে, সমাধান হইবে :

এ স্থলে, নির্ণেয় তৈলের পরিমাণ $y$ হইলে, 10 টাকা 16 টাকা-অপেক্ষা ছোট বলিয়া, $y$-ও 24 কিগ্রা. অপেক্ষা ছোট , অতএব, প্রচলিত নিয়ম-অনুসারে নির্ণেয় রাশি $y$-কে দ্বিতীয় অনুপাতের শেষ রাশি-রূপে ধরিলে দ্বিতীয় অনুপাতটি হয় 24 কিগ্রা. : $y$ এবং ইহা একটি গুরু অনুপাত ; সুতরাং প্রথম অনুপাতটিকেও একটি গুরু অনুপাত হইতে হইবে। অতএব প্রথম অনুপাতটি হইবে 16 টাকা : 10 টাকা।

**লক্ষণীয় : এক্ষেত্রে উত্তর ছোট** এবং **ছোট রাশিটি দ্বিতীয় রাশি-রূপে বসিয়াছে।**

অতএব, সমগ্র সমানুপাতটি হইবে, 16 টাকা : 10 টাকা : : 24 কিগ্রা. : $y$,

অর্থাৎ, 16 : 10 : : 24 কিগ্রা. : $y$ ; $\therefore$ $y \times 16 = 24$ কিগ্রা $\times 10$ ;

$$\therefore \quad y = \frac{24 \text{ কিগ্রা.} \times 10}{16}.$$

(2) **লক্ষণীয় :** উপরের যে ভগ্নাংশটি সরল করিয়া উত্তর পাওয়া যাইবে সেই ভগ্নাংশের

**লবে বসিয়াছে** (i) নির্ণেয় রাশি $y$-এর সমজাতীয় রাশি 24 কিগ্রা. এবং
(ii) অবশিষ্ট রাশিদ্বয়ের ছোটটি ( উত্তরও কিন্তু এস্থলে ছোট )।

**অথবা : লবে বসিয়াছে** নির্ণেয় রাশির সমজাতীয় রাশি এবং উহাকে **গুণ করা** হইয়াছে অবশিষ্ট রাশিদ্বয়-দ্বারা উৎপন্ন **লঘু অনুপাত** $\frac{10}{16}$ দ্বারা ( উত্তরও এস্থলে ছোট )।

(1) এবং (2) হইতে দেখা যাইতেছে :

**(i)** নির্ণেয় রাশির সমজাতীয় রাশি উভয় ক্ষেত্রেই লবে বসিয়াছে ;

**(ii)** উত্তর বড়-এর ক্ষেত্রে অবশিষ্ট রাশিদ্বয়ের বড়টি এবং উত্তর ছোট-এর ক্ষেত্রে অবশিষ্ট রাশিদ্বয়ের ছোটটি লবে বসিয়াছে। **অথবা :**

উত্তর বড়-এর ক্ষেত্রে নির্ণেয় রাশির সমজাতীয় রাশিটিকে গুণ করা হইয়াছে অবশিষ্ট রাশিদ্বয়-দ্বারা উৎপন্ন গুরু অনুপাত-দ্বারা এবং উত্তর ছোট-এর ক্ষেত্রে অবশিষ্ট রাশিদ্বয়-দ্বারা উৎপন্ন লঘু অনুপাত-দ্বারা।

এই সকল সিদ্ধান্ত হইতে, ত্রৈরাশিক-সাহায্যে সমাধান-যোগ্য প্রশ্নাবলীর একবারেই সমাধান নির্ণয়ের নিম্নলিখিত কৌশলটি পাওয়া যায় :

অনুরূপ রাশি-সমূহ যাহাতে একই পংক্তিতে পড়ে এইরূপে নির্ণেয় রাশিসমেত প্রদত্ত রাশি তিনটির সমজাতীয় দুইটি দুইটিকে স্তম্ভক্রমে সাজাইয়া লইয়া, **বিচার করিয়া স্থির করিতে হইবে উত্তর ( নির্ণেয় রাশি ) উহার সমজাতীয় রাশি অপেক্ষা বড় না ছোট** এবং উত্তর হইবে :

**লব :** $\left(\text{নির্ণেয় রাশির সমজাতীয় রাশি}\right) \times \left(\text{উত্তর বড় হইলে, অবশিষ্ট রাশিদ্বয়ের বড়টি, ছোট হইলে ছোটটি}\right)$

**হর :** **প্রদত্ত রাশিত্রয়ের অবশিষ্টটি**

**অথবা, উত্তর হইবে :**

**নির্ণেয় রাশির সমজাতীয় রাশি** × **[ অবশিষ্ট রাশিদ্বয়-দ্বারা উৎপন্ন গুরু অনুপাত উত্তর বড়-এর ক্ষেত্রে, লঘু অনুপাত উত্তর ছোট-এর ক্ষেত্রে। ]**

বন্ধনী-মধ্যস্থ অনুপাতটি **গুণক অনুপাত** [**Multiplying Ratio (M.R.)**], বা **শুধু অনুপাত**-রূপে অভিহিত হইবে।

**দ্রষ্টব্য।** **অজ্ঞাত** রাশিটি যাহাতে দ্বিতীয় পংক্তিতে পড়ে রাশিগুলিকে সাধারণতঃ এইরূপে সাজান হয়।

যেমন, উপরের ক্ষেত্রে :

| টাকা | তৈলের পরিমাণ |
|---|---|
| 16 | 24 কিগ্রা. |
| 28 | $x$ |

( বিচার : 16 টাকায় 24 কিগ্রা. পাওয়া গেলে 28 টাকায় অধিক পাওয়া যায় ; ফল বড় ; ∴ বড়টি উপরে। )

$$\therefore \quad x = \frac{24 \text{ কিগ্রা.} \times 28}{16}$$

উপরের দ্বিতীয় ক্ষেত্রে :

| টাকা | তৈলের পরিমাণ |
|---|---|
| 16 | 24 কিগ্রা. |
| 10 | $y$ |

( বিচার : 16 টাকায় 24 কিগ্রা. : A J টাকায় কম ; উত্তর ছোট ; ∴ ছোট 10 উপরে, বড় 16 নীচে। )

$$\therefore \quad y = \frac{24 \text{ কিগ্রা} \times 10}{16}$$

**উদা.** 2. 16 জন লোকে 15 দিনে একটি কার্য সম্পন্ন করিতে পারিলে, 20 জন লোকে কতদিনে ঐ কার্যটি সম্পন্ন করিতে পারিবে ?

( *16 men can finish a piece of work in 15 days ; in how many days can 20 men finish the same piece of work ?* )

| লোক-সংখ্যা | সময় |
|---|---|
| 16 | 15 দিন |
| 20 | $x$ |

( **বিচার :** 16 জনের 15 দিন লাগিলে, 20 জনের লাগিবে কম দিন ; উত্তর ছোট ;
∴ ছোটটি উপরে, বা গুণক অনুপাত = 16/20 । )

$$\therefore \quad x = \frac{15 \text{ দিন} \times 16}{20} = \underline{12 \text{ দিন}}\text{ ।}$$

**উদা.** 3. 8 জন পুরুষ বা 12 জন স্ত্রীলোক একটি কার্য 25 দিনে সম্পন্ন করিতে পারে ; 6 জন পুরুষ এবং 11 জন স্ত্রীলোক একত্র ঐ কার্যটি কতদিনে সম্পন্ন করিতে পারে ? ( *8 men or 12 women can finish a piece of work in 25 days ; in how many days can 6 men and 11 women together finish the piece of work ?* ) ( *C. U., I. A.—Com. 1928* )

8 জন পুরুষ 12 জন স্ত্রীলোকের সমান কাজ করিতে পারে ; তাহা হইলে, 6 জন পুরুষ কত জন স্ত্রীলোকের সমান কাজ করিতে পারে, প্রথমে তাহাই নির্ণয় করা হইল ।

| পু. | স্ত্রী. |
|---|---|
| 8 জন | 12 জন |
| 6 জন | $x$ |

( **বিচার :** 8 জন 12 জনের সমান হইলে, 6 জন সমান হইবে কম জনের ; উত্তর ছোট ;
∴ ছোটটি উপরে, বা গুণক-অনুপাত = 6/8 । )

$$\therefore \quad x = \frac{12 \text{ জন} \times 6}{8} = 9 \text{ জন ।}$$

∴ 6 জন পু. ও 11 জন স্ত্রী. = (9 + 11) বা 20 জন স্ত্রীলোকের সমান কাজ করিতে পারে ; তাহা হইলে প্রশ্ন হইল :

| স্ত্রী | সময় |
|---|---|
| 12 | 25 দিন |
| 20 | $y$ |

( মনে মনে, ফল ছোট ;
∴ গুণক-অনুপাত = 12/20 । )

$$\therefore \; y = \frac{25 \text{ দিন} \times 12}{20} = \underline{15 \text{ দিন}}\text{ ।}$$

**উদা.** 4. এক দুর্গে 420 জন সৈন্যের 70 দিনের আহার্য আছে ; 10 দিন পরে আরও 210 জন সৈন্য ঐ দুর্গে আসিলে, অবশিষ্ট আহার্যে, আহারের হার পূর্ববৎ থাকিলে, আর কত দিন চলিবে ? ( *A fort has provisions for 420 soldiers for 70 days. After 10 days 210 more entered the fort. For how many days more will the remaining food last at the same rate ?* )

10 দিন পরে 420 জন সৈন্যের (70 − 10) অর্থাৎ 60 দিনের আহার্য থাকিবে ; কিন্তু ঐ সময়ে আরও 210 জন সৈন্য ঐ দুর্গে আসাতে সৈন্য-সংখ্যা দাঁড়াইবে (420 + 210) অর্থাৎ 630.

| সৈন্য-সংখ্যা | সময় |
|---|---|
| 420 | 60 দিন |
| 630 | $x$ |

( **বিচার :** সৈন্য বেশি, সময় কম ; ফল ছোট ;
∴ ছোটটি উপরে, বা গুণক অনুপাত = 420/630. )

$$\therefore \; x = \frac{60 \text{ দি} \times 420}{630} = \underline{40 \text{ দিন}}\text{ ।}$$

**উদা. 5.** 24 খানি বিজলী পাখা ও 74টি বাতির জন্য যে পরিমাণ বিদ্যুৎ খরচ হয় তাহার বিল হয় গড়ে টা. 67/60 প। এখন আরও 9 খানি পাখা ও 20টি বাতি বসান হইল ও দেখা গেল একটি বাতির জন্য যে-পরিমাণ বিদ্যুৎ খরচ হয়, একখানি পাখার জন্য গড়ে তাহার $2\frac{1}{3}$ গুণ বিদ্যুৎ খরচ হয়। বিদ্যুৎ-এর বিল এখন গড়ে কত বাড়িবে আশা করা যায় নির্ণয় কর। ( *24 electric fans and 74 lamps consume electricity, the average bill for consumption being Rs. 67/60 P. 9 additional fans and 20 lamps are now being installed and it is found that on an average a fan consumes $2\frac{1}{3}$ times as much current as a lamp. Find the increase in the average electricity bill now expected.* ) ( *C. U., Pre-Univ. 1965* )

1 খানি পাখার বিদ্যুৎ-খরচ $=2\frac{1}{3}$ অর্থাৎ $\frac{7}{3}$টি বাতির বিদ্যুৎ খরচ ;

∴ 24 „ „ „ $=\frac{7}{3}\times 24=56$টি বাতির বিদ্যুৎ খরচ,

এবং 9 „ „ „ $=\frac{7}{3}\times 9=21$টি „ „ „

∴ 24 খানি পাখা ও 74টি বাতির বিদ্যুৎ খরচ

$=56+74$ অর্থাৎ 130টি বাতির বিদ্যুৎ খরচ, এবং

9 খানি পাখা ও 20টি বাতির বিদ্যুৎ খরচ

$=21+20$ অর্থাৎ 41টি বাতির বিদ্যুৎ খরচ ;

∴

| বাতির সংখ্যা | বিলের অর্থের পরিমাণ |
|---|---|
| 130 | টা. 67 60 |
| 41 | $x$ |

$$\therefore\ x=\frac{\text{টা } 67{\cdot}60\times 41}{130}$$

= টা. 21/32 প.।

## প্রশ্নমালা 2ঘ

1. 16 কিগ্রা. চাউলের মূল্য টা. 13/68 প. হইলে, 26 কিগ্রা. চাউলের মূল্য কত হইবে ?

2. $10\frac{1}{2}$ কিমি. দূরত্বের রেলভাড়া 14 টাকা হইলে, টা. 6/30 প ব্যয় করিয়া রেলযোগে কতদূর ভ্রমণ করা যায় ?

3. 27 জন লোকে 15 দিনে একটি কার্য সম্পন্ন করিতে পারিলে, ঐ সময়ের তিন-পঞ্চমাংশ সময়ে কার্যটি শেষ করিতে হইলে, উহাদের সহিত কত লোককে যোগ দিতে হইবে ?

4. একটি কার্য 12 জন লোকে 21 দিনে সম্পন্ন করিতে পারে। তাহাদের 6 দিন কাজ করিবার পরে, 8 জন লোক তাহাদের সহিত যোগ দিলে, মোট কত দিনে সম্পূর্ণ কার্যটি সম্পন্ন হইবে ?

5. 68 জন লোকে 48 দিনে একটি কার্য শেষ করিতে পারে। তাহারা কার্যটি আরম্ভ করিয়া 12 দিন ঐ কার্যটি করিবার পরে তাহাদের 17 জন কার্য ছাড়িয়া চলিয়া গেলে, কার্যারম্ভ হইতে, সমস্ত কার্যটি শেষ করিতে তাহাদের মোট কতদিন লাগিবে ?

6. 20 জন লোকে 24 দিনে একটি কার্য সম্পন্ন করিতে পারে। তাহাদের 6 দিন কার্য করিবার পরে, কার্যারম্ভ হইতে 21 দিনে কাযটি শেষ করিবার জন্য অতিরিক্ত কয়েকজন লোক লওয়া হইল। অতিরিক্ত লোকের সংখ্যা নির্ণয় কর।

• ( *Pat. Univ. 1950* )

7. 15 জন পুরুষ অথবা 18 জন স্ত্রীলোক 28 দিনে একটি কার্য সম্পন্ন করিতে পারে এবং 7 জন স্ত্রীলোক অথবা 15 জন বালক ঐ একই কার্য 72 দিনে সম্পন্ন করিতে পারে। কার্যটি শেষ করিতে 21 জন পুরুষ ও 36 জন বালকের একত্র কত সময় লাগিবে ?

8. ঢং ঢং করিয়া ছয়টা বাজিতে একটি ঘড়ির 6 সেকেণ্ড লাগিলে, 12 টা বাজিতে ঘড়িটির কত সময় লাগিবে ? ( A clock takes 6 seconds to strike the hour of 6. How long does it take to strike the hour of 12 ? ) ( *B. C. S.* )

*9. 10 জন প্রাপ্তবয়স্ক পুরুষ এবং 4 জন বালকের একটি দেওয়াল গাঁথিতে 42 দিন লাগিলে, 35 জন প্রাপ্তবয়স্ক পুরুষ ও 14 জন বালকের দেওয়ালটি গাঁথিতে কত দিন লাগিবে ?

10. এক দুর্গে 800 জন সৈন্যের 45 দিনের খাদ্য আছে। 10 দিন পরে (ক) আরও 320 জন সৈন্য ঐ দুর্গে আসিলে, (খ) 240 জন সৈন্য ঐ দুর্গ ত্যাগ করিয়া গেলে, একই হারে, অবশিষ্ট খাদ্যে আর কতদিন চলিবে ?

11. এক অবরুদ্ধ শহরে 7 সপ্তাহ চলে এরূপ খাদ্য আছে। শহরটির লোক-সংখ্যা 34,500। 3 সপ্তাহ পরে, অবশিষ্ট খাদ্যে আরও 12 সপ্তাহ চালাইতে হইলে, শহর হইতে কত লোক সরাইয়া দিতে হইবে ?

12. 2,200 জনের এক সৈন্যদলের 50 দিনের খাদ্য আছে। 17 দিনের শেষে আরও কয়েকজন সৈন্য আসিয়া উহাদের সহিত যোগ দেওয়ায় দেখা গেল খাদ্যে আর মাত্র 20 দিন চলিবে। নবাগত সৈন্য-সংখ্যা কত ?

13 9 জন লোকে 20 দিনে একটি কার্য শেষ করিতে পারিলে, 12 জন লোকের ঐ কার্যটি শেষ করিতে কত দিন লাগিবে ? একই সময়ে শেষদলের 2 জন লোকে যে পরিমাণ কার্য করে প্রথম দলের 3 জন লোকেও সেই পরিমাণ কার্য করে এইরূপ ধরিতে হইবে।

14. 5 জন প্রাপ্তবয়স্ক পুরুষ এবং 9 জন বালক 17 দিনে একটি কাজ শেষ করিতে পারে। একই সময়ে, 2 জন প্রাপ্তবয়স্ক পুরুষ যে-পরিমাণ কাজ করিতে পারে 3 জন বালকেও সেই পরিমাণ কাজ করিতে পারিলে, 9 জন প্রাপ্তবয়স্ক পুরুষ ও 12 জন বালকের ঐ কাজটি শেষ করিতে কত সময় লাগিবে ? ( *C. U , I A.—Com. 1926* )

15. 10 জন প্রাপ্তবয়স্ক পুরুষ অথবা 25 জন বালিকা অথবা 80 জন বালক 100 দিনে একটি কাজ শেষ করিতে পারে। 25 জন প্রাপ্তবয়স্ক পুরুষ, 10 জন বালক ও 80 জন বালিকার একত্র কাজটি শেষ করিতে কত দিন লাগিবে ?

মজুরি-স্বরূপ একজন বালককে দৈনিক 50 প. করিয়া দিলে, সমস্ত কাজটির জন্য, কার্য-অন্তে, মোট কত মজুরি লাগিবে ? ( *C. U., I. A.—Com.* )

16. এক জীবনবীমা কম্পানির আয়ের সহিত ব্যয়ের অনুপাত 48%। সর্বাঙ্গীণ ব্যয় 25% হ্রাস করিলে এবং তখন আরও 10% হ্রাসপ্রাপ্ত হইলে, ব্যয়-অনুপাতটি কিরূপ পরিবর্তিত হইবে ? ( The ratio of expenses to income of an Insurance Company is 48%. If the expenses be curtailed by 25% all round, how will the exp›nse-ratio be altered, if at the same time the income falls by 10% ? ) ( *Govt. Com. Instt.* )

[ **ইঙ্গিত :**

| | আয় | | ব্যয় |
|---|---|---|---|
| | 100 | | 48 |
| হ্রাস 10% | 10 | হ্রাস 25% (=¼) | 12 |
| | 90 | | 36 |
| | 100 | | x ] |

17. এক ঠিকাদার এই চুক্তিতে একজন শ্রমিক নিযুক্ত করিল যে, শ্রমিকটি যে-সময়ে কাজ করিবে সেই সময়ের জন্য সে দৈনিক টা. 2/50 প. হারে মজুরি পাইবে, আর যে সময়ে সে কাজে অনুপস্থিত থাকিবে সেই সময়ের জন্য তাহাকে দৈনিক 75 প. হারে জরিমানা দিতে হইবে। 60 দিন পরে শ্রমিকটি নীট 85 টাকা পাইলে, সে কত দিন কাজে অনুপস্থিত ছিল ? ( A contractor engaged a labourer on the condition that for the period he works he will get a remuneration at the rate of Rs. 2/50 P. per day and for the period he is absent he will have to pay a fine at the rat of 75 paise per day. After 60 days the laburer got Rs. 85 net. For how many days was he absent ? ) ( *Burd., B. Com. 1966* )

18 ৪টি বৈদ্যুতিক চুল্লি, 30খানি পাখা ও 90টি বাতির জন্য যে পরিমাণ বিদ্যুৎ খরচ হয় তাহার বিল হয় মাসে গড়ে টা. 86/80 প.। এখন আরও 5টি চুল্লি, 10খানি পাখা ও 15টি বাতি বসাইলে ও একখানি পাখার জন্য যে পরিমাণ বিদ্যুৎ খরচ হয় একটি চুল্লির জন্য তাহার $3\frac{1}{4}$ গুণ এবং একটি বাতির জন্য যে পরিমাণ বিদ্যুৎ খরচ হয় একখানি পাখার জন্য তাহার $2\frac{1}{7}$ গুণ বিদ্যুৎ খরচ হইলে, বিদ্যুৎ-এর বিল এখন মাসে গড়ে কত বাড়িবে ?

## উত্তরমালা

1. টা. 22/23 প.। 2. 46 কিমি. 800 মি.। 3. 18 জন। 4. 15 দিন। 5. 60 দিন। 6. 4 জন। 7. 12 দিন। 8. $13\frac{1}{5}$ সে.। 9. 12 দিন। 10. (ক) 25 দিন। (গ) 50 দিন। 11. 23,000. 12. 1,430 জন। 13. 10 দিন। 14. 11 দিন। 15. $17\frac{30}{384}$ দিন ; টা. 4,000, ( কার্যকরী উত্তর : 18 দিন ও তখন মোট মজুরি টা. 4194. ) 16. নূতন অনুপাত 40%. 17. 20 দিন। 18. টা. 29/45 প.।

## 2.14. সরল সমানুপাত-সংশ্লিষ্ট বিবিধ প্রশ্নাবলীর সমাধান

### (ক) সময় ও কার্য ( Time and Work ) :

**উদা. 1.** একটি কার্য A ও B একত্র 12 দিনে, B ও C একত্র 15 দিনে এব C ও A একত্র 20 দিনে সম্পন্ন করিতে পারে। A একাকী কতদিনে কার্যটি সম্প করিতে পারে ? ( *A and B together can do a piece of work in 12 days B and C in 15 days and C and A in 20 days. How many days will A alone take to do the work ?* ) ( *C. U. 1939*

A ও B একত্র 1 দিনে কার্যটির $\frac{1}{12}$ সম্পন্ন করে,
B ও C　1　$\frac{1}{15}$ „
C ও A　1　$\frac{1}{20}$ „

∴ যোগ করিয়া,
2 জন A, 2 জন B ও 2 জন C 1 দিনে কার্যটির $(\frac{1}{12}+\frac{1}{15}+\frac{1}{20})$ বা $\frac{1}{5}$ সম্পন্ন করে ;
∴ A, B ও C একত্র 1 „ „ $\frac{1}{10}$ সম্পন্ন করে,
এখন, B ও C „ 1 „ „ $\frac{1}{15}$ „ „

∴ বিয়োগ করিয়া, A 1 „ „ $(\frac{1}{10}-\frac{1}{15})$ বা $\frac{1}{30}$ সম্পন্ন করে ;

| কার্য | দিন-সংখ্যা |
|---|---|
| $\frac{1}{30}$ | 1 |
| 1 | $x$ |

কাজ বেশি, দিন বেশি ; ∴ 1 উপরে ;

$$x=\frac{1\times 1}{\frac{1}{30}}=30.$$

অথবা, $\frac{1}{30}$ অংশ সম্প হয় 1 দিনে ; ∴ সম্পূ কার্য সম্পন্ন হয় 1 × 30 = 30 দিনে।

**উদা. 2.** একটি কার্য A 15 দিনে ও B 30 দিনে সম্পন্ন করিতে পারে। তাহারা একত্র কার্যটি আরম্ভ করিল, কিন্তু 4 দিন পরে B ছাড়িয়া গেল ; A-এর একাকী কার্যটি সম্পন্ন করিতে আর কতদিন লাগিবে ?

( *A can do a piece of work in 15 days and B in 30 days. They begin to work together, but after 4 days B leaves ; in how many days more will A alone finish the work ?* )

1 দিনে A কার্যটির $\frac{1}{15}$ সম্পন্ন করে,
ও 1　B　$\frac{1}{30}$

যোগ করিয়া, 1 দিনে A ও B কার্যটির $(\frac{1}{15}+\frac{1}{30})$ বা $\frac{1}{10}$ সম্পন্ন করিতে পারে ;
4 দিনে A ও B কার্যটির $(\frac{1}{10}\times 4)$ বা $\frac{2}{5}$ সম্পন্ন করিতে পারে ;
A-কে একাকী কার্যটির $(1-\frac{2}{5})$ বা $\frac{3}{5}$ সম্পন্ন করিতে হইবে ;
∴ নির্ণেয় দিন-সংখ্যা $x$ হইলে,

| কার্য | দিন-সংখ্যা |
|---|---|
| $\frac{1}{15}$ | 1 |
| $\frac{3}{5}$ | $x$ |

মনে মনে : কাজ বেশি, দিন বেশি ; ∴ $\frac{3}{5}$ উপরে,

$$\frac{1\times\frac{3}{5}}{\frac{1}{15}}=1\times\frac{3}{5}\times 15=9.$$

*উদা. 3. একটি কার্য সম্পন্ন করিতে, 40 জনের যতদিন লাগে, 30 জনের তদপেক্ষা 6 দিন অধিক লাগে। 60 জন কতদিনে ঐ কার্যটি সম্পন্ন করিতে পারে?

*( In finishing a piece of work, 30 men take 6 days more than 40 men take to finish it. In how many days can 60 men finish the work? )* ( W. B. S. B, S. F. 1956 )

মনে কর 40 জনের ঐ কার্যটি সম্পন্ন করিতে $x$ দিন লাগে; তাহা হইলে, 30 জনের ঐ কার্যটি সম্পন্ন করিতে লাগে $(x+6)$ দিন, তাহা হইলে,

| লোক-সংখ্যা | দিন-সংখ্যা | ( লোক কম, দিন বেশি ; ∴ বড়টি উপরে ) |
|---|---|---|
| 40 | $x$ | ∴ $x+6=\frac{x\times 40}{30}$, |
| 30 | $x+6$ | বা $30(x+6)=40x$, বা $30x+180=40x$, |
| | | বা $10x=180$ ; ∴ $x=18$. |

তাহা হইলে, 40 জনের কার্যটি সম্পন্ন করিতে 18 দিন লাগে এবং মনে কর 60 জনের কার্যটি সম্পন্ন করিতে $y$ দিন লাগে; তাহা হইলে,

| লোক-সংখ্যা | দিন-সংখ্যা | লোক বেশি, দিন কম ; ∴ 40 উপরে ; |
|---|---|---|
| 40 | 18 | ∴ $y=\frac{18\times 40}{60}=12$ ; |
| 60 | $y$ | |

∴ কার্যটি সম্পন্ন করিতে 60 জনের 12 দিন লাগে।

**বিকল্প পদ্ধতি :** 40 জনে মোট যে-সময়ে কার্যটি শেষ করে সেই সময়ে 30 জনে কার্যটির $\frac{30}{40}=\frac{3}{4}$ অংশ শেষ করে; সুতরাং কার্যটির অবশিষ্ট $\frac{1}{4}$ অংশ 30 জনে 6 দিনে সম্পন্ন করে; অতএব,

সম্পূর্ণ কার্যটি 30 জনে $6\times 4=24$ দিনে সম্পন্ন করে;
∴ ,, ,, 60 জনে $x$ দিনে সম্পন্ন করিলে,

এক্ষেত্রে, অবশ্য ফল একেবারেই লেখা চলে: কারণ 30 জনের 24 দিন লাগিলে, 60 জনের, স্পষ্টই 12 দিন লাগে।

∴ $x=\frac{24\times 30}{60}=12$. ( লোক বেশি, দিন কম ; ∴ ছোটটি উপরে। )

**বীজগণিতীয় পদ্ধতি :** 60 জনের কার্যটি শেষ করিতে $x$ দিন লাগিলে, 1 জনের লাগিবে $60x$ দিন;
∴ 40 জনের লাগিবে $\frac{60x}{40}=\frac{3x}{2}$ দিন ও 30 জনের লাগিবে $\frac{60x}{30}=2x$ দিন;

$$\therefore \quad \frac{3x}{2}+6=2x, \quad \text{বা} \quad \frac{x}{2}=6 ; \quad \therefore \quad x=12.$$

*উদা. 4. 60 জন লোকে 40 দিনে একটি কার্য সম্পন্ন করিতে পারে। তাঁহারা একত্র কার্যটি আরম্ভ করিল, কিন্তু প্রতি 10 দিন অন্তর 5 জন করিয়া কাজ ছাড়িয়া যাইতে লাগিল। কার্যটি শেষ হইতে কত সময় লাগে নির্ণয় কর। ( *Sixty men can complete a work in 40 days. They begin the work together but a*

*batch of 5 men left the work after each period of 10 days. Find the time to complete the work.)* (*I. C. W. A. I.*)

60 জনের 40 দিনের কাজ = 1 জনের 60 × 40 = 2400 দিনের কাজ :

| | | | | |
|---|---|---|---|---|
| 60 জনের 10 দিনের কাজ | = 1 জনের | 60 × 10 = | 600 | ,, ,, |
| 55 ,, ,, ,, ,, | = 1 ,, | 55 × 10 = | 550 | ,, ,, |
| 50 ,, ,, ,, ,, | = 1 ,, | 50 × 10 = | 500 | ,, ,, |
| 45 ,, ,, ,, ,, | = 1 ,, | 45 × 10 = | 450 | ,, ,, |
| 40 দিনে | 1 জনের | | 2100 | দিনের কাজ শেষ হইল। |

∴ লোক বাকী থাকিল 40 জন ও কাজ বাকী থাকিল

1 জনের 2400 − 2100 = 300 দিনের কাজ,

বা 40 ,, $\frac{300}{40} = 7\frac{1}{2}$ দিনের কাজ।

∴ নির্ণেয় সময় = $40 + 7\frac{1}{2} = 47\frac{1}{2}$ দিন।

*উদা. 5. B যে কাজ 21 ঘণ্টায় করিতে পারে, A সেই কাজ 19 ঘণ্টায় করে। A-এর পারিশ্রমিক তিন ঘণ্টায় 8 টাকা হিসাবে এবং B-এর পারিশ্রমিক ঘণ্টায় টা. 2/50 প. হিসাবে। একটি কাজ A কিছু সময় ও B কিছু সময় করিয়া সমাপ্ত করিল। ঐ কাজ যদি A একাই সম্পূর্ণ করিত তবে মোট পারিশ্রমিক বাবত 11 টাকার সাশ্রয় হইত। B কত ঘণ্টা ঐ কাজে নিযুক্ত ছিল বাহির কর। (*C. U., B. Com. 1969*)

মনে কর B ঐ কাজে 1 ঘণ্টা নিযুক্ত ছিল। তাহা হইলে সে পারিশ্রমিক পায় টা. 2·50 = টা. $\frac{5}{2}$ ; এখন প্রশ্নানুসারে, B-এর 1 ঘণ্টার কাজ = A-এর $\frac{19}{21}$ ঘণ্টার কাজ এবং এই $\frac{19}{21}$ ঘণ্টার কাজের জন্য A-এর পারিশ্রমিক = টা. $\frac{8}{3} \times \frac{19}{21}$ = টা. $\frac{152}{63}$। তাহা হইলে, B যে পরিমাণ কাজ 1 ঘণ্টায় করে সেই পরিমাণ কাজ B না করিয়া A করিলে মজুরির সাশ্রয় হয়।

$$\text{টা. } \left(\frac{5}{2} - \frac{152}{63}\right) = \text{টা. } \frac{315 - 304}{126} = \text{টা. } \frac{11}{126}.$$

| যে পরিমাণ অর্থ সাশ্রয় হয় | B-এর ঐ কাজে নিযুক্ত থাকার সময় |
|---|---|
| টা. $\frac{11}{126}$ | 1 ঘ. |
| টা. 11 | $x$ |

মনে মনে : ফল বড় ; বড়টি উপরে।

$$\therefore \quad x = \frac{1 \text{ ঘ.} \times 11}{\frac{11}{126}} = 1 \text{ ঘ.} \times 11 \times \frac{126}{11} = 126 \text{ ঘ.।}$$

∴ B ঐ কাজে 126 ঘণ্টা নিযুক্ত ছিল।

**বীজগণিতীয় পদ্ধতি :** মনে কর, B ঐ কাজে $x$ ঘণ্টা নিযুক্ত ছিল তাহা হইলে, ঘণ্টায় টা. 2/50 প = টা. $\frac{5}{2}$ হিসাবে, B-এর পারিশ্রমিকের পরিমাণ = টা. $\frac{5x}{2}$. ...(1)

এখন, B-এর 1 ঘণ্টার কাজ = A-এর $\frac{19}{21}$ ঘণ্টার কাজ ;

$\therefore$ B-এর $x$ ঘণ্টার কাজ = A-এর $\frac{19x}{21}$ ঘণ্টার কাজ

এবং এই $\frac{19x}{21}$ ঘণ্টায় A-এর মজুরি = টা. $\frac{19x \times 8}{21 \times 3}$ = টা. $\frac{152x}{63}$ ; $\cdots$ (2)

$\therefore$ (1) ও (2) হইতে, $\frac{5x}{2} - \frac{152x}{63} = 11$, বা, $\frac{11x}{2 \times 63} = 11$ ;

$\therefore$ $x = \frac{11 \times 2 \times 63}{11} = 126$ ; $\therefore$ B ঐ কাজে 126 ঘণ্টা নিযুক্ত ছিল।

**উদা. 6.** এক ঠিকাদার 21 দিনে একটি বাড়ি নির্মাণ করিয়া দিবে চুক্তি করিয়া, ঐ কার্যে 15 জন লোক নিযুক্ত করিল। 15 দিন পরে সে আরও লোক ঐ কার্যে নিয়োগ করার প্রয়োজন বুঝিয়া, অতিরিক্ত 9 জন লোক নিয়োগ করিল ; ইহাতে 1 দিন পূর্বেই কার্যটি শেষ হইল। অতিরিক্ত লোকগুলি নিযুক্ত না করিলে, সে নির্দিষ্ট সময়ের কত দিন পিছাইয়া পড়িত ( অর্থাৎ নির্দিষ্ট সময়ের কত দিন পরে কার্যটি সমাধা হইত ) ?

*( A contractor undertook to build a house in 21 days and engaged 15 men to do the work. After 15 days he found it necessary to engage 9 more men in the work and then he had it finished one day too soon. How many days would he have been behind time, if he had not engaged the additional men ? )* *( B. C. S. 1938 )*

15 দিন পরে, নির্দিষ্ট সময় শেষ হইবার আর বাকী থাকিল 21 − 15 = 6 দিন, এবং তখন যে কাজ অবশিষ্ট থাকিল তাহা 15 + অতিরিক্ত 9 = 24 জনে নির্দিষ্ট সময়ের একদিন পূর্বে অর্থাৎ 6 − 1 = 5 দিনে শেষ করিল। তাহা হইলে, নির্ণয় করিতে হইবে 24 জনের 5 দিনের কাজ 15 জনের কত দিনের কাজ।

| লোক-সংখ্যা | দিন-সংখ্যা | ( মনে মনে : ) লোক কম দিন বেশি ; |
|---|---|---|
| 24 | 5 | $\therefore$ বড়টি উপরে, বা গুণক অনুপাত |
| 15 | $x$ | $= \frac{24}{15}$. |

$\therefore$ $x = \frac{5 \times 24}{15} = 8$ ;

তাহা হইলে, 15 দিন পরে 15 জনের বাকী কাজ শেষ করিতে লাগিত আরও 8 দিন ; কিন্তু 15 দিন পরে নির্দিষ্ট সময়ের বাকী থাকে 21 − 15 = 6 দিন ; সুতরাং সে অতিরিক্ত লোক নিযুক্ত না করিলে নির্দিষ্ট সময়ের 8 − 6 = 2 দিন পিছাইয়া পড়িত।

***উদা. 7.** 16 জন লোকে 14 দিন কাজ করিয়া শেষ করিতে পারে এমন একটি কাজের জন্য একজন ঠিকাদার কয়েকজন লোক নিযুক্ত করিলেন। 5 দিন পর উহাদের মধ্যে 7 জন লোক কাজ ছাড়িয়া চলিয়া গেল এবং আরও তিনদিন পর অবশিষ্ট লোকের অর্ধেক লোক চলিয়া গেল ; বাকী লোকেরা আর 5 দিনে কাজটি সম্পূর্ণ করিল। প্রথমে কতজনকে নিয়োগ করা হইয়াছিল বাহির কর।

*( A contractor employs several men to do a piece of work which can be done by 16 men in 14 days At the end of 5 days 7 of the men employed stop work, and 3 days afterwards half the remainder stop ; the rest finish the work in 5 days Determine the number of men originally engaged. )* *(C. U., B. Com. 1969 Compl.)*

সমস্ত কাজটি 16 জনের 14 দিনের কাজের সমান,

বা 14 „ 16 „ „ „

বা 7 „ 32 „ „ „

∴ 7 „ 5 „ „ পরে

---

অবশিষ্ট থাকে 7 জনের 27 দিনের কাজ।

এই কাজ শেষ করিতে ঐ 7 জন বাদে অবশিষ্ট লোকের কাজ করিতে হইয়াছে ( ঐ 7 জনের সঙ্গে ) 5 দিন ও পরে আর 3 দিন, মোট 8 দিন ও উহাদের অর্ধেকের 5 দিন ; কিন্তু উহাদের অর্ধেকের 5 দিনের কাজ = উহাদের $2\frac{1}{2}$ দিনের কাজ ; তাহা হইলে, ঐ 7 জন বাদে অবশিষ্ট লোকের অবশিষ্ট কাজটি শেষ করিতে কাজ করিতে হইয়াছে মোট $8+2\frac{1}{2}=10\frac{1}{2}$ দিন।

এখন অবশিষ্ট কাজটি = 7 জনের 27 দিনের কাজ ;

নির্ণয় করিতে হইবে, উহা কত জনের $10\frac{1}{2}=\frac{21}{2}$ দিনের কাজ ? $x$ জনের হইলে,

স্পষ্টই $x=\frac{7\times 27}{21/2}=\frac{7\times 27\times 2}{21}=18$, অর্থাৎ মোট নিযুক্ত লোক-সংখ্যার 7 জন বাদে অবশিষ্টের সংখ্যা = 18 ; ∴ নির্ণেয় নিযুক্ত মোট লোক-সংখ্যা = 18 + 7 = 25.

### (খ) নল ও চৌবাচ্চা ( Pipe and Cistern ) :

***উদা. 8.** এক চৌবাচ্চার দুইটি নলের একটি দ্বারা 3 ঘণ্টায় জলশূন্য চৌবাচ্চা জলপূর্ণ হয় এবং অপরটি দ্বারা 4 ঘণ্টায় জলপূর্ণ চৌবাচ্চা জলশূন্য হয়। জলশূন্য অবস্থায় দুইটি নলই একসঙ্গে খুলিয়া দিলে, চৌবাচ্চাটি কতক্ষণে পূর্ণ হইবে ?

*( A cistern has a supply pipe which can fill it in 3 hours and also a waste pipe which can empty it in 4 hours. If both the pipes are opened when the cistern is empty, in what time will the cistern be filled ? )* *( C. U , I. A.—Com. 1933 )*

প্রথমটি দ্বারা 1 ঘণ্টায় চৌবাচ্চার $\frac{1}{3}$ অংশ পূর্ণ হয়,

এবং দ্বিতীয়টি „ 1 „ „ $\frac{1}{4}$ „ জলশূন্য হয় ;

∴ বিয়োগ করিয়া, দুইটি একসঙ্গে খোলা থাকিলে, 1 ঘণ্টায় চৌবাচ্চার $(\frac{1}{3}-\frac{1}{4})$, বা $\frac{1}{12}$ অংশ পূর্ণ হয় ; তাহা হইলে, নির্ণেয় সময় $x$ হইলে,

| অংশ | সময় |
|---|---|
| $\frac{1}{12}$ | 1 ঘ. |
| 1 | $x$ |

অংশ বেশি, সময় বেশি ; ∴ 1 উপরে ;

∴ $x=\frac{1 \text{ ঘ.}\times 1}{\frac{1}{12}}=$ 12 ঘণ্টা।

*উদা. 9. একটি কূপের জল নিষ্কাশনের জন্য মিনিটে যথাক্রমে 391 ও 510 লিটার জল নিষ্কাশন-ক্ষম দুইটি পাম্প ( জল নিষ্কাশন যন্ত্র ) নিয়োগ করা হইল। দেখা গেল, যদি বড় পাম্পটি শুধু কাজ করে, কূপের জল প্রতি মিনিটে 4 সেমি. নামিতে থাকে, আর যদি প্রথম হইতে উভয় পাম্পই চালান হয়, তাহা হইলে, 2 ঘণ্টা 30 মিনিটে সমস্ত জল নিষ্কাশিত হইয়া যায়। কূপটির গভীরতা মিটারে নির্ণয় কর।

( *Two pumps, discharging respectively 391 and 510 litres per minute, are employed to drain a well. It is observed that if the larger pump only is at work the water sinks 4 cm. per minute and if both are employed from the beginning, the well is pumped dry in 2 hours 30 minutes. Find its depth in metres.* )

যখন উভয় পাম্পই চলিতে থাকে তখন

1 মিনিটে নিষ্কাশিত জলের পরিমাণ =(391+510) লি. = 901 লি. ;

∴ 2 ঘ. 30 মি. বা 150 মিনিটে নিষ্কাশিত জলের পরিমাণ = (901 × 150) লি. ;

তাহা হইলে, নির্ণেয় গভীরতা $x$ হইলে,

| নিষ্কাশিত জলের পরিমাণ | গভীরতা হ্রাস |
|---|---|
| 510 লি. | 4 সেমি. |
| 901 × 150 | $x$ |

নিষ্কাশিত জলের পরিমাণ বেশি, গভীরতার হ্রাসও বেশি ;

$$\therefore \quad x = \frac{4 \text{ সেমি.} \times 901 \times 150}{510}$$

= 1060 সেমি. = 10·60 মিটার।

উদা. 10. 800 লিটার জল ধরে এইরূপ একটি চৌবাচ্চা তিনটি নল দ্বারা 25 মিনিটে পূর্ণ হয়। প্রতি মিনিটে উহাদের একটি দ্বারা যত জল চৌবাচ্চায় প্রবেশ করে, বাকি দুইটির একটির দ্বারা তাহা অপেক্ষা 5 লিটার বেশি ও অপরটি-দ্বারা 3 লিটার কম জল চৌবাচ্চাটিতে প্রবেশ করে। প্রতি মিনিটে প্রত্যেকটি দ্বারা কি পরিমাণ জল চৌবাচ্চায় প্রবেশ করে নির্ণয় কর।

নল তিনটি দ্বারা প্রতি মিনিটে 800 ÷ 25 = 32 লিটার জল চৌবাচ্চায় প্রবেশ করে। এখন 32 লিটারকে এরূপে 3 ভাগে ভাগ করিতে হইবে যাহাতে এক ভাগ অপেক্ষা অপর দুই ভাগের এক ভাগে 5 লি. বেশি ও অপর ভাগে 3 লিটার কম থাকে। 5 লিটার বেশি ও 3 লিটার কম একত্র = 2 লিটার বেশি। 32 লিটার হইতে এই 2 লিটার বাদ দিয়া রাখিলে থাকিল 30 লিটার। 30 লিটারকে সমান 3 ভাগ করিলে এক এক ভাগে পড়ে 10 লিটার ; ∴ প্রতি মিনিটে এক নল দ্বারা 10 লিটার, বাকী দুইটির একটি দ্বারা 10 + 5 = 15 লিটার ও অপরটি দ্বারা 10 − 3 = 7 লিটার প্রবেশ করে।

## প্রশ্নমালা 2ঙ

1. একখণ্ড জমির শস্য ক 10 দিনে, খ 12 দিনে ও গ 15 দিনে কাটিতে পারে ? তিনজনের একত্র জমিখানির শস্য কাটিতে কত সময় লাগিবে এবং ঐ সময়ে প্রত্যেকে সমস্ত কার্যের কত অংশ করিবে ? ( *A. U., 1922* )

2. একটি কার্য **ক** ও **খ** একত্র $7\frac{1}{2}$ ঘণ্টায়, **খ** ও **গ** একত্র $12\frac{1}{2}$ ঘণ্টায় এবং **গ** ও **ক** একত্র 10 ঘণ্টায় শেষ করিতে পারে। **ক**-এর একাকী কার্যটি শেষ করিতে কত সময় লাগে ?

3. একটি কার্য **ক** ও **খ** একত্র 8 দিনে, **খ** ও **গ** একত্র 12 দিনে এবং **ক**, **খ** ও **গ** একত্র 6 দিনে শেষ করিতে পারে। **ক** ও **গ** একত্র কতদিনে কার্যটি শেষ করিতে পারিবে ?

4. একটি কাজ **ক**, **খ** ও **গ** একত্র 18 দিনে, **খ**, **গ** ও **ঘ** একত্র 20 দিনে, **গ**, **ঘ** ও **ক** একত্র 24 দিনে এবং **ঘ**, **ক** ও **খ** একত্র 27 দিনে করিতে পারে। তাহারা সকলে একত্র কাজ করিলে, কত সময়ে উহা সম্পন্ন হইবে ?

*( C.U., B Com. 1970 )*

5. একটি কার্য **ক** 12 দিনে ও **খ** 20 দিনে শেষ করিতে পারে। তাহারা একত্র 3 দিন কাজ করিবার পরে **ক** কার্য ছাড়িয়া গেল ; আর কতদিনে **খ** একাকী কার্যটি শেষ করিবে ?

6. **ক** ও **খ** একত্র একটি কাজ 15 দিনে শেষ করিতে পারে। তাহারা একত্র 8 দিন কাজ করিবার পরে **ক** কাজ ছাড়িয়া গেল এবং **খ** আরও 15 দিনে কাজটি শেষ করিল। **ক** একাকী কতদিনে কাজটি শেষ করিতে পারে ? *( C. U. 1947 )*

7. একটি কাজ **ক** 12 দিনে ও **খ** 18 দিনে শেষ করিতে পারে। তাহারা একত্র কাজটি আরম্ভ করিল কিন্তু কাজটি শেষ হইবার 8 দিন পূর্বেই **ক** কাজ ছাড়িয়া গেল ও মাত্র **খ** শেষ পর্যন্ত কাজ করিল। কতদিনে কাজটি শেষ হয় ?

8. একটি কার্য **ক** ও **খ** একত্র 10 দিনে, **খ** ও **গ** একত্র 15 দিনে এবং **ক** ও **গ** একত্র 25 দিনে শেষ করিতে পারে। তাহারা একত্র 4 দিন কাজ করিবার পর **ক** কাজ ছাড়িয়া গেল এবং **খ** ও **গ** আরও 5 দিন একত্র কাজ করিবার পর **খ** কাজ ছাড়িয়া গেল, **গ** আর কতদিনে কাজটি শেষ করিবে ? *( C. U. 1941 )*

*9. **ক**, **খ** ও **গ** পৃথক্‌ভাবে একটি কার্য যথাক্রমে 10, 12 ও 15 দিনে শেষ করিতে পারে। তাহারা একত্র কার্যটি আরম্ভ করিল, কিন্তু কার্যটি শেষ হইবার 5 দিন পূর্বে **ক** এবং **ক**-এর 2 দিন পরে **খ**ও কার্য ছাড়িয়া গেল। কতদিনে কার্যটি শেষ হইবে ? *( W. B. S. B., S. F. 1954 )*

*10. একটি কার্য 3 জন প্রাপ্তবয়স্ক পুরুষ ও 4 জন বালক 6 দিনে, 3 জন প্রাপ্তবয়স্ক পুরুষ ও 1 জন বালক 8 দিনে এবং 4 জন স্ত্রীলোক ও 8 জন বালক 5 দিনে সম্পন্ন করিতে পারে। একজন স্ত্রীলোকের একাকী কার্যটি সম্পন্ন করিতে কতদিন লাগে ?

*11. একটি কার্য একজন প্রাপ্তবয়স্ক পুরুষ, 3 জন স্ত্রীলোক ও 4 জন বালক একত্র 96 ঘণ্টায়, 2 জন প্রাপ্তবয়স্ক পুরুষ ও 8 জন বালক একত্র 80 ঘণ্টায় এবং 2 জন প্রাপ্তবয়স্ক পুরুষ ও 3 জন স্ত্রীলোক একত্র 120 ঘণ্টায় সম্পন্ন করিতে পারে। 5 জন প্রাপ্তবয়স্ক পুরুষ ও 12 জন বালক একত্র কত ঘণ্টায় কার্যটি সম্পন্ন করিতে পারে ?

*12. ক ও খ একত্র একটি কার্য 16 দিনে শেষ করিতে পারে। ক একাকী কার্যটি আরম্ভ করিয়া 10 দিন একাকী কার্য করিবার পর কার্য ছাড়িয়া গেল ; ইহার পর খ অবশিষ্ট কার্য 22 দিনে শেষ করিল। খ একাকী কতদিনে কার্যটি শেষ করিতে পারে ?

[ইঙ্গিত : ক ও খ একত্র 10 দিন ও খ একাকী 22 – 10 = 12 দিন কার্য করিয়াছে, মনে করা যায়।]

*13. যে-কার্য ক 5 ঘণ্টায় শেষ করিতে পারে, সেই কার্য পৃথক্‌ভাবে খ 6 ঘণ্টায় ও গ 7 ঘণ্টায় শেষ করিতে পারে। ক ও খ যথাক্রমে 9 ঘণ্টা ও 18 ঘণ্টা ধরিয়া কার্য করিয়া একটি কার্যের অর্ধেক শেষ করিয়া চলিয়া গেল। গ এই কার্যের বাকী অর্ধেক কত ঘণ্টায় শেষ করিতে পারিবে ?

*14. 3 জন প্রাপ্তবয়স্ক পুরুষ ও 2 জন বালক একত্র একটি কার্য 15 দিনে এবং 2 জন প্রাপ্তবয়স্ক পুরুষ ও 3 জন বালক একত্র ঐ একই কার্য 18 দিনে সম্পন্ন করিতে পারে। একজন প্রাপ্তবয়স্ক পুরুষ ও একজন বালক সম্মিলিতভাবে কতসময়ে কার্যটি সম্পন্ন করিতে পারে ? *(C. U. 1950)*

*15. 12 জন প্রাপ্তবয়স্ক পুরুষ ও 10 জন বালক একত্র একটি কার্যের $\frac{2}{5}$ অংশ 3 দিনে সম্পন্ন করিতে পারে এবং 4 জন প্রাপ্তবয়স্ক পুরুষ ও 5 জন বালক একত্র ঐ কার্যের $\frac{1}{27}$ অংশ 7 দিনে সম্পন্ন করিতে পারে। 7 জন প্রাপ্তবয়স্ক পুরুষ কতদিনে সমগ্র কার্যটি সম্পন্ন করিতে পারে ?

*16. 6 জন প্রাপ্তবয়স্ক পুরুষ ও 9 জন স্ত্রীলোক একত্র একটি কার্য 20 দিনে এবং 2 জন প্রাপ্তবয়স্ক পুরুষ ও 7 জন বালক একত্র ঐ কার্য 25 দিনে সম্পন্ন করিতে পারিলে, 26 জন প্রাপ্তবয়স্ক পুরুষ, 27 জন স্ত্রীলোক ও 28 জন বালকের সম্মিলিতভাবে কার্যটি সম্পন্ন করিতে কত সময় লাগিবে ?

*17. 2 জন প্রাপ্তবয়স্ক পুরুষ ও 5 জন বালককে একটি কার্যে নিযুক্ত করা হইল ; তাহারা 6 দিনে ঐ কার্যের $\frac{1}{2}$ অংশ শেষ করিল। ইহার পর আরও 1 জন প্রাপ্তবয়স্ক পুরুষ ও 1 জন বালককে ঐ কার্যে নিযুক্ত করা হইলে, 3 দিনে আরও $\frac{1}{3}$ অংশ শেষ হইল। আর 1 দিনে সমগ্র কার্যটি শেষ করিতে হইলে, আর কতজন প্রাপ্তবয়স্ক পুরুষ নিযুক্ত করিতে হইবে ?

*18. 40 জন লোকে 40 দিনে একটি কার্য শেষ করিতে পারে। তাহারা কার্যটি আরম্ভ করিল, কিন্তু প্রতি দশ দিন পর পর 5 জন করিয়া কার্যটি ছাড়িয়া যাইতে লাগিল। কতসময়ে কার্যটি শেষ হইবে ?

19. একটি চৌবাচ্চার দুইটি নল ক ও খ-দ্বারা যথাক্রমে 12 ও 14 মিনিটে চৌবাচ্চাটি জলপূর্ণ হইতে পারে এবং তৃতীয় নল গ-দ্বারা 8 মিনিটে জলপূর্ণ চৌবাচ্চা জলশূন্য হইতে পারে। সকল নল একই সময়ে খুলিয়া দিলে, 7 মিনিট পরে চৌবাচ্চাটির কত অংশ জলশূন্য থাকিবে এবং কত সময়ে শূন্য চৌবাচ্চা জলপূর্ণ হইবে ?

20. তিনটি নল ক, খ ও গ-এর ক ও খ একত্র 20 মিনিটে, খ ও গ একত্র 18 মিনিটে এবং গ ও ক একত্র 15 মিনিটে একটি জলশূন্য চৌবাচ্চা জলপূর্ণ করিতে পারে। চৌবাচ্চাটি জলপূর্ণ করিতে শুধু খ-এর কত সময় লাগিবে ?

*21. তিনটি নল-দ্বারা যথাক্রমে 30, 40 ও 60 মিনিটে একটি চৌবাচ্চা জলপূর্ণ হইতে পারে এবং নিষ্কাশক নল ( waste pipe )-দ্বারা আধঘণ্টায় পূর্ণ চৌবাচ্চা জলশূন্য হইতে পারে। জলশূন্য চৌবাচ্চা জলপূর্ণ করিবার জন্য তিনটি নল মধ্যাহ্নে খুলিয়া দেওয়া হইল। ঐ সময়ে নিষ্কাশক নলটিও দৈবাৎ খুলিয়া রাখা হইলে, (i) এবং ঘণ্টার এক-চতুর্থাংশ সময় পর্যন্ত উহা বন্ধ না করিলে, কত সময়ে চৌবাচ্চাটি জলপূর্ণ হইবে ? (ii) এবং কিছু সময় পরে, দেখিতে পাইয়া, উহা বন্ধ করিয়া দিলে, চৌবাচ্চাটি আর 8 মিনিটে সম্পূর্ণরূপে জলপূর্ণ হয় ; নিষ্কাশক নলটি কখন বন্ধ করা হইল ? ( *M. U.* )

22. একটি চৌবাচ্চা উহার দুইটি নলদ্বারা যথাক্রমে 20 এবং 30 মিনিটে জলপূর্ণ হয়। চৌবাচ্চাটির জলশূন্য অবস্থায় দুইটি নলই খুলিয়া দিবার কত পরে প্রথম নলটি বন্ধ করিলে, চৌবাচ্চাটি মোট 18 মিনিটে জলপূর্ণ হইবে ?

23. একটি চৌবাচ্চা উহার দুইটি নলদ্বারা যথাক্রমে 20 এবং 30 মিনিটে জলপূর্ণ হয়। চৌবাচ্চাটির জলশূন্য অবস্থায় দুইটি নলই খুলিয়া দেওয়া হইল ; প্রথম নলটি কখন বন্ধ করিলে আর 10 মিনিটে চৌবাচ্চাটি জলপূর্ণ হইবে ? ( *C. U. 1926* )

24. জল-নিষ্কাশক নলটি বন্ধ থাকিলে, দুইটি নল-দ্বারা একটি চৌবাচ্চা যথাক্রমে 10 এবং 12 মিনিটে পূর্ণ হইতে পারে, আর যখন জল-নিষ্কাশক নলটি খোলা থাকে তখন তাহারা একত্র 15 মিনিটে জলশূন্য চৌবাচ্চাটি জলপূর্ণ করিতে পারে। অপর নল-দুইটি বন্ধ থাকিলে, জলপূর্ণ চৌবাচ্চাটিকে জলশূন্য করিতে নিষ্কাশক নলটির কত সময় লাগে ?

25. দুইটি নল **ক** ও **খ**-এর **খ** নলটি 30 মিনিটে একটি জলশূন্য চৌবাচ্চা জলপূর্ণ করিতে পারে। চৌবাচ্চাটির জলশূন্য অবস্থায় দুইটি নলই খুলিয়া দেওয়া হইল এবং 8 মিনিট পরে **ক** নলটি বন্ধ করিয়া দিলে দেখা গেল মোট 18 মিনিটে চৌবাচ্চাটি জলপূর্ণ হইয়াছে। চৌবাচ্চাটিকে জলপূর্ণ করিতে একা **ক**-এর কত সময় লাগে ?

26. একটি চৌবাচ্চার **ক** নলদ্বারা চৌবাচ্চাটিতে জল প্রবেশ করে এবং উহার তলদেশে অবস্থিত **খ** ও **গ** নলদ্বারা উহা হইতে জল বাহির হইয়া যায়। জলশূন্য চৌবাচ্চাটি **ক** ও **খ** খোলা থাকিলে 25 মিনিটে, **ক** ও **গ** খোলা থাকিলে 20 মিনিটে এবং **ক**, **খ** ও **গ** খোলা থাকিলে 30 মিনিটে জলপূর্ণ হয়। **ক** নলটি বন্ধ রাখিয়া কেবলমাত্র **খ** ও **গ** নল দুইটি খোলা রাখিলে, কত সময়ে জলপূর্ণ চৌবাচ্চাটি জলশূন্য হইবে ?

*27. একটি চৌবাচ্চা উহার দুইটি নল **ক** ও **খ**-দ্বারা যথাক্রমে 4 ও 6 ঘণ্টায় জলপূর্ণ হয় এবং জল-নিষ্কাশক নল **গ**-দ্বারা 3 ঘণ্টায় জলশূন্য হয়। চৌবাচ্চাটি যখন অর্ধপূর্ণ তখন **ক** ও **খ**-কে বন্ধ করিয়া **গ** নলটিকে খুলিয়া দেওয়া হইল, এক ঘণ্টা পরে **খ** নলটিও খুলিয়া দেওয়া হইল এবং আরও আধঘণ্টা পরে **ক** নলটিও খুলিয়া দেওয়া হইল। প্রথম যখন **গ** নলটি খুলিয়া দেওয়া হইল তাহার কত পরে চৌবাচ্চাটি জলপূর্ণ হইল ? ( *B. U.* )

*28. তিনটি নল **ক**, **খ** ও **গ** দ্বারা 1200 লিটার ধারণ করিতে পারে এইরূপ একটি চৌবাচ্চা 24 মিনিটে পূর্ণ হয়। চৌবাচ্চাটি পূর্ণ করিতে **ক**-এর **গ**-অপেক্ষা

30 মিনিট অধিক সময় লাগে এবং প্রতি মিনিটে **ক** ও **খ** নল-দ্বারা যে পরিমাণ প্রবেশ করে **গ** নলদ্বারা তদপেক্ষা 10 লিটার কম প্রবেশ করে। প্রত্যেক নলের পৃথক্ পৃথক্ ভাবে চৌবাচ্চাটি পূর্ণ করিতে কত সময় লাগে ?

*29. একটি জলাধারের দুইটি জল-প্রবেশক নল ( supply pipes )-এর একটি দ্বারা ঘণ্টায় 375 লিটার জল জলাধারটিতে প্রবেশ করে। জলাধারটি অপর নলটি দ্বারা 3 ঘণ্টায় এবং উভয় নল একসঙ্গে খোলা থাকিলে, তাহাদের দ্বারা 1 ঘণ্টা 20 মিনিটে পূর্ণ হইলে, জলাধারটির ধারণ-ক্ষমতা ( capacity ) কত লিটার ?

*30. একটি কূপকে জলশূন্য করিবার জন্য প্রতি মিনিটে যথাক্রমে 427 ও 315 লিটার জল-নিষ্কাশন-ক্ষম দুইটি পাম্প বসান হইল। দেখা গেল, কেবলমাত্র ছোট পাম্পটি চলিলে কূপের জল মিনিটে 3·5 সেমি. নামিয়া যায় এবং উভয় নল প্রথম হইতে চলিলে কূপটি 2 ঘণ্টা 15 মিনিটে শুষ্ক হইয়া যায়। কূপটির গভীরতা নির্ণয় করিয়া মিটারে প্রকাশ কর।

[ উদা. 9 দ্রষ্টব্য। অথবা : শুধু বড় পাম্প চলিলে প্রতি মিনিটে জল কত সেমি. নামিয়া যায় নির্ণয় করিয়া, উভয় পাম্প এক সঙ্গে চলিলে জল প্রতি মিনিটে কত সেমি. নামে নির্ণয় করিতে হইবে। ইহার $(2\times60+15)=135$ গুণই নির্ণেয় গভীরতা। ]

*31. একটি কার্য **ক** 9 দিনে ও **খ** 6 দিনে সম্পন্ন করিতে পারে। তাহারা টা. 71/32 প.-এ কার্যটি সমাধা করিয়া দিবার চুক্তি করিয়া **গ**-এর সাহায্যে 3 দিনে কার্যটি সমাধা করিল। ঐ অর্থ **ক**, **খ** ও **গ** তাহাদের মধ্যে কি প্রকারে ভাগ করিয়া লইবে ?

*32. একটি জলশূন্য চৌবাচ্চার সহিত সংযুক্ত দুইটি জল-প্রবেশক নল চৌবাচ্চাটিকে পৃথক্ পৃথক্ ভাবে যথাক্রমে 43 ও 80 মিনিটে জলপূর্ণ করিতে পারে। উহাদিগকে একসঙ্গে খুলিয়া দিবার 5 মিনিটের ব্যবধানে জল-নিষ্কাশক নলটি খুলিয়া দিলে, চৌবাচ্চাটি এই নলটি সর্বক্ষণ বন্ধ রাখিলে যত সময়ে জলপূর্ণ হয় তদপেক্ষা $8\frac{1}{2}$ মিনিট অধিক সময়ে জলপূর্ণ হয়। জল-নিষ্কাশক নলটি কত সময়ে চৌবাচ্চাটির সম্পূর্ণ জল নিষ্কাশন করিতে পারে ?

**33. 12 ফুট দীর্ঘ, 8 ফুট গভীর এবং 5 ফু. 6 ই. প্রশস্ত একটি জলপূর্ণ চৌবাচ্চার সহিত সংযুক্ত উহার জল-নিষ্কাশক নলটির প্রস্থচ্ছেদ ( cross-section) $\frac{3}{4}$ বর্গ ইঞ্চি। ইহার মধ্য দিয়া জল মিনিটে 14 ফু. 6 ই. দ্রুতিতে বাহির হইয়া গেলে, কত সময়ে চৌবাচ্চাটি জলশূন্য হইবে ? *( C. U. I. A.—Com. 1938 )*

[ **ইঙ্গিত :** প্রতি মিনিটে যে-পরিমাণ জল বাহির হইয়া যায় তাহার ঘনফল $=\frac{3}{4}\times174$ ঘ. ই.। ]

*34. **ক** ও **খ**-এর প্রত্যেকে একটি কার্যের অর্ধেক সম্পন্ন করিয়া দিবে বলিয়া চুক্তি করিল। **ক** সকাল 9 টায় ও **খ** সকাল 10 টা. 30 মিনিটে কাজ আরম্ভ করিয়া 12 টার সময় যখন কিছু সময়ের জন্য থামিল, তখন সম্পূর্ণ কার্যের মোট $\frac{1}{3}$ অংশ সম্পন্ন হইয়াছে। তাহারা পুনরায় 1 টায় কাজ আরম্ভ করিল ও **ক** তাহার অংশ 4 টায় শেষ করিল ; **খ** কখন শেষ করিবে ?

*35. এক ঠিকাদার 42 দিনে একটি বাড়ি নির্মাণ করিয়া দিতে চুক্তি করিয়া, ঐ কার্যে 30 জন লোক নিযুক্ত করিল। 30 দিন পরে সে দেখিল এইভাবে কাজ হইলে ঠিক সময়ে কাযটি সমাধা হইবে না ; তখন সে অতিরিক্ত 18 জন লোক ঐ কার্যে নিযুক্ত করিল এবং ফলে কার্যটি নির্দিষ্ট সময়ের 2 দিন পূর্বেই শেষ হইল। অতিরিক্ত লোকগুলি নিযুক্ত না করিলে নির্দিষ্ট সময়ের কতদিন পরে কার্যটি সমাধা হইত ?

( *Burd., B. Com 1963* )

ঐ প্রশ্নে 30 দিন পরে 18 জন অতিরিক্ত লোক নিযুক্ত করা সত্ত্বেও নির্দিষ্ট সময়ের 3 দিন পরে কার্যটি শেষ হইলে, অতিরিক্ত লোকগুলি নিযুক্ত না করিলে কাযটি শেষ করিতে তাহার মোট কতদিন লাগিত ?

**উত্তরমালা**

**1.** 4 দিন, $\frac{2}{5}$, $\frac{1}{3}$, $\frac{4}{15}$. **2.** $13\frac{1}{23}$ ঘণ্টা। **3.** 8 দিন। **4.** $16\frac{86}{105}$ দিন। **5.** 12 দিন। **6.** $28\frac{1}{8}$ দিন। **7.** 12 দিন। **8.** 76 দিন। **9.** 7 দিন। **10.** 45 দিন। **11.** $43\frac{7}{11}$ ঘণ্টা। **12.** 32 দিন। **13.** $33\frac{3}{5}$ ঘণ্টা। **14.** $40\frac{10}{11}$ দিন। **15.** 9 দিন। **16.** $3\frac{7}{31}$ দিন। **17.** 3 জন। **18.** $56\frac{2}{3}$ দিন। **19.** $\frac{19}{24}$ ; $33\frac{3}{5}$ মিনিটে। **20.** $51\frac{3}{7}$ মি.। **21.** (i) দ্বিপ্রহরের 20 মিনিট পরে। (ii) দ্বিপ্রহরের 9 মি. 36 সে. পরে। **22.** 8 মিনিট পরে। **23.** 8 মিনিট পরে। **24.** $8\frac{4}{7}$ মিনিট। **25.** 20 মিনিট। **26.** $42\frac{6}{7}$ মিনিট। **27.** 12 ঘ. 30 মিনিটে। **28.** ক 90 মিনিট, খ 72 মি, গ 60 মি.। **29.** 900 লিটার। **30.** 11·13 মিটার। **31.** ক টা. 23/94 প, খ টা. 35/91 প., গ টা. 11/97 প.। **32.** 2 ঘণ্টা। **33.** 116 ঘ. 31 মি. 27 সে. ( প্রায় )। **34.** অপরাহ্ণ 8 টা 30 মিনিট। **35.** 4 দিন ; 54 দিন।

### (গ) সময় ও দূরত্ব ( Time and Distance ) :

**উদা. 1.** ঘণ্টায় 90 কিমি. দ্রুতিকে মিটার/সেকেণ্ড-এ প্রকাশ কর।

( *Express the speed of 90 Km. per hour in metres per second.* )

90 কিমি. = 90000 মিটার ও 1 ঘণ্টা = 3600 সেকেণ্ড।

এখন 1 সেকেণ্ডে অতিক্রান্ত দূরত্ব $x$ মিটার হইলে, অর্থাৎ নির্ণেয় দ্রুতি $x$ মি./সেকেণ্ড হইলে,

| সময় | দূরত্ব |
|---|---|
| 3600 সে. | 90000 মি. |
| 1 সে. | $x$ |

সময় কম, দূরত্বও কম ;

$\therefore\ x = \frac{90000 \text{ মি.} \times 1}{3600} = 25$ মি. ;

$\therefore$ নির্ণেয় দ্রুতি = 25 মি./সেকেণ্ড।

***উদা.** 2. একটি তৈলসিক্ত দণ্ডের উপরে উঠিবার সময়ে, একটি বানর এক মিনিটে 10 মিটার উপরে উঠে এবং তাহার পরবর্তী মিনিটে 3 মিটার নামিয়া পড়ে। দণ্ডটি 67

মিটার উচ্চ হইলে, কত সময়ে সে উহার শীর্ষে পৌছিবে ? ( *A monkey, climbing up a greased pole, ascends 10 metres and slips down 3 metres in alternate minutes. If the pole is 67 metres high, how long will it take to reach the top ?* ) [ *W. B. S. B., S. F. 1968 ( Compl. )* ]

উঠানামা করিতে করিতে বানরটি নামিয়া দণ্ডটির শীর্ষ হইতে 10 মিটারের মধ্যে কোথায়ও আসিয়া পৌছাইলে, পরে উপরে উঠিবার সময়ে সে একেবারে শীর্ষে পৌছাইবে, তাহাকে আর নামিতে হইবে না। শীর্ষ হইতে 10 মিটারের মধ্যে আসিবার পূর্ব পর্যন্ত সময়ে সে প্রতি 2 মিনিটে (10 − 3) বা 7 মিটার করিয়া উপরে উঠে।

এখন ( 67 মি. − 10 মি. ) বা 57 মিটার এবং 67 মিটারের মধ্যে অবস্থিত উক্ত 7 মিটারের প্রথম গুণিতক 7 মি. × 9 বা 63 মিটার এবং এই 63 মিটারে পৌছাইতে যদি সময় লাগে $x$, তাহা হইলে,

| দূরত্ব | সময় |
|---|---|
| 7 মি. | 2 মি. |
| 63 মি. | $x$ |

দূরত্ব বেশি ; সময় বেশি ; বড়টি উপরে ;

$x = \frac{2 \text{ মি.} \times 63}{7} = 18$ মিনিট।

বা একবারেই
$x = 2$ মি. × 9
$= 18$ মিনিট।

এই 63 মিটারে পৌছাইবার পরে অবশিষ্ট থাকে (67 − 63) বা 4 মিটার এবং এইবার 1 মিনিট ধরিয়া সে উপরে উঠিবে, কিন্তু 1 মিনিটে সে 10 মিটার উপরে যায় ; সুতরাং 1 মিনিটের পূর্বেই সে শীর্ষে পৌছাইবে। 63 মিটার হইতে শীর্ষে পৌছাইবার সময় $y$ হইলে,

| দূরত্ব | সময় |
|---|---|
| 10 মি. | 1 মিনিট |
| 4 মি. | $y$ |

দূরত্ব কম, সময়ও কম ; . 4 উপরে ;

∴ $y = \frac{1 \text{ মি.} \times 4}{10} = \frac{2}{5}$ মিনিট ;

নির্ণেয় সময় = 18 মিনিট + $\frac{2}{5}$ মিনিট = $18\frac{2}{5}$ মিনিট

**উদা. 3.** একখানি ট্রেন তাহার স্বাভাবিক দ্রুতিতে চলিলে 24 ঘণ্টায় গন্তব্যস্থানে পৌছায় ; স্বাভাবিক দ্রুতির $\frac{3}{4}$ দ্রুতিতে চলিলে গন্তব্যস্থানে পৌছাইতে ট্রেনখানির কত সময় লাগিবে নির্ণয় কর। ( *A train, moving with its normal speed reaches its destination in 24 hours ; find the time, if it moves at $\frac{3}{4}$ of its normal speed.* )

দ্রুতি যে অনুপাতে কমে পথ চলিবার সময় তাহার ব্যস্ত অনুপাতে বাড়ে ; তাহা হইলে নির্ণেয় সময় $x$ হইলে,

| দ্রুতি | সময় |
|---|---|
| 1 | 24 ঘ. |
| | $x$ |

দ্রুতি কম, সময় বেশি ; 1 উপরে ;

$x = \frac{24 \text{ ঘ.} \times 1}{\frac{3}{4}} = 24$ ঘ. × $\frac{4}{3}$ = 32 ঘ.।

**উদা. 4.** স্বাভাবিক দ্রুতির $\frac{5}{6}$ দ্রুতিতে চলিলে একখানি ট্রেনের তাহার গন্তব্যস্থলে পৌছাইতে $2\frac{1}{2}$ ঘণ্টা বিলম্ব হয় ; স্বাভাবিক দ্রুতিতে চলিলে গন্তব্যস্থলে পৌছাইতে কত সময় লাগিবে নির্ণয় কর। ( *A train moving with $\frac{5}{6}$ of its normal*

*speed reaches its destination $2\frac{1}{2}$ hours late ; find the time required to reach its destination if it moves with its normal speed.* )

দ্রুতি যে অনুপাতে বাড়ে, সময় তাহার ব্যস্ত অনুপাতে কমে ; নির্ণেয় সময় $x$ ঘণ্টা হইলে, স্বাভাবিক দ্রুতির $\frac{3}{5}$ দ্রুতির সময়ে তাহার সময় লাগিবে $(x+\frac{5}{2})$ ঘণ্টা ; তাহা হইলে,

| দ্রুতি | সময় |
|---|---|
| $\frac{3}{5}$ | $(x+\frac{5}{2})$ ঘ. |
| $1$ | $x$ ঘ. |

দ্রুতি বেশি, সময় কম ; $\therefore$ $\frac{3}{5}$ উপরে ;

$\therefore \quad x=\dfrac{(x+\frac{5}{2})\times\frac{3}{5}}{1}=\frac{3}{5}x+\frac{3}{2}$,

বা $\quad x-\frac{3}{5}x=\frac{3}{2}$, বা $\frac{2}{5}x=\frac{3}{2}$ ;

$\therefore \quad x=\frac{3}{2}\times\frac{5}{2}=\frac{15}{4}=3\frac{3}{4}$ ;

$\therefore$ নির্ণেয় সময় $=3\frac{3}{4}$ ঘ. বা 3 ঘণ্টা 45 মিনিট।

**উদা. 5.** এক ব্যক্তি তাঁহার মোটর গাড়ি গড়ে 25 মা./ঘ. দ্রুতিতে চালাইয়া 20 মাইল পথ গেলেন। পরবর্তী 20 মাইল পথে গড়ে কত দ্রুতিতে মোটর গাড়ি চালাইলে, সমস্ত পথের গড় দ্রুতি 30 মা./ঘ. হইবে ? ( *A man drove his motor car for 20 miles at an average speed of 25 miles/hr. At what average speed must he drive for the next 20 miles, if his average speed for the whole distance is to be 30 miles/hr. ?* )

মনে কর নির্ণেয় গড় দ্রুতি $=x$ মা./ঘ.।

| 25 মা./ঘ. গড় দ্রুতিতে প্রথম 20 মা. যাইবার সময় $y$ হইলে, | $x$ মা./ঘ গড় দ্রুতিতে দ্বিতীয় 20 মা. যাইবার সময় $z$ হইলে, | 30 মা./ঘ. গড় দ্রুতিতে 40 মা যাইবার সময় $t$ হইলে, |
|---|---|---|
| দূরত্ব   সময় | দূরত্ব   সময় | দূরত্ব   সময় |
| 25 মা.   1 ঘ. | $x$ মা.   1 ঘ. | 30 মা.   1 ঘ. |
| 20 মা.   $y$ | 20 মা.   $z$ | 40 মা.   $t$ |
| $\therefore y=\dfrac{1 \text{ ঘ.}\times 20}{25}$ | $\therefore z=\dfrac{1 \text{ ঘ.}\times 20}{x}$ | $\therefore t=\dfrac{1 \text{ ঘ.}\times 40}{30}$ |
| $=\frac{4}{5}$ ঘ. ; | $=\dfrac{20}{x}$ ঘ. ; | $=\frac{4}{3}$ ঘ. ; |

$$\therefore \frac{4}{5}\text{ঘ.}+\frac{20}{x}\text{ ঘ.}=\frac{4}{3}\text{ ঘ., বা } \frac{4}{5}+\frac{20}{x}=\frac{4}{3}, \text{ বা } \frac{20}{x}=\frac{4}{3}-\frac{4}{5}=\frac{8}{15};$$

$\therefore \quad x=\dfrac{20\times 15}{8}=\dfrac{75}{2}=37\frac{1}{2}$, $\quad\therefore$ নির্ণেয় গড় দ্রুতি $=37\frac{1}{2}$ মা./ঘ.।

**অথবা :** মোট পথের পরিমাণ $=20$ মা. $+20$ মা. $=40$ মাইল।

30 মা./ঘ. গড় দ্রুতিতে 40 মাইল পথ যাইবার সময় $=\frac{40}{30}$ ঘ. $=\frac{4}{3}$ ঘ. (প্রথম পদ্ধতিতে নির্ণীত)

25 মা./ঘ. ,, 20 মাইল ,, ,, ,, $=\frac{20}{25}$ ঘ $=\frac{4}{5}$ ঘ. ( ,, )

$\therefore$ অবশিষ্ট 20 মাইল পথ যাইবার সময় $=\frac{4}{3}$ ঘ. $-\frac{4}{5}$ ঘ. $=\frac{8}{15}$ ঘ. ;

∴ নির্ণেয় গড় দ্রুতি $x$ মা./ঘ. হইলে,

| সময় | দূরত্ব |
|---|---|
| $\frac{8}{15}$ ঘ. | 20 মা. |
| 1 ঘ. | $x$ মা. |

∴ $x=\frac{20\times 1}{\frac{8}{15}}=\frac{75}{2}=37\frac{1}{2}$ ;

∴ নির্ণেয় গড় দ্রুতি $=37\frac{1}{2}$ মা./ঘ.।

**উদা. 6.** 288 মিটার দীর্ঘ এক স্টেশন প্লাটফর্মে দাঁড়াইয়া এক ব্যক্তি দেখিল যে, একখানা ট্রেন স্টেশন প্লাটফর্মটি 25 সেকেণ্ডে এবং তাহাকে 9 সেকেণ্ডে অতিক্রম করিয়া গেল ; ট্রেনখানির দৈর্ঘ্য নির্ণয় কর। ( *A man standing on a railway platform 288 metres long noticed that a train passed the platform in 25 seconds and himself in 9 seconds ; find the length of the train.* )

মনে কর ট্রেনখানির দৈর্ঘ্য $x$ ;

তাহা হইলে, স্পষ্টই ট্রেনখানি 25 সেকেণ্ডে (288 মি.$+x$) এবং 9 সেকেণ্ডে $x$ দূরত্ব অতিক্রম করে। এখন, সময় ও অতিক্রান্ত দূরত্ব সমানুপাতী বলিয়া,

25 : 9 : : (288 মি.$+x$) : $x$ ;

∴ $25x=9(288$ মি.$+x)=9\times 288$ মি.$+9x$,

[ ∵ অন্ত্যরাশিদ্বয়ের গুণফল = মধ্যরাশিদ্বয়ের গুণফল ]

বা $25x-9x=9\times 288$ মি., বা $16x=9\times 288$ মি.,

বা $x=\frac{9\times \overset{18}{\cancel{288}}}{\cancel{16}}=$ <u>162 মিটার</u>।

অথবা,

| সময় | অতিক্রান্ত দূরত্ব |
|---|---|
| 25 সে. | 288 মি.$+x$ |
| 9 সে. | |

সময় কম, দূরত্বও কম, ∴ 9 উপরে ;

∴ $x=\frac{(288 \text{ মি.}+x)\times 9}{}$.

বা $25x=9\times 288$ মি.$+9x$, ইত্যাদি।

**উদা. 7.** ঘণ্টায় 5 কিমি. বেগে একস্থান হইতে অন্যস্থানে যাইয়া ঘণ্টায় 6 কিমি. বেগে ফিরিয়া আসিতে এক ব্যক্তির মোট 11 ঘণ্টা সময় লাগিলে, স্থান দুইটির মধ্যে দূরত্ব কত নির্ণয় কর। ( *It takes a man 11 hours in all, for going from one place to another at the rate of 5 Km. per hour and coming back at the rate of 6 Km. per hour. Find the distance between the two places.* )

স্পষ্টই প্রতি কিমি. যাইতে লাগে $\frac{1}{5}$ ঘণ্টা,

এবং „ „ ফিরিতে লাগে $\frac{1}{6}$ ঘণ্টা ;

∴ প্রতি কিমি. যাতায়াতে লাগে $(\frac{1}{5}+\frac{1}{6})$ ঘ. $=\frac{11}{30}$ ঘণ্টা।

নির্ণেয় দূরত্ব $x$ হইলে, সময় ও দূরত্ব একই অনুপাতে বাড়ে ও কমে বলিয়া,

| সময় | দূরত্ব |
|---|---|
| $\frac{11}{30}$ ঘ. | 1 কিমি. |
| 11 ঘ. | $x$ |

সময় বেশি, দূরত্বও বেশি ; ∴ 11 উপরে

∴ $x=\frac{1 \text{ কিমি.}\times 11}{\frac{11}{30}}=$ <u>30 কিমি.</u>।

**উদা 8.** এক ব্যক্তিকে কোন সময়ে এক নির্দিষ্ট স্থানে পৌঁছাইতে হইবে ; সে দেখিল যে, সে যদি ঘণ্টায় 5 কিমি. বেগে চলে, তবে তাহার গন্তব্য স্থানে পৌঁছাইতে 9 মিনিট বিলম্ব হইবে, আর যদি ঘণ্টায় 6 কিমি. বেগে চলে, তবে নির্দিষ্ট সময়ের $7\frac{1}{2}$ মিনিট পূর্বে গন্তব্য স্থানে পৌঁছাইবে। গন্তব্য স্থানের দূরত্ব কত ? কত বেগে চলিলে সে ঠিক সময়ে গন্তব্য স্থানে পৌঁছাইবে ? ( *A man has to be at a certain place in a certain time and he finds that if he travels at the rate of 5 Km. per hour he will be 9 min too late, and if at the rate of 6 Km per hour; he will be $7\frac{1}{2}$ min. too soon. How far has he to go ? What is the rate at which he should travel to reach the destination in time ?* )

ঘণ্টায় 5 কিমি. বেগে 1 কিমি চলিবার সময় $= \frac{1}{5}$ ঘণ্টা,

এবং „ 6 „ „ 1 „ „ „ $= \frac{1}{6}$ ঘণ্টা ;

∴ 1 কিমি পথ চলিবার সময়ের অন্তর $= (\frac{1}{5} - \frac{1}{6})$ ঘণ্টা $= \frac{1}{30}$ ঘ. $= 2$ মি.

এবং প্রদত্ত সময় দুইটির অন্তর $= 9$ মি. $+ 7\frac{1}{2}$ মি $= 16\frac{1}{2}$ মি. $= \frac{33}{2}$ মি.।

এখন, দূরত্ব ও সময়ের অন্তর একই অনুপাতে বাড়ে বা কমে বলিয়া,

নির্ণেয় দূরত্ব $x$ হইলে,

| সময়ের অন্তর | দূরত্ব |
|---|---|
| 2 মি. | 1 কিমি. |
| $\frac{33}{2}$ মি. | $x$ |

অন্তর বেশি, দূরত্বও বেশি ; ∴ $\frac{33}{2}$ উপরে ;

∴ $x = \frac{1 \text{ কিমি} \times \frac{33}{2}}{2} = \frac{33}{4}$ কিমি.

$= 8$ কিমি. 250 মি.।

এখন ঘণ্টায় 5 কিমি. বেগে এই $\frac{33}{4}$ কিমি. চলিবার সময় $y$ হইলে,

| দূরত্ব | সময় |
|---|---|
| 5 কিমি | 1 ঘ. |
| $\frac{33}{4}$ কিমি. | $y$ |

দূরত্ব বেশি, সময়ও বেশি ; $\frac{33}{4}$ উপরে ;

$y = \frac{1 \text{ ঘ.} \times 33}{4 \times 5} = \frac{33}{20}$ ঘ. $= 99$ মিনিট ;

কিন্তু ঐ বেগে চলিলে গন্তব্য স্থানে পৌঁছাইতে 9 মিনিট বিলম্ব হয় বলিয়া নির্দিষ্ট সময়ের পরিমাণ $= (99 - 9)$ মিনিট $= 90$ মিনিট। মনে কর, নির্ণেয় বেগ $=$ ঘণ্টায় $z$ কিমি ;

| সময় | দূরত্ব |
|---|---|
| 90 মি. | $\frac{33}{4}$ কিমি. |
| 60 মি. | $z$ কিমি. |

সময় কম, দূরত্বও কম ; ∴ 60 উপরে ;

$z = \frac{33 \times 60}{4 \times 90} = 5\frac{1}{2} = 5{\cdot}500$ ;

∴ নির্ণেয় বেগ $=$ ঘণ্টায় 5·500 কিমি.।

**উদা 9.** এক ব্যক্তি বেলা 1টার সময় বাড়ি হইতে রওনা হইয়া বিনয়-বাদল-দীনেশ বাগে পৌঁছিয়া বড় ডাকঘরের ঘড়িতে ( অপরাহ্ণ ) 1টা 52 মিনিট হইয়াছে দেখিলেন। 45 মিনিটে বড় ডাকঘরের কাজ শেষ করিয়া, তিনি পূর্ব পথের দেড়গুণ

দীর্ঘ একটি পথ ধরিয়া এবং পূর্ব দ্রুতির দ্বিগুণ দ্রুতিতে চলিয়া অপরাহ্ণ 3টা 30 মিনিটে বাড়ি ফিরিয়া আসিলেন। বড় ডাকঘরের ঘড়ি কত ফাস্ট বা স্লো ছিল নির্ণয় কর।

চলিবার মোট সময়=1টা হইতে 3টা 30 মিনিট, আড়াই ঘণ্টা হইতে বাদ 45 মিনিট=105 মিনিট।

মনে কর, ঐ ব্যক্তির বাড়ি হইতে বড় ডাকঘর পর্যন্ত যাইবার পথের দৈর্ঘ্য$=s$, দ্রুতি$=v$ (speed, একক সময়ে অতিক্রান্ত দূরত্ব) এবং সময়$=t_1$ ; তাহা হইলে, ঐ ব্যক্তির বড় ডাকঘর হইতে বাড়ি ফিরিবার পথের দৈর্ঘ্য$=\frac{3}{2}s$ ও দ্রুতি$=2v$, এবং মনে কর সময়$=t_2$ ;

$\therefore\ vt_1=s,$ ও $2vt_2=\frac{3}{2}s$ ;

$\therefore\ \dfrac{vt_1}{2vt_2}=\dfrac{s}{\frac{3}{2}s}$ ;

$\therefore\ t_1 : t_2=4 : 3$ ;

$\therefore\ t_1+t_2=(4+3)$ মি.$=7$ মি. হইলে, $t_1=4$ মি ;

$\therefore$ „ $=105$ মি. „ $t_1=4$ মি.$\times 15=60$ মি. ;

এখন, $t_1+t_2=$যাওয়া এবং আসার পথ চলিবার মোট সময় ; এবং $t_1=$বাড়ি হইতে বড় ডাকঘরে পৌঁছাইবার সময় ;

$\therefore$ বাড়ি হইতে বড় ডাকঘরে পৌঁছাইবার সময়$=60$ মি.$=1$ ঘ. ;

$\therefore$ ঐ ব্যক্তি বড় ডাকঘরে $1+1=2$টার সময় পৌঁছিয়াছিল ; কিন্তু তখন বড় ডাকঘরের ঘড়িতে 1টা 52 মিনিট হইয়াছিল বলিয়া, ঐ ঘড়ি 8 মিনিট স্লো ছিল।

**উদা. 10.** একঘণ্টা চলিবার পরে দুর্ঘটনায় পতিত হইয়া একখানি ট্রেনের একঘণ্টা দেরী হইয়া গেল এবং পরে পূর্ব দ্রুতির $\frac{3}{5}$ দ্রুতিতে চলিয়া নির্দিষ্ট সময়ের 3 ঘণ্টা পরে শেষ স্টেশনে পৌঁছাইল ; আরও 50 মাইল দূরে দুর্ঘটনাটি ঘটিলে, ট্রেনখানি যে সময়ে পৌঁছিয়াছিল তাহার 1ঘ. 20 মি. পূর্বে পৌঁছিতে পারিত। রেল পথের দৈর্ঘ্য নির্ণয় কর। (*A railway train after travelling for one hour meets with an accident which delays it one hour, after which it proceeds at $\frac{3}{5}$ths of its former rate, and arrives at the terminus 3 hours behind time ; had the accident happened 50 miles further on, the train could have arrived 1 hour 20 minutes sooner. Required the length of the line.*) (*B. U., Matric, 1866*)

দুর্ঘটনা জনিত বিলম্ব 1 ঘণ্টা না হইলে, প্রথম ক্ষেত্রে, শেষ স্টেশনে পৌঁছিতে ট্রেনখানির $3-1=2$ ঘণ্টা বিলম্ব হইত। দ্বিতীয় ক্ষেত্রে, ট্রেনখানি উহার প্রথম ক্ষেত্রের পৌঁছাইবার সময়ের 1 ঘ 20 মি.$=1\frac{1}{3}$ ঘ.$=\frac{4}{3}$ ঘ. পূর্বে পৌঁছিয়াছে। এখন, প্রকৃত দুর্ঘটনা-স্থলের 50 মাইল দূর হইতে শেষ পর্যন্ত উভয়ক্ষেত্রেই ট্রেনখানির দ্রুতি একই ; তাহা হইলে, প্রথম ক্ষেত্রে ট্রেনখানির দ্বিতীয় ক্ষেত্র-অপেক্ষা $\frac{4}{3}$ঘ. বিলম্ব হইবার কারণ প্রথম ক্ষেত্রে উহা দুর্ঘটনা-স্থল হইতে 50 মাইল মূল দ্রুতির $\frac{3}{5}$ দ্রুতিতে চলিয়াছে, কিন্তু দ্বিতীয় ক্ষেত্রে উহা ঐ দূরত্ব মূল দ্রুতিতেই চলে এইরূপ ধরা হইয়াছে। তাহা হইলে,

| বিলম্বের সময়ের পরিমাণ | দূরত্ব |
|---|---|
| $\frac{4}{3}$ ঘ. | 50 মা. |
| 2 ঘ. | $x$ |

$\therefore\ x = \frac{50 \text{ মা} \times 2}{\frac{4}{3}}$
$= 75$ মাইল ;

প্রকৃত দুর্ঘটনা-স্থল হইতে শেষ স্টেশনের দূরত্ব $= 75$ মা. ;

মনে কর, মূল দ্রুতিতে চলিলে 75 মা. চলিবার সময় $= y$ ঘ. ;

$\therefore$ মূল দ্রুতির $\frac{3}{5}$ দ্রুতিতে " " " $= (y+2)$ ঘ. ;

| দ্রুতি | সময় |
|---|---|
| $\frac{3}{5}$ | $y+2$ |
| 1 | $y$ |

$\therefore\ y = \frac{(y+2) \times \frac{3}{5}}{1}$

$\therefore\ y = 3$ ;

ফল ছোট ; ছোটটি উপরে ;

$\therefore$ মূল দ্রুতিতে ট্রেনখানি 3 ঘণ্টায় যায় 75 মাইল ;

$\therefore$ " " 1 " " $75 \div 3 = 25$ মাইল ;

$\therefore$ নির্ণেয় দূরত্ব $= 75$ মা. $+ 25$ মা. $= 100$ মাইল।

**(ঘ) আপেক্ষিক বেগ ( Relative velocity ) :**

দুইটি গতিশীল বস্তু **ক** ও **খ**-এর একের সাপেক্ষ অপরের আপেক্ষিক গতি থাকে, এবং **খ**-এর সাপেক্ষ **ক**-এর আপেক্ষিক বেগ ( the relative velocity of **ক** with respect to **খ** ) **ক**-এর নিজ বেগের সহিত **খ**-এর বেগের সমান পরিমাণ-বিশিষ্ট কিন্তু বিপরীত দিক্-অভিমুখী একটি বেগ সংযুক্ত করিয়া পাওয়া যায়। অতএব, একই অথবা সমান্তরাল সরলরেখায় গতিশীল দুই বস্তুর গতি

(1) বিপরীত দিক্-অভিমুখী হইলে, একের সাপেক্ষ অপরটির আপেক্ষিক বেগ **উভয়ের বেগের সমষ্টির সমান,** এবং

(2) একই দিক্-অভিমুখী হইলে, উহাদের একের সাপেক্ষ অপরটির আপেক্ষিক বেগ **উভয়ের বেগের অন্তরের সমান** হয়।

**উদা. 11.** দুই স্থানের মধ্যবর্তী দূরত্ব 35 কিমি.। ঐ দুই স্থান হইতে A ও B একই সময়ে পরস্পর অভিমুখে যথাক্রমে ঘণ্টায় 4 ও 3 কিমি. বেগে যাত্রা করিল। কখন উভয়ের সাক্ষাৎ হইবে ? (*The distance between two places is 35 Km. A and B start towards each other, simultaneously from the two places with the respective speeds of 4 Km. and 3 Km. per hour. When will they meet ?*)

A ও B-এর আপেক্ষিক বেগ ঘণ্টায় $(4+3)$ কিমি. $= 7$ কিমি. অর্থাৎ, যে কোন একজনকে স্থির ধরিলে, অপর জন যেন উহার দিকে ঘণ্টায় 7 কিমি. বেগে অগ্রসর হইতেছে এইরূপ মনে করিলেও তাহাদের একের সাপেক্ষ অপরের অবস্থান বাস্তবানুরূপই হয়। অতএব, এই আপেক্ষিক বেগে যে-কোন একজনের 35 কিমি. যাইবার সময়ই নির্ণেয় সময়। মনে কর নির্ণেয় সময় $x$ ; তাহা হইলে,

| দূরত্ব | সময় |
|---|---|
| 7 কিমি. | 1 ঘ. |
| 35 কিমি. | $x$ |

দূরত্ব বেশি, সময়ও বেশি ; $\therefore$ 35 উপরে ;

$\therefore\ x = \frac{1\text{ঘ.} \times 35}{7} = \underline{5 \text{ ঘণ্টা।}}$

উদা. 12. দুইটি স্টেশন হইতে একই সময়ে দুইখানি ট্রেন যথাক্রমে ঘণ্টায় 29 ও 41 কিমি. বেগে যাত্রা করিয়া পরস্পর অভিমুখে যাইতে লাগিল। উভয় ট্রেন মিলিত হইলে দেখা গেল যে, একখানি অপরখানি অপেক্ষা 210 কিমি. অধিক গিয়াছে। স্টেশন দুইটির মধ্যবর্তী দূরত্ব নির্ণয় কর। (*Two trains start simultaneously from two stations and run towards each other with the respective velocities of 29 and 41 Km per hour It is found, when they meet, one has gone 210 Km more than the other. Find the distance between the two stations.)*

স্টেশনদ্বয়ের দূরত্ব 29+41 বা 70 কিমি. হইলে, 1 ঘণ্টা পরেই ট্রেনদ্বয়ের সাক্ষাৎ হইত এবং তখন একে অপর অপেক্ষা (41−29) বা 12 কিমি অধিক যাইত। স্পষ্টই এই অন্তর এবং স্টেশনদ্বয়ের দূরত্ব একই অনুপাতে বাড়ে ও কমে; তাহা হইলে, নির্ণেয় দূরত্ব $x$ হইলে, ত্রৈরাশিক প্রয়োগ করিয়া,

| অন্তর | দূরত্ব |
|---|---|
| 12 কিমি. | 70 কিমি. |
| 210 কিমি. | $x$ |

$\therefore\ x = \frac{70 \text{ কিমি} \times 210}{12}$

$= 1,225$ কিমি।

*উদা. 13. একটি কুকুর হইতে একটি শশক তাহার নিজ লাফের 60 লাফ আগে আছে; কুকুরটি যতক্ষণে 4 বার লাফ দেয়, শশকটি ততক্ষণে 5 বার লাফ দেয় এবং এক লাফে শশকটি 2 গজ এবং কুকুরটি 3 গজ যায়। শশকটিকে ধরিতে কুকুরটির কত লাফ দিতে হইবে? (*A hare is 60 of her own leaps before a greyhound ; she takes 5 leaps, for every 4 that the greyhound takes, and in one leap, the hare covers 2 yards and the greyhound 3 yards. How many leaps will the greyhound take before she is caught ?)*

(*D. B. 1938*)

কুকুর 4 লাফে যায় $4 \times 3 = 12$ গজ এবং শশক 5 লাফে যায় $5 \times 2 = 10$ গজ;

∴ শশক-অপেক্ষা $12 - 10 = 2$ গজ অধিক যাইতে কুকুরের লাগে নিজ লাফের 4 লাফ এবং কুকুর শশকটির শশকের লাফের 60 লাফ, অর্থাৎ $60 \times 2 = 120$ গজ পিছনে আছে; শশক অপেক্ষা কুকুর এই 120 গজ অধিক গেলেই, কুকুর শশকটিকে ধরিয়া ফেলিবে; অতএব, কুকুরের নির্ণেয় লাফ-সংখ্যা $x$ হইলে, কুকুরের লাফ-সংখ্যা এবং কুকুর ও শশকের অতিক্রান্ত দূরত্বের অন্তর একই অনুপাতে বাড়ে-কমে বলিয়া ত্রৈরাশিক প্রয়োগ করিয়া,

| উভয়ের অতিক্রান্ত দূরত্বের অন্তর | কুকুরের লাফ-সংখ্যা |
|---|---|
| 2 গজ | 4 |
| 120 গজ | $x$ |

অন্তর বাড়িলে, লাফ-সংখ্যাও বাড়িবে।

∴ 120 উপরে;

$\therefore\ x = \frac{4 \times 120}{2} = 240.$

(এস্থলে, অবশ্য একবারেই $x = 4 \times 60 = 240$ লেখা যায়।)

(অথবা: শশক-অপেক্ষা কুকুরের 2 গজ অধিক যাইতে প্রয়োজনীয় কুকুরের-লাফ = 4;

∴ " " 120 " " " " " " " $= 4 \times 60$)

**উদা 14.** 115 মিটার ও 110 মিটার দীর্ঘ দুইখানি ট্রেন ঘণ্টায় যথাক্রমে 20 ও 25 কিমি. বেগে সমান্তরাল পথে চলিতেছে। (*i*) একই দিকে চলিলে, (*ii*) বিপরীত দিকে চলিলে, উহারা পরস্পরকে কত সময়ে অতিক্রম করিবে? [*Two trains of lengths 115 and 110 metres are running on parallel lines with the respective rates of 20 and 25 kilometres per hour. Find the time of crossing each other, if they run in the (i) same direction, (ii) opposite directions.*]

পরস্পরকে অতিক্রম করিতে হইলে, প্রত্যেক ট্রেনকে ট্রেন দুইখানির দৈর্ঘ্য-সমষ্টি অতিক্রম করিতে হইবে।

(*i*) ট্রেন দুইখানির দৈর্ঘ্য-সমষ্টি = 115 মি. + 110 মি = 225 মি.; উহারা একই দিকে যাইতেছে বলিয়া উহাদের আপেক্ষিক বেগ = ঘণ্টায় (25 − 20) বা 5 কিমি.; অতএব, নির্ণেয় সময় $x$ হইলে, ত্রৈরাশিক প্রয়োগ করিয়া,

| অতিক্রান্ত দূরত্ব | সময় |
|---|---|
| 5 কিমি. = 5000 মি. | 1 ঘ. |
| 225 মি. | $x$ |

দূরত্ব কম, সময় কম; ∴ 225 উপরে;

∴ $x = \frac{1 \text{ ঘ.} \times 225}{5000} = \frac{9}{200}$ ঘণ্টা

$= \frac{9 \times 60 \times 60}{200}$ সেকেণ্ড

$= 162$ সেকেণ্ড $= 2$ মি. 42 সে.।

(*ii*) ট্রেন দুইখানি বিপরীত দিকে যাইতেছে বলিয়া, উহাদের আপেক্ষিক বেগ = ঘণ্টায় (20 + 25) বা 45 কিমি. বা 45000 মি.;

∴ নির্ণেয় সময় $y$ হইলে, ত্রৈরাশিক প্রয়োগ করিয়া,

| অতিক্রান্ত দূরত্ব | সময় |
|---|---|
| 45000 মি. | 1 ঘণ্টা |
| 225 মি. | $y$ |

দূরত্ব কম, সময় কম; ∴ 225 উপরে;

∴ $y = \frac{1 \text{ ঘ.} \times 225}{45000} = \frac{1}{200}$ ঘ

$= 18$ সেকেণ্ড।

***উদা. 15.** একখানি নৌকা স্রোতের অনুকূলে দাঁড় বাহিয়া 6 মিনিটে 1 মাইল এবং প্রতিকূলে দাঁড় বাহিয়া ঘণ্টায় 6 মাইল যাইতে পারে। ঘণ্টাপ্রতি মাইল-এ স্রোতের বেগ নির্ণয় কর। (*A boat can move downstream at the rate of a mile in 6 minutes and upstream at the rate of 6 miles an hour. Find the velocity of the current in miles per hour.*)

[ বেগ ( velocity ) বা দ্রুতি ( speed ) একক সময়ে, অর্থাৎ 1 ঘণ্টা 1 মিনিট বা 1 সেকেণ্ডে অতিক্রান্ত দূরত্ব-দ্বারা সূচিত হয় এবং উহাদের প্রকাশে সময়ের এককের সহিত দূরত্ব ব্যবহার করিতে হয়। যেমন, ঘণ্টায় 5 কিমি., সেকেণ্ডে 2 মিটার, ইত্যাদি। ]

স্রোতের অনুকূলে নৌকার বেগ = স্থির জলে নৌকার বেগ + স্রোতের বেগ,
এবং স্রোতের প্রতিকূলে নৌকার বেগ = স্থির জলে নৌকার বেগ − স্রোতের বেগ।

∴ প্রশ্নানুসারে, স্থির জলে নৌকার বেগ + স্রোতের বেগ = ঘণ্টায় 10মাইল, ··(1)

ও স্থির জলে নৌকার বেগ − স্রোতের বেগ = ঘণ্টায় 6 মাইল ;···(2)

(1) হইতে (2) বিয়োগ করিয়া ও উভয় পক্ষ 2-দ্বারা ভাগ করিয়া,

নির্ণেয় স্রোতের বেগ = ঘণ্টায় $\frac{10-6}{2}$ মাইল = ঘণ্টায় 2 মাইল।

**অথবা :** স্থির জলে নৌকার বেগ $x$ মা./মি. (অর্থাৎ, মিনিটে $x$ মাইল) ও নির্ণেয় স্রোতের বেগ $y$ মা./মি. হইলে, $6(x+y)=1$, এবং $60(x-y)=6$.

***উদা. 16.** একটি দুর্গ হইতে দেড় মিনিট পর পর কামান দাগা হইতেছে এবং একটি লোক মোটর গাড়ি করিয়া দুর্গের দিকে আসিতে আসিতে প্রতি 1 মি. 27 সে. অন্তর ঐ তোপধ্বনি শুনিতে পাইতেছে। যদি শব্দের বেগ সেকেণ্ডে 319 মিটার হয়, তাহা হইলে, মোটর গাড়ির বেগ ঘণ্টায় কত কিমি. নির্ণয় কর। (*A gun is fired from a fort every one and a half minute and a man driving a car towards the fort hears the reports of the gun at intervals of 1 min. 27 sec. If the velocity of sound is 319 metres per second, find the speed of the car in kilometres per hour.*)

তোপধ্বনি $1\frac{1}{2}$ মিনিট, অর্থাৎ $1\frac{1}{2}\times60=90$ সেকেণ্ডে যায় $319\times90$ মিটার ;

∴ পর পর দুই তোপধ্বনির ব্যবধান $=319\times90$ মিটার ; অতএব, লোকটি যখন যেস্থানে একটি তোপধ্বনি শুনে, অব্যবহিত পরবর্তী তোপধ্বনি তখন ঐ স্থান হইতে $319\times90$ মিটার দূরে থাকে।

এখন তোপধ্বনি ও গাড়ি পরস্পর অভিমুখে অগ্রসর হইতেছে এবং 1 মি. 27 সে. অর্থাৎ 87 সেকেণ্ডে উভয়ের সাক্ষাৎ হইতেছে ; অতএব, 87 সেকেণ্ডে উভয়ের দ্বারা অতিক্রান্ত পথের সমষ্টি $=319\times90$ মিটার ;

∴ সেকেণ্ডে উভয়ের দ্বারা অতিক্রান্ত পথ $x$ হইলে,

| সময় | অতিক্রান্ত পথ |
|---|---|
| 87 সে. | $319\times90$ মি. |
| 1 সে. | $x$ |

$$\therefore\ x=\frac{\overset{11}{\cancel{319}}\times\overset{30}{\cancel{90}}\text{ মি.}}{\cancel{87}\ \ \cancel{29}}$$

$=330$ মিটার।

∴ 1 সেকেণ্ডে মোটর গাড়ি দ্বারা অতিক্রান্ত দূরত্ব $=330$ মি. $-319$ মি.

$=11$ মিটার ;

∴ 1 ঘণ্টায় " " " " " $=11\times60\times60$ মিটার

$=\frac{11\times60\times60}{1000}$ কিমি. $=39{\cdot}600$ কিমি.।

∴ নির্ণেয় বেগ = ঘণ্টায় 39·600 কিমি।

**উদা. 17.** এক কিলোমিটারের দৌড়ে ক, খ কে 40 মিটারে ও গ কে 20 সেকেণ্ডে পরাজিত করে এবং ঐ একই দৌড়ে খ, গ কে 8 সেকেণ্ডে পরাজিত করে। ঐ দৌড় শেষ করিতে ক-এর কত সময় লাগে? (*In a kilometre race* ক *beats*

*খ by 40 metres and গ by 20 seconds, also খ beats গ by 8 seconds in the same race. How long will ক take to run the whole distance ?)*

প্রশ্নানুসারে, খ 1000 − 40 = 960 মি. দৌড়াইলে, ক দৌড়ায় 1 কিমি. = 1000 মি ও তখন গ-এর দৌড় শেষ করিতে বাকী থাকে 20 সেকেণ্ড ; আবার ইহার 20 − 8 = 12 সেকেণ্ড পরে যখন গ-এর দৌড় শেষ করিতে ৮ সেকেণ্ড বাকী থাকে তখন খ 40 মিটার যাইয়া দৌড় শেষ করে ; ∴ খ-এর 40 মিটার দৌড়াইতে 12 সেকেণ্ড লাগে ; ∴ খ 40 মি. যায় 12 সেকেণ্ডে ;

∴ খ 960 মি. „ 12 × 24 = 288 সেকেণ্ডে ;

কিন্তু খ যখন 960 মি. যায় তখন ক যায় 1000 মি. অর্থাৎ 1 কিমি. ; অতএব ক-এর দৌড় শেষ করিতে লাগে 288 সে. = 4 মি. 48 সে.।

**উদা. 18.** একই সময়ে একস্থান হইতে যাত্রা করিয়া, তিন ব্যক্তি ক, খ ও গ 24 কিমি. দীর্ঘ পরিধি-যুক্ত এক বৃত্তাকার পথে ঘণ্টায় যথাক্রমে 4.5 কিমি, 3 কিমি. ও 2.25 কিমি দ্রুতিতে একই দিকে হাঁটিতে লাগিল। যাত্রা করিবার কত সময় পরে তাহারা সর্বপ্রথম পরস্পর একত্র হইবে এবং এই সময়ের মধ্যে গ-অপেক্ষা ক কত সম্পূর্ণবার অধিক ঘুরিবে ? (*ক, খ and গ start simultaneously from the same place and travel in the same direction along the circumference 24 Km. long of a circular path, ক at the rate of 4.5, খ at the rate of 3 and গ at the rate of 2.25 Km. per hour. In how many hours after the start, they will be together for the first time, and in this time, how many lapses will ক gain over গ ?*)

দুই ব্যক্তি বৃত্তাকার পথের একস্থানে মিলিত হইবার পর একই দিকে চলিতে চলিতে, একজন অপরজন অপেক্ষা সম্পূর্ণ পথটি অধিক ঘুরিলেই ঐ দুইজন পুনরায় একত্র হয়। এখন ক, খ-অপেক্ষা 4.5 − 3 = 1.5 কিমি. পথ অধিক যায় 1 ঘণ্টায় ; ∴ সম্পূর্ণ পথ অর্থাৎ 24 কিমি. অধিক যায় 24 ÷ 1.5 = 240 ÷ 15 = 16 ঘণ্টায়। অতএব, প্রতি 16 ঘণ্টা অন্তর ক ও খ একত্র হইবে। ... ... (1)

আবার ক, গ-অপেক্ষা 4.5 − 2.25 = 2.25 কিমি. পথ অধিক যায় 1 ঘণ্টায় ; ∴ সম্পূর্ণ পথ অর্থাৎ 24 কিমি. অধিক যায় 24 ÷ 2.25 = 2400 ÷ 225 = $\frac{32}{3}$ ঘণ্টায়। অতএব, প্রতি $\frac{32}{3}$ ঘণ্টা অন্তর ক ও গ একত্র হইবে। ... (2)

(1) ও (2) হইতে সুস্পষ্ট যে, যে সময় 16 ঘণ্টা ও $\frac{32}{3}$ ঘণ্টার সাধারণ গুণিতক সেই সময় অন্তর অন্তর ক, খ ও গ পরস্পর একত্র হইবে।

এখন, 16 ঘ. ও $\frac{32}{3}$ ঘ.-এর ল. সা. গু. = 32 ঘণ্টা ;

∴ যাত্রা করিবার 32 ঘণ্টা পরে সর্বপ্রথম ক, খ ও গ একত্র হইবে।

ক, গ-অপেক্ষা 4.5 − 2.25 = 2.25 কিমি. পথ অধিক যায় 1 ঘণ্টায় ; ∴ 32 ঘণ্টায় অধিক যায় 2.25 কিমি. × 32 = 72 কিমি. = 24 কিমি. দীর্ঘ সম্পূর্ণ পথটির 72 ÷ 24 = 3 গুণ ;

∴ যাত্রা করিবার সময় এবং যখন তাহারা সর্বপ্রথম একত্র হয়, সেই সময়ের মধ্যে ক, গ-অপেক্ষা বৃত্তাকার ভ্রমণপথটি সম্পূর্ণ 3 বার অধিক ঘুরে।

**উদা 19.** উদা. 18-এর প্রশ্নে সর্বপ্রথম কখন তাহারা তিনজন পুনরায় যাত্রাস্থলেই পরস্পর মিলিত হইবে ?

সম্পূর্ণ পথটি একবার ঘুরিয়া আসিতে **ক** এর $24 \div 4{\cdot}5 = \frac{240}{45} = \frac{16}{3}$ ঘ., **খ**-এর $24 \div 3 = 8$ ঘ ও **গ**-এর $24 \div 2{\cdot}25 = \frac{2400}{225} = \frac{32}{3}$ ঘ. লাগে।

এখন, $\frac{16}{3}$, 8 ও $\frac{32}{3}$ এর ল. সা. গু. $= 32$ ; $\therefore$ যাত্রা করিবার <u>32 ঘণ্টা পরে</u> পুনরায় যাত্রা-স্থলেই তাহারা পরস্পর মিলিত হইবে।

**উদা. 20.** উদা. 18-এর প্রশ্নে **ক** ও **খ** একই দিকে এবং **গ** বিপরীত দিকে হাঁটিতে লাগিলে, যাত্রা করিবার কত সময় পরে তাহারা সর্বপ্রথম পরস্পর মিলিত হইবে ?

দুই ব্যক্তি বৃত্তাকার পথের একস্থানে মিলিত হইবার পর বিপরীত দিকে চলিতে লাগিলে, উহাদের দ্বারা অতিক্রান্ত দূরত্ব-সমষ্টি সম্পূর্ণ পথটির সমান হইলেই পুনরায় তাহারা মিলিত হয়।

**ক** ও **গ** একত্র $4{\cdot}5 + 2{\cdot}25 = 6{\cdot}75$ কিমি. যায় 1 ঘণ্টায় ; $\therefore$ তাহাদের দ্বারা অতিক্রান্ত দূরত্ব-সমষ্টি সমস্ত পথ অর্থাৎ 24 কিমি.-এর সমান হইবে $24 \div 6{\cdot}75 = \frac{32}{9}$ ঘণ্টায়। $\therefore$ প্রতি $\frac{32}{9}$ ঘণ্টা অন্তর **ক** ও **গ** একত্র হইবে।

আবার, **খ** ও **গ** একত্র $3 + 2{\cdot}25 = 5{\cdot}25$ কিমি যায় 1 ঘণ্টায় ; $\therefore$ তাহাদের দ্বারা অতিক্রান্ত দূরত্ব-সমষ্টি সমস্ত পথ অর্থাৎ 24 কিমি.-এর সমান হইবে $24 \div 5{\cdot}25 = \frac{32}{7}$ ঘণ্টায়। $\therefore$ প্রতি $\frac{32}{7}$ ঘ. অন্তর **খ** ও **গ** একত্র হইবে।

এখন, $\frac{32}{9}$ ও $\frac{32}{7}$-এর ল সা. গু 32 ঘণ্টা। $\therefore$ যাত্রা করিবার <u>32 ঘণ্টা পরে</u> তাহারা সর্বপ্রথম পরস্পর মিলিত হইবে।

## প্রশ্নমালা 2চ

[ স্মরণ রাখিতে হইবে : ঘণ্টায় 60 মাইল বেগ = সেকেণ্ডে 88 ফুট বেগ ;
" 30 " " = " 44 " "
" 45 " " = " 66 " "
" 36 কিমি. " = মিনিটে 600 মি. "
= সেকেণ্ডে 10 মি. " ]

**1.** ( মৌখিক ) প্রকাশ কর :

(i) ঘণ্টায় 6 মাইল দ্রুতিকে ফুট/সেকেণ্ড-এ। (ii) ঘণ্টায় 120 মাইল দ্রুতিকে ফুট/সেকেণ্ড-এ। (iii) ঘণ্টায় 75 মাইল দ্রুতিকে ফুট/সেকেণ্ড-এ। (iv) 90 মা./ঘ. দ্রুতিকে ফুট/সেকেণ্ড-এ। (v) 12 মা /ঘ দ্রুতিকে ফুট/সেকেণ্ড-এ। (vi) 18 মা./ঘ. দ্রুতিকে ফুট/সেকেণ্ড-এ। (vii) সেকেণ্ডে 11 ফুট দ্রুতিকে মাইল/ঘণ্টায়। (viii) 33 ফু./সে. দ্রুতিকে মাইল/ঘণ্টায়। (ix) ঘণ্টায় 36 কিমি. দ্রুতিকে মিটার/সেকেণ্ড-এ। (x) ঘণ্টায় 18 কিমি. দ্রুতিকে মিটার/সেকেণ্ড-এ। (xi) 54 কিমি./ঘ দ্রুতিকে মিটার/সেকেণ্ড-এ। (xii) 90 কিমি./ঘ. দ্রুতিকে মিটার/সেকেণ্ড-এ। (xiii) সেকেণ্ডে 110 ফুট দ্রুতিকে মাইল/ঘণ্টায়। (xiv) সেকেণ্ডে 5 মিটার দ্রুতিকে কিমি./ঘ.-এ।

(xv) আলোকের বেগ সেকেণ্ডে $3\times10^{10}$ সেমি. ; ঐ বেগ কিমি./সেকেণ্ড-এ ও কিমি./ঘণ্টায় প্রকাশ কর।

2. আলোকের বেগ সেকেণ্ডে $3\times10^{10}$ সেমি.। 365 দিনে 1 বৎসর ধরিয়া, এক আলোক সেকেণ্ড ও এক আলোক বর্ষের দূরত্ব নির্ণয় করিয়া কিলোমিটারে প্রকাশ কর।

3. একখানি ট্রেন তাহার স্বাভাবিক দ্রুতির $\frac{2}{3}$ দ্রুতিতে চলিয়া 18 ঘণ্টায় তাহার গন্তব্যস্থলে পৌঁছায় ; স্বাভাবিক দ্রুতির $1\frac{1}{3}$ গুণ ( $\frac{1}{3}$ as much again as its normal speed ) দ্রুতিতে চলিলে কত সময় লাগিবে নির্ণয় কর।

4. স্বাভাবিক দ্রুতির $\frac{3}{5}$ দ্রুতিতে চলিয়া একখানি ট্রেন নির্দিষ্ট সময়ের $4\frac{4}{5}$ ঘণ্টা পরে তাহার ভ্রমণ পথের শেষে আসিয়া পৌঁছায়। স্বাভাবিক দ্রুতিতে চলিলে, কত সময়ে তাহার ভ্রমণ শেষ হইত ?

*5. ক ও খ একই সময়ে এক ভ্রমণ পথে যাত্রা করিল। খ, ক-এর দ্রুতির $\frac{3}{5}$ দ্রুতিতে চলিয়া তাহার 4 ঘ. 20 মি. পরে ভ্রমণ শেষ করিলে, প্রত্যেকে কত সময়ে তাহার ভ্রমণ শেষ করিয়াছিল ?

*6. এক ব্যক্তি তাঁহার মোটর গাড়ি চালাইয়া গড়ে ঘণ্টায় 25 মাইল দ্রুতিতে speed-এ ) 30 মাইল পথ গেলেন। পরবর্তী 90 মাইল পথ গড়ে ঘণ্টায় কত দ্রুতিতে চালাইলে, সমস্ত পথের গড় দ্রুতি হইবে ঘণ্টায় 30 মাইল ?

( *W. B S. B., H. S. 1962* )

*7. এক ব্যক্তির হাঁটিয়া একস্থান হইতে অপর একস্থানে যাইতে এবং সেই স্থান হইতে ঘোড়ায় চড়িয়া ফিরিয়া আসিতে মোট 3 ঘণ্টা 45 মিনিট সময় লাগে ; তিনি যদি যাওয়া-আসা উভয় ভ্রমণ ঘোড়ায় চড়িয়া সমাধা করিতেন তাহা হইলে তাঁহার মাত্র $2\frac{1}{2}$ ঘণ্টা লাগিত। যাওয়া-আসা উভয় ভ্রমণই পায়ে হাঁটিয়া সমাধা করিলে তাঁহার মোট কত সময় লাগিত ? ( *P. U. 1919* )

8. ঘণ্টায় 6 কিমি. দ্রুতিতে একস্থান হইতে অপর এক স্থানে যাইয়া, সেই স্থানে 20 মিনিট অবস্থান করিয়া, ঘণ্টায় 8 কিমি. দ্রুতিতে ফিরিয়া আসিতে এক ব্যক্তির মোট 5 ঘণ্টা সময় লাগে ; ঐ দুই স্থানের মধ্যবর্তী দূরত্ব নির্ণয় কর।

9. ঘণ্টায় 5 কিমি. দ্রুতিতে একস্থান হইতে অপর একস্থানে যাইতে যে সময় লাগে তাহা ঘণ্টায় 4·500 কিমি. দ্রুতিতে একই পথ যাইতে যে-সময় লাগে তদপেক্ষা 1 ঘণ্টা কম হইলে, ঐ দুই স্থানের মধ্যে দূরত্ব কত নির্ণয় কর।

*10. সমস্ত পথ গড়ে ঘণ্টায় 42 মাইল দ্রুতিতে চলিলে একখানি ট্রেন ঠিক সময় তাহার গন্তব্যস্থলে পৌঁছায় ; কিন্তু গড় দ্রুতি ঘণ্টায় 40 মাইল হইলে, উহা 15 মিনিট বিলম্বে গন্তব্যস্থানে পৌঁছায়। ভ্রমণ পথের দৈর্ঘ্য নির্ণয় কর।

( *C. U., I. A.—Com. 1947* )

*11. নির্দিষ্ট সময়ে এক ব্যক্তিকে কোন একস্থানে পৌঁছিতে হইবে ; তিনি দেখিলেন যে ঘণ্টায় 8 কিমি. দ্রুতিতে চলিলে তাঁহার 10 মিনিট বিলম্ব হইবে এবং ঘণ্টায় 10 কিমি. দ্রুতিতে চলিলে তিনি 8 মিনিট পূর্বেই গন্তব্যস্থানে পৌঁছাইবেন।

তাঁহার কতদূর যাইতে হইবে ? গন্তব্যস্থলে ঠিক সময়ে পৌঁছাইতে হইলে তাঁহাকে কত দ্রুতিতে চলিতে হইবে ?

*12. 60 মাইল ভ্রমণ পথের কিয়দংশ ট্রেন-যোগে এবং অবশিষ্টাংশ মোটর-যোগে ভ্রমণ করিতে ক-এর মোট 3 ঘণ্টা সময় লাগিল। সমস্ত পথ ট্রেন-যোগে ভ্রমণ করিলে তিনি 1 ঘণ্টা পূর্বে পৌঁছাইতে পারিতেন এবং ইহাতে তাঁহার মোটর-যোগে ভ্রমণের সময়ের $\frac{2}{5}$ অংশ সময় সাশ্রয় হইত। তিনি মোটর-যোগে কতদূর ভ্রমণ করিয়াছিলেন ? *( C. U. I. A.—Com. 1937 )*

[ ইঙ্গিত : ট্রেনে 60 মা. পরিভ্রমণের সময় $=(3-1)$ ঘ. $=2$ ঘ. ... ... (1)

এবং মোটর গাড়িতে পরিভ্রমণের সময়ের $\frac{2}{5}=1$ ঘ. ... ... (2)

(2) হইতে, মোটর গাড়িতে পরিভ্রমণের সময় $=\frac{5}{2}$ ঘ. $=2\frac{1}{2}$ ঘ. ;

∴ ট্রেনে পরিভ্রমণের মোট সময় $=(3-2\frac{1}{2})$ ঘ. $=\frac{1}{2}$ ঘ. ;

∴ ট্রেনে পরিভ্রমণের মোট দূরত্ব $x$ হইলে, (1) হইতে,

| সময় | দূরত্ব |
|---|---|
| 2 ঘ. | 60 মা. |
| $\frac{1}{2}$ ঘ. | $x$ |

( সময় কম, ফল ছোট ; )

∴ $x=\frac{60 \text{ মা.} \times \frac{1}{2}}{2}=\frac{60}{2 \times 2}$ মা. $=15$ মাইল ;

∴ মোটর গাড়িতে পরিভ্রমণের মোট দূরত্ব $=60$ মাইল $-15$ মাইল $=45$ মাইল। ]

**13.** একজন ট্রেন-যাত্রী রেল লাইনের পার্শ্বে অবস্থিত টেলিগ্রাফের খুঁটিগুলিকে, উহাদিগকে অতিক্রম করিয়া যাইবার সময়ে, গণনা করিতে লাগিলেন। খুঁটিগুলি পরস্পর $52\frac{1}{2}$ গজ ব্যবধানে অবস্থিত হইলে এবং ট্রেনখানির দ্রুতি প্রতি ঘণ্টায় 36 মাইল হইলে, ঐ যাত্রী প্রতি মিনিটে কতগুলি খুঁটি গণনা করিবেন ? *( G. U. 1948 )*

**14.** একটি বানর 25 মিটার উচ্চ একটি তৈলাক্ত খুঁটি বাহিয়া উপরে উঠিতে লাগিল। সে এক মিনিটে 5 মিটার উপরে উঠে, কিন্তু পরবর্তী মিনিটে 1·50 মিটার নামিয়া পড়ে। খুঁটিটির মাথায় উঠিতে বানরটির কত সময় লাগিবে ?

*15. ঢাল ( slope ) বাহিয়া এক পিচ্ছিল পর্বতশীর্ষে উঠিবার সময়ে, এক ব্যক্তি এক মিনিটে 10 ফুট উপরে উঠে কিন্তু বাতাসের প্রবলতার জন্য পরবর্তী মিনিটে $3\frac{3}{4}$ ফুট নামিয়া পড়ে। ঢালটি 986 গজ 1 ফু. দীর্ঘ হইলে, তাহার ঐ ঢাল বাহিয়া পর্বতশীর্ষে উঠিতে কত সময় লাগিবে ? *( W. B. S. B., H. S. 1962 )*

**16.** 76 কিমি.-এর ব্যবধানে অবস্থিত দুইটি স্থান $X$ ও $Y$ হইতে দুই ব্যক্তি একই সময়ে যাত্রা করিয়া যথাক্রমে ঘণ্টায় 4 কিমি. ও 3·600 কিমি. দ্রুতিতে পরস্পর অভিমুখে চলিতে লাগিলে, কখন এবং কোথায় তাহাদের পরস্পর সাক্ষাৎ হইবে ?

**17.** দুইটি স্টেশন ক ও খ পরস্পর হইতে 150 মাইলের ব্যবধানে অবস্থিত। একখানি মালবাহী গাড়ি পূর্বাহ্ণ 8টা 20 মিনিটের সময়ে ক স্টেশন হইতে ছাড়িয়া ঘণ্টায় $17\frac{1}{2}$ মাইল দ্রুতিতে খ স্টেশন-অভিমুখে এবং একখানি যাত্রীবাহী ট্রেন ঐ দিনই পূর্বাহ্ণ 9টা 40 মিনিটে খ স্টেশন হইতে ছাড়িয়া ঘণ্টায় $57\frac{1}{2}$ মাইল দ্রুতিতে ক স্টেশন-অভিমুখে যাইতে লাগিল। কখন এবং কোথায় তাহাদের পরস্পর সাক্ষাৎ হইবে ? *( C. U., I. A.—1928 )*

**18.** একখানি ট্রেন সকল 7টায় হাওড়া হইতে ছাড়িয়া সেইদিনই বৈকাল 3টায় বর্ধমানে পৌছিল এবং অপর একখানি ট্রেন ঐ দিন সকাল ৮টায় বর্ধমান হইতে ছাড়িয়া ঐ দিনই অপরাহ্ণ 2টায় হাওড়ায় পৌছাইল। কখন দুইখানি ট্রেনের সাক্ষাৎ হইয়াছিল ?

**19.** ঘণ্টায় 36 কিমি. দ্রুতিতে ধাবমান 160 মিটার দীর্ঘ একখানি ট্রেনের রেল লাইনের পার্শ্বে দণ্ডায়মান একটি টেলিগ্রাফের খুঁটি অতিক্রম করিয়া যাইতে কত সময় লাগিবে ?

**20.** ঘণ্টায় 54 কিমি. দ্রুতিতে ধাবমান 110 মিটার দীর্ঘ একখানি ট্রেনের 250 মিটার দীর্ঘ একটি সেতু অতিক্রম করিতে কত সময় লাগিবে ?

**21.** একজন পুলিস একস্থান হইতে যাত্রা করিয়া ঘণ্টায় 20 কিমি. দ্রুতিতে একজন চোরের পশ্চাদ্ধাবন করিল। চোরটি 2 ঘণ্টা পূর্বে একই স্থান হইতে যাত্রা করিয়া ঘণ্টায় 16 কিমি. দ্রুতিতে ছুটিতেছিল। পুলিস চোরটিকে কখন এবং কোথায় ধরিয়া ফেলিবে ?

**22.** খ যে পথে ঘণ্টায় $4\frac{1}{2}$ মাইল দ্রুতিতে গমন করে ক সেই পথেই খ-এর $2\frac{1}{2}$ ঘণ্টা পূর্বে যাত্রা করিয়া ঘণ্টায় $3\frac{1}{2}$ মাইল দ্রুতিতে গমন করে। তাহারা উভয়ে একই স্থান হইতে যাত্রা করিলে খ কখন ক-কে ধরিয়া ফেলিবে ? ( *A. U.* )

**23.** চোর পশ্চাদ্ধাবনকারী পুলিসের 100 গজ আগে দৌড়াইতেছে। পুলিস 6 মিনিটে 1 মাইল ও চোর 10 মিনিটে 1 মাইল দৌড়াইলে, চোর কত দূর যাইবার পর পুলিস তাহাকে ধরিয়া ফেলিবে ? ( *A. U.* )

**24.** দুইটি সমান্তরাল রেলপথ দিয়া 110 মিটার ও 90 মিটার দীর্ঘ দুইখানি ট্রেন যথাক্রমে ঘণ্টায় 25 কিমি. ও 20 কিমি. বেগে ধাবিত হইতেছে। উভয় ট্রেন (i) একই দিকে চলিলে, (ii) বিপরীত দিকে চলিলে, ট্রেন দুইখানির পরস্পরকে অতিক্রম করিয়া যাইতে এবং প্রথম ট্রেনখানিতে উপবিষ্ট একজন যাত্রীর অপর ট্রেন-খানিকে অতিক্রম করিয়া যাইতে কত সময় লাগিবে ?

***25.** একখানি ট্রেন A স্টেশন হইতে যাত্রা করিয়া ঘণ্টায় 40 কিমি. দ্রুতিতে B-স্টেশন অভিমুখে চলিতে লাগিল। একঘণ্টা পরে আর একখানি ট্রেন A-স্টেশন হইতে যাত্রা করিয়া এবং ঘণ্টায় 60 কিমি. দ্রুতিতে B স্টেশন অভিমুখে চলিয়া, প্রথম ট্রেনখানি B স্টেশনে পৌছিবার 1 ঘণ্টা 40 মিনিট পূর্বেই B স্টেশনে পৌছাইল। A ও B-এর মধ্যের দূরত্ব নির্ণয় কর।

**26.** দুইখানি ট্রেন একই সময়ে মির্জাপুর ও দিল্লী হইতে ছাড়িয়া যথাক্রমে ঘণ্টায় 32 কিমি. ও 42 কিমি. দ্রুতিতে পরস্পর অভিমুখে চলিতে লাগিল। যখন তাহাদের পরস্পরের সাক্ষাৎ হইল তখন একখানি ট্রেন অপরখানি অপেক্ষা 120 কিমি. পথ অধিক গেলে, এক স্থান হইতে অপর স্থানের দূরত্ব কত নির্ণয় কর।

***27.** একখানি ট্রেন একটি টেলিগ্রাফের খুঁটিকে 6 সেকেণ্ডে এবং 225 মিটার দীর্ঘ প্লাটফর্মকে 15 সেকেণ্ডে অতিক্রম করে। ট্রেনখানির দৈর্ঘ্য ও কিমি./ঘণ্টায় উহার দ্রুতি নির্ণয় কর।

*28. একখানি ট্রেন যেদিকে ধাবিত হইতেছে সেই দিকেই যথাক্রমে ঘণ্টায় 2 মাইল এবং 4 মাইল দ্রুতিতে গমনকারী দুইজন লোককে ট্রেনখানি তাহাদের পশ্চাৎ দিক হইতে আসিয়া ধরিয়া ফেলে এবং যথাক্রমে 9 সেকেণ্ডে ও 10 সেকেণ্ডে তাহাদিগকে সম্পূর্ণরূপে অতিক্রম করিয়া যায়। ট্রেনখানির দৈর্ঘ্য ও ঘণ্টাপ্রতি মাইলে উহার দ্রুতি নির্ণয় কর।

[ ইঙ্গিত : 9 সেকেণ্ডে প্রথম লোকটি যায় $\frac{2\times9\times1760}{60\times60}$ গজ $=\frac{44}{5}$ গজ এবং 10 সেকেণ্ডে দ্বিতীয় লোকটি যায় $\frac{4\times10\times1760}{60\times60}$ গজ $=\frac{176}{9}$ গজ ;

∴ ট্রেনখানি 10 সেকেণ্ডে যায় ট্রেনের দৈর্ঘ্য $+\frac{176}{9}$ গজ

ও „ 9 „ „ ট্রেনের দৈর্ঘ্য $+\frac{44}{5}$ গজ

∴ ( বিয়োগ করিয়া ) ট্রেনখানি 1 সেকেণ্ডে যায় $\frac{176}{9}-\frac{44}{5}=\frac{484}{45}$ গজ।

**অথবা,** মনে কর ট্রেনের দ্রুতি $=x$ মা./ঘ. এবং উহার দৈর্ঘ্য $=y$ মাইল ;

তাহা হইলে, $\frac{x-2}{60\times60}\times9=y$, ও $\frac{x-4}{60\times60}\times10=y$. ]

29. পশ্চাদ্ধাবনকারী কুকুর হইতে একটি শশক তাহার নিজ লাফের 50 লাফ সম্মুখে আছে, এবং শশকটি যতক্ষণে 3 বার লাফ দেয়, কুকুরটি ততক্ষণে 2 বার লাফ দেয়। কুকুর শশকটিকে 300 লাফ দিয়া ধরিয়া ফেলিলে, কুকুর ও শশকের এক এক লাফের দৈর্ঘ্যের অনুপাত কত ?

30. একটি কুকুর হইতে একটি শশক তাহার নিজ লাফের 105 লাফ সম্মুখে আছে ; কুকুর যখন 6 লাফ দেয়, শশকটি তখন 8 লাফ দেয় এবং কুকুরের 5 লাফ শশকটির 9 লাফের সমান। কুকুরটি কত লাফ দিয়া শশকটিকে ধরিয়া ফেলিবে ?

*31. পশ্চাদ্ধাবনকারী কুকুর হইতে একটি শশক তাহার নিজ লাফের 60 লাফ আগে আছে। শশকটি যতক্ষণে 5 বার লাফ দেয়, কুকুরটি ততক্ষণে 4 বার লাফ দেয়, কিন্তু কুকুরটির 2 লাফ শশকটির 3 লাফের সমান। ধৃত হইবার পূর্বে শশকটি কত লাফ দিবে ( how many leaps will the hare take before she is caught ) ?

*32. 110 ও 115 মিটার দীর্ঘ ট্রেনের পরস্পরকে অতিক্রম করিতে, যখন তাহারা একই দিকে ধাবিত হয় তখন 1 মি. 15 সে. এবং যখন তাহারা বিপরীত দিকে ধাবিত হয় তখন 15 সে. লাগে। কিমি./ঘণ্টায় ট্রেন দুইখানির দ্রুতি নির্ণয় কর।

[ মিটার/সেকেণ্ড-এ দ্রুতি (speed) দ্বয়ের সমষ্টি $u$ এবং অন্তর $v$ হইলে, 110 মি.+115 মি.=225 মি. ও 1 মি. 15 সে.=75 সে. বলিয়া, $75v=225$ ও $15u=225$. সমীকরণ-দ্বয় সমাধান করিয়া, $u$ ও $v$ নির্ণয় করা যায়, এবং $u$ ও $v$ দ্রুতিদ্বয়ের সমষ্টি ও অন্তর বলিয়া, দ্রুতিদ্বয় নির্ণয় এখন সহজসাধ্য। ]

33. একখানি স্টীমারের স্রোতের অনুকূলে 42 কিমি. পথ যাইতে 3 ঘণ্টা এবং স্রোতের প্রতিকূলে একই পথ ফিরিয়া আসিতে 7 ঘণ্টা সময় লাগে। ঘণ্টাপ্রতি কিলোমিটারে স্টীমার ও স্রোতের বেগ নির্ণয়।

34. এক মাঝির স্রোতের অনুকূলে নৌকায় দাঁড় টানিয়া যাত্রাস্থান হইতে 48 কিমি. দূরে একস্থানে যাইয়া আবার দাঁড় টানিয়া ( স্রোতের প্রতিকূলে ) যাত্রাস্থানে

ফিরিয়া আসিতে মোট 14 ঘণ্টা লাগে। নৌকায় দাঁড় টানিয়া স্রোতের অনুকূলে 4 কিমি. ও স্রোতের প্রতিকূলে 3 কিমি. যাইতে একই সময় লাগিলে, স্রোতের বেগ ও স্থির জলে নৌকার বেগ কত নির্ণয় কর। (*I. C. W. A. I, 1969*)

[**ইঙ্গিত :** মনে কর স্রোতের অনুকূলে 4 কিমি. যাইতে সময় লাগে $t$ ঘ.;
তাহা হইলে, „ প্রতিকূলে 3 „ যাইতেও „ „ $t$ ঘ.;
∴ স্রোতের অনুকূলে, 48 কিমি. যাইতে সময় লাগে $12t$ ঘ.;
ও „ প্রতিকূলে 48 „ „ „ „ $16t$ ঘ.;
∴ স্রোতের অনুকূলে 48 „ যাইবার সময় ও স্রোতের প্রতিকূলে 48 কিমি. যাইবার সময়ের অনুপাত $=12t : 16t = 3 : 4$;

**অথবা :** কোন নির্দিষ্ট দূরত্ব যাইবার বেগ ও সময় ব্যস্ত সমানুপাতী :
∴ স্রোতের অনুকূলে ও প্রতিকূলে 48 কিমি. যাইবার সময়ের অনুপাত 3 : 4.

এখন $3+4=7$ বলিয়া, স্রোতের অনুকূলে 48 কিমি. যাইবার সময় $=14\times\frac{3}{7}=6$ ঘ. ... (1)
এবং স্রোতের প্রতিকূলে 48 কিমি. ফিরিয়া আসিবার সময় $=14\times\frac{4}{7}=8$ ঘ.. ... (2)
∴ (1) হইতে, স্রোতের অনুকূলে নৌকার বেগ = ঘণ্টায় 8 কিমি.;
ও (2) হইতে, „ প্রতিকূলে „ „ = „ 6 কিমি.।

**অথবা :** মনে কর স্থির জলে নৌকার বেগ = ঘণ্টায় $x$ কিমি. ও স্রোতের বেগ = ঘণ্টায় $y$ কিমি.।
তাহা হইলে স্রোতের অনুকূলে নৌকার বেগ = ঘণ্টায় $(x+y)$ কিমি.,
ও „ প্রতিকূলে „ „ = „ $(x-y)$ „
∴ প্রশ্নানুসারে, $\frac{48}{x+y}+\frac{48}{x-y}=14$ ও $\frac{4}{x+y}=\frac{3}{x-y}$.]

**35.** একখানি নৌকার স্রোতের প্রতিকূলে 6 কিমি. যাইয়া পরে ফিরিয়া 16 কিমি. পথ স্রোতের অনুকূলে যাইতে মোট 4 ঘণ্টা সময় লাগে। স্রোতের প্রতিকূলে 9 কিমি. যাইয়া পরে ফিরিয়া 8 কিমি. পথ স্রোতের অনুকূলে যাইতে একই সময় লাগিলে, স্থির জলে নৌকার দ্রুতি নির্ণয় কর।

****36.** এক শহর হইতে প্রতি 3 মিনিট অন্তর কামান দাগা হইতেছে এবং ঘণ্টায় 26·100 কিমি. দ্রুতিতে ঐ শহরাভিমুখে ধাবমান একখানি যাত্রীবাহী ট্রেনের যাত্রীদল প্রতি 2 মি. 56 সে. অন্তর ঐ তোপধ্বনি শুনিতে পাইতেছে। সেকেণ্ড-প্রতি মিটারে শব্দের বেগ নির্ণয় কর।

****37.** শব্দের বেগ সেকেণ্ডে 1144 ফুট হইলে, ঘণ্টায় 45 মাইল দ্রুতিতে এক শহরাভিমুখে ধাবমান একখানি ট্রেনের যাত্রীদল কত সময় অন্তর ঐ শহর হইতে প্রতি $12\frac{2}{3}$ মিনিট অন্তর দাগা তোপের ধ্বনি শুনিতে পায় নির্ণয় কর।

***38.** একখানি রেলগাড়ির এন্‌জিনের এন্‌জিন-সংলগ্ন চাকার পরিধি $27\frac{1}{2}$ ফুট এবং সম্মুখের চাকার পরিধি 6 ফুট। প্রতি চাকায় একটি করিয়া দুই চাকার দুইটি শিক উলম্ব অবস্থায় (অর্থাৎ খাড়াভাবে, vertically upwards) ঊর্ধ্বমুখী হইয়া আছে দেখা গেল এন্‌জিন-খানি কত সময়ের জন্য ঘণ্টায় $13\frac{7}{11}$ মাইল দ্রুতিতে চলিলে, ঐ শিক দুইটি পুনরায় এক সঙ্গে একই উলম্ব অবস্থায় আসিবে? (*C. U., I. A.—Com. 1938, 1939*)

[এন্‌জিন-সংলগ্ন চাকা সাধারণতঃ পিছনেই থাকে ; সুতরাং এস্থলে পিছনের চাকার পরিধি $27\frac{1}{2}$ ফু. এবং সম্মুখের চাকার পরিধি 16 ফু.। পিছনের চাকার নির্দিষ্ট শিকটি চাকা প্রতি $27\frac{1}{2}$ ফু. গেলেই ঊর্ধ্বমুখে উলম্ব (vertical) অবস্থায় আসিবে এবং সম্মুখের চাকার নির্দিষ্ট শিকটি চাকাটি প্রতি 16 ফু. গেলেই ঊর্ধ্বমুখে

উল্লম্ব অবস্থায় আসিবে। অতএব, শিক-দুইটি একত্র দ্বিতীয়বার একই উল্লম্ব অবস্থায় আসিবে, যখন চাকা দুইটি, অতএব এন্‌জিনটি ঐ দুই দূরত্ব $27\frac{1}{2}$ ফু. অর্থাৎ $\frac{55}{2}$ ফু. ও 16 ফুটের ল. সা. গু.-এর সমান দূরত্ব, অর্থাৎ

$$\left(\frac{55 \text{ ও } 16 \text{ এর ল. সা. গু.}}{2 \text{ ও } 1 \text{ এর গ. সা. গু.}}\right) \text{ ফুট} = \frac{55 \times 16}{1} \text{ ফু.} = 880 \text{ ফু.} = \frac{1}{6} \text{ মাইল দূরত্ব যাইবে।}$$

এখন এন্‌জিনটি ঘণ্টায় $13\frac{3}{4}$ মাইল, অর্থাৎ $\frac{55}{4}$ মাইল যায় ; অতএব, নির্ণেয় সময় $x$ হইলে

| দূরত্ব | সময় |
|---|---|
| $\frac{55}{4}$ মা. | 1 ঘ. |
| $\frac{1}{6}$ মা. | $x$ |

( দূরত্ব কম, ফলও কম ; ∴ ছোট $\frac{1}{6}$ উপরে ; )

$$\therefore \quad x = \frac{1 \text{ ঘ.} \times \frac{1}{6}}{\frac{55}{4}} = \frac{1}{6} \times \frac{4}{55} \text{ ঘ.} = \frac{2}{3 \times 55} \text{ ঘ.} = \frac{2 \times 60}{3 \times 55} \text{ মি.} = \frac{8}{11} \text{ মি.}$$

$$= \frac{8}{11} \times 60 \text{ সে.} = 43\frac{7}{11} \text{ সে.।}$$ ]

*39. এক বাইচ খেলায় ( নৌকা-চালন প্রতিযোগে ) দুইখানি নৌকা অংশ গ্রহণ করিল। বাইচ 3টায় আরম্ভ হইয়া যখন 3টা $8\frac{4}{5}$ মিনিটে শেষ হইয়া গেল তখন পরাজিত নৌকাখানি 110 মিটার পিছাইয়া ছিল। 3টা 4 মিনিটের সময় ঐ নৌকাখানি বাইচের পথের শেষ প্রান্ত হইতে 830 মিটার দূরে থাকিলে, প্রতি নৌকা সম দ্রুতিতে ( at uniform speed ) চলিয়াছিল মনে করিয়া, কিমি./ঘণ্টায় প্রতি নৌকার দ্রুতি ( speed ) নির্ণয় কর এবং ঐ বাইচের পথের দৈর্ঘ্যও নির্ণয় কর।

40. যে সময়ে **ক** 3 কিমি. দৌড়ায়, সেই সময়ে **খ** 5 কিমি. দৌড়াইতে পারে ; আবার **গ** যে সময়ে 6 কিমি দৌড়ায় **ক** সেই সময়ে 3 5 কিমি. দৌড়াইতে পারে। 9 কিমি. দৌড় প্রতিযোগিতায় **গ, খ**কে কত মিটার সম্মুখ হইতে দৌড়াইতে দিতে পারে ( what start can **গ** give **খ** ) ?

[ বুঝিতে হইবে, **খ**, গ-এর নির্ণেয় সংখ্যক মিটার সম্মুখ হইতে দৌড়াইলেও উভয়ে একই সময়ে দৌড় শেষ করিবে। ]

*41. এক মাইলের দৌড়ে **ক, খ**-কে আধ মিনিটে এবং **গ**-কে 88 গজে এবং **খ, গ**-কে 20 সেকেণ্ডে পরাজিত করিতে পারে। কত সময়ে প্রত্যেকে এক মাইল দৌড়াইতে পারে ?

*42 এক মাইলের দৌড়ে **ক**, গ-কে $76\frac{12}{23}$ গজে এবং **খ, গ**-কে 11 সেকেণ্ডে পরাজিত করিতে পারে ; ক ও **খ** এর দৌড়ের হারের অনুপাত 45 : 44 হইলে, কত সময়ে প্রত্যেকে এক মাইল দৌড়াইতে পারে ?

[ দৌড়ের হার বলিতে দৌড়াইবার সময় 'একক সময়ে অতিক্রান্ত দূরত্ব'কে বুঝায়। ]

*43. এক কিলোমিটার দৌড়ে, **ক, খ**-কে 40 মিটার সম্মুখ হইতে দৌড়াইতে দিয়াও 16 সেকেণ্ডে জয়ী হয় ; কিন্তু **ক, খ**-কে 48 সেকেণ্ড পূর্বে দৌড় আরম্ভ করিতে দিলে ( if **ক** gives **খ** 48 sec. start ) **খ** 25 মিটারে জয়ী হয়। প্রত্যেকের 1 কিমি. দৌড়াইতে কত সময় লাগে ?

[ **ইঙ্গিত :** **ক**-এর 1 কিমি. দৌড়াইবার সময়+16 সে.=**খ**-এর 960 মি. দৌড়াইবার সময়,
এবং **খ**-এর 1 " " " −48 সে.=**ক**-এর 975 মি. " "
∴ বীজগণিতীয় প্রতীক ব্যবহার করিয়া, **ক** ও **খ**-এর 1 কিমি. দৌড়াইবার সময়কে যথাক্রমে $x$ সে. ও $y$ সে. ধরিয়া,

$$x + 16 = \frac{960y}{1000} \text{ ও } y - 48 = \frac{975x}{1000}.$$ ]

*44. একটি দৌড়ে খ, ক-এর যত সম্মুখ হইতে দৌড়াইতে আরম্ভ করিল, গ-ও খ-এর তত সম্মুখ হইতে দৌড়াইতে আরম্ভ করিল; সকলে একই সময়ে দৌড়াইতে আরম্ভ করিলে এবং ক, খ-কে 18 মিনিটে ও আরও 12 মিনিট পরে গ-কে অতিক্রম করিয়া গেলে, দৌড় আরম্ভের কত সময় পরে খ, গ-কে অতিক্রম করিবে ?

*45. এক ব্যক্তি আড়াইটার সময় যাত্রা করিয়া মোটর গাড়ি করিয়া পার্শ্ববর্তী এক গ্রামে গিয়া দেখিলেন ঐ গ্রামের গির্জার ঘড়িতে সওয়া তিনটা বাজিয়াছে। ঐ স্থানে 25 মিনিট অবস্থান করিবার পরে, পূর্ব পথের $1\frac{1}{4}$ গুণ দীর্ঘ ( one-fourth as long again ) একটি পথ ধরিয়া ও পূর্ব দ্রুতির দ্বিগুণ দ্রুতিতে গাড়ি চালাইয়া 4 টার সময় বাড়ি ফিরিয়া আসিলেন। গির্জার ঘড়িটি কত স্লো বা ফাস্ট ছিল স্থির কর। *( C. U., I. A.—Com. 1937 )*

*46. ক হইতে খ অভিমুখে ধাবমান একখানি ট্রেন ক হইতে 50 মাইল দূরে আকস্মিক দুর্ঘটনার মুখে পতিত হইল এবং ইহার পরে তাহার পূব দ্রুতির $\frac{3}{5}$ দ্রুতিতে চলিয়া খ-তে 3 ঘণ্টা বিলম্বে পৌঁছিল। আরও 50 মাইল দূরে দুর্ঘটনাটি ঘটিলে, খ-তে পৌঁছিতে ট্রেনখানির মাত্র 2 ঘণ্টা বিলম্ব হইত। প্রথমে ট্রেনখানি কত দ্রুতিতে চলিতেছিল এবং ক হইতে খ-এর দূরত্ব কত নির্ণয় কর। *( C. U., I. A.—Com. 1958 )*

*47. 24 কিমি. পরিধি-যুক্ত এক বৃত্তাকার দৌড়চক্রের একই স্থান হইতে একই সময়ে যাত্রা করিয়া দুই ব্যক্তি যথাক্রমে ঘণ্টায় 9 কিমি. ও 7 কিমি. দ্রুতিতে **(ক)** একই দিকে মোটর গাড়ি চালাইতে আরম্ভ করিলে, যাত্রা সুরু করিবার পরে (i) প্রথম কখন তাহাদের পরস্পর সাক্ষাৎ হইবে ? (ii) প্রথম কখন তাহাদের পরস্পর যাত্রা-স্থলেই সাক্ষাৎ হইবে ? **(খ)** বিপরীত দিকে মোটর গাড়ি চালাইতে আরম্ভ করিলে, যাত্রা সুরু করিবার পরে কখন তাহাদের পরস্পর সাক্ষাৎ হইবে ?

*48. একই সময়ে একই স্থান হইতে যাত্রা করিয়া, তিন ব্যক্তি ক, খ ও গ 15 কিমি. দীর্ঘ পরিধি-যুক্ত এক বৃত্তাকার দৌড়চক্রে একই দিকে ঘণ্টায় যথাক্রমে 50 কিমি., 60 কিমি. ও 72 কিমি. দ্রুতিতে মোটরগাড়ি চালাইতে আরম্ভ করিল। যাত্রা করিবার পরে কখন তাহারা সর্বপ্রথম পরস্পর একত্র হইবে এবং এই সময়ের মধ্যে ক অপেক্ষা গ কত সম্পূর্ণ বার অধিক ঘুরিবে ?

49. উপরের প্রশ্নে, ক এক দিকে এবং খ ও গ বিপরীত দিকে গাড়ি চালাইতে আরম্ভ করিলে, যাত্রা করিবার কত সময় পরে তাহারা সর্বপ্রথম পরস্পর মিলিত হইবে ?

*50 $\frac{3}{10}$ মাইল দীর্ঘ একটি দৌড়চক্রে দুই ব্যক্তি 3 মাইলের দৌড়ে পরস্পর প্রতিযোগিতা করিতেছে। তাহাদের গতির অনুপাত 4 : 3 হইলে, বিজেতা কতবার এবং কোথায় অপরকে অতিক্রম করিবে ? *( G. C. I. )*

## উত্তরমালা

**2.** $3\times10^5$ কিমি, $94608\times10^8$ কিমি.। **3.** 10 ঘ.। **4.** 6 ঘ.। **5.** ক 6 ঘ. 30 মি., খ 10 ঘ. 50 মি.। **6.** $32\frac{1}{7}$ মা./ঘ.। **7.** 5 ঘ.। **8.** 16 কিমি.।

**9.** 45 কিমি.। **10.** 210 মাইল। **11.** 12 কিমি.; ঘণ্টায় 9 কিমি.। **12.** 45 মাইল। **13.** 20 বা 21. **14.** 12 মি. 48 সে.। **15.** 15 ঘ. 44 মি. 54 সে.। **16.** যাত্রা করিবার 10 ঘণ্টা পরে X হইতে 40 কিমি. দূরে। **17.** পূর্বাহ্ণ 11 টা 21 মি. 20 সে. এ খ হইতে $97\frac{1}{3}$ মাইল দূরে। **18.** পূর্বাহ্ণ 11 টায়। **19.** 16 সে.। **20.** 24 সে.। **21.** 8 ঘ., 160 কিমি.। **22.** যাত্রাস্থান হইতে $39\frac{3}{8}$ মাইল দূরে। **23.** 150 গজ। **24.** (i) 2 মি 24 সে.; 1 মি. 4·8 সে.; (ii) 16 সে.; 7·2 সে.। **25.** 320 কিমি.। **26.** 888 কিমি.। **27.** 150 মিটার, 90 কিমি./ঘ.। **28.** 88 গজ, 22 মাইল/ঘ.। **29.** কুকুরের এক লাফের দৈর্ঘ্য : শশকের এক লাফের দৈর্ঘ্য $=1\frac{2}{3}:1$. **30.** 225. **31.** 300. **32.** 32·400 কিমি./ঘ., 21·600 কিমি./ঘ.। **33.** 10 কিমি./ঘ., 4 কিমি./ঘ. **34.** স্রোতের বেগ ঘণ্টায় 1 কিমি., নৌকার বেগ ঘণ্টায় 7 কিমি.। **35.** 5·500 কিমি./ঘ.। **36.** 319 মি./সে.। **37.** 12 মি. 8 সেকেণ্ড। **38.** $43\frac{7}{11}$ সেকেণ্ড। **39.** 9·750 কিমি./ঘ., 9 কিমি./ঘ., 1·430 কিমি.। **40.** 250 কিমি.। **41.** ক 15 মি. 50 সে., খ 16 মি. 20 সে., গ 16 মি. 40 সে.। **42.** 8 মি. 4 সে., 8 মি. 15 সে., 8 মি. 26 সে.। **43.** ক 7 মি. 50 সে., খ 8 মি. $26\frac{1}{4}$ সে.। **44.** 90 মিনিট। **45.** 5 মিনিট ফাস্ট। **46.** $33\frac{1}{3}$ মাইল/ঘ.; 200 মাইল। **47.** **(ক)** (i) 12 ঘ. পরে; (ii) 24 ঘ. পরে। **(খ)** $1\frac{1}{3}$ ঘ. পরে। **48.** 7 ঘ. 30 মি. পরে; 11. **49.** $7\frac{1}{2}$ ঘ.। **50.** 2 বার, যাত্রাস্থলে।

## (ঙ) আপেক্ষিক বেগ—ঘড়ি-সম্বন্ধীয় প্রশ্ন

(1) 1 ঘণ্টায় মিনিটের কাঁটা যায় 60 মিনিট-ঘর (minute division) এবং ঘণ্টার কাঁটা যায় 5 মিনিট-ঘর ( minute division ); অতএব, **মিনিটের কাঁটা ঘণ্টার কাঁটা অপেক্ষা অধিক যায় (Minute Hand gains over Hour Hand) :**

**60 − 5 = 55 মিনিট-ঘর, 60 মিনিটে,**

**11 „ 12 মিনিটে,**

**1 „ $\frac{12}{11}$ মিনিটে।**

(2) যখন মিনিটের কাঁটা ও ঘণ্টার কাঁটা একত্র হয় ( are together ) তখন উহাদের মধ্যে মিনিট ঘরের ব্যবধান হয় শূন্য, সুতরাং ঘণ্টার কাঁটা মিনিটের কাঁটার যত ঘর সম্মুখে থাকে, মিনিটের কাঁটা ঘণ্টার কাঁটা অপেক্ষা তত ঘর অধিক গেলেই উভয় কাঁটা একত্র হয়।

(3) যখন কাঁটা-দুইটির মুখ বিপরীত দিকে থাকে, তখন বলা হয় উহারা এক সরলরেখায় অবস্থিত; তখন উহাদের মধ্যে ব্যবধান হয় 30 মিনিট-ঘর।

(4) 1 ঘণ্টায় মিনিটের কাঁটা 60 মি. ঘর অতিক্রম করে এবং ঘড়ির সম্পূর্ণ ডায়ালটি একবার ঘুরিয়া আসে; তখন কাঁটাটি 4 সমকোণ বা 360° কোণ উৎপন্ন করে; **অতএব,** মি কাঁটা 1 মিনিট গেলে উৎপন্ন হয় $360° \div 60 = 6°$ কোণ;

∴ 1 মিনিট-ঘরের কৌণিক মাপ = 6°,

∴ 15 „ „ $= 6° \times 15 = 90°$ বা 1 সমকোণ;

অতএব, কাঁটা-দুইটি 1 সমকোণে ( at right angles ) থাকিলে বা 1 সমকোণ উৎপন্ন করিলে, উহাদের মধ্যে মিনিট-ঘরের ব্যবধান হয় 15 মিনিট-ঘর ; এই ক্ষেত্রে ঘণ্টার কাঁটা মিনিটের কাঁটার 15 বা 45 মিনিট-ঘর সম্মুখে থাকে এবং মিনিটের কাঁটা ঘণ্টার কাঁটার 15 মি. ঘর পশ্চাৎ বা সম্মুখে থাকে।

**উদা. 1.** 5 টা ও 6 টার মধ্যে ঘড়ির ঘণ্টার কাঁটা ও মিনিটের কাঁটা কখন (*i*) একত্র হয়, (*ii*) সমকোণে থাকে ? [ *At what time between 5 and 6 O'clock are the hour hand and the minute hand of a clock (i) together, (ii) at right angles ?* ]

(*i*) ঠিক 5টার সময়ে, মিনিটের কাঁটা থাকে ঘণ্টার কাঁটার 25 মি. ঘর পশ্চাৎ ; অতএব, মিনিটের কাঁটা ও ঘণ্টার কাঁটার একত্র হইতে হইলে, 5টা হইতে আরম্ভ করিয়া, মিনিটের কাঁটার ঘণ্টার কাঁটা-অপেক্ষা 25 মিনিট-ঘর অধিক যাইতে হইবে ( the minute hand will have to gain 25 minute-divisions over the hour hand )। 5টা হইতে সময় গণনা করিয়া এই 25 মি. ঘর অধিক যাইবার সময়ের পরিমাণ $x$ হইলে, সময় যে অনুপাতে বাড়ে মি. কাঁটার ঘ. কাঁটা অপেক্ষা অধিক যাইবার পরিমাণও সেই অনুপাতে বাড়িতে থাকে বলিয়া, ত্রৈরাশিক প্রয়োগ করিয়া,

| ঘ. কাঁটা অপেক্ষা মি. কাঁটা অধিক যায় | সময় | |
|---|---|---|
| 11 মি. ঘর | 12 মি. | মি. ঘর বেশি, সময়ও বেশি ; ∴ 25 উপরে ; |
| 25 মি. ঘর | $x$ | $\therefore x = \frac{12 \text{ মি.} \times 25}{11} = 27\frac{3}{11}$ |

∴ 5টা $27\frac{3}{11}$ মিনিট সময়ে কাঁটা দুইটি একত্র হইবে।

(*ii*) কাঁটা-দুইটির সমকোণে থাকিতে হইলে, দুইটি কাঁটার মধ্যে ব্যবধান হইবে 15 মিনিট-ঘর ; সুতরাং উহারা যখন পরস্পর সমকোণে থাকিবে, তখন মিনিটের কাঁটা ঘণ্টার কাঁটার 15 মিনিট-ঘর পশ্চাৎ অথবা 15 মিনিট-ঘর সম্মুখে থাকিবে।

এখন 5টার সময়ে মিনিটের কাঁটা থাকে ঘণ্টার কাঁটার 25 মিনিট-ঘর পশ্চাৎ। অতএব, কাঁটা-দুইটির পরস্পর সমকোণে থাকিতে হইলে, মিনিটের কাঁটার ঘণ্টার কাঁটা অপেক্ষা (25 – 15) বা 10 মিনিট-ঘর অধিক যাইতে হইবে। 5টার পরে মি. কাঁটার এই 10 মি. ঘর অধিক যাইবার সময়ের পরিমাণ $y$ হইলে, ত্রৈরাশিক প্রয়োগ করিয়া,

| ঘ. কাঁটা অপেক্ষা মি. কাঁটা অধিক যায় | সময় | |
|---|---|---|
| 11 মি. ঘর | 12 মি. | মি. ঘর কম, সময়ও কম ; |
| 10 মি. ঘর | $y$ | ∴ 10 উপরে ; |

$$\therefore y = \frac{12 \text{ মি} \times 10}{11} = 10\frac{10}{11} \text{ মিনিট ;}$$

∴ 5টা $10\frac{10}{11}$ মিনিট সময়ে কাঁটা দুইটি পরস্পর সমকোণে থাকিবে।

আবার, মিনিটের কাঁটা ঘণ্টার কাঁটার পশ্চাৎ হইতে আসিয়া উহাকে অতিক্রম করিয়া উহা-অপেক্ষা 15 মিনিট-ঘর অধিক গেলেও কাঁটা-দুইটি পরস্পর সমকোণে থাকিবে ; অর্থাৎ, এক্ষেত্রে 5টা হইতে সময় গণনা করিলে, মিনিটের কাঁটা যখন ঘণ্টার কাঁটা অপেক্ষা (25+15) বা 40 মিনিট-ঘর অধিক যাইবে, তখন পুনরায় তাহারা পরস্পর সমকোণে থাকিবে। 5টা হইতে সময় গণনা করিয়া,

মি. কাঁটার এই 40 মি. ঘর অধিক যাইবার সময়ের পরিমাণ $z$ হইলে,

| ঘ. কাঁটা অপেক্ষা মি. কাঁটা অধিক যায় | সময় | |
|---|---|---|
| 11 মি. ঘর | 12 মি. | মি. ঘর বেশি, সময়ও বেশি ; 40 উপরে ; |
| 40 মি. ঘর | $z$ | $\therefore\ z=\frac{12 \text{ মি.} \times 40}{11}=43\frac{7}{11}$ মি. ; |

$\therefore$ 5টা $43\frac{7}{11}$ মি. সময়ে আবার কাঁটা দুইটি সমকোণে থাকিবে।

**উদা. 2.** 3টা ও 4টার মধ্যে কখন ঘড়ির কাঁটা-দুইটি পরস্পর ঠিক বিপরীত দিকে থাকে ? (*At what time between 3 and 4 O' clock, are the hands of a clock exactly opposite to each other ?*)

দুইটি কাঁটার মধ্যে যখন 30 মিনিট-ঘর ব্যবধান হয়, তখন উহারা পরস্পর ঠিক বিপরীত দিকে থাকে। 3টার সময়ে মিনিটের কাঁটা ঘণ্টার কাঁটা অপেক্ষা 15 মিনিট-ঘর পশ্চাৎ থাকে ; সুতরাং 3টা হইতে আরম্ভ করিয়া, মিনিটের কাঁটা ঘণ্টার কাঁটা অপেক্ষা (15+30) বা 45 মিনিট ঘর অধিক গেলে উভয়ে পরস্পর বিপরীত দিকে থাকিবে। মনে কর, 3টার পরে মি. কাঁটার এই 45 মি. ঘর অধিক যাইবার সময় $x$ ; তাহা হইলে,

| ঘ. কাঁটা অপেক্ষা মি. কাঁটা অধিক যায় | সময় | |
|---|---|---|
| 11 মি. ঘর | 12 মি. | মি. ঘর বেশি, সময়ও বেশি ; $\therefore$ 45 উপরে ; |
| 45 মি. ঘর | $x$ | $x=\frac{12 \text{ মি.} \times 45}{11}=49\frac{1}{11}$ মি. ; |

$\therefore$ 3টা $49\frac{1}{11}$ মিনিট সময়ে কাঁটা দুইটি পরস্পর ঠিক বিপরীত দিকে থাকে।

***উদা. 3.** 5টা ও 6টার মধ্যে কখন, মিনিটের কাঁটা তখন ঘণ্টার কাঁটার যত পিছনে থাকে, 12 মিনিট পরে মিনিটের কাঁটা ঘণ্টার কাঁটার ঠিক তত সম্মুখে থাকে ? (*At what time between 5 and 6 is the minute hand as far behind the hour hand as it is in front of it 12 minutes later ?*)

মনে কর নির্ণেয় সময় 5টা $x$ মিনিট,

এবং মনে কর তখন মিনিটের কাঁটা ঘণ্টার কাঁটার $y$ মিনিট ঘর পশ্চাৎ আছে। তাহা হইলে ঐ সময় হইতে 12 মিনিট পরে মিনিটের কাঁটা ঘণ্টার কাঁটার $y$ মিনিট-ঘর সম্মুখে থাকিবে ; আর এই 12 মিনিটে ঘণ্টার কাঁটা যায় 1 মিনিট-ঘর ;

$\therefore\ y+1+y=12$ মিনিট-ঘর,

বা $2y+1=12$ মিনিট-ঘর ; $\therefore\ y=\frac{11}{2}$ মিনিট-ঘর ;

এখন, 5টার সময় মিনিটের কাঁটা ঘণ্টার কাঁটার 25 মিনিট-ঘর পশ্চাৎ ছিল এবং 5টা $x$ মিনিটের সময় মিনিটের কাঁটা ঘণ্টার কাঁটার $y$ অর্থাৎ $\frac{11}{2}$ মিনিট-ঘর পশ্চাৎ আছে; তাহা হইলে, $x$ মিনিটে মিনিটের কাঁটা ঘণ্টার কাঁটা অপেক্ষা $(25-\frac{11}{2})$ অর্থাৎ $\frac{39}{2}$ মিনিট-ঘর অধিক গিয়াছে; এখন,

মিনিটের কাঁটা ঘণ্টার কাঁটা অপেক্ষা অধিক যায়

| মিনিট-ঘর | সময় |
|---|---|
| 11 | 12 মি. |
| $\frac{39}{2}$ | $x$ মি. |

$$\therefore\ x=\frac{12\times\frac{39}{2}}{11}=\frac{12\times 39}{11\times 2}=21\tfrac{3}{11};$$

$\therefore$ নির্ণেয় সময় 5টা $21\frac{3}{11}$ মিনিট।

*উদা. 4. এক ব্যক্তি অপরাহ্ণ 4টা ও 5টার মধ্যে বাহিরে যাইয়া ঐ দিনই 7টা ও 8টার মধ্যে ফিরিয়া আসিয়া দেখিলেন যে, ঘড়ির কাঁটা-দুইটি পরস্পর স্থান বিনিময় করিয়াছে। ঐ ব্যক্তি কখন বাহিরে গিয়াছিলেন? (*A man who went out between 4 and 5 P. M. returned between 7 and 8 P. M. of the same day and found that the hands of the clock had exactly interchanged their positions. When did he go out?*)

প্রশ্ন হইতে বুঝা যাইতেছে যে, যখন ঐ ব্যক্তি বাহিরে গিয়াছিলেন তখন ঘণ্টার কাঁটা ছিল ডায়ালের 4 ও 5 চিহ্ন-দ্বয়ের মধ্যে এবং মি. কাঁটা ছিল 7 ও 8 চিহ্ন-দ্বয়ের মধ্যে. এবং যতক্ষণ ঐ ব্যক্তি বাহিরে ছিলেন ততক্ষণে মিনিটের কাঁটা সম্পূর্ণ ডায়ালটি দুইবার ঘুরিয়া আসিবার পর ডায়ালের 4 ও 5 চিহ্ন-দ্বয়ের মধ্যে ঘণ্টার কাঁটা যে স্থানে ছিল সেই স্থানে দাঁড়াইয়াছে এবং ঘণ্টার কাঁটাটি ইত্যবসরে অগ্রসর হইয়া ডায়ালের 7 ও 8 চিহ্ন-দ্বয়ের মধ্যবর্তী মিনিটের কাঁটার স্থান অধিকার করিয়াছে। সুতরাং এই সময়ে ঘণ্টার কাঁটা ও মিনিটের কাঁটা একত্র যোগে সম্পূর্ণ ডায়ালটি 3 বার, অর্থাৎ $3\times 60$ বা 180 মি. ঘর পরিভ্রমণ করিয়াছে।

এখন, মনে কর ঐ ব্যক্তির বাহিরে যাইবার সময়ে, ঘ. কাঁটা, মি. কাঁটার $x$ মি. ঘর পশ্চাৎ ছিল; তাহা হইলে, স্পষ্টই ঐ 180 মি. ঘরের মধ্যে ঘ. কাঁটা গিয়াছে $x$ মি. ঘর; এখন ঘ. কাঁটা যখন 5 মি. ঘর যায়, মি. কাঁটা তখন 60 মিনিট-ঘর অর্থাৎ ঘ. কাঁটা যত ঘর যায় তাহার 12 গুণ সংখ্যক ঘর যায়; অতএব, ঘ. কাঁটা $x$ মি. ঘর গেলে মি. কাঁটা যায় $12x$ মি. ঘর। অতএব, উভয় কাঁটা একত্র যায় $x+12x=13x$ মি. ঘর; $\therefore\ 13x=180$; $x=\frac{180}{13}=13\frac{11}{13}$;

অতএব, 4টা হইতে 5টার মধ্যে ঐ ব্যক্তির বাহির হইবার সময়ে ঘণ্টার কাঁটাটি মি. কাঁটার $13\frac{11}{13}$ মি. ঘর পশ্চাৎ ছিল।

এখন, 4টার সময়ে ঘ. কাঁটা মি. কাঁটার 20 মি. ঘর অগ্রে থাকে। অতএব নির্ণয় করিতে হইবে যে, 4টার কত সময় পরে মি. কাঁটা ঘ. কাঁটা-অপেক্ষা $(20+13\frac{11}{13})$ মি. ঘর, অর্থাৎ $33\frac{11}{13}$ বা $\frac{440}{13}$ মি. ঘর অধিক যায়।

মনে কর নির্ণেয় সময় 4টা $y$ মিনিট; তাহা হইলে,

ঘ. কাঁটা অপেক্ষা

| মি কাঁটা অধিক যায় | সময় |
|---|---|
| 11 মি. ঘর | 12 মি. |
| $\frac{440}{13}$ মি. ঘর | $y$ মি. |

মি. ঘর বেশি, সময়ও বেশি ; ∴ $\frac{440}{13}$ উপরে :

$\therefore\ y=\dfrac{12\times\frac{440}{13}}{11}=36\frac{12}{13}$ ;

ঐ ব্যক্তি 4টা $36\frac{12}{13}$ মিনিটের সময় বাহিরে গিয়াছিলেন।

[ **অথবা**, ঐ ব্যক্তি 4টা $x$ মিনিটের সময় বাহিরে গেলে, $\left(20+\frac{x}{12}\right)\div 12=x-35$ সমীকরণটি পাওয়া যাইবে ( নিজে চেষ্টা করিতে হইবে ); তখন অনায়াসেই সমীকরণটি হইতে $x$-এর মান নির্ণয় করিয়া ঐ ব্যক্তির বাহিরে যাইবার সময় বাহির করা যাইবে। ]

## প্রশ্নমালা 2ছ

**1.** (i) 1 টা ও 2 টার মধ্যে, (ii) 2 টা ও 3 টার মধ্যে, (iii) 7 টা ও 8 টার মধ্যে ঘড়ির কাঁটা-দুইটি কখন **(ক)** সমকোণে থাকে, **(খ)** পরস্পর মিলিত হয় ( অর্থাৎ একত্র হয় ), **(গ)** পরস্পর ঠিক বিপরীতমুখী হয় ?

**2.** (i) পূর্বাহ্ণ [illegible]টা 45 মিনিট ও (ii) অপরাহ্ণ 7টা 45 মিনিট-এর সময় ঘড়ির কাঁটা-দুইটি কত ডিগ্রি কোণ উৎপন্ন করে ? ( *G. C. I.* )

**3.** 3 টা এবং 4 টার মধ্যে কখন ঘড়ির কাঁটা-দুইটি 30° কোণ উৎপন্ন করে ?

**4.** 24 ঘণ্টায় ঘড়ির কাঁটা-দুইটি পরস্পরকে কতবার অতিক্রম করিবে ( will cross each other in 24 hours ) ?

**5.** একটি ঘড়ি প্রতি 15 মিনিটে 12 সেকেণ্ড স্লো যায়। শুক্রবার রাত্রি 11 টায় ঘড়িটি 18 মিনিট ফাস্ট থাকিলে, উহা কখন ঠিক সময় দেখাইবে ( when will it indicate true time ) ? ( *Patna, 1930* )

**6.** একটি ঘড়ি প্রতিদিন 2 মিনিট করিয়া ফাস্ট যায় (gains 2 min. per day)। 1936 খ্রীষ্টাব্দের 1লা জানুআরি অপরাহ্ণ 1 টায় ঘড়িটিতে ঠিক সময় দেখাইলে, কোন্ তারিখে কোন্ সময়ে পুনরায় উহা ঠিক সময় দেখাইবে ? ( *B. C. S.* )

**7.** 1897 খ্রীষ্টাব্দের 10ই জানুআরি মধ্যাহ্নে একটি ঘড়ি 1 মিনিট স্লো ছিল। তখন হইতে উহা ফাস্ট যাইতেছিল এবং জুলাই 10 তারিখে বেলা 12টায় উহাতে 12টা বাজিয়া $30\frac{1}{2}$ সেকেণ্ড হইল। ঘড়িটি প্রতিদিন অন্তত কত করিয়া ফাস্ট যাইতেছিল ?

**8.** বেলা 12 টায় দুইটি ঘড়িতে ঠিক সময় দেখায়। ঘড়ি-দুইটির একটি 12 ঘণ্টায় 7 সে. স্লো ও অপরটি 12 ঘণ্টায় 8 সে. ফাস্ট যায়। কখন একটি অপরটির আধ ঘণ্টা অগ্রে থাকিবে এবং তখন উহাতে কত সময় দেখাইবে ? ( When will one be half-an-hour before the other, and what O'clock will it then show ? )

***9.** একটি ঘড়ি সোমবার রাত্রি 12 টায় 8 মি. ফাস্ট আছে। ঘড়িটি দিনে 5 মিনিট ফাস্ট যায়। পরবর্তী শুক্রবার অপরাহ্ণে ঘড়িটিতে যখন 2টা বাজিয়া 50 মি. হইবে তখন ঠিক সময় কত ( what is the correct time ) ?

***10.** দুইটি ঘড়ির একটি ঘণ্টায় 1 মিনিট ফাস্ট এবং অপরটি 1 মিনিট স্লো যায়। ঘড়ি দুইটিতে একত্র 1টা বাজিলে, ঠিক ঘড়ির কত সময়ের ব্যবধানে ঘড়ি দুইটিতে

যথাক্রমে 2 টা বাজিবে ( what will be the interval by a correct clock between their respectively striking 2 O'clock )? ( *G. C. I.* )

**11.** 25শে এপ্রিল অপরাহ্ণে একই সময়ে দুইটি ঘড়িতে 2 টা বাজিল ; 24 ঘণ্টায় উহাদের একটি 7 সে. স্লো ও অপরটি 8 সে. ফাস্ট যায়। কখন উহাদের একটি অপরটি অপেক্ষা আধঘণ্টা অগ্রে থাকিবে এবং তখন প্রতিটি ঘড়ি কত সময় দেখাইবে ? ( When will one be half-an-hour before the other and what time will each clock then show ? ) ( *B. U. 1893-94* )

**12.** একটি ঘড়ি 24 ঘণ্টায় 4 মিনিট ফাস্ট যায় ( gains ) এবং আর একটি 36 ঘণ্টায় 2 মিনিট স্লো যায় ( loses )। দ্বিপ্রহরে দুইটি ঘড়িই ঠিক করিয়া দেওয়া হইল ( set right )। যখন একটি অপরটির 15 মিনিট অগ্রে যাইবে ( when one will be half-an-hour before the other ), তখন ঠিক সময় কত ?

***13.** ঠিক সময়ের 64 মিনিট অন্তর অন্তর একটি ঘড়ির কাঁটা-দুইটি পরস্পর মিলিত হইলে, ঘড়িটি দিনে কত ফাস্ট বা স্লো যায় ?

***14.** ঠিক সময়ের 66 মিনিট অন্তর একটি ঘড়ির দুইটি কাঁটা পরস্পর মিলিত হইলে, 24 ঘণ্টায় ঘড়িটি কত স্লো বা ফাস্ট যায় ? ( *C. U.* )

***15.** 2টা ও 3টার মধ্যে এক ব্যক্তি ঘড়ির দিকে তাকাইয়া উহার ঘণ্টার কাঁটাকে মিনিটের কাঁটা বলিয়া ভুল করিলেন এবং দিনের ঐ সময়কে প্রকৃত সময় অপেক্ষা 57 মিনিট কম বলিয়া অনুমান করিলেন। প্রকৃত সময় কত ? ( *Punjab* )

***16.** একব্যক্তি অপরাহ্ণ 2টা ও 3টার মধ্যে বাহিরে যাইয়া ঐ দিনই 7টা ও 8 টার মধ্যে ফিরিয়া আসিয়া দেখিলেন যে, ঘড়ির কাঁটা দুইটি পরস্পর স্থান বিনিময় করিয়াছে। ঐ ব্যক্তি কখন বাহিরে গিয়াছিলেন, কখন তিনি ফিরিয়াছিলেন, এবং তিনি কত সময় বাহিরে ছিলেন ?

**17.** চুল্লিতে আগুন জ্বলিবার সময়ে, রান্নাঘরের একটি ঘড়ি ঘণ্টায় 6·5 সেকেণ্ড স্লো যায় এবং যখন আগুন জ্বলে না তখন উহা ঘণ্টায় 3·9 সে. ফাস্ট যায় ; কিন্তু সমস্ত দিন-রাত্রিতে ঘড়িটি ফাস্ট বা স্লো কিছুই হয় না। 24 ঘণ্টায় রান্নাঘরে কত সময় আগুন জ্বলে ? ( *C. U., Matric. 1920 Addl.* )

**18.** দেখা গেল একটি ঘড়ি দ্বিপ্রহরে 12 মিনিট ফাস্ট যাইতেছে। ঘড়িটি ঘণ্টায় $2\frac{1}{2}$ মিনিট করিয়া স্লো গেলে, অপরাহ্ণ 3টা ও 4 টার মধ্যে যখন ঘড়িটির কাঁটা দুইটি এক সমকোণে থাকে তখন প্রকৃত সময় কত ?

**19.** 7টা ও 8টার মধ্যে কখন, মিনিটের কাঁটা তখন ঘণ্টার কাঁটার যত পিছনে থাকে, 15 মিনিট পরে ঘণ্টার কাঁটাও মিনিটের কাঁটার ঠিক তত পিছনে থাকিবে ?

**20.** 9টা ও 10টার মধ্যে এক সময় দেখা গেল, ঘণ্টার কাঁটা ও মিনিটের কাঁটার মধ্যে ব্যবধান যত মিনিট-ঘর, তাহা 10 মিনিট পূর্বে ঐ ব্যবধান যত মিনিট-ঘর ছিল তাহার $\frac{2}{3}$ অংশ। ঐ সময় নির্ণয় কর।

<u>উত্তরমালা</u>

1. (i) (ক) 1 টা $21\frac{9}{11}$ মি., 1 টা $54\frac{6}{11}$ মি. ; (খ) 1 টা $5\frac{5}{11}$ মি. ; (গ) 1 টা $38\frac{2}{11}$ মি. । (ii) (ক) 2 টা $27\frac{3}{11}$ মি. ; (খ) 2 টা $10\frac{10}{11}$ মি. ; (গ) 2 টা $43\frac{7}{11}$ মি. । (iii) (ক) 7 টা $21\frac{9}{11}$ মি. ; 7 টা $54\frac{6}{11}$ মি. । (খ) 7 টা $38\frac{2}{11}$ মি. ; (গ) 7 টা $5\frac{5}{11}$ মি. । 2. (i) $(67\frac{1}{2})^\circ$ ; (ii) $(37\frac{1}{2})^\circ$ । 3. 3 টা $10\frac{10}{11}$ মি. ; 3 টা $21\frac{9}{11}$ মি. । 4. 22 বার । 5. শনিবার রাত্রি 9 টা 30 মি. । 6. 1936 খ্রীষ্টাব্দের 26 শে ডিসেম্বর অপরাহ্ন 1 টা । 7. $\frac{1}{2}$ সেকেণ্ড । 8. 60 দিন পরে দ্বিপ্রহর 12 টা ; 12 টা 16 মি. । 9. অপরাহ্ন 2 টা 24 মি. । 10. $2\frac{2}{3599}$ মি. । 11. 23শে অগষ্ট অপরাহ্ন 2 টা ; একটিতে 1 টা 46 মি. এবং অপরটিতে 2 টা 16 মি. । 12. তৃতীয় দিবসে পূর্বাহ্ন 7 টা 30 মি. । 13. দৈনিক $32\frac{8}{11}$ মি. ফাষ্ট যায় । 14. $11\frac{109}{121}$ মি. স্লো । 15. 2 টা $7\frac{7}{11}$ মি. । 16. অপরাহ্ন 2 টা $36\frac{12}{143}$ মি. ; অপরাহ্ন 7 টা $13\frac{1}{143}$ মি. ; 4 ঘ. $36\frac{12}{13}$ মি. । 17. 9 ঘণ্টা । 18. 3 টা $29\frac{5}{11}$ মি. । 19. 7 টা $30\frac{15}{22}$ মি. । 20. 9 টা $29\frac{1}{11}$ মি. ।

## (চ) বিবিধ :

(1) **উদা. 1.** এক ব্যক্তি নির্বাচনের ফলাফল সম্বন্ধে ভবিষ্যদ্‌বাণী করিতে চেষ্টা করিয়া চিন্তা করিল যে, উদারনৈতিক দলের নির্বাচিত প্রতি একজনে স্বরাজীদলের নির্বাচিত হইবে 8 জন এবং স্বরাজী ও স্বতন্ত্র দলীয়ের নির্বাচিতের সংখ্যার অনুপাত হইবে 12 : 7 ( নির্বাচনে মাত্র এই তিনটি দলই অংশ গ্রহণ করিবে এইরূপ ধরিয়া )। ফল এইরূপ হইলে, স্বতন্ত্র-বিরোধী দলের সংখ্যাগরিষ্ঠতা স্বরাজীদলের একক সংখ্যাগরিষ্ঠতা অপেক্ষা 24 অধিক হইত। তাহা হইলে, স্বরাজীদলীয় কতজন নির্বাচিত হইত ?

[ *A man trying to forecast the result of an election thought there would be 8 Swarajists to every Liberal and that the numbers of Swarajists and Independents would be as 12 : 7 ( assuming that there are only these three parties in the election ). If the result had come out like this, the anti-Independent majority would have excelled by 24 the clear Swarajists majority. How many Swarajists would there have been ?* ] ( *C. U., I. A.—Com. 1931* )

| উদারনৈতিক | স্বরাজীদলীয় | স্বরাজীদলীয় | স্বতন্ত্র |
|---|---|---|---|
| 1 | 8 | 12 | 7 |
| | ×3 | ×2 | |
| 3 | 24 | 24 | 14 |

অতএব, স্বরাজীদলীয় প্রতি 24 জনে উদারনৈতিক 3 ও স্বতন্ত্র 14 জন নির্বাচিত হইবে ;

এক্ষেত্রে, স্বতন্ত্র-বিরোধী দলের সংখ্যাগরিষ্ঠতা $= (24+3) - 14 = 13$,

এবং স্বরাজীদলীয় একক সংখ্যাগরিষ্ঠতা $= 24 - (3+14) = 7$ ;

∴ স্বতন্ত্র-বিরোধী দলের সংখ্যাগরিষ্ঠতা ও স্বরাজীদলের একক সংখ্যাগরিষ্ঠতার অন্তর $=13-7=6$. এখন মনে কর স্বরাজীদলীয় নির্বাচিতের সংখ্যা $=x$ ; তাহা হইলে,

| অন্তর | স্বরাজীদলীয় নির্বাচিতের সংখ্যা |
|---|---|
| 6 | 24 |
| 24 | $x$ |

অন্তর অধিক, স্বরাজীদলীয় নির্বাচিতের সংখ্যাও অধিক ; ∴ 24 উপরে ;

∴ $x=\frac{24\times24}{6}=\underline{96}$.

**(2) এক অংশ স্থির অপর অংশ চল এরূপ রাশি ( Quantity partly constant and partly variable ) :**

অনেক সময় দেখা যায় কোন প্রদত্ত রাশির এক অংশ স্থির থাকিয়া অপর অংশের বিভিন্ন মান অপর এক প্রদত্ত রাশির অনুরূপ বিভিন্ন মানের সমানুপাতী হইতেছে অর্থাৎ একই অনুপাতে বাড়িতেছে বা একই অনুপাতে কমিতেছে। যেমন,

(ক) ফটোগ্রাফিতে একটি নির্দিষ্ট বা স্থির মূল ব্যয় থাকে এবং মোট ব্যয়ের অবশিষ্টাংশ আলোকচিত্রের ( ফটোগ্রাফের ) সংখ্যার সমানুপাতী ; এই নির্দিষ্ট মূল ব্যয় এক বা একাধিক আলোকচিত্রের জন্য একই। সুতরাং $n$-সংখ্যক আলোকচিত্র উৎপাদনের ব্যয় $P$ এবং মোট ব্যয়ের স্থির অংশ $K$ হইলে, $P=K+n$-এর সহিত একই অনুপাতে বাড়ে বা কমে এরূপ একটি রাশি, অর্থাৎ $n$-এর সমানুপাতী একটি রাশি।

তাহা হইলে, $n_1$-সংখ্যক আলোকচিত্রের মোট উৎপাদন-ব্যয় $P_1$, $n_2$-সংখ্যক আলোকচিত্রের মোট উৎপাদন-ব্যয় $P_2$ এবং মোট উৎপাদন-ব্যয়ের স্থির অংশ $K$ হইলে

$P_1=K+n_1$-এর সমানুপাতী একটি রাশি,

$P_2=K+n_2$-এর সমানুপাতী একটি রাশি,

∴ বিয়োগ করিয়া, $P_1$ ও $P_2$-এর অন্তর $n_1$ ও $n_2$-এর অন্তরের সমানুপাতী ; অর্থাৎ

**উৎপাদন-ব্যয়ের হ্রাস-বৃদ্ধি ও আলোকচিত্র সংখ্যার হ্রাস-বৃদ্ধি সমানুপাতী। সাধারণভাবে, দুইটি রাশির একটির এক অংশ স্থির ও অবশিষ্টাংশ অপর রাশিটির সহিত সমানুপাতী হইলে, রাশি-দুইটির হ্রাস-বৃদ্ধি সমানুপাতী হইবে।**

অতএব, এইরূপ হ্রাস-বৃদ্ধির ক্ষেত্রে ত্রৈরাশিক প্রযোজ্য।

**ফটোগ্রাফের উৎপাদন-ব্যয় সংশ্লিষ্ট প্রশ্ন :** 5 খানি আলোকচিত্রের উৎপাদন-ব্যয় 13 টাকা ও 8 খানির ব্যয় 19 টাকা ; 10 খানির উৎপাদন-ব্যয় কত ?

| আলোকচিত্র সংখ্যা | উৎপাদন ব্যয় |
|---|---|
| 5 | টা. 13 |
| 8 | টা. 19 |
| 10 | কত ? |

প্রথম ও দ্বিতীয় হইতে, বিয়োগ করিয়া,

আলোকচিত্রের সংখ্যা $8-5=3$ বাড়িলে,

উৎপাদন-ব্যয় বাড়ে টা. 19 − টা. 13 = টা. 6 ;

দ্বিতীয় ও তৃতীয় হইতে,

আলোকচিত্রের সংখ্যা $10-8=2$ বাড়িলে,

উৎপাদন-ব্যয় কত বাড়ে ?

মনে কর $x$ বাড়ে ; তাহা হইলে,

| আলোকচিত্রের সংখ্যা বৃদ্ধি | উৎপাদন-ব্যয় বৃদ্ধি |
|---|---|
| 3 | টা. 6 |
| 2 | $x$ |

ফল ছোট ; ∴ 2 উপরে ;

∴ $x = \frac{\text{টা. } 6 \times 2}{3} =$ টা. 4 ;

∴ নির্ণেয় উৎপাদন-ব্যয় = টা. 19 + টা. 4 = টা. 23.

**অথবা :** আলোকচিত্রের মোট উৎপাদন-ব্যয়ের এক অংশ স্থির, ধ্রুবক ( constant ) ; যে-কোন সংখ্যক আলোকচিত্রের জন্যই মোট ব্যয়ের এই অংশ স্থির থাকে, সংখ্যার হ্রাস-বৃদ্ধির জন্য কোন পরিবর্তন হয় না ; অপর অংশ আলোকচিত্রের সংখ্যার সমানুপাতী বলিয়া চল ( variable ), তাহা হইলে বলা চলে,

$n$-সংখ্যক আলোকচিত্রের মোট উৎপাদন-ব্যয়

= উৎপাদনের স্থির ব্যয়াংশ + $n$-সংখ্যকের চল ব্যয়াংশ ।

∴ উৎপাদনের স্থির ব্যয়াংশ + 8 খানির চল ব্যয়াংশ = টা. 19 ... (1)

এবং " + 5 খানির চল ব্যয়াংশ = টা. 13 ... (2)

∴ ( বিয়োগ করিয়া ) 3 খানির চল ব্যয়াংশ = টা. 6 ;

∴ 1 খানির চল ব্যয়াংশ = টা. 2 ; ... (3)

5 খানির চল ব্যয়াংশ = টা. $2 \times 5$ = টা. 10 ;

(2) হইতে, উৎপাদনের স্থির ব্যয়াংশ

= টা. 13 − টা. 10 = টা. 3 ;

10 খানির মোট উৎপাদন-ব্যয়

= উৎপাদনের স্থির ব্যয়াংশ

+ 10 খানির চল ব্যয়াংশ

= টা. 3 + টা. $2 \times 10$ = টা. 23.

**অথবা,**

10 খানির মোট উৎপাদন-ব্যয়

= উৎপাদনের স্থির ব্যয়াংশ

+ 10 খানির চল ব্যয়াংশ

= (উৎপাদনের স্থির ব্যয়াংশ + 8 খানির চল ব্যয়াংশ ) + 2 খানির চল ব্যয়াংশ

= টা. 19 + টা. $2 \times 2$, [ (1) ও (3) হইতে,

= টা. 19 + টা. 4 = টা. 23.

(খ) সমমূল্যের রেকর্ডের ক্ষেত্রে, রেকর্ডসংখ্যার হ্রাস-বৃদ্ধি রেকর্ড-সমেত গ্রামোফোন-মূল্যের হ্রাস-বৃদ্ধির সমানুপাতী ।

(গ) অপর সকল ব্যয় স্থির থাকিয়া, কেবলমাত্র চাউলের মূল্যের পরিবর্তনের জন্য সাংসারিক ব্যয়ের যে পরিবর্তন হয় তাহা চাউলের মূল্যের হ্রাস-বৃদ্ধির সমানুপাতী ।

(ঘ) হোটেল চালাইবার মোট খরচও স্থির ও চল দুই অংশে বিভক্ত। হোটেলের বাড়ি-ভাড়া, কর্মিগণের বেতন ইত্যাদি স্থির অংশের অন্তর্ভুক্ত ; বোর্ডার-সংখ্যা যাহাই হউক না কেন এই অংশের মান সর্বদা একই থাকে। অপর অংশ বোর্ডারগণের খাওয়ার খরচ স্পষ্টই বোর্ডার-সংখ্যার সমানুপাতী। সংশ্লিষ্ট রাশির এক অংশ স্থির ও এক অংশ চল বলিয়া, সমাধান-পদ্ধতি ফটোগ্রাফির প্রশ্নের সমাধান-পদ্ধতির অনুরূপ ।

**দ্রষ্টব্য :** দুই রাশি $P$ ও $Q$ সমানুপাতী হইলে বুঝিতে হইবে :

(i) একটি রাশি যে অনুপাতে বাড়ে বা কমে অপরটিও যথাক্রমে সেই অনুপাতে বাড়ে বা কমে ;

(ii) $P$-এর বিভিন্ন মান $p_1, p_2, p_3, \cdots$ এবং $Q$-এর অনুরূপ মানসমূহ যথাক্রমে, $q_1, q_2, q_3$, হইলে, $p_1 : p_2 : p_3 : \ldots = q_1 : q_2 : q_3 : \cdots$ এবং,

$$\frac{p_1}{q_1} = \frac{p_2}{q_2} = \frac{p_3}{q_3} = \cdots ;$$ তাহা হইলে, দেখা গেল

অনুরূপ মানসমূহের জন্য $\frac{P}{Q}$ এর মান সর্বদা একই অর্থাৎ ধ্রুবক ( constant ) ;

অর্থাৎ $\frac{P}{Q} = C$, একটি ধ্রুবক রাশি ; বা $P = CQ$ ; বিপরীত ক্রমে,

$\frac{\mathbf{P}}{\mathbf{Q}} = \mathbf{C}$ **বা P = CQ হইলে, P ও Q সমানুপাতী।**

**উদা. 2.** যখন চাউলের মূল্য 15 টাকা কুইন্টাল, তখন এক পরিবারের মোট মাসিক ব্যয় হয় 296 টাকা এবং চাউলের মূল্য যখন টা. 18/25 প. কুইন্টাল তখন টা. 301/20 প.। অন্য সমস্ত ব্যয় অপরিবর্তিত আছে ধরিলে, চাউলের মূল্য যখন টা. 16/25 প. কুইন্টাল, তখন ঐ পরিবারের মোট মাসিক ব্যয় কত হইবে ? ( *The total monthly expenditure of a family when rice sells at Rs. 15 per quintal is Rs. 296 and is Rs. 301/20 P., when rice is at Rs. 18/25 P. per quintal. If the other expenses remain unaltered, what will be the monthly expenditure of the family when rice sells at Rs. 16/25 P. per quintal ?* )

মনে কর নির্ণেয় মাসিক ব্যয় $= x$ ;

| | কুইন্টাল প্রতি চাউলের মূল্য | মাসিক ব্যয় |
|---|---|---|
| (i) | টা. 15 | টা. 296 |
| (ii) | টা. 18·25 | টা. 301·20 |
| (iii) | টা. 16·25 | $x$ |

| ∴ | কুইন্টাল প্রতি মূল্য বৃদ্ধি | মাসিক ব্যয় বৃদ্ধি |
|---|---|---|
| (i) ও (ii) | হইতে, টা. 3·25 | টা. 5·20 |
| (i) ও (iii) | হইতে, টা. 1·25 | $x$ − টা. 296 |

এখন কুইন্টাল প্রতি মূল্য বৃদ্ধি ও মাসিক ব্যয় বৃদ্ধি সমানুপাতী বলিয়া, ( ফল ছোট, ছোটটি উপরে, )

$x$ − টা. 296 $= \frac{\text{টা. } 5·20 \times 1·25}{3·25} =$ টা. 2 ;

∴ নির্ণেয় মাসিক ব্যয় $= x =$ টা. 296 + টা. 2 = 298 টাকা।

**উদা. 3.** জনৈক ভ্রাম্যমাণ বাণিজ্য প্রতিনিধির বাৎসরিক বেতনের এক অংশ এক নির্দিষ্ট পরিমাণ অর্থ ও অপর অংশ সংগৃহীত অর্ডারের উপর উহার মূল্যের সমানুপাতী কমিশন। 1958 খ্রী. অব্দে ঐ ব্যক্তি 25,700 টাকা মূল্যের অর্ডার সংগ্রহ করিয়াছিল এবং বেতন পাইয়াছিল 3,771 টাকা। 1959 খ্রী. অব্দে তাহার সংগৃহীত অর্ডার ছিল

28,900 টাকার এবং তাহার বেতন ছিল 3,867 টাকা। 1960 খ্রী. অব্দে ঐ ব্যক্তি 32,675 টাকা মূল্যের অর্ডার সংগ্রহ করিয়া থাকিলে, সে ঐ বৎসরে কত বেতন পাইয়াছিল ? ( *The salary of a commercial traveller consists partly of a fixed sum per annum and partly of commission, which is proportional to the value of the orders secured. In 1958 he obtained orders to the value of Rs. 25,700 and his salary was Rs. 3,771. In 1959 the value of orders amounted to Rs. 28,900, and his salary was Rs. 3,867. What was his salary in 1960, when he obtained orders to the value of Rs. 32,675 ?* )

স্পষ্টই, (28,900 − 25,700) অর্থাৎ 3,200 টাকার অর্ডার-বৃদ্ধির জন্য বেতন-বৃদ্ধি = (3867 − 3771) টাকা অর্থাৎ 96 টাকা ; এখন (32,675 − 25,700) অর্থাৎ 6,975 টাকার অর্ডার-বৃদ্ধির জন্য বেতন-বৃদ্ধি $x$ হইলে,

| অর্ডারের মূল্য-বৃদ্ধি | বেতন-বৃদ্ধি |
|---|---|
| টা. 3200 | টা. 96 |
| টা. 6975 | $x$ |

( ফল বড়, বড়টি উপরে ; )

$\therefore$ $x = \dfrac{\text{টা. } 96 \times 6975}{3200}$ = টা. 209·25 ;

$\therefore$ 1960 সালের বেতন = টা. 3771 + টা. 209·25 = টা 3,980/25 প.।

**অথবা,** বেতনের নির্দিষ্ট অংশ + 25,700 টাকার অর্ডারের উপর কমিশন = টা. 3,771....(1)

" " " + 28,900 টাকার " " " = টা. 3,867....(2)

( বিয়োগ করিয়া, ) 3,200 টাকার অর্ডারের উপর কমিশন = টা. 96 ;

$\therefore$ কমিশনের হার = $\frac{96}{3200} \times 100\% = 3\%$ ;

$\therefore$ (1) হইতে, বেতনের নির্দিষ্ট অংশ + 25,700 টাকার 3% = টা. 3,771,

বা বেতনের নির্দিষ্ট অংশ = টা. 3,771 − টা. 771 = টা. 3,000 ;

$\therefore$ 1960 খ্রী. অব্দের নির্ণেয় মোট বেতন = বেতনের নির্দিষ্ট অংশ + 32,675 টাকার কমিশন

= টা. 3,000 + টা. 32,675 এর 3%

= টা. 3,000 + টা. 980·25 = টা. 3,980/25 প.

**উদা. 4.** একজন ফটোগ্রাফার ( আলোকচিত্রকর )-এর নির্দিষ্ট আকারের 3 খানি আলোকচিত্রের মূল্য 10 টাকা ধার্য করায়, 3 টাকা লাভ হয়, এবং ঐ একই আকারের 12 খানির মূল্য 22 টাকা ধার্য করায় তাহার 6 টাকা লাভ হয়। সে 10 টাকা লাভ করিতে ইচ্ছুক হইলে, তাহাকে ঐ একই আকারের 30 খানি আলোকচিত্রের মূল্য কত ধার্য করিতে হইবে ? ( *The charges made by a photographer for 3 copies of a particular size are Rs. 10, his profit thereon being Rs. 3 and for 12 copies of the same size Rs. 22, his profit thereon being Rs. 6. How much should he charge for 30 copies of that size if he intends to clear a profit of Rs. 10 ?* ) ( *C. U., Pre-Univ. 1964* )

মনে কর, নির্ণেয় মূল্য = $x$.

| আলোকচিত্র-সংখ্যা | উৎপাদন-ব্যয় |
|---|---|
| (i) 3 | টা. 10 − টা. 3 = টা. 7, |
| (ii) 12 | টা. 22 − টা. 6 = টা. 16, |
| (iii) 30 | $x$ − টা. 10 ; |

| | আলোকচিত্রের সংখ্যার অন্তর | উৎপাদন-ব্যয়ের অন্তর |
|---|---|---|
| ∴ | | |
| (i) ও (ii) হইতে | 9 | টা. 9 |
| (ii) ও (iii) হইতে | 18 | $x$ – টা. 26 |

এখন, আলোকচিত্রের সংখ্যার অন্তর ও উৎপাদন-ব্যয়ের অন্তর সমানুপাতী বলিয়া, (ফল বড়, বড়টি উপরে,)

[ **অথবা,** (i) ও (ii) হইতে আলোকচিত্র-সংখ্যা 9 বাড়িলে উৎপাদন-ব্যয় বাড়ে টা. 9 ;
(ii) ও (iii) " " 18 " " $x$ – টা. 26 ; ]

$$\therefore\quad x - \text{টা. } 26 = \frac{\text{টা. } 9 \times 18}{9} = \text{টা. } 18\,;$$

($x$ – টা. 26 = টা. 18 ফলটি অন্য যুক্তি দ্বারাও সহজেই লেখা যাইত।)

∴ নির্ণেয় মূল্য = $x$ = টা. 18 + টা. 26 = 44 টাকা।

**অথবা,** উৎপাদনের স্থির ব্যয়াংশ + 12 খানির চল ব্যয়াংশ = টা. 16...(1)
উৎপাদনের স্থির ব্যয়াংশ + 3 খানির চল ব্যয়াংশ = টা. 7...(2)

∴ (বিয়োগ করিয়া) 9 খানির চল ব্যয়াংশ = টা. 9

∴ 3 " " " = টা. 3. ...(3)

∴ (2) হইতে, উৎপাদনের স্থির ব্যয়াংশ = টা. 7 – 3 খানির চল ব্যয়াংশ
= টা. 7 – টা. 3 = টা. 4 ; ...(4)

∴ 30 খানির মোট উৎপাদন-ব্যয় = উৎপাদনের স্থির ব্যয়াংশ + 30 খানির চল ব্যয়াংশ
= টা. 4 + টা. 3 × 10 [ (3) ও (4) হইতে। ]
= টা. 34 ;

∴ নির্ণেয় ধার্যমূল্য = টা. 34 + লাভ = টা. 34 + টা. 10 = টা. 44.

**উদা. 5.** এক আসবাব নির্মাতা কতকগুলি আসবাবের মূল্য এইরূপে নির্ধারণ করিল যে, উহাদের বৃহত্তমটির বিক্রয়মূল্য হইল 400 টাকা ও ক্ষুদ্রতমটির হইল 80 টাকা। (পরে) এই সকল বিক্রয়মূল্য পরিবর্তন করিয়া সে বৃহত্তমটিকে 260 টাকায় ও ক্ষুদ্রতমটিকে 60 টাকায় বিক্রয় করিতে ইচ্ছুক হইল। $a$ ও $b$ দুইটি পৃথক্ ধ্রুবক রাশি, অর্থাৎ নির্দিষ্ট মান-বিশিষ্ট দুইটি রাশি হইলে, নূতন মূল্য P ও পুরাতন মূল্য Q যদি $P = a + bQ$ সম্বন্ধ যুক্ত হয়, তাহা হইলে, যে আসবাবখানির (পুরাতন) মূল্য 96 টাকা, তাহার নূতন মূল্য কত ? (*A manufaccurer has priced certain pieces of furniture. The largest sells at Rs. 400 and the smallest at Rs. 80. He wishes to alter the prices so that the largest will sell at Rs. 260 and the smallest at Rs. 60. Assuming that the new price P and the old price Q are connected by the relation $P = a + bQ$, where a and b are constants, find the new price of the piece of furniture valued at Rs. 96.*)

মনে কর আসবাবখানির নির্ণেয় নূতন মূল্য = $x$ ; তাহা হইলে,

P ও Q-এর নিম্নলিখিত অনুরূপ মানগুলি পাওয়া গেল :

| P | Q | | |
|---|---|---|---|
| টা. 260 | টা. 400 | ··· | (ক) |
| টা. 60 | টা. 80 | ··· | (খ) |
| $x$ | টা. 96 | ··· | (গ) |

এই মানগুলি $p = a + bQ$ সমীকরণটিতে বসাইয়া নিম্নের সমীকরণ তিনটি পাওয়া গেল :

টা. 260 = $a + b$ × টা. 400 ··· (1)
টা. 60 = $a + b$ × টা. 80 ··· (2)
$x = a + b$ × টা. 96 ··· (3)

এখন (1) হইতে (2) বিয়োগ করিয়া, টা. 200 = $b$ × ( টা. 400 − টা. 80 )
= $b$ × টা. 320 ··· (4)

(3) হইতে (2) বিয়োগ করিয়া, $x$ − টা. 60 = $b$ × (টা. 96 − টা. 80)
= $b$ × টা. 16 ··· (5)

(4) ও (5) হইতে $\frac{x - \text{টা. } 60}{\text{টা. } 200} = \frac{b \times \text{টা. } 16}{b \times \text{টা. } 320} = \frac{16}{320} = \frac{1}{20}$;

∴ $x - \text{টা. } 60 = \frac{\text{টা. } 200}{20}$ = টা. 10 ; ∴ $x$ = টা. 10 + টা. 60 = টা. 70.

**অথবা,** $P = a + bQ$ হইতে সুস্পষ্ট যে, P রাশিটির এক অংশ স্থির ও অপর অংশ Q রাশিটির সহিত সমানুপাতী ( দ্রষ্টব্য পৃ. 105 ) ; অতএব, P-এর হ্রাস-বৃদ্ধি ও Q-এর হ্রাস-বৃদ্ধি সমানুপাতী ( পৃ. 103 ) ;

| Q-এর বৃদ্ধি | P-এর বৃদ্ধি |
|---|---|
| (ক) ও (খ) হইতে, পুরাতন মূল্য টা. 320 বাড়িলে, | নূতন মূল্য বাড়ে টা. 200, |
| (খ) ও (গ) হইতে, পুরাতন মূল্য টা. 16 বাড়িলে, | নূতন মূল্য বাড়ে $y$, মনে কর ; |

$y = \frac{\text{টা. } 200 \times 16}{320}$ = টা. 10 ; নির্ণেয় মূল্য = টা. 60 + টা. 10 = টা. 70.

**প্রশ্ন।** উপরের প্রশ্নে যে আসবাবখানির পুরাতন মূল্য টা. 150/40 প., তাহার নূতন মূল্য কত ? [ উ. : টা. 104. ]

• **উদা. 6.** এক হোটেলের ব্যয়ের এক অংশ স্থির এবং অপর অংশ ( অবশিষ্টাংশ ) বোর্ডার সংখ্যার, অর্থাৎ হোটেলে যতজন খাদ্য গ্রহণ করে তাহাদের সংখ্যার সমানুপাতী। প্রত্যেক বোর্ডার প্রতিমাসে ঐ হোটেলে 390 টাকা করিয়া দেয়। দেখা গেল, ইহাতে, বোর্ডার সংখ্যা যখন 50 তখন মাথাপিছু মাসিক 54 টাকা লাভ হয় ও বোর্ডার সংখ্যা যখন 60 তখন মাথাপিছু মাসিক 64 টাকা লাভ হয়। বোর্ডার সংখ্যা 80 হইলে, মাথাপিছু মাসিক কত লাভ হইবে ? ( *The expenses of a hotel are partly constant and partly proportional to the number of boarders. Each boarder pays Rs. 390 per month in the hotel. It is found that the profits are Rs. 54 per head per month when there are 50 boarders and Rs. 64 per head per month when there are 60 boarders. When there are 80 boarders, what will be the profit per head per month ?* ) ( *I. C. W. A. I* )

| বোর্ডার সংখ্যা | মাথাপিছু মাসিক আদায় | মাথাপিছু মাসিক লাভ | মাথাপিছু মাসিক খরচ | মোট মাসিক খরচ | |
|---|---|---|---|---|---|
| 50 | টা. 390 | টা. 54 | টা. 390 − টা. 54 = টা. 336 | টা. 336 × 50 = টা. 16800 | ...(1) |
| 60 | টা. 390 | টা. 64 | টা. 390 − টা. 64 = টা. 326 | টা. 326 × 60 = টা. 19560 | ...(2) |
| 80 | | | | ? | ...(3) |

(1) ও (2) হইতে, বোর্ডার সংখ্যা 10 বাড়িলে, মোট মাসিক খরচ বাড়ে
টা. (19560 − 16800) = টা. 2760 ;

(2) ও (3) হইতে, বোর্ডার সংখ্যা 20 বাড়িলে, মোট মাসিক খরচ বাড়ে

টা. 2760 × 2 = টা. 5520 ;

∴ বোর্ডার সংখ্যা যখন 80 তখন মোট মাসিক খরচ

= টা. 19,560 + টা. 5,520 = টা. 25,080 ;

∴ মাথাপিছু মাসিক খরচ = $\frac{\text{টা } 25080}{80}$ = টা. 313·50 ;

∴ মাথাপিছু মাসিক লাভ = টা. 390 − টা. 313·50 = টা. 76/50 প. ।

## প্রশ্নমালা 2জ

1. যখন 22 টাকা চাউলের কুইন্টাল তখন এক পরিবারের মোট মাসিক ব্যয় হয় 415 টাকা, আর যখন টা. 25·50 প চাউলের কুইন্টাল তখন উহা 429 টাকা। চাউলের কুইন্টাল যখন 26 টাকা তখন, অন্য সকল ব্যয় অপরিবর্তিত ধরিলে ঐ পরিবারের মাসিক ব্যয় কত হয় নির্ণয় কর।

2. একজন আলোকচিত্রকর একখানি আলোকচিত্রের 3 খণ্ড ( 3 copies of a photograph ) 12 টাকায় ও 12 খণ্ড 30 টাকায় সরবরাহ করিতে চাহিল, এবং হিসাব করিয়া দেখিল ( and he estimated that ) ইহাতে তাহার যথাক্রমে 4 টাকা ও 9 টাকা লাভ থাকিবে। ঐ আলোকচিত্রের 39 খানি সরবরাহ করিয়া 18 টাকা লাভ করিতে হইলে ( in order to gain Rs. 18 as profit ), তাহাকে ঐগুলি কত টাকায় সরবরাহ করিতে হইবে ? ( *C. U., I. A.—Com. 1951* )

*3. এক গ্রন্থকার তাঁহার লিখিত পুস্তকের জন্য কিয়ৎপরিমাণ অর্থ এবং অধিকন্তু বিক্রীত প্রতি খণ্ডের জন্য এক নির্দিষ্ট পরিমাণ অর্থ পাইলেন। তিনি 500 খণ্ড বিক্রয় হইলে মোট 750 টাকা এবং 1,350 খণ্ড বিক্রয় হইলে মোট 1,175 টাকা পাইয়া থাকিলে, 10,000 খণ্ড বিক্রয় হইলে, কত পাইবেন ? ( *C. U., B. Com. 1968* )

4. এক ছাত্রাবাসের ব্যয়ের এক অংশ স্থির এবং অপর অংশ বোর্ডার-সংখ্যার ( অর্থাৎ ছাত্রাবাসে যত জন খাদ্য গ্রহণ করে তাহাদের সংখ্যার ) সহিত সরলভেদে থাকে ( vary as the number of boarders ; vary as ও is proportional to অর্থাৎ সরলভেদে থাকা ও সমানুপাতী হওয়ার অর্থ একই ; অতএব, এস্থলে মনে করিতে হইবে, অপর অংশ বোর্ডার-সংখ্যার সমানুপাতী )। বোর্ডার-সংখ্যা যখন 40 ও 50, তখন ঐ ছাত্রাবাসের মোট ব্যয় হয় যথাক্রমে টা. 1,450 ও টা. 1,750. বোর্ডার-সংখ্যা 120 হইলে, মোট ব্যয় কত হইবে নির্ণয় কর। ( *W. B. S. B., H. S. 1967* )

[ **ইঙ্গিত :** ছাত্র-সংখ্যা 10 বাড়াতে ব্যয় বাড়িয়াছে 1750 − 1450 = টা. 300 ; ছাত্র-সংখ্যা 120 − 50 = 70 বাড়িলে, ব্যয় বাড়িবে কত ? ]

5. এক ছাত্রাবাসের ব্যয়ের অংশ স্থির ( নির্দিষ্ট, fixed ) ও অপর অংশ বোর্ডার-সংখ্যার ( অর্থাৎ ছাত্রাবাসে যতজন খাদ্য গ্রহণ করে তাহাদের সংখ্যার ) সহিত সরলভেদে থাকে ( variable with the number of boarders ; মনে রাখিতে হইবে সরলভেদে থাকা ও সমানুপাতী হওয়া সমার্থজ্ঞাপক )। যখন বোর্ডার-সংখ্যা 25,

তখন খরচা পড়ে মাথাপিছু 70 টাকা, আর বোর্ডার-সংখ্যা যখন 50 তখন খরচা পড়ে মাথাপিছু 60 টাকা। যখন বোর্ডার-সংখ্যা 100, তখন মাথাপিছু কত খরচা পড়ে নির্ণয় কর। ( *Burd., B. Com. 1963* )

[ **ইঙ্গিত :**

| বোর্ডার-সংখ্যা | মোট ব্যয় |
|---|---|
| 25 | টা. 70×25=টা. 1750 |
| 50 | টা. 60×50=টা. 3000 |
| 100 | $x$ |
| বোর্ডার-সংখ্যার বৃদ্ধি | মোট ব্যয় বৃদ্ধি |
| 50−25=25 | 3000−1750 =টা. 1,250 |

**অথবা,**

স্থির ব্যয়াংশ + {50 জনের জন্য চল ব্যয়াংশ} = { মোট ব্যয় = টা. 60×50=টা. 3,000

স্থির ব্যয়াংশ + {25 জনের জন্য চল ব্যয়াংশ} = টা. 70×25=টা. 1,750

∴ 25 জনের জন্য চল ব্যয়াংশ=টা. 1,250 ]

***6.** এক হোটেলের মোট ব্যয়ের এক অংশ স্থির এবং অপর অংশ বোর্ডার-সংখ্যার সমানুপাতী। মাসিক খরচা মাথাপিছু ( the monthly charge per head ) 60 টাকা। ইহাতে, বোর্ডার-সংখ্যা যখন 25 তখন মাথাপিছু 25 টাকা লাভ হয় এবং বোর্ডার-সংখ্যা যখন 40 তখন মাথাপিছু টা 32/50 প. লাভ হয়। বোর্ডার-সংখ্যা যখন 50 তখন মাথাপিছু মাসিক লাভ কত হইবে নির্ণয় কর।

***7.** জনৈক ভ্রাম্যমাণ প্রতিনিধির বেতন নির্দিষ্ট পরিমাণ কিছু অর্থ ও সংগৃহীত অর্ডারের উপর উহার মূল্যের সমানুপাতী কমিশন-এর সমষ্টি। পর পর দুই বৎসরে সে অর্ডার সংগ্রহ করিয়াছিল যথাক্রমে 31,500 ও 45,000 টাকার এবং বেতন পাইয়াছিল ঐ দুই বৎসরে সে যথাক্রমে টা. 2,545 ও টা. 2,950. পরবর্তী বৎসরে তাহার বেতন টা. 3,200 হইলে, ঐ বৎসরে সে কত টাকার অর্ডার সংগ্রহ করিয়াছিল? যদি সে 60,000 টাকার অর্ডার সংগ্রহ করিত, তাহা হইলে তাহার বেতন কত হইত? কোন বৎসরে সে অর্ডার সংগ্রহ করিতে না পারিলে, সেই বৎসরে তাহার বেতন কত হইত?
( *C. U., I. A.—Com. 1932* )

***8** এক আসবাব-নির্মাতা কতকগুলি আসবাবের মূল্য এইরূপে নির্ধারণ করিল যে, উহাদের বৃহত্তমটির বিক্রয় মূল্য হইল টা 543 ও ক্ষুদ্রতমটির হইল টা. 129. পরে, এই সকল বিক্রয় মূল্য পরিবর্তন করিয়া সে বৃহত্তমটিকে 616 টাকায় ও ক্ষুদ্রতমটিকে 133 টাকায় বিক্রয় করিতে ইচ্ছুক হইল। $a$ ও $b$ দুইটি ধ্রুবক রাশি হইলে নূতন মূল্য P ও পুরাতন মূল্য Q যদি $Q=a+bP$ সম্বন্ধ-যুক্ত হয়, তাহা হইলে যে আসবাবখানির ( পুরাতন ) মূল্য টা. 422·94, তাহার নূতন মূল্য কত?

***9.** এক নির্বাচনে নির্বাচক ( ভোটদাতা, elector )-গণের প্রতি 16 জনে একজন ভোট দিতে পারিল না ( failed to vote )। দুইজন নির্বাচন-প্রার্থীর একজন সমগ্র নির্বাচকমণ্ডলীর ( of the whole electorate ) $\frac{19}{40}$ অংশের ভোট পাইয়া 5 ভোটের ব্যবধানে নির্বাচিত হইল ( was returned with a majority of 5 votes )। অপর প্রার্থী কত ভোট পাইয়াছিল? ( *Burd., B. Com. 1965* )

[ **ইঙ্গিত :** সমগ্র নির্বাচকমণ্ডলী অর্থাৎ মোট নির্বাচক-সংখ্যা অর্থাৎ মোট ভোটদাতার সংখ্যা=16 ও $\frac{19}{40}$ এর হর 40 এর ল. সা. গু.=80 ধর। ]

**10.** একব্যক্তি নির্বাচনের ফলাফল সম্বন্ধে ভবিষ্যদ্‌বাণী করিতে চেষ্টা করিয়া ভাবিল কম্যুনিস্টদলের নির্বাচিত প্রতি একজনে কংগ্রেসদলের নির্বাচিত হইবে 8 জন এবং কংগ্রেস ও জনসঙ্ঘদলের নির্বাচিতের সংখ্যার অনুপাত হইবে 12 : 7 ( নির্বাচনে মাত্র এই তিনটি দলই অংশ গ্রহণ করিবে এইরূপ ধরিয়া )। ফল এইরূপ হইলে, জনসঙ্ঘ-বিরোধীদলের সংখ্যাগরিষ্ঠতা কংগ্রেসদলের একক সংখ্যাগরিষ্ঠতা অপেক্ষা 28 অধিক হইত। এইরূপ হইলে, কংগ্রেসদলের কতজন নির্বাচিত হইত ? *( Burd. Entrance 1964 )*

**11.** একইস্থানে গমনকারী দুই ব্যক্তির নিকট মোট 8 কিগ্রা. মাল ( luggage ) আছে। বিনা মাশুলে বহন-যোগ্য মালের অতিরিক্ত মালের জন্য তাহাদিগকে যথাক্রমে টা. 8 ও টা. 4 মাশুল ধার্য করা হইল ( **were charged excess for the luggage at Rs. 8 and Rs. 4 respectively** )। যদি সমস্ত মাল একই লোকের হইত, তাহা হইলে বিনা মাশুলে বহন-যোগ্য মালের অতিরিক্ত মালের জন্য তাহার উপর টা. 14 মাশুল ধার্য হইত। কি পরিমাণ মাল বিনা মাশুলে বহন করিতে দেওয়া হয় ও প্রত্যেকের সহিত কি পরিমাণ মাল ছিল, নির্ণয় কর ( Find how much is allowed free and how much had each )।

**উত্তরমালা**

**1.** 431 টাকা। **2.** 78 টাকা। **3.** টা. 5,500. **4.** টা. 3,850. **5.** টা. 55. **6.** টা. 35. **7.** টা. 53,333·33, টা. 3,400, টা. 1,600. **8.** টা. 475/93 প.। **9.** 185. **10.** 112. **11.** 1 কিগ্রা. ; 5 কিগ্রা., 3 কিগ্রা.।

## 2.15. যৌগিক সমানুপাত-সংশ্লিষ্ট প্রশ্ন সমাধান-কৌশল

ত্রৈরাশিক সাহায্যে সরল সমানুপাত-সংশ্লিষ্ট প্রশ্ন সমাধানের ক্ষেত্রে দেখা গিয়াছে, যে তিনটি রাশি দেওয়া থাকে তাহাদের দুইটি সমজাতীয় ও শেষেরটি নির্ণেয় রাশিটির সমজাতীয় এবং প্রথম যুগ্ম ও শেষ যুগ্ম একটি সমানুপাত গঠন করে। কিন্তু এরূপ অনেক প্রশ্নের সমাধানের আবশ্যক হয় যে সকল ক্ষেত্রে পাঁচ, সাত প্রভৃতি তিনের অধিক অযুগ্ম সংখ্যক রাশি দেওয়া থাকে, (i) যাহাদের এক এক যুগ্ম সমজাতীয় এবং শেষেরটি নির্ণেয় রাশিটির সমজাতীয়, এবং (ii) যাহাদের প্রতিযুগ্ম-দ্বারা গঠিত অনুপাত বা তাহার ব্যস্ত অনুপাত শেষ রাশি ও নির্ণেয় রাশি-দ্বারা গঠিত অনুপাতের সমান। এই সকল ক্ষেত্রে সমজাতীয় প্রতিযুগ্ম-দ্বারা সূচিত বিষয় নির্ণেয় রাশি ও শেষ রাশি-যুগ্ম-দ্বারা সূচিত বিষয়ের সহিত বিচার করিয়া, ঐ সকল যুগ্ম-দ্বারা গুরু বা লঘু যথাযোগ্য অনুপাত গঠন করিলে দেখা যাইবে, এই সকল অনুপাত দ্বারা গঠিত যৌগিক অনুপাত শেষ রাশি ও নির্ণেয় রাশির অনুপাতের সমান অর্থাৎ ঐ সকল অনুপাত, শেষ রাশি ও নির্ণেয় রাশির অনুপাতের সহিত একটি যৌগিক সমানুপাত গঠন করে। তখন এই যৌগিক সমানুপাত হইতে, 'সমানুপাতের অন্ত্যরাশিদ্বয়ের গুণফল ইহার মধ্যরাশিদ্বয়ের গুণফলের সমান' নিয়মটির সাহায্যে অনায়াসেই উদ্দিষ্ট ফল নির্ণয় করা যায়। তিনের অধিক সংখ্যক

রাশি হইতে উদ্দিষ্ট ফল নির্ণয় করা হয় বলিয়া এই নিয়মকে **বহুরাশিক** ( Double rule of three ) বলে ।

**উদা 1.** 9 জন লোক 14 দিনে 35 হেক্টার জমির ফসল কাটিতে পারিলে, 15 জন লোক 24 দিনে কত হেক্টার জমির ফসল কাটিতে পারিবে ? ( *If 9 men can reap 35 hectares in 14 days, how many hectares can be reaped by 15 men in 24 days ?* )

এস্থলে লোক-সংখ্যার অনুপাত হেক্টার-সংখ্যার অনুপাতের সমান এবং দিন-সংখ্যার অনুপাতও হেক্টার-সংখ্যার অনুপাতের সমান ; অতএব এই প্রশ্ন বহুরাশিক সাহায্যে সমাধান করা যাইবে ।

নির্ণেয় জমির পরিমাণ $x$ ধরিয়া, দুইটি দুইটি সমজাতীয় রাশি নিম্নলিখিতরূপে স্তম্ভক্রমে সাজান হইল :

| | লোক-সংখ্যা | দিন-সংখ্যা | জমির পরিমাণ | |
|---|---|---|---|---|
| দিন-সংখ্যা 14 হইতে বাড়িয়া 24 না হইয়া 14ই থাকিলে, জমির পরিমাণ $x$ হইবে না ; মনে কর, $x_1$ হইবে ; তাহা হইলে :—→ | 9 | 14 | 35 হেআ. | এখন, লোক-সংখ্যা যে অনুপাতে বাড়ে বা কমে, জমির পরিমাণও যথাক্রমে সেই অনুপাতে বাড়ে বা কমে ; |
| | 15 | 24 | $x$ | |
| | 9 | 14 | 35 হেআ. | $\therefore \frac{9}{15}=\frac{35 \text{ হেআ.}}{x_1}$ ... (i) |
| | 15 | 14 | $x_1$ | |
| এখন লোক-সংখ্যা 15 থাকিয়া দিন-সংখ্যা বাড়িয়া 14 হইতে 24 হইলে জমির পরিমাণ $x_1$ পরিবর্তিত হইয়া এইবার $x$ হইবে : তাহা হইলে :—→ | 15 | 14 | | আবার, দিন-সংখ্যা যে অনুপাতে বাড়ে বা কমে জমির পরিমাণও যথাক্রমে সেই অনুপাতে বাড়ে বা কমে ; |
| | 15 | 24 | | $\therefore \frac{14}{24}=\frac{x_1}{x}$ (ii) |

(i) এবং (ii) হইতে, $\frac{9}{15}\times\frac{14}{24}=\frac{35 \text{ হেআ.}}{x_1}\times\frac{x_1}{x}=\frac{35 \text{ হেআ.}}{x}$,

[ অর্থাৎ, $9\times14 : 15\times24 :: 35$ হেআ. : $x$ ;

$\therefore x\times9\times14=35$ হেআ. $\times15\times24$ ; ] $\therefore x=\frac{35 \text{ হেআ.}\times15\times24}{9\times14}$.... (iii)

অতএব, লোক-সংখ্যা যে অনুপাতে বাড়ে বা কমে জমির পরিমাণও যথাক্রমে সেই অনুপাত বাড়ে বা কমে এবং দিন-সংখ্যা যে অনুপাতে বাড়ে বা কমে জমির পরিমাণও যথাক্রমে সেই অনুপাতে বাড়ে বা কমে বলিয়া নির্ণেয় রাশি $x$ সমেত প্রদত্ত সমজাতীয় রাশি যুগ্মসমূহকে যৌগিক সমানুপাতের নিম্নলিখিত প্রচলিতরূপে সাজাইলে :

$$\left.\begin{array}{l}\text{লোক } 9 \text{ জন} : 15 \text{ জন} \\ \text{দিন } 14 \text{ দি} : 24 \text{ দি.}\end{array}\right\} :: 35 \text{ হেআ.} : x, \text{ অর্থাৎ } \left.\begin{array}{l}\text{লোক } 9 : 15 \\ \text{দিন } 14 : 24\end{array}\right\} :: 35 \text{ হেআ.} : x,$$

উপরের ফল হইতে একবারেই লেখা চলে $x=\frac{35 \text{ হেআ.}\times15\times24}{9\times14}$

উপরের যে ভগ্নাংশটি সরল করিয়া নির্ণেয় রাশিটি পাওয়া গেল, দেখা যাইতেছে তাহার লবে রহিয়াছে :

(i) নির্ণেয় রাশির সমজাতীয় রাশিটি (35 হেক্টা.) ;

(ii) লোক-সংখ্যা জ্ঞাপক 9 ও 15 সংখ্যাদ্বয়ের বড় সংখ্যা 15 ;

লোক-সংখ্যার সহিত নির্ণেয় রাশি-দ্বারা সূচিত বিষয়, এ স্থলে, জমির পরিমাণের তুলনা করিয়া উপরের যৌগিক সমানুপাতটি সাজাইবার সময়ে দেখা গিয়াছে, ফল বড় হয় এবং বড়টি প্রথম অনুপাতে দ্বিতীয় রাশিরূপে বসিয়া, পরে তাহাই লবে আসিয়াছে ; ফল ছোট হইলে, ছোটটি লবে আসিত ;

(iii) দিন-সংখ্যা-জ্ঞাপক 14 ও 24 রাশিদ্বয়েরও বড়টি ; দিন-সংখ্যার সহিত নির্ণেয় রাশিদ্বারা সূচিত বিষয়, এস্থলে, জমির পরিমাণের তুলনা করিলে ফল বড় হয় বলিয়া, বড়টিই লবে আসিয়াছে ; ফল ছোট হইলে, ছোটটি আসিত।

ইহা হইতে বহুরাশিক-দ্বারা সমাধান-যোগ্য প্রশ্নের ফল একবারেই নির্ণয় করিবার নিম্নলিখিত নিয়মটি পাওয়া যায় :

নির্ণেয় রাশি সমেত প্রদত্ত রাশিসমূহের প্রতিটি সমজাতীয় যুগ্মকে একই এককে প্রকাশিত করিলে যে সংখ্যা-যুগ্ম দ্বারা উহারা সূচিত হয় তাহাদিগকে স্তম্ভক্রমে সাজাইয়া (অথবা, পৃথক্ পৃথক্ ভাবে সম্বন্ধ করিয়া লিখিয়া) প্রতিটি সমজাতীয় যুগ্মদ্বারা সূচিত বিষয়কে, **তখন অন্য সমজাতীয় যুগ্ম আদৌ বিবেচনা না করিয়া অথবা তাহা স্থির আছে মনে করিয়া** নির্ণেয় রাশি-দ্বারা সূচিত বিষয়ের সহিত তুলনা ও বিচার করিয়া দেখিতে হইবে ফল বড় হয় না ছোট হয় ;

(i) ফল বড় হইলে সমজাতীয় যুগ্মের বড় সংখ্যাটি, ছোট হইলে ছোট সংখ্যাটি গুণকরূপে লবে, অন্যটি গুণকরূপে হরে বসিবে ;

(ii) প্রতিটি যুগ্ম লইয়া এইরূপে তুলনা ও বিচার করিয়া উহার সংখ্যাদ্বয়ের একটিকে গুণকরূপে লবে ও অপরটিকে গুণকরূপে হরে বসাইয়া প্রাপ্ত ভগ্নাংশের লবে নির্ণেয় রাশির সমজাতীয় রাশিটিকে গুণকরূপে লিখিলে যে ভগ্নাংশটি পাওয়া যায় তাহাই নির্ণেয় রাশি।

তাহা হইলে, উপরের প্রশ্নে নির্ণেয় রাশি $x$ হইলে, প্রদত্ত রাশিসমূহকে নিম্নলিখিতরূপে স্তম্ভক্রমে সাজাইয়া একবারেই লেখা যায় :

| লোক | দিন | জমির পরিমাণ |
|---|---|---|
| 9 | 14 | 35 হেক্টা. |
| 15 | 24 | $x$ |

(উভয় ক্ষেত্রেই ফল বড় বলিয়া,)

$$x=\frac{35 \text{ হেক্টা.}\times 15\times 24}{9\times 14}=100 \text{ একর।}$$

**উদা.** 2. 33 জন লোক দৈনিক 8 ঘন্টা কাজ করিয়া 75 দিনে একটি কাজ শেষ করিতে পারে ; কত জন লোক দৈনিক 9 ঘন্টা কাজ করিয়া 55 দিনে ঐ একই কাজ শেষ করিতে পারে ? (*33 men working 8 hours a day can complete a piece of work in 75 days ; how many men working 9 hours a day can complete the same piece of work in 55 days ?*)

মনে কর নির্ণেয় রাশি $x$ ; তাহা হইলে,

| দি. | ঘ. | লোক |
|---|---|---|
| 75 | 8 | 33 জন |
| 55 | 9 | $x$ |

মনে মনে, দিন ও ঘণ্টা স্তম্ভের সংখ্যাসমূহকে পৃথক্ পৃথক্ নির্ণেয় রাশির স্তম্ভের সংখ্যার সহিত তুলনা করিয়া এবং বিচার করিয়া :

75 দিনে কাজ শেষ করিতে হইলে, 33 জন লোকের দরকার ; দিনসংখ্যা কমিয়া 55 হইলে, লোক অবশ্যই বেশি দরকার হইবে : ∴ ফল বড় ; ∴ 75 ও 55-এর বড় 75 লবে ও 55 হরে গুণক-রূপে বসিবে।

দৈনিক 8 ঘণ্টা করিয়া খাটিলে লোক দরকার হয় 33 জন, দৈনিক 9 ঘণ্টা করিয়া খাটিলে অবশ্যই কম সংখ্যক লোক দরকার হইবে, ∴ ফল ছোট ; ∴ 8 ও 9-এর ছোট 8 লবে ও 9 হরে গুণক-রূপে বসিবে।

∴ নির্ণেয় রাশির সমজাতীয় রাশি 33 জনকে লবে গুণক-রূপে বসাইয়া,

$$\text{নির্ণেয় রাশি } x = \frac{33 \text{ জন} \times 75 \times 8}{55 \times 9} = \underline{40 \text{ জন}}।$$

**উদা. 3.** যখন গমের কুইন্টাল টা. 6/50 প. তখন 250 গ্রাম ওজনের পাঁউরুটির মূল্য 25 প. ; যখন গমের কুইন্টাল টা. 7/80 প., তখন 90 প. মূল্যের পাঁউরুটির ওজন কত ? (*The cost of a piece of loaf that weighs 250 grams is 25 P., when wheat is Rs 6/50 P. per quintal ; what should be the weight of a quantity of a loaf that costs 90 P. when wheat is Rs. 7/80 P. per quintal ?*)

মনে কর নির্ণেয় রাশি $x$ ; তাহা হইলে একই স্তম্ভের মূল্যসমূহকে একই প. এককে প্রকাশ করিলে. ( মনে মনে ) :

| রুটির মূল্য | গমের মূল্য | রুটির ওজন |
|---|---|---|
| 25 | 650 | 250 গ্রা. |
| 90 | 780 | $x$ |

1ম স্তম্ভ : রুটির মূল্য বেশি, ওজনও বেশি ; ∴ ফল বড় ; ∴ 90 লবে, 25 হরে ;

2য় স্তম্ভ : গমের মূল্য বেশি, একই মূল্যের রুটির ওজন কম ; ∴ ফল কম ;

∴ 650 লবে, 780 হরে ; ∴ $x = \frac{250 \text{ গ্রা.} \times 90 \times 650}{25 \times 780} = \underline{750 \text{ গ্রাম}}$।

**উদা. 4.** প্রতিদিন 8 ঘণ্টা পরিশ্রম করিয়া 25 জন লোক 15 দিনে একটি কাজ শেষ করিতে পারে। 20 জন লোক প্রতিদিন 10 ঘণ্টা পরিশ্রম করিয়া কতদিনে উহার 3 গুণ একটি কাজ শেষ করিতে পারিবে ? (*25 men working 8 hours a day can complete a piece of work in 15 days ; in how many days can 20 men working 10 hours a day complete a piece of work 3 times as great ?*)

মনে কর, নির্ণেয় রাশি $x$ ; তাহা হইলে,

| জন | ঘ. | কাজ | দি. |
|---|---|---|---|
| 25 | 8 | 1 | 15 |
| 20 | 10 | 3 | $x$ |

( মনে মনে ) :

1ম স্তম্ভ : লোক কম, দিন বেশি ; ∴ ফল বড় ; ∴ 25 লবে, 20 হরে ;

2য় স্তম্ভ : ঘণ্টা বেশি, দিন কম ; ∴ ফল কম ; ∴ 8 লবে, 10 হরে ;

3য় স্তম্ভ : কাজ বেশি, দিন বেশি ; ∴ ফল বড় ; ∴ 3 লবে, 1 হরে ;

$$\therefore x = \frac{15 \text{ দিন} \times 25 \times 8 \times 3}{20 \times 10 \times 1} = \underline{45 \text{ দিন}}।$$

**উদা. 5.** 15 জন লোক দৈনিক 11 ঘণ্টা খাটিয়া 18 দিনে 225 টাকা আয় করিলে, 12 জন লোক দৈনিক 9 ঘণ্টা খাটিয়া 22 দিনে কত আয় করিবে ? ( *If 15 men working 11 hours a day earn Rs. 225·00 in 18 days, how much will 12 men earn in 22 days working 9 hours a day ?* )

মনে কর নির্ণেয় আয় $= x$ ; তাহা হইলে,

| লোক | ঘ. | দি. | আয় |
|---|---|---|---|
| 15 | 11 | 18 | টা. 225 |
| 12 | 9 | 22 | $x$ |

( মনে মনে ) :
(1) লোক কম, আয় কম ; $\therefore$ 12 উপরে ;
(2) ঘণ্টা কম, আয় কম ; $\therefore$ ফল **কম** ; $\therefore$ 9 উপরে ;
(3) দিন বেশি, আয় বেশি ; $\therefore$ ফল **বেশি** ; $\therefore$ 22 উপরে ;

15 6 2

$$\therefore x = \frac{\text{টা. } \cancel{225} \times \cancel{12} \times \cancel{9} \times \cancel{22}}{\cancel{15} \times \cancel{11} \times \cancel{18}} = \underline{\text{টা. } 180.}$$

2

**উদা. 6.** দৈনিক 7 ঘণ্টা চালাইয়া 9টি পাম্প দ্বারা 20 দিনে 2,150 টনে জল তোলা যায় ; দৈনিক 9 ঘণ্টা চালাইয়া 16টি পাম্প দ্বারা কতদিনে 6,880 টনে জল তোলা যাইবে ? (*9 pumps working 7 hours a day can lift 2,150 tonnes of water in 20 days ; in how many days can 16 pumps working 9 hours a day lift 6,880 tonnes of water ?*)

মনে কর নির্ণেয় রাশি $x$ ; তাহা হইলে,

| পা. | ঘ. | জ. | দি. |
|---|---|---|---|
| 9 | 7 | 2,150 | 20 |
| 16 | 9 | 6,880 | $x$ |

( মনে মনে ) :
1ম স্তম্ভ : পাম্প সংখ্যা বেশি, দিন সংখ্যা **কম** ; $\therefore$ 9 উপরে ;
2য় স্তম্ভ : ঘণ্টা বেশি, দিন সংখ্যা **কম** ; $\therefore$ 7 উপরে ;
3য় স্তম্ভ : জলের পরিমাণ বেশি, দিন সংখ্যা **বেশি** ; $\therefore$ 6,880 উপরে ;

4 4 172

$$\therefore x = \frac{\cancel{20} \times \cancel{9} \times 7 \times \cancel{6880}}{\cancel{16} \times \cancel{9} \times \cancel{2150}} = \underline{28 \text{ দিন।}}$$

4 43

**উদা. 7.** যদি 24 জন লোকের 18 দিনের বেতন টা. 2,743·20 প. হয়, তাহা হইলে, তিন গুণ বেতনের কতজন লোকের 27 দিনের বেতন টা 10,287·00 প. হইবে ? ( *If the wages of 24 men amount to Rs. 2 743·20 P. in 18 days, how many men must work for 27 days to receive Rs. 10,287·00 P. as wages, the daily wages of each of the latter being treble that of each of the former ?* )

মনে কর নির্ণেয় লোক-সংখ্যা $x$ ; তাহা হইলে,

| দি. | মোট বেতন | দৈনিক বেতন | লোক-সংখ্যা |
|---|---|---|---|
| 18 | 274320 | 1 | 24 জন |
| 27 | 1028700 | 3 | |

( মনে মনে ) :
(1) 18 দিনে যে আয় 24 জন লোকে করে, 27 দিনে সেই আয় করিবে **কম** সংখ্যক লোকে, $\therefore$ 18 উপরে, 27 নীচে ;

(2) 274320 প. আয় করে 24 জন লোকে, 1028700 প. আয় করিবে **অধিক** সংখ্যক লোকে ; ∴ 1028700 উপরে, 274320 নীচে ;

(3) 1 দৈনিক বেতন হইলে, যে আয় 24 জন লোক করে, 3 দৈনিক বেতন হইলে, সেই আয় করিবে **কম** সংখ্যক লোকে ; ∴ 1 উপরে, 3 নীচে ;

$$\therefore\ x=\frac{24 \text{ জন} \times 18 \times 1028700 \times 1}{27 \times 274320 \times 3}=\underline{20 \text{ জন}}।$$

**দ্রষ্টব্য :** যে-কোন স্তম্ভের রাশি-যুগ্মের সহিত অজ্ঞাত রাশির সমজাতীয় রাশিটির তুলনা করিয়া বিচার করিবার সময়ে, পূর্বেই বিবৃত হইয়াছে, অন্য রাশির কোন পরিবর্তন হয় নাই, স্থিরই আছে অথবা উহা একেবারেই নাই এইরূপ মনে করিয়া, অন্যান্য স্তম্ভ-সমূহের রাশি-যুগ্ম-সমূহ হইতে সম্পূর্ণ পৃথক্‌ভাবে বিচার করিতে হয়, এবং সেই জন্যই উপরে (1)-এ উভয় স্থলে একই আয় ধরিয়া ও দৈনিক বেতন একেবারে না ধরিয়া, (2)-এ সময় ও দৈনিক বেতন একেবারেই বিবেচনা না করিয়া এবং (3)-এ উভয় স্থলে একই আয় ধরিয়া ও সময় একেবারে না ধরিয়া বিচার করা হইয়াছে।

**উদা. 8.** 54 জন লোকে দৈনিক 8 ঘণ্টা কাজ করিয়া 10 দিনে 200 মিটার দীর্ঘ, 16 মি. উচ্চ ও 2 মি. প্রশস্ত একটি প্রাচীর নির্মাণ করিতে পারে। 15 দিনে 220 মি. দীর্ঘ, 25 মি. উচ্চ এবং 4 মি. প্রশস্ত একটি প্রাচীর নির্মাণ করিতে হইলে, ঐরূপ 110 জন লোকের দৈনিক কত ঘণ্টা করিয়া কাজ করিতে হইবে? (*54 men working 8 hours a day can construct a wall 200 metres long, 16 metres high and 2 metres wide in 10 days How many hours a day must 110 men work to construct a wall 220 metres long, 25 metres high and 4 metres wide in 15 days?*)

মনে কর নির্ণেয় ঘণ্টা-সংখ্যা $= x$ ;

| লোক-সংখ্যা | দি. | দৈ. | উ. | বেধ | ঘণ্টা-সংখ্যা |
|---|---|---|---|---|---|
| 54 | 10 | 200 | 16 | 2 | 8 |
| 110 | 15 | 220 | 25 | 4 | $x$ |

( মনে মনে ) : (1) কোন প্রাচীর নির্মাণ করিতে 54 জন লোকের দৈনিক 8 ঘণ্টা করিয়া কাজ করিতে হইলে সেই প্রাচীর নির্মাণ করিতে 110 জন লোকের দৈনিক **কম** সংখ্যক ঘণ্টা কাজ করিতে হইবে ; ∴ 54 উপরে, 110 নীচে ;

(2) 10 দিনে একটি প্রাচীর নির্মাণ করিতে কিছু সংখ্যক লোকের দৈনিক 8 ঘণ্টা করিয়া কাজ করিতে হইলে, 15 দিনে সেই প্রাচীর নির্মাণ করিতে একই সংখ্যক লোকের দৈনিক **কম** সংখ্যক ঘণ্টা কাজ করিতে হইবে ; ∴ 10 উপরে, 15 নীচে ;

(3) 200 মি. নির্মাণ করিতে কিছু সংখ্যক লোকের দৈনিক 8 ঘণ্টা করিয়া কাজ করিতে হইলে, 220 মি নির্মাণ করিতে একই সংখ্যক লোকের দৈনিক **অধিক** সংখ্যক ঘণ্টা কাজ করিতে হইবে ; ∴ 220 উপরে, 200 নীচে ; এইরূপে,

(4) 25 উপরে 16 নীচে ও (5) 4 উপরে 2 নীচে ;

$$\therefore\ x=\frac{8 \times 54 \times 10 \times 220 \times 25 \times 4}{110 \times 15 \times 200 \times 16 \times 2}=\underline{9}.$$

**উদা. 9.** জন প্রতি দৈনিক 910 গ্রাম হিসাবে 9000 সৈন্যের এক সৈন্যদলকে 20 সপ্তাহের খাদ্য সরবরাহ করা হইল ; ঐ খাদ্যে জনপ্রতি দৈনিক 650 গ্রাম হিসাবে 36 সপ্তাহ চালাইতে হইলে কত জন সৈন্যের চলিয়া যাইতে হইবে ? ( *A garrison of 9000 men is supplied with provisions for 20 weeks at the rate of 910 grams per day per man ; how many must leave that the same provisions may last 36 weeks for those that remain at 650 grams per day per man ?* )

শেষোক্ত বরাদ্দ মত ঐ খাদ্যে কতজনের 36 সপ্তাহ চলিতে পারে তাহাই প্রথমে নির্ণয় করা হইল। $x$ এই সংখ্যা হইলে,

| হার | সপ্তাহ | সৈন্য-সংখ্যা |
|---|---|---|
| 910 | 20 | 9000 |
| 650 | 36 | $x$ |

( মনে মনে ) :

(1) 910 গ্রা. হারে যে-পরিমাণ খাদ্যে যত সপ্তাহ 9000 জন সৈন্যের চলে, হার কমিলে সেই পরিমাণ খাদ্যে তত সপ্তাহ **অধিক** সংখ্যক সৈন্যের চলিবে ;

অথবা, যে-কোন সমজাতীয় রাশি-যুগ্মের সহিত অজ্ঞাত রাশির সমজাতীয় রাশিটির তুলনার সময়ে, অন্য সকল রাশি স্থির থাকে মনে করিয়া, সম্পূর্ণ পৃথক্‌ভাবে ঐ তুলনা করিতে হয় বলিয়া, হার কম, সৈন্য-সংখ্যা **বেশি**, এইরূপেও বিচার করা চলে ;

$\therefore$ 910 উপরে, 650 নীচে ;

(2) সপ্তাহ বাড়িলে, একই খাদ্যে **কম** সংখ্যক সৈন্যের চলিবে ; $\therefore$ 20 উপরে, 36 নীচে ; $\therefore$ $x=\dfrac{9000\times 910\times 20}{650\times 36}=7000$ ; $\therefore$ যত জন সৈন্যের চলিয়া যাইতে হইবে তাহাদের সংখ্যা $=9000-7000=\underline{2000}$.

**উদা. 10.** দুই দল লোকের প্রথম দলের 3 জনে এক ঘণ্টায় যে পরিমাণ কাজ করে, দ্বিতীয় দলের 2 জনে এক ঘণ্টায় সেই পরিমাণ কাজ করিলে, যদি প্রথম দলের 75 জন লোক দৈনিক 10 ঘণ্টা কাজ করিয়া 12 দিনে একটি কার্য সম্পন্ন করিতে পারে, তবে দ্বিতীয় দলের কতজন লোকে দৈনিক একই সময় কাজ করিয়া ঐ সময়ের এক-দশমাংশ সময়ে ঐ কার্যের দ্বিগুণ একটি কার্য করিতে পারিবে ? ( *If 75 persons can perform a piece of work in 12 days of 10 hours each, how many men will perform a piece of work twice as great in a tenth part of the time, if they work the same number of hours a day, supposing that 2 of the second set can do as much work in an hour as 3 of the first set ?* ) ( *C. U., I. A.—Com. 1940, '36* )

প্রথম দলের কতজন লোক শেষোক্ত সময়ে শেষোক্ত কার্যটি করিতে পারে তাহাই প্রথমে নির্ণয় করা হইল।

মনে কর নির্ণেয় লোক-সংখ্যা $x$. উভয় দলই দৈনিক 10 ঘণ্টা করিয়া কাজ করে বলিয়া উপরে ও নীচে ( ফলের লবে ও হরে ) উভয় স্থলেই 10 আসিবে ; সেইজন্য উহা আদৌ বিবেচনা করা হইল না ;

| দিন | কাজ | লোক-সংখ্যা |
|---|---|---|
| 12 | 1 | 75 |
| $\frac{12}{10}$ | 2 | $x$ |

(1) দিন কম, লোক **বেশি**;
∴ 12 উপরে, $\frac{12}{10}$ নীচে;
(2) কাজ বেশি, লোক **বেশি**;
∴ 2 উপরে, 1 নীচে;

$$\therefore\ x=\frac{75\times12\times2}{\frac{12}{10}\times1}=\frac{75\times12\times2\times10}{12}=1500.$$

এইবার, প্রথম দলের 1500 জন দ্বিতীয় দলের কত জনের সমান তাহাই নির্ণয় করা হইল। নির্ণেয় লোক-সংখ্যা $y$ হইলে,

| প্রথম দলের লোক-সংখ্যা | দ্বিতীয় দলের লোক-সংখ্যা |
|---|---|
| 3 | 2 |
| 1500 | $y$ |

[ ফল বড়; ∴ গুণক-অনুপাত (M.R.)=1500/3 ; ]

$$\therefore\ y=\frac{2\times1500}{3}=\underline{1000.}$$

**উদা. 11.** যদি 5 জন প্রাপ্তবয়স্ক পুরুষ, 20 জন স্ত্রীলোক এবং 40 জন বালক একত্র একটি কার্য দৈনিক 6 ঘণ্টা করিয়া কাজ করিয়া 120 দিনে করিতে পারে, তাহা হইলে, প্রাপ্তবয়স্ক পুরুষ, স্ত্রীলোক ও বালক-কর্তৃক কৃত কার্যের পরিমাণ 4, 2 ও 1 এর সমানুপাতী ধরিলে, কত দিনে 10 জন প্রাপ্তবয়স্ক পুরুষ, 10 জন স্ত্রীলোক ও 20 জন বালক একত্র ঐ একই কার্য দৈনিক 9 ঘণ্টা হারে কাজ করিয়া সম্পন্ন করিতে পারিবে ? [ *If 5 men, 20 women and 40 boys can do a piece of work in 120 days. working 6 hours a day, in how many days will 10 men, 10 women and 20 boys do the same piece of work, working 9 hours a day ( assuming the amount of work done by a man, a woman and a boy to be in the proportion of 4, 2 and 1 ) ?* ] ( *C. U., I. A.—Com. 1950* )

1 জন পুরুষের কার্যের পরিমাণ : 1 জন বালকের কার্যের পরিমাণ = 4 : 1 ;
∴ 1 জন পুরুষের কার্যের পরিমাণ = 4 জন বালকের কার্যের পরিমাণ, অর্থাৎ
1 জন পুরুষ = 4 জন বালক ; এইরূপে 1 জন স্ত্রীলোক = 2 জন বালক ;
∴ 5 জন „ = 20 জন „ এবং 20 জন „ = 40 জন „
এবং 10 জন „ = 40 জন „ ও 10 জন „ = 20 জন „

∴ 5 জন পুরুষ, 20 জন স্ত্রীলোক ও 40 জন বালক একত্র
= (20+40+40), অর্থাৎ 100 জন বালক,
এবং 10 জন পুরুষ, 10 জন স্ত্রীলোক ও 20 জন বালক একত্র
= (40+20+20), অর্থাৎ 80 জন বালক।

মনে কর নির্ণেয় দিন-সংখ্যা = $x$ ; তাহা হইলে,

| বালক | ঘ. | দি. |
|---|---|---|
| 100 | 6 | 120 |
| 80 | 9 | $x$ |

(1) লোক কম, দিন **বেশি** ;
∴ গুণক-অনুপাত (M.R.) = 100/80 ;
(2) ঘণ্টা বেশি, দিন **কম** ; ∴ গুণক-অনুপাত = 6/9 ;

$$\therefore\ x=\frac{120\times100\times6}{80\times9}=\underline{100.}$$

**উদা. 12.** একজন ঠিকাদার নির্দিষ্ট সময়ে কোন কার্য সম্পন্ন করিয়া দিতে স্বীকৃত হইয়া দৈনিক 9 ঘণ্টা করিয়া কাজ করে এইরূপ 88 জন লোক নিয়োগ করিল এবং দেখিল যে নির্দিষ্ট সময়ের $\frac{3}{5}$ সময়ান্তে কার্যের কেবলমাত্র $\frac{4}{11}$ অংশ শেষ হইয়াছে ; চুক্তি-অনুযায়ী কার্য সম্পন্ন করিয়া দিতে হইলে, তাহার দৈনিক 11 ঘণ্টা করিয়া কাজ করে এইরূপ কতজন অতিরিক্ত লোক নিয়োগ করিতে হইবে ? ( *A contractor undertakes to execute a certain work in a given time and he employs 88 men, who work 9 hours daily. When $\frac{3}{5}$ of the time has expired he finds that only $\frac{4}{11}$ of the work is done ; how many additional men must he now employ who work 11 hours a day, to fulfil his contract ?* )

সময় অবশিষ্ট আছে নির্দিষ্ট সময়ের $\frac{2}{5}$ এবং কার্য অবশিষ্ট আছে $\frac{7}{11}$ অংশ ; এই কার্য ঐ সময়ে শেষ করিতে দৈনিক 9 ঘণ্টা করিয়া কাজ করে এইরূপ কতজন লোক আবশ্যক প্রথমে তাহাই নির্ণয় করা হইল ; নির্ণেয় লোক-সংখ্যা $x$ হইলে,

| সময় | কার্য | লোক |
|---|---|---|
| $\frac{3}{5}$ | $\frac{4}{11}$ | 88 |
| $\frac{2}{5}$ | $\frac{7}{11}$ | $x$ |

(1) সময় কম, লোক **বেশি** ;
$\therefore$ $\frac{3}{5}$ উপরে, $\frac{2}{5}$ নীচে ;
(2) কাজ বেশি, লোক **বেশি** ;
$\therefore$ $\frac{7}{11}$ উপরে, $\frac{4}{11}$ নীচে ;

$$\therefore\ x=\frac{88\times\frac{3}{5}\times\frac{7}{11}}{\frac{2}{5}\times\frac{4}{11}}=\frac{88\times3\times7\times5\times11}{5\times11\times2\times4}=\underline{231\ ;}$$

$\therefore$ কাজটি নির্দিষ্ট সময়ে সম্পন্ন করিয়া দিতে, দৈনিক 9 ঘণ্টা করিয়া কাজ করে এইরূপ যতজন অতিরিক্ত লোক নিয়োগ করিতে হইবে, তাহাদের সংখ্যা $=231-88=143$.

কিন্তু অতিরিক্ত লোকেরা দৈনিক 11 ঘণ্টা করিয়া কাজ করে ; তাহা হইলে, নির্ণয় করিতে হইবে দৈনিক 9 ঘণ্টা করিয়া কাজ করে এইরূপ 143 জন, দৈনিক 11 ঘণ্টা করিয়া কাজ করে এইরূপ কতজনের সমান ; নির্ণেয় লোক-সংখ্যা $y$ হইলে,

| ঘ. | লোক-সংখ্যা |
|---|---|
| 9 | 143 |
| 11 | $y$ |

ঘণ্টা বেশি, লোক-সংখ্যা **কম** ;

$$\therefore\ y=\frac{143\times9}{11}=\underline{117}.$$

**উদা. 13.** একজন ঠিকাদার 40 সপ্তাহে 15 কিলোমিটার রাস্তা প্রস্তুত করিতে স্বীকৃত হইল। 180 জন প্রাপ্তবয়স্ক লোক দৈনিক 8 ঘণ্টা করিয়া কাজ করিয়া 10 সপ্তাহে ঐ রাস্তার 3 কিলোমিটার প্রস্তুত করিবার পর উহারা দৈনিক 1 ঘণ্টা অতিরিক্ত সময় কাজ করিতে সম্মত হইল এবং কয়েকজন বালক উহাদের সাহায্যার্থে নিযুক্ত করায় চুক্তিমত সময়ে কার্যটি সমাপ্ত হইল। 3 জন বালকের কাজ 2 জন প্রাপ্তবয়স্ক লোকের কাজের সমান হইলে, কতজন বালক নিযুক্ত করা হইয়াছিল ? ( *A contractor undertook to make 15 kilometres of roadway in 40 weeks. In 10 weeks 3 kilometres were completed by 180*

*men working 8 hours a day ; then they agreed to work 1 hour a day overtime and some boys being engaged to assist them, the work was finished in the stipulated time. How many boys were employed if the work of 3 boys was equal to that of 2 men ? )*

15 কিলোমিটারের অবশিষ্ট (15−3), অর্থাৎ 12 কিলোমিটার 40 সপ্তাহের অবশিষ্ট (40−10), অর্থাৎ 30 সপ্তাহে শেষ করিতে অতিরিক্ত 1 ঘণ্টা ধরিয়া দৈনিক 9 ঘণ্টা করিয়া কাজ করে এইরূপ কতজন প্রাপ্তবয়স্ক লোক আবশ্যক তাহাই প্রথমে নির্ণয় করা হইল। নির্ণেয় প্রাপ্তবয়স্ক লোকদের সংখ্যা $x$ হইলে,

| সপ্তাহ | কিমি. | ঘণ্টা | প্রা. লোক |
|---|---|---|---|
| 10 | 3 | 8 | 180 |
| 30 | 12 | 9 | $x$ |

(1) সময় বেশি, লোক **কম** ;
∴ 10 উপরে, 30 নীচে ;
(2) দৈর্ঘ্য বেশি, লোক **বেশি** ;
∴ 12 উপরে, 3 নীচে ;
(3) ঘণ্টা বেশি, লোক **কম** ;
∴ 8 উপরে, 9 নীচে ;

$$\therefore\ x=\frac{180\times10\times12\times8}{30\times3\times9}=\frac{640}{3};$$

কিন্তু পূর্বেই ঐ কার্যে 180 জন প্রাপ্তবয়স্ক নিযুক্ত ছিল ; ∴ নির্দিষ্ট সময়ে কার্য শেষ করিতে অতিরিক্ত যতজন প্রাপ্তবয়স্কের আবশ্যক তাহাদের সংখ্যা $=\frac{640}{3}-180$ $=\frac{100}{3}$ ; এই অতিরিক্ত প্রাপ্তবয়স্ক লোক যত জন বালকের সমান ততজন বালকই নিযুক্ত করা হইয়াছিল। নির্ণেয় বালক-সংখ্যা $y$ হইলে,

| প্রা. লোক | বালক |
|---|---|
| 2 | 3 |
| $\frac{100}{3}$ | $y$ |

ফল বেশি ;

$$\therefore\ y=\frac{3\times\frac{100}{3}}{2}=\underline{50.}$$

**উদা. 14.** দুইটি ঘোড়া-দ্বারা ও তিনটি বলদ-দ্বারা একই সময়ে একই পরিমাণ জমি চাষ করা যায় এবং চারটি বলদ রাখার দৈনিক ব্যয় তিনটি ঘোড়া রাখার দৈনিক ব্যয়ের সমান। কোন জমি তিনটি ঘোড়া-দ্বারা 8 দিনে চাষ করা হইল ; ঘোড়া প্রতি দৈনিক ব্যয় 4 টাকা হইলে, বলদ-দ্বারা চাষ করিয়া ঐ জমির চাষ 6 দিনে শেষ করা হইলে, কত ব্যয় হইবে ? ( *Two horses plough as much as three oxen in the same time and the daily cost of four oxen is equal to that of three horses. A certain area is ploughed by three horses in 8 days. Find the cost of ploughing it by oxen in 6 days. The ploughing by horse costs Rs. 4 per day per horse.* )

*( C. U., I. A.—Com. 1946 )*

ঘোড়া-দ্বারা চাষ করিয়া ঐ জমির চাষ 6 দিনে শেষ করা হইলে, কয়টি ঘোড়ার প্রয়োজন প্রথমে তাহা নির্ণয় করা হইল। নির্ণেয় ঘোড়ার সংখ্যা $x$ হইলে,

| দি. | ঘো. |
|---|---|
| 8 | 3 |
| 6 | $x$ |

দিন কম, ঘোড়ার সংখ্যা **বেশি** ;

$$\therefore\ x=\frac{3\times8}{6}=4.$$

এইবার কয়টি বলদ 6 দিনে 4টি ঘোড়া-দ্বারা চাষের সমান জমি চাষ করিতে পারে তাহাই নির্ণয় করা হইল ; নির্ণেয় বলদের সংখ্যা $y$ হইলে,

| ঘো. | ব. |
|---|---|
| 2 | 3 |
| 4 | $y$ |

$$\therefore\ y=\frac{3\times 4}{2}=6.$$

এখন 6টি বলদের দৈনিক ব্যয় কয়টি ঘোড়ার দৈনিক ব্যয়ের সমান তাহাই নির্ণয় করা হইল ; নির্ণেয় ঘোড়ার সংখ্যা $z$ হইলে,

দৈ নি ক ব্য য়

| বলদ | ঘোড়া |
|---|---|
| 4 | 3 |
| 6 | $z$ |

$$\therefore\ z=\frac{3\times 6}{4}=\tfrac{9}{2}.$$

$\therefore$ 6টি বলদের 1 দিনের ব্যয়$=\frac{9}{2}$টি ঘোড়ার 1 দিনের ব্যয়$=$টা. $4\times\frac{9}{2}=$টা. 18 ;

$\therefore$ 6টি বলদের 6 দিনের ব্যয়$=$টা. $18\times 6=$108 টাকা।

**উদা. 15.** 5 জন প্রাপ্তবয়স্ক পুরুষ অথবা 9 জন বালকে কোন কার্য 19 দিনে সম্পন্ন করিতে পারিলে, 13 জন প্রাপ্তবয়স্ক পুরুষ ও 7 জন বালক একত্র কাজ করিয়া কত দিনে ঐ কার্যের দ্বিগুণ একটি কার্য সম্পন্ন করিতে পারে ? ( *If either 5 men or 9 boys can do a certain piece of work in 19 days, in how many days can 13 men and 7 boys working together do a piece of work twice as great ?* )

প্রাপ্তবয়স্ক পুরুষ ও বালককে যে-কোন এক জাতিতে রূপান্তর করিয়া অগ্রসর হইতে হইবে। 13 জন প্রাপ্তবয়স্ক পুরুষ $x$-সংখ্যক বালকের সমান হইলে,

| প্রা. পু. | বালক |
|---|---|
| 5 | 9 |
| 13 | $x$ |

( মনে মনে বিচার করিতে হইবে )

$$\therefore\ x=\frac{9\times 13}{5}=\frac{117}{5};$$

$\therefore$ 13 জন প্রাপ্তবয়স্ক ও 7 জন বালক$=(\frac{117}{5}+7)$, অর্থাৎ $\frac{152}{5}$ জন বালক।

এখন, মনে কর নির্ণেয় দিন-সংখ্যা$=y$ ;

| বালক | কার্য | দিন |
|---|---|---|
| 9 | 1 | 19 |
| $\frac{152}{5}$ | 2 | $y$ |

(1) বালক বেশি, দিন কম ;

$\therefore$ গুণক-অনুপাত (M.R.)$=9/\frac{152}{5}$ ;

(2) কাজ বেশি, দিন বেশি ;

$\therefore$ গুণক-অনুপাত (M. R.)$=2/1$ ;

$$\therefore\ y=\frac{19\times 9\times 2}{\frac{152}{5}\times 1}=\frac{19\times 9\times 2\times 5}{152}=\frac{45}{4}=11\tfrac{1}{4}.$$

**উদা. 16.** 2 জন প্রাপ্তবয়স্ক পুরুষ ও 5 জন বালকে 5 দিনে কোন কার্যের অর্ধেক এবং 3 জন প্রাপ্তবয়স্ক পুরুষ ও 4 জন বালক 3 দিনে সেই কার্যের এক-তৃতীয়াংশ সম্পন্ন করিতে পারে। 9 জন প্রাপ্তবয়স্ক পুরুষ কত দিনে কার্যটি সম্পন্ন করিতে পারিবে ? ( *2 men and 5 boys can do half of a piece of work in 5 days,*

*and 3 men and 4 boys can do one-third of it in 3 days. How many days will 9 men take to do it ? )* (*C. U., I. A.—Com. 1937*)

2 জন প্রাপ্তবয়স্ক ও 5 জন বালক 5 দিনে করে কার্যটির $\frac{1}{2}$ ; ...

∴ 2 জন প্রাপ্তবয়স্ক ও 5 জন বালক 1 দিনে করে কার্যটির $\frac{1}{10}$ ; ... (i)

আবার 3 জন প্রাপ্তবয়স্ক ও 4 জন বালক 3 দিনে করে কার্যটির $\frac{1}{3}$ ; ...

∴ 3 জন প্রাপ্তবয়স্ক ও 4 জন বালক 1 দিনে করে কার্যটির $\frac{1}{9}$ ; ... (ii)

(i) হইতে 8 প্রা. ব. ও 20 বা. 1 দিনে করে কার্যটির $\frac{2}{5}$ ; ...

(ii) „ 15 প্রা. ব. ও 20 বা. 1 „ „ „ $\frac{5}{9}$ ; ...

---

∴ বিয়োগ করিয়া, 7 প্রা. ব. 1 দিনে করে কার্যটির $(\frac{5}{9}-\frac{2}{5})=\frac{7}{45}$ ;

মনে কর, 9 „ $x$ „ „ „ 1

$$\therefore x=\frac{1 \text{ দিন}\times 7\times 1}{9\times\frac{7}{45}}=\frac{1 \text{ দিন}\times 7\times 45}{9\times 7}=5 \text{ দিন।}$$

(1) লোক বেশি, দিন **কম** ;
∴ 7 উপরে ;
(2) কাজ বেশি, দিন **বেশি** ;
∴ 1 উপরে।

**উদা. 17.** $A$ যে কার্য $3\frac{1}{2}$ দিনে সম্পন্ন করিতে পারে $B$ তাহা $4\frac{1}{3}$ দিনে সম্পন্ন করিতে পারে ; $A$ ও $B$ এর সাপ্তাহিক বেতন যথাক্রমে টা. 30·80 প. ও টা. 23·10 প. হইলে, যে কার্য সমাধা করিয়া $B$ টা. 156·00 প. পায়, সেই কার্য সমাধা করিয়া $A$ কত চাহিবে ? ( *A can do a piece of work in* $3\frac{1}{2}$ *days which B can do in* $4\frac{1}{3}$ *days. If A's wages are Rs. 30·80 P. per week and B's wages Rs. 23·10 P. per week, what would A have charged for doing a piece of work for which B was paid Rs. 156·00 ?*)

মনে কর নির্ণেয় অর্থের পরিমাণ $x$ ; তাহা হইলে,

| দিন | বেতনের হার | মোট বেতন |
|---|---|---|
| B $4\frac{1}{3}=\frac{13}{3}$ | 23·10 | টা. 156 |
| A $3\frac{1}{2}=\frac{7}{2}$ | 30·80 | $x$ |

( মনে মনে ) :
(1) দিন কম, বেতন **কম** ;
∴ $\frac{7}{2}$ উপরে ;
(2) হার বেশি, বেতন **বেশি** ;
∴ 30·80 উপরে ;

$$\therefore x=\frac{\text{টা. }156\times\frac{7}{2}\times 30{\cdot}80}{\frac{13}{3}\times 23{\cdot}10}=\text{টা. }\frac{156\times 7\times 3080\times 3}{13\times 2310\times 2}=\underline{168 \text{ টাকা।}}$$

**উদা. 18.** একটি রেল কম্পানি 30 এবং তদূর্ধ্ব সংখ্যক লোকের দল-সমূহের যাতায়াতের জন্য কেবলমাত্র যাওয়া বা আসার ভাড়া ও তাহার এক-চতুর্থাংশ, এই কম ভাড়ায় ও তদপেক্ষা কম-সংখ্যক লোকের দল-সমূহের যাতায়াতের জন্য যাওয়া বা আসার ভাড়ার $1\frac{3}{4}$ ভাড়ায় পরিবহণ ব্যবস্থা করে। 35 জন লোকের একদলের টা. 227/50 প. খরচ পড়িলে, 15 জন লোকের এক দলের কত খরচ পড়িবে ? (*A railway company convey parties of 30 and upwards at a reduced rate of single fare and quarter for the return journey, but for*

*parties of smaller number the rate is $1\frac{3}{4}$ of single journey. If it costs Rs. 227/50 P. for a party of 35, what would be the charge for a party of 15 ? )*

মনে কর নির্ণেয় খরচ $= x$ তাহা হইলে,

| যাত্রী-সংখ্যা | ভাড়ার হার (যাওয়া বা আসার ভাড়ার) | খরচ |
|---|---|---|
| 35 | $1\frac{1}{4} = \frac{5}{4}$ | টা. 227·50 |
| 15 | $1\frac{3}{4} = \frac{7}{4}$ | $x$ |

(1) যাত্রীসংখ্যা কম ; ∴ খরচ **কম** ; ∴ 15 উপরে ;
(2) হার বেশি ; ∴ খরচ **বেশি** ; ∴ $\frac{7}{4}$ উপরে।

$$x = \frac{\text{টা. } 227\cdot50 \times 15 \times \frac{7}{4}}{35 \times \frac{5}{4}} = \frac{\text{টা. } 227\cdot50 \times 15 \times 7}{35 \times 5} = \text{টা. } 136/50 \text{ প.।}$$

**উদা. 19.** 6 জন কম্পোজিটর দৈনিক $10\frac{1}{2}$ ঘণ্টা কাজ করিয়া 32 দিনে প্রত্যেক পংক্তিতে 40টি অক্ষর এবং প্রত্যেক পৃষ্ঠায় 60টি পংক্তিযুক্ত 1440 পৃষ্ঠার অক্ষর সাজাইতে পারে, প্রতিদিন 7 ঘণ্টা কাজ করিয়া কত দিনে 9 জন কম্পোজিটর প্রত্যেক পংক্তিতে 50টি অক্ষর এবং প্রত্যেক পৃষ্ঠায় 45টি পংক্তিযুক্ত 1920 পৃষ্ঠার অক্ষর সাজাইতে পারিবে ? *( If 6 compositors in 32 days of $10\frac{1}{2}$ hours each, can compose 1440 pages, each page containing 60 lines and each line 40 letters ; in how many days of 7 hours each, can 9 compositors compose 1920 pages, each page containing 45 lines and each line 50 letters ? )*

মনে কর নির্ণেয় দিন-সংখ্যা $= x$ ; তাহা হইলে,

| কম্পো.-সংখ্যা | ঘণ্টা | অক্ষর | পংক্তি | পৃষ্ঠা | দিন |
|---|---|---|---|---|---|
| 6 | $10\frac{1}{2} = \frac{21}{2}$ | 40 | 60 | 1440 | 32 |
| 9 | 7 | 50 | 45 | 1920 | |

(মনে মনে) :
(1) কম্পো -সংখ্যা বেশি, দিন **কম** ; 6 উপরে ;
(2) ঘণ্টা কম, দিন **বেশি** ; $\frac{21}{2}$ উপরে ;
(3) অক্ষর বেশি, দিন **বেশি** ; 50 উপরে ;
(4) পংক্তি কম, দিন **কম** ; 45 উপরে ;
(5) পৃষ্ঠা বেশি, দিন **বেশি** ; 1920 উপরে ;

$$\therefore x = \frac{32 \times 6 \times \frac{21}{2} \times 50 \times 45 \times 1920}{9 \times 7 \times 40 \times 60 \times 1440} = \frac{32 \times 6 \times 21 \times 50 \times 45 \times 1920}{9 \times 7 \times 2 \times 40 \times 60 \times 1440} = 40.$$

**উদা. 20.** এক কারখানায় 80 জন লোক নিয়োগ করা হইয়াছিল ; ঐ কারখানার কাজের সময় ছিল সপ্তাহে 45 ঘণ্টা ও তাহাদের সাপ্তাহিক বেতনের পরিমাণ ছিল 2,765 টাকা। যদি অতিরিক্ত 16 জন লোক নিযুক্ত করা হয় ও 96 জনের সকলে সপ্তাহে অতিরিক্ত 9 ঘণ্টা করিয়া কাজ করে, তাহা হইলে, অতিরিক্ত সময় কাজের জন্য সাধারণ হারের $1\frac{1}{3}$ গুণ হারে বেতন দেওয়া হইলে, মোট সাপ্তাহিক বেতনের বৃদ্ধি কত হইবে হিসাব কর। *(In a factory 80 men were employed and the working hours were 45 hours per week. The weekly wages*

*amounted to Rs. 2,765. If 16 extra men were employed and all the 96 men worked for 9 hours per week overtime for which they were paid at $1\frac{1}{3}$ time the usual rate, calculate the increase in the total amount to be paid in wages per week. )* (*W. B. S. B., H. S. 1961*)

সাধারণ হারের $1\frac{1}{3}$ গুণ হারে 9 ঘণ্টার কাজ = সাধারণ হারে $9 \times 1\frac{1}{3} = 9 \times \frac{4}{3} = 12$ ঘণ্টার কাজ ; তাহা হইলে, 16 জন অতিরিক্ত লোকের কাজে যোগ দিবার পরে 96 জনের প্রত্যেকের সাপ্তাহিক কাজের সময় ধরা যায় সাধারণ হারে $45 + 12 = 57$ ঘণ্টা ; তাহা হইলে 96 জনের সাপ্তাহিক মোট বেতন $= x$ হইলে,

| লোক-সংখ্যা | ঘণ্টা-সংখ্যা | মোট বেতন |
|---|---|---|
| 80 | 45 | টা. 2,765 |
| 96 | 57 | $x$ |

(1) লোক-সংখ্যা বেশি ; ∴ মোট বেতন বেশি ; ∴ গুণক-অনুপাত (M. R.) = 96/80 ;
(2) ঘণ্টা-সংখ্যা বেশি ; ∴ মোট বেতন বেশি ; ∴ গুণক-অনুপাত (M. R.) = 57/45 ;

$$\therefore \quad x = \frac{\text{টা. } 2765 \times 96 \times 57}{80 \times 45} = \text{টা. } 4{,}202\cdot80$$

পূর্বের মোট সাপ্তাহিক বেতন = টা. 2,765·00

∴ মোট সাপ্তাহিক বেতনের বৃদ্ধি = টা. 1,437·80

## প্রশ্নমালা 2খ

1. 22 জন লোক দৈনিক 8 ঘণ্টা কাজ করিয়া 480 টাকা আয় করিলে, 25 জন লোক দৈনিক 11 ঘণ্টা করিয়া কাজ করিয়া কত আয় করিবে ?

2. 8 জন লোক 12 দিনে 72 হেক্টার জমি চাষ করিতে পারিলে, 18 জন লোক 10 দিনে কত হেক্টার জমি চাষ করিতে পারিবে ?

3. 1500 লোকের এক উদ্‌বাস্তু শিবির ( refugee camp )-এর উদ্‌বাস্তুগণের 14 দিনের ভরণ-পোষণের খরচা 21,000 টাকা পড়িল। একই হারে 1,200 লোকের 17 দিনের ভরণ-পোষণের খরচা ( cost of maintenance ) কত পড়িবে ?
( *C. U., I. A.—Com. 1949*)

*4. এক হোটেল মালিক 13 জন লোকের এক দলের 7 দিনের খাইবার এবং থাকিবার ( boarding and lodging ) খরচা বাবত টা. 596·96 প. ধার্য করিলেন। 10 জন লোকের এক দল ঐ হোটেলে 18 দিন থাকিলে এবং খাইলে, তিনি খরচা বাবত কত ধার্য করিবেন ( how much he should charge for a party of 10 men who stayed for 18 days ) ? ( *C. U., I. A.—Com.* )

5. 35 জন লোক দৈনিক 9 ঘণ্টা কাজ করিয়া 18 দিনে টা. 945·00 আয় করিলে, 42 জন লোক দৈনিক 12 ঘণ্টা কাজ করিয়া 25 দিনে কত আয় করিবে ?

6. 12টি পাম্প দৈনিক 7 ঘণ্টা ধরিয়া চলিয়া 20 দিনে 2,800 টনে জল তুলিতে পারিলে, দৈনিক 9 ঘণ্টা ধরিয়া চলিয়া 20টি পাম্প কত দিনে 3,000 টনে জল তুলিতে পারে ? ( *C. U., B. Com. 1967* )

7. 12 জন লোক দৈনিক 9 ঘণ্টা করিয়া কার্য করিয়া 30 দিনে একটি কার্য শেষ করিতে পারিলে, ঐ কার্যের 4 গুণ একটি কার্য 24 দিনে শেষ করিতে হইলে, দৈনিক 10 ঘণ্টা করিয়া কার্য করে এইরূপ কত জন লোকের প্রয়োজন হইবে ?

8. একটি কার্য 12 দিনে সম্পন্ন করিতে হইলে, 50 জন লোকের দৈনিক 8 ঘণ্টা করিয়া কার্য করিতে হয়। ঐ কার্যের দ্বিগুণ একটি কার্য 16 দিনে সম্পন্ন করিতে হইলে, 60 জন লোকের দৈনিক কত ঘণ্টা করিয়া কার্য করিতে হইবে ?

9. 30 জন লোক দৈনিক 9 ঘণ্টা কার্য করিয়া 11 দিনে একটি কার্য সম্পন্ন করিতে পারিলে, ঐ কার্যের 3 গুণ একটি কার্য 18 দিনে সম্পন্ন করিতে হইলে, 55 জন লোকের দৈনিক কত ঘণ্টা করিয়া কার্য করিতে হইবে ? ( *Pat. 1949* )

**10.** একটি গরু একটি মেষের চার গুণ খাইতে পারে এইরূপ ধরিলে ( **assuming that a cow can consume 4 times as much as a sheep** ), যদি 12টি গরু 15 দিনে 5 টনে খড় ( **hay** ) খাইতে পারে, তাহা হইলে, 96টি মেষের 40 টনে খড় খাইতে কত সময় লাগিবে ? ( *C. U., I. A.—Com. 1949* )

**11.** 2 জন পুরুষে যতগুলি চারা রোপণ করিতে পারে, একই সময়ে 3 জন স্ত্রীলোকেও ততগুলি চারা রোপণ করিতে পারিলে, যদি 14 জন লোকে দৈনিক 9 ঘণ্টা কার্য করিয়া 12 দিনে ( in 12 days of 9 hours each ) 3780টি আমের চারা রোপণ করিতে পারে, তাহা হইলে দৈনিক 8 ঘণ্টা কার্য করিয়া 45 দিনে 9000 আমের চারা রোপণ করিতে কতজন স্ত্রীলোকের প্রয়োজন হইবে ?

**12.** দৈনিক 6 ঘণ্টা করিয়া কার্য করিয়া 9 দিনে 72 জন লোকে 324 মিটার দীর্ঘ, 12 মি. বিস্তৃত ও 2 মি. 90 সেমি. গভীর একটি পরিখা খনন করিতে পারিলে, 36 দিনে 1458 মি. দীর্ঘ, 14 মি. 50 সেমি. বিস্তৃত ও 3 মি. গভীর একটি পরিখা খনন করিতে দৈনিক $4\frac{1}{2}$ ঘণ্টা করিয়া কার্য করে এইরূপ কতজন লোকের আবশ্যক হইবে ?

***13.** দৈনিক 11 ঘণ্টা কার্য করিয়া $5\frac{1}{2}$ দিনে 124 জন লোকে $232\frac{1}{2}$ গজ দীর্ঘ, 3 ফু. 8 ই. প্রশস্ত ও 2 ফু. 4 ই. গভীর একটি পরিখা খনন করিতে পারিলে, দৈনিক 9 ঘণ্টা কার্য করিয়া 36 জন লোক $337\frac{1}{2}$ গ. দীর্ঘ, 5 ফু. $7\frac{1}{3}$ ই. প্রশস্ত ও 3 ফু. 6 ই. গভীর একটি পরিখা, একই সময়ে প্রথম দলের প্রত্যেকে যে কার্য করে দ্বিতীয় দলের প্রত্যেকে তাহার $\frac{1}{8}$ গুণ অধিক কার্য করে ধরিয়া, কত দিনে খনন করিতে পারিবে ?

**14.** দৈনিক 10 ঘণ্টা কাজ করিলে যদি 16 দিনে 60 জন পুরুষ, 12 জন স্ত্রীলোক ও 10 জন বালক 240 মি. দীর্ঘ, 2·5 মি. প্রশস্ত এবং 4 মি. গভীর একটি পরিখা খনন করিতে পারে, তাহা হইলে দৈনিক 8 ঘণ্টা কাজ করিয়া 144 মি. দীর্ঘ, 12 মি. প্রশস্ত এবং 8 মি. গভীর পরিখা খনন করিতে 48 জন পুরুষ, 16 জন স্ত্রীলোক ও 8 জন বালকের কত দিন লাগিবে ? ধরিয়া লও একজন পুরুষ 2 জন বালকের সমান এবং 3 জন পুরুষ 5 জন স্ত্রীলোকের সমান কাজ করে। ( *W. B. S. B., H. S. 1971* )

**( If 60 men, 12 women and 10 boys can dig a trench 240 m. long, 2·5 m. broad and 4 m. deep in 16 days of 10 hours each,**

in how many days of 8 hrs. each will 48 men, 16 women and 8 boys dig a trench 144 m. long, 12 m. broad and 8 m. deep, assuming that one man can do as much work as 2 boys and 3 men as much as 5 women ? )

**15.** 920 ফুট দীর্ঘ, 17 ফুট প্রশস্ত ও 10 ফুট গভীর একটি পরিখা 7 জন প্রাপ্তবয়স্ক পুরুষ ও 2 জন বালকে খনন করিয়াছে ; কার্যটি 6 জন প্রাপ্তবয়স্ক পুরুষ ও 5 জন বালক-দ্বারাও একই সময়ে সম্পন্ন হইতে পারিত। 5 জন প্রাপ্তবয়স্ক পুরুষ ও 3 জন বালকে ঐ সময়ের অর্ধেক সময়ে 15 ফুট প্রশস্ত ও 12 ফুট গভীর একটি পরিখার কতখানি দৈর্ঘ্য খনন করিতে পারিত ?

**16.** মাথাপিছু দৈনিক (per diem per man) 403 গ্রাম হারে 4,500 লোকের 15 সপ্তাহের খাদ্য থাকিলে, ঐ খাদ্যে মাথাপিছু দৈনিক 310 গ্রাম হারে 27 সপ্তাহ চালাইতে হইলে, কত লোকের চলিয়া যাইতে হইবে ?

***17.** প্রত্যেক লোকের জন্য দৈনিক 360 গ্রাম করিয়া খাদ্য বরাদ্দ করিলে, যে খাদ্য আছে তাহাতে 3,250 জনের এক সৈন্যদলের 22 সপ্তাহ চলে। 7 সপ্তাহ পরে আরও 1,250 জন সৈন্য ঐ সৈন্যদলে যোগ দিলে এবং তখন সমস্ত সৈন্যদলের জন্য মাথাপিছু খাদ্যের দৈনিক বরাদ্দ 300 গ্রাম করিলে, অবশিষ্ট খাদ্যে কতদিন চলিবে ?

***18.** এক অবরুদ্ধ শহরে, 10,000 সৈন্যের এক সৈন্যদলের, মাথাপিছু দৈনিক $9\frac{1}{2}$ আউন্স হারে 4 সপ্তাহ চলে এইরূপ খাদ্য মজুত আছে। এক সপ্তাহ পরে, অবশিষ্ট খাদ্যে যাহাতে 6 সপ্তাহ চলে তাহার জন্য খাদ্য বরাদ্দ কমান স্থির হইল ( it was decided to reduce the diet allowance )। এই সময়ে সৈন্য-সংখ্যা কমিয়া 9,500-এ দাঁড়াইলে, মাথাপিছু খাদ্যের দৈনিক বরাদ্দ কত হওয়া উচিত ? *( G C. I. )*

**19.** দেখা গেল জাহাজ ঘাটার দুইটি ক্রেন ( ভারোত্তোলক যন্ত্র ) ( two dock yard cranes )-এর জাহাজের খোল ( ship's hold ) হইতে 310টি সমান ওজনের পেটিকা সরাইয়া লইতে 7 ঘণ্টা 45 মিনিট লাগে। 3টি ক্রেনের একটি অপর দুইটির প্রত্যেকটির $1\frac{1}{3}$ গুণ দ্রুত কাজ করিতে পারিলে এবং অপর দুইটি পূর্বের দুইটির ন্যায়ই কাজ করিলে, ঐ একই প্রকারের 3,444টি পেটিকা সরাইয়া লইতে, এই তিনটি ক্রেনের কত সময় লাগিবে ? *( G. C. I. )*

**20.** 8 জন প্রাপ্তবয়স্ক পুরুষ অথবা 17 জন বালক 26 দিনে একটি কার্য সম্পন্ন করিতে পারিল, ঐ কার্যের 5 গুণ একটি কার্য সম্পন্ন করিতে 4 জন প্রাপ্তবয়স্ক পুরুষ ও 24 জন বালকের কত দিন লাগিবে ( how many days will 4 men and 24 boys take to do a piece of work 5 times as great ) ?

**21.** 10 জন প্রাপ্তবয়স্ক পুরুষ অথবা 25 জন বালিকা অথবা 80 জন বালক একটি কার্য 100 দিনে সম্পন্ন করিতে পারিলে, 50 জন প্রাপ্তবয়স্ক পুরুষ, 20 জন বালক ও 160 জন বালিকা ঐ কার্যের দ্বিগুণ একটি কার্য কতদিনে সম্পন্ন করিতে পারিবে ?

প্রত্যেক বালককে দৈনিক 50 প. হারে মজুরি দিলে, শেষের সমগ্র কার্যটি শেষ হইলে, মোট মজুরি কত লাগিবে ?

*22. গমের দর কুইন্টাল প্রতি টা 8/16 প. হইলে, 350 গ্রাম ওজনের রুটির দাম হয় 34 প.। 875 গ্রাম ওজনের একখানি রুটির দাম যখন 90 প. তখন গমের দর কুইন্টাল প্রতি কত ?

23. প্রতি পৃষ্ঠায় 60 লাইন ও প্রতি লাইনে 40টি করিয়া অক্ষর আছে এইরূপ 600 পৃষ্ঠা, দৈনিক $10\frac{1}{2}$ ঘণ্টা করিয়া কার্য করিয়া 16 দিনে 8 জন টাইপিস্ট ( **typist,** টাইপকার্যে রত ব্যক্তি ) টাইপ করিতে পারে। দৈনিক 8 ঘণ্টা করিয়া কার্য করে এইরূপ 10 জন টাইপিস্ট প্রতি পৃষ্ঠায় 48 লাইন ও প্রতি লাইনে 50টি করিয়া অক্ষর আছে এইরূপ 1,000 পৃষ্ঠা কতদিনে টাইপ করিবে ?

*24. এক ঠিকাদার 40 সপ্তাহে 97·5 কিমি. রেলপথ তৈয়ারি করিয়া দিবার চুক্তি করিয়া 2,160 জন লোক নিযুক্ত করিয়াছিল। 13 সপ্তাহে 32·5 কিমি. পথ তৈয়ারির কাজ শেষ হইলে, নির্দিষ্ট সময়ের পূর্বে যাহাতে কার্যটি শেষ না হয় তাহার জন্য তাহাকে তখন কত লোক ছাড়াইয়া দিতে হইয়াছিল ( **had then to pay off** ) ?

25. এক ঠিকাদার 96 দিনে একটি নির্মাণ-কার্য ( **a construction** ) সম্পন্ন করিয়া দিবার চুক্তি করিয়া 100 জন লোক নিযুক্ত করিল এবং দেখিল যে, এক-ষষ্ঠাংশ সময়ে মাত্র কার্যের এক-সপ্তমাংশ শেষ হইয়াছে। যথাসময়ে কার্য সম্পন্ন করিতে হইলে তাহাকে তখন আর কত লোক নিযুক্ত করিতে হইবে ?

*26. এক ঠিকাদার 50 সপ্তাহে 20 মাইল রাস্তা তৈয়ারি করিয়া দিবার চুক্তি করিয়া 112 জন লোক নিযুক্ত করিল। তাহারা দৈনিক 6 ঘণ্টা কার্য করিয়া 22 সপ্তাহে 5 মাইল রাস্তা তৈয়ারির কার্য সমাধা করিল। ঐ লোকদল তখন দৈনিক 8 ঘণ্টা করিয়া কার্য করিতে সম্মত হওয়ায় এবং দৈনিক ঐ একই সংখ্যক ঘণ্টা কার্য করিবে এইরূপ অতিরিক্ত কয়েকজন লোক নিযুক্ত করায় নির্দিষ্ট সময়ে কার্যটি সম্পন্ন হইল। নবনিযুক্ত কর্মি-সংখ্যা নির্ণয় কর।

27. দৈনিক 10 ঘণ্টা পরিশ্রম করিয়া 15 জন লোকে 12 দিনে একটি কার্য সম্পন্ন করিতে পারিলে, কত জন লোকে দৈনিক সমান সংখ্যক ঘণ্টা পরিশ্রম করিয়া উহার দেড়গুণ ( **half as much again** ) একটি কার্য, প্রথম দলের তিনজন লোকে যে পরিমাণ কার্য করিতে পারে, একই সময়ে সেই পরিমাণ কার্য করিতে দ্বিতীয় দলের মাত্র দুইজন লোকের প্রয়োজন হয় এইরূপ ধরিলে, ঐ সময়ের এক-দশমাংশ সময়ে সম্পন্ন করিতে পারিবে ?

*28. 3 জন প্রাপ্তবয়স্ক পুরুষ, 4 জন স্ত্রীলোক ও 5 জন বালক-বালিকা, দৈনিক 10 ঘণ্টা করিয়া পরিশ্রম করিয়া, 24 দিনে 9·5 হেক্টার জমির শস্য কাটিতে পারে। একজন প্রাপ্তবয়স্ক পুরুষে, একজন স্ত্রীলোকে ও বালক-বালিকাদের এক-একজনে যে-যে পরিমাণ কার্য করিতে পারে তাহাদের অনুপাত 3 : 2 : 1 মনে করিলে, কত সময়ে দৈনিক 12 ঘণ্টা করিয়া পরিশ্রম করিয়া, 7 জন প্রাপ্তবয়স্ক পুরুষ, 6 জন স্ত্রীলোক ও 11 জন বালক-বালিকা একত্র 14·25 হেক্টার জমির শস্য কাটিতে পারে ?

29. এক ঠিকাদার একটি কার্য এক নির্দিষ্ট সময়ের মধ্যে সম্পন্ন করিয়া দিবার চুক্তি করিয়া দৈনিক 9 ঘণ্টা করিয়া কার্য করে এইরূপ 55 জন লোক নিযুক্ত করিল। নির্দিষ্ট সময়ের $\frac{3}{4}$ অংশ সময় অন্তে সে দেখিল যে, কার্যটির মাত্র $\frac{3}{7}$ অংশ সম্পন্ন হইয়াছে। নির্দিষ্ট সময়ে কার্যটি সম্পন্ন করিতে হইলে, যদি অবশিষ্ট সময়ে সকলেই দৈনিক 11 ঘণ্টা করিয়া কার্য করে তাহা হইলে, তাহাকে তখন আর কত লোক নিযুক্ত করিতে হইবে ?

*30. প্রত্যেকে দৈনিক 8 ঘণ্টা পরিশ্রম করিয়া 15 জন লোকের একটি কার্য 19 দিনে সম্পন্ন করিতে পারে। তাহারা কার্যটি আরম্ভ করিবার 10 দিন পরে আকস্মিক দুর্ঘটনার জন্য ( owing to an accident ) তিন দিনের জন্য কার্য বন্ধ রাখিল ; এই দুর্ঘটনায় চারজন অকর্মণ্য হইয়া পড়িল। তখন আর কত লোক তাহাদের সহিত যোগ দিলে এবং তখন হইতে সকলেই দৈনিক 9 ঘণ্টা করিয়া পরিশ্রম করিলে, নির্দিষ্ট সময়েই কার্যটি শেষ হইতে পারে ( **how many more men must then join them so that the work may be finished in the specified time, all the men then working 9 hours a day** ) ?

*31. এক ঠিকাদার 150 দিনে একটি কার্য সম্পন্ন করিয়া দিবার চুক্তি করিয়া 20 জন প্রাপ্তবয়স্ক পুরুষ, 30 জন স্ত্রীলোক ও 75 জন বালক-বালিকা নিযুক্ত করিল। 60 দিন পর সে দেখিল যে, কার্যের মাত্র এক-চতুর্থাংশ সম্পন্ন হইয়াছে ; তখন সে স্ত্রীলোকদিগের সকলকে ও বালক-বালিকার 50 জনকে কার্য হইতে সরাইয়া দিয়া আরও প্রাপ্তবয়স্ক পুরুষ নিযুক্ত করিল। কার্যটি তখন নির্দিষ্ট সময়ের 5 দিন পূর্বেই শেষ হইল। 3 জন প্রাপ্তবয়স্ক পুরুষের কার্য 5 জন স্ত্রীলোকের কার্যের এবং 2 জন স্ত্রীলোকের কার্য বালক-বালিকাদের 3 জনের কার্যের সমান হইলে, কতজন অতিরিক্ত লোক নিযুক্ত করা হইয়াছিল নির্ণয় কর (find how many additional men were employed)।

*32. দৈনিক 5 ঘণ্টা করিয়া জ্বলে এরূপ 21টি বার্ণার ( burner )-এর জন্য 20 দিনে গ্যাস খরচা পড়ে টা. 2/97 প.। একই প্রকারের 70টি বার্ণার দৈনিক কত ঘণ্টা করিয়া জ্বালাইলে 31 দিনে গ্যাস খরচা পড়িবে টা. 20/46 প. ?

33. সাপ্তাহিক কার্যের ঘণ্টা-সংখ্যা ( number of working hours per week) 6 : 5 অনুপাতে হ্রাসপ্রাপ্ত হইলে এবং ঘণ্টা প্রতি মজুরির হার 3 : 4 অনুপাতে বৃদ্ধি প্রাপ্ত হইলে, যে সাপ্তাহিক মজুরি-বিল ( weekly wage bill )-এর পরিমাণ পূর্বে টা. 675 ছিল, তাহা কত বাড়িবে বা কমিবে ?

34. যে কার্য ক $11\frac{1}{2}$ দিনে সম্পন্ন করিতে পারে খ সেই কার্য $7\frac{3}{4}$ দিনে সম্পন্ন করিতে পারে। ক ও খ-এর সাপ্তাহিক বেতন যথাক্রমে টা. 9/30 প. ও টা. 11/50 প. হইলে, যে কার্য সম্পাদনের জন্য খ-কে টা. 35/50 প. দেওয়া হইয়াছিল, সেই কার্য সম্পাদনের জন্য ক কত চাহিবে ?

*35. একই সময়ে 3টি ঘোড়া-দ্বারা যে পরিমাণ জমি চাষ করা যায়, 5টি বলদ-দ্বারাও সেই পরিমাণ জমি চাষ করা যায় এবং 3টি বলদ রাখার দৈনিক ব্যয় 2টি ঘোড়া রাখার দৈনিক ব্যয়ের সমান। এক খণ্ড জমি 6টি ঘোড়ার দ্বারা 15 দিনে চাষ করা

হইল ; ঘোড়া-দ্বারা চাষে ঘোড়া প্রতি দৈনিক ব্যয় 6 টাকা হইলে, বলদ-দ্বারা চাষ করিয়া 10 দিনে ঐ জমির চাষ শেষ করা হইলে, চাষের ব্যয় কত পড়িবে নির্ণয় কর।
*( Burd. Entrance, 1962 )*

***36.** এক ছাপাখানায় 40 জন লোক নিযুক্ত করা হইয়াছিল ; ঐ ছাপাখানায় কাজের সময় ছিল সপ্তাহে 45 ঘণ্টা ও তাহাদের সাপ্তাহিক বেতনের পরিমাণ ছিল টা. 691/25 প.। অতিরিক্ত 8 জন লোক নিযুক্ত করা হইলে ও 48 জনের সকলে সপ্তাহে অতিরিক্ত 9 ঘণ্টা করিয়া কাজ করিলে, যদি অতিরিক্ত সময় কাজের জন্য সাধারণ হারের $1\frac{1}{8}$ গুণ হারে বেতন দেওয়া হয়, তাহা হইলে মোট সাপ্তাহিক বেতনের বৃদ্ধি কত হইবে হিসাব কর। *( C. U. )*

***37.** এক ষ্টীমার কম্পানি 20 এবং তদূর্ধ্ব সংখ্যক লোকের দল-সমূহের যাতায়াতের জন্য কেবলমাত্র যাওয়া বা আসার ভাড়ার দেড়গুণ এই নিম্নতর হারে পরিবহণ ব্যবস্থা করে, কিন্তু কম সংখ্যক লোকের দল-সমূহের যাতায়াতের জন্য এই হার যাওয়া বা আসার ভাড়ার $1\frac{3}{4}$ গুণ। 18 জন লোকের এক দলের যাতায়াত বাবত টা. 441 ষ্টীমার ভাড়া লাগিলে, 36 জন লোকের একদলের যাতায়াত বাবত কত ষ্টীমার ভাড়া লাগিবে ? ( ভাড়া বাবত ) কিছু কি বাঁচিবে ? যদি বাঁচে মাথাপিছু কত করিয়া বাঁচিবে ? ( **will there be any saving and if so, how much per person ?** )
*( C. U., B. Com. 1965 )*

***38.** প্রত্যেকখানি গড়ে দৈনিক 229·5 কিমি. পথ যাতায়াত করে এইরূপ 40 খানি মোটর-লরি ( motor-lorry ) সপ্তাহে 6 দিন করিয়া চালাইয়া এক পরিবহণ কম্পানি মাসে 80,000 টাকা আয় করে। প্রত্যেকখানি দৈনিক গড়ে 2025 কিমি. পথ যাতায়াত করে এইরূপ ঐ একই প্রকারের 85 খানি লরি, সপ্তাহে দুই দিন বিশ্রাম-সহ চালাইলে, ঐ কম্পানির আয় ঐ হিসাবে কত হইবে ( what should be its estimated monthly income ) ? *( G. C. I. )*

**39.** এক রেলকম্পানি এক কয়লাখনির মালিকের সহিত এই চুক্তিতে আবদ্ধ হইল যে, সে তাহার রেল লাইনের পার্শ্বে অবস্থিত কিয়ৎ পরিমাণ কয়লা 35 সপ্তাহে অপসারণ করিয়া দিবে। এই উদ্দেশ্যে প্রত্যেকখানিতে 19·25 টনে মাল ধরে এইরূপ 50 খানি ট্রাক ( truck, গাড়ি ) প্রতি সপ্তাহে 2 দিনের জন্য নিয়োগ করা হইল। 13 সপ্তাহ শেষে দেখা গেল সমস্ত মালের কেবলমাত্র $\frac{2}{7}$ অংশ অপসারিত হইয়াছে। নির্দিষ্ট সময়ে সমস্ত কার্য সম্পাদন করিবার জন্য রেলকম্পানি তখন প্রতি সপ্তাহে 3 দিনের জন্য 65 খানি ট্রাক নিয়োগ করিলে, নূতন ট্রাকের প্রতিখানির ধারণ-ক্ষমতা ( capacity ) কত হইতে হইবে ? 13 সপ্তাহের শেষ পর্যন্ত অপসারণ-ব্যয় 300 টাকা পড়িলে, অপসারণের মোট ব্যয় কত পড়িবে ? *( G. C. I. )*

[ ইঙ্গিত :

| ট্রাক-সংখ্যা | সম্পূর্ণ মালের অংশ | সপ্তাহ-সংখ্যা | সাপ্তাহিক দিন-সংখ্যা | ধারকত্ব |
|---|---|---|---|---|
| 50 | $\frac{2}{11}$ | 13 | 2 | 19·25 ট. |
| 65 | $\frac{9}{11}$ | 22 | 3 | $x$ |

( প্রথম স্তম্ভ : ফল ছোট ; দ্বিতীয় স্তম্ভ : ফল বড় ; তৃতীয় স্তম্ভ : ফল ছোট ; চতুর্থ স্তম্ভ : ফল ছোট । )

শেষাংশ : কাজের অংশ ধরিয়া সমাধান করিলে সহজ হইবে । ]

**40. এক মুদ্রাকর ( printer ) 36 দিনে 2 খানি বই ছাপিয়া দিবার চুক্তি করিয়া, ঐ উদ্দেশ্যে 6 জন কম্পোজিটার ( compositor, মুদ্রণের জন্য যে ব্যক্তি অক্ষর সাজায় ) নিযুক্ত করিল। দৈনিক $10\frac{1}{2}$ ঘণ্টা হারে 16 দিন কাজ করিবার পর যখন গড়ে প্রতি লাইনে 40টি অক্ষর এবং প্রতি পৃষ্ঠায় 60টি লাইন যুক্ত 720 পৃষ্ঠার একখানি বই মাত্র শেষ হইল, তখন কম্পোজিটারগণ দৈনিক 7 ঘণ্টার অধিক সময় কাজ করিতে অসম্মত হইল। যে বইখানির অক্ষর সাজান তখনও বাকী আছে, হিসাব করিয়া দেখা গেল, সেই বইখানিতে গড়ে প্রতি লাইনে 50টি অক্ষর এবং প্রতি পৃষ্ঠায় 45 লাইন যুক্ত 960 পৃষ্ঠা থাকিবে।

**(ক)** নির্দিষ্ট সময়ে কাজ শেষ করিতে হইলে, মুদ্রাকরের কতজন অতিরিক্ত কম্পোজিটার নিযুক্ত করিতে হইবে ?

**(খ)** দৈনিক $10\frac{1}{2}$ ঘণ্টা করিয়া কাজ করিতে সম্মত হইয়া কম্পোজিটারগণ তাহাদের মাথাপিছু দৈনিক বেতনের হার পূর্বহার 2 টাকার 50% অধিক চাহিলে, এবং দৈনিক 7 ঘণ্টা করিয়া কাজ করে এইরূপ কম্পোজিটারগণের দৈনিক বেতনের হার মাথাপিছু টা. 2/50 প. হইলে, ছাপাখানা দৈনিক 7 ঘণ্টা করিয়া চালাইয়া নূতন কম্পোজিটার নিয়োগ করা এবং উচ্চতর হার বেতনে পূর্ব কম্পোজিটারগণ দিয়াই কাজ চালান, মুদ্রাকরের এই দুই পথের কোন পথ অবলম্বন করা উচিত ? *(G. C. I.)*

[ (ক)

| দিন-সংখ্যা | ঘণ্টা-সংখ্যা | পৃষ্ঠা-সংখ্যা | পংক্তি-সংখ্যা | অক্ষর-সংখ্যা | কম্পোজিটার-সংখ্যা |
|---|---|---|---|---|---|
| 16 | $\frac{21}{2}$ | 720 | 60 | 40 | 6 |
| 20 | 7 | 960 | 45 | 50 | $x$ |

$$\therefore \quad x=\frac{6\times16\times21\times960\times45\times50}{20\times2\times7\times720\times60\times40}=9.$$

(খ) 20 দিনে বাকী কাজ শেষ করিতে দৈনিক 7 ঘণ্টা করিয়া কাজ করে এইরূপ 9 জন কম্পোজিটারের প্রয়োজন ; এই 9 জনের 20 দিনের বেতন = টা. $2{\cdot}50\times9\times20$ = টা. 450.

20 দিনে বাকী কাজ শেষ করিতে দৈনিক $10\frac{1}{2}$ ঘণ্টা করিয়া কাজ করে এইরূপ কম্পোজিটারের সংখ্যা

| ঘণ্টা-সংখ্যা | কম্পোজিটার-সংখ্যা |
|---|---|
| 7 | 9 |
| $\frac{21}{2}$ | $x$ |

$=\frac{9\times7\times2}{21}=6$ ;

এই 6 জনের 20 দিনের বেতন = টা. $3\times6\times20$ = টা. 360. ]

## উত্তরমালা

**1.** 750 টাকা। **2.** 135 হেক্টার। **3.** 20,400 টাকা। **4.** টা. 1180/80 প.। **5.** 2,100 টাকা। **6.** 10 দিন। **7.** 54 জন। **8.** 10 ঘণ্টা। **9.** 9 ঘণ্টা। **10.** 60 দিন। **11.** 15 জন। **12.** 135 জন। **13.** 66 দিন। **14.** $135\frac{9}{138}$ দিন, অর্থাৎ 136 দিন। **15.** 340 ফুট। **16.** 1,250 জন। **17.** 13 সপ্তাহ। **18.** 5 আউন্স। **19.** 49 ঘ. 12 মি.। **20.** 68 দিন। **21.** $17\frac{80}{233}$ দিন; 8,000 টাকা। (বাস্তব ক্ষেত্রে উত্তর হইবে 18 দিন এবং তখন শেষোক্ত কার্যের জন্য মোট মজুরি হইবে 8,388 টাকা।) **22.** টা. 8/64 প.। **23.** 28 দিন। **24.** 80 জন। **25.** 20 জন। **26.** 86 জন। **27.** 150 জন। **28.** 15 দিন। **29.** 125 জন। **30.** 9 জন। **31.** 114 জন। **32.** $6\frac{2}{3}$ ঘণ্টা। **33.** 73 টাকা বৃদ্ধি। **34.** টা. 42/60 প.। **35.** 600 টাকা। **36.** টা. 331/80 প.। **37.** টা. 756; টা. 3·50. **38.** টা. 1,25,000. **39.** 26·25 টনে; 1,650 টাকা। **40.** (ক) 3; (খ) পুরাতন দল দ্বারা চালানই সুবিধাজনক, নূতন দলের জন্য খরচ 25% অধিক হইবে।

# 3
# সমানুপাতী অংশ
# ( Proportional Parts )
# ও
# সম্ভূয় সমুত্থান
# বা
# অংশীদারী ব্যবসায়
# ( Partnership )

## 3.1. সমানুপাতী অংশ-সমূহে বিভাজন

যৌথ ব্যবসায়ের লাভাংশ, যৌথ সম্পত্তি, ইত্যাদিকে অথবা যে কোন প্রদত্ত রাশিকে, অনেক সময়ে প্রদত্ত অনুপাত-সমূহের সমানুপাতী অংশ-সমূহে ভাগ করিবার প্রয়োজন হয়। এইরূপ বণ্টন বা বিভাজনকে সমানুপাতী অংশ-সমূহে বিভাজন ( division into proportional parts ) বলা হয়।

মনে কর Q রাশিটিকে 3 : 4 অনুপাতে ভাগ করিতে হইবে। $3+4=7$ ;

∴ রাশিটি 7 হইলে, স্পষ্টই এক অংশ হইবে 3 ও অপর অংশ হইবে 4 ;

" 1 " " " " " $\frac{3}{7}$ " " " $\frac{4}{7}$ ;

∴ " Q " " " " " $\frac{3Q}{7}$ " " " $\frac{4Q}{7}$.

অনুরূপভাবে, Q রাশিকে $a : b$ অনুপাতে ভাগ করিলে, অংশদ্বয় হইবে

$$\frac{aQ}{a+b} \text{ ও } \frac{bQ}{a+b}.$$

অনুরূপ, Q রাশিটিকে $a : b : c$ অনুপাত-বিশিষ্ট অংশ-সমূহে ভাগ করিলে,

$$\frac{aQ}{a+b+c\ldots}, \frac{bQ}{a+b+c\ldots}, \frac{cQ}{a+b+c+\ldots}, \text{ ইত্যাদি}$$

অংশ-সমূহ পাওয়া যায়।

## 3.2. উদাহরণ ও সমাধান

**উদা. 1.** 132 টাকা ক ও খ-এর মধ্যে 5 : 6 অনুপাতে ভাগ করিয়া দাও।
( *Divide Rs. 132 between* ক *and* খ *in the ratio 5 : 6.* )

ক-এর অংশ $= \text{টা. } \frac{132 \times 5}{5+6} = \text{টা. } 132 \times \frac{5}{11} = \underline{60 \text{ টাকা}}$ ;

খ-এর অংশ $= \text{টা. } 132 \times \frac{6}{11} = \underline{72 \text{ টাকা}}$।

**উদা. 2.** 76 টাকা A ও B-এর মধ্যে $\frac{2}{3}:\frac{3}{5}$ অনুপাতে ভাগ করিয়া দাও। *(Divide Rs. 76 between A and B in the ratio $\frac{2}{3}:\frac{3}{5}$.)*

$$\frac{2}{3}:\frac{3}{5}=\frac{\frac{2}{3}}{\frac{3}{5}}=\frac{2}{3}\times\frac{5}{3}=\frac{10}{9}=10:9.$$

(লক্ষণীয় 3 ও 5 এর ল. সা. গু. 15 দ্বারা উভয় পদ গুণ করিয়াও ঐ ফল পাওয়া যায়, কারণ অনুপাতের পদদ্বয়কে শূন্য ভিন্ন কোন সংখ্যা-দ্বারা গুণ বা ভাগ করিলে অনুপাতের মানের কোন পরিবর্তন হয় না।)

$\therefore$ A-এর অংশ $=76$ টা. $\times\frac{10}{10+9}=76$ টা. $\times\frac{10}{19}=$ <u>40 টাকা</u>;

এবং B-এর অংশ $=76$ টা. $\times\frac{9}{19}=$ <u>36 টাকা</u>।

**উদা. 3.** একখণ্ড জমি হইতে বার্ষিক 6,000 টাকা আয় হয়; ঐ জমিতে তিন জন লোকের অংশ আছে এবং ঐ অংশ-সমূহ 4 : 5 : 6 এর সমানুপাতী। প্রত্যেকের অংশ নির্ণয় কর। *(The annual income from a land is Rs. 6,000 which three men share in the proportion of 4 : 5 : 6. Find each man's share.)*

প্রথম লোকের অংশ $=6000$ টা. $\times\frac{4}{4+5+6}=6000$টা. $\times\frac{4}{15}=$ <u>1,600 টা.</u>

দ্বিতীয় $=6000$ টা. $\times\frac{5}{15}=$ <u>2,000 টাকা,</u>

তৃতীয় $=6000$ টা. $\times\frac{6}{15}=$ <u>2,400 টাকা</u>।

**উদা. 4.** এক ক্রিকেট খেলায় A ও B-এর রান-সংখ্যার অনুপাত 3 : 4 এবং B ও C-এর রান-সংখ্যার অনুপাত 5 : 6. তাহারা তিনজনে মোট 472 রান করিয়া থাকিলে, কে কত রান করিয়াছিল? *(In a play of cricket, the number of A's runs is to that of B's as 3 : 4 and the number of B's runs is to the number of C's as 5 : 6. They score altogether 472 runs. How many did each score?)*

| A | B | B | C |
|---|---|---|---|
| 3 | 4 | 5 | 6 |
| | ×5 | ×4 | |
| 15 | 20 | 20 | 24 |

অথবা

$\because$ A : B $=3:4=\frac{3}{4}:1$,

B : C $=5:6=1:\frac{6}{5}$;

$\therefore$ A, B ও C-এর রান-সংখ্যার অনুপাত $\frac{3}{4}:1:\frac{6}{5}=15:20:24$. (অনুপাতের পদ তিনটিকে হর 4, 1 ও 5 এর ল. সা. গু. 20 দ্বারা গুণ করিয়া)।

$\therefore$ A. B ও C-এর রান-সংখ্যার অনুপাত 15 : 20 : 24 :

$\therefore$ A-এর রান-সংখ্যা $=472\times\frac{15}{15+20+24}=472\times\frac{15}{59}=$ <u>120,</u>

B-এর রান-সংখ্যা $=472\times\frac{20}{59}=160$, এবং C-এর রান-সংখ্যা $=472\times\frac{24}{59}=$ <u>192.</u>

***উদা. 5.** এক ব্যক্তি তাঁহার সম্পত্তির $\frac{2}{5}$ অংশ স্ত্রীকে, $\frac{1}{5}$ অংশ পুত্রকে এবং অবশিষ্টাংশ এক পৌত্র ও এক পৌত্রীকে 10 : 5 অনুপাতে ভাগ করিয়া দিয়া গেলেন। পৌত্রী 10,000 টাকা পাইলে, অন্য সকলে কে কত পাইয়াছিল ? ( *A man left $\frac{2}{5}$ths of his property to his wife, $\frac{1}{5}$th to his son and the remainder was divided between his grand son and grand daughter as 10 : 5. The grand daughter received Rs. 10,000. Find how much each of the others received ?* ) ( *C. U., I. A.—Com. 1949* )

স্ত্রী অংশ = সম্পত্তির $\frac{2}{5}$

পুত্রের অংশ = সম্পত্তির $\frac{1}{5}$

স্ত্রী ও পুত্রের মোট অংশ = সম্পত্তির $(\frac{2}{5}+\frac{1}{5})$, অর্থাৎ $\frac{3}{5}$ ;

∴ অবশিষ্ট = সম্পত্তির $(1-\frac{3}{5})$ = সম্পত্তির $\frac{2}{5}$ ;

∴ পৌত্রীর অংশ = সম্পত্তির $\frac{2}{5}\times\frac{5}{10+5}$ = সম্পত্তির $\frac{2}{15}$ ;

তাহা হইলে, সম্পত্তির $\frac{2}{15}$ অংশ = 10,000 টাকা ;

∴ মোট সম্পত্তির মূল্য = টা. $10{,}000\times\frac{15}{2}$ ;

∴ স্ত্রীর অংশ = সম্পত্তির $\frac{2}{5}$ = টা. $10{,}000\times\frac{15}{2}\times\frac{2}{5}$ = 30,000 টাকা,

পুত্রের অংশ = সম্পত্তির $\frac{1}{5}$ = সম্পত্তির $\frac{2}{5}\times\frac{1}{2}$ = 30,000 টা. $\times\frac{1}{2}$ = 15,000 টাকা,

এবং পৌত্রের অংশ = 10,000 টা. $\times\frac{10}{5}$ = 20,000 টাকা।

**অথবা :** স্ত্রী, পুত্র, পৌত্র ও পৌত্রীর অংশের অনুপাত যথাক্রমে $\frac{2}{5}:\frac{1}{5}:\frac{4}{15}:\frac{2}{15}$ = 6 : 3 : 4 : 2 ; ∴ সম্পত্তির (6+3+4+2) = 15 ভাগের 2 ভাগ = টা. 10,000 ; তাহা হইলে, 6 ভাগ, 3 ভাগ ও 4 ভাগ কত তাহাই নির্ণয় করিতে হইবে।

****উদা. 6.** এক ব্যক্তি তাঁহার স্ত্রী, পুত্র ও কন্যার মধ্যে তাঁহার সম্পত্তি এইরূপে ভাগ করিয়া দিয়া গেলেন যে, পুত্র ও কন্যার অংশের অনুপাত হইল 8 : 7 এবং স্ত্রী ও পুত্রের অংশের অনুপাত হইল 8 : 7 ; স্ত্রী কন্যা-অপেক্ষা 300 টাকা অধিক পাইয়া থাকিলে, প্রত্যেকের অংশ কত নির্ণয় কর। ( *A man leaves his property to be divided among his wife, son and daughter, so that the son's share to daughter's share is 8 : 7 and the wife's share to son's share is 8 : 7. If the wife receives Rs. 300 more than the daughter, find the share of each.* ) ( *W. B. S. B., H. S. 1965* )

স্ত্রীর অংশ : পুত্রের অংশ = 8 : 7 = 8×8 : 7×8 = 64 : 56,

পুত্রের অংশ : কন্যার অংশ = 8 : 7 = 8×7 : 7×7 = 56 : 49 ;

∴ স্ত্রীর অংশ, পুত্রের অংশ ও কন্যার অংশের অনুপাত = 64 : 56 : 49 ; এখন, 64+56+49 = 169 ; অতএব, মোট সম্পত্তির 169 ভাগের 64 ভাগ পায় স্ত্রী, 56 ভাগ পায় পুত্র ও 49 ভাগ পায় কন্যা। তাহা হইলে, এই সকল ভাগের ( 64 ভাগ − 49 ভাগ ) অর্থাৎ 15 ভাগ = টা. 300 ;

$$\therefore\ 1 \text{ ভাগ} = \frac{\text{টা. } 300}{15} = \text{টা. } 20\ ;$$

∴ স্ত্রীর অংশ = 64 ভাগ = টা. 20 × 64 = টা. 1,280,

পুত্রের অংশ = 56 ভাগ = টা. 20 × 56 = টা. 1,120,

কন্যার অংশ = 49 ভাগ = টা 20 × 49 = টা. 980.

**উদা. 7.** মৃত্যুকালে এক ব্যক্তি তাঁহার তিনি পুত্রের মধ্যে 17,680 টাকা তাহাদের বয়সের অনুপাতে ভাগ করিয়া দিয়া গেলেন। তাঁহার মৃত্যু-সময়ে পুত্রগণের বয়স ছিল যথাক্রমে 24, 22 এবং 19 বৎসর। প্রত্যেকের অংশ কত, এবং পিতা এক বৎসর অধিক জীবিত থাকিলে প্রতি পুত্রের অংশে কি পার্থক্য ঘটিত? (*A man having three sons left Rs. 17,680 to be divided among them in proportion to their ages at the time of his death When he died their ages were 24, 22 and 19 years respectively. What was the share of each and what diffrcnce would it have made to each of his sons, if the father had lived a year longer ?*) (*Burd. Entrance 1963*)

17,680 টাকা 24 : 22 : 19 অনুপাতে ভাগ করিতে হইবে।

এখন, 24 + 22 + 19 = 65 ;

∴ প্রথম পুত্রের অংশ = টা. $17,680 \times \frac{24}{65}$ = টা. 272 × 24 = টা. 6,528,

দ্বিতীয় পুত্রের অংশ = টা. $17,680 \times \frac{22}{65}$ = টা. 272 × 22 = টা. 5,984,

এবং তৃতীয় পুত্রের অংশ = টা. $17,680 \times \frac{19}{65}$ = টা. 272 × 19 = টা. 5,168.

পিতা এক বৎসর অধিক জীবিত থাকিলে, তাঁহার মৃত্যুকালে পুত্রগণের বয়স হইত যথাক্রমে 25, 23 ও 20 বৎসর, এবং তখন ঐ অর্থ পুত্রগণের মধ্যে 25 : 23 : 20 অনুপাতে ভাগ করিয়া দিতে হইত ; অতএব, 25 + 23 + 20 = 68 বলিয়া, তখন,

প্রথম পুত্রের অংশ হইত টা. $17,680 \times \frac{25}{68}$ = টা. 260 × 25 = টা. 6,500,

দ্বিতীয় পুত্রের অংশ হইত টা. $17,680 \times \frac{23}{68}$ = টা. 260 × 23 = টা. 5,980,

এবং তৃতীয় পুত্রের অংশ হইত টা. $17,680 \times \frac{20}{68}$ = টা. 260 × 20 = টা. 5,200.

| | প্রথম পুত্র | দ্বিতীয় পুত্র | তৃতীয় পুত্র |
|---|---|---|---|
| ∴ অংশ-সমূহ (প্রথম ক্ষেত্রে): | টা. 6,528 | টা. 5,984 | টা 5,168 |
| অংশ-সমূহ (দ্বিতীয় ক্ষেত্রে): | টা 6,500 | টা 5,980 | টা 5,200 |
| পার্থক্য: | টা 28 (কম) | টা. 4 (কম) | টা. 32 (অধিক) |

**উদা. 8.** এক ব্যক্তি তাঁহার সম্পত্তি তাঁহার তিন পুত্রের মধ্যে তাহাদের বয়সের অনুপাতে ভাগ করিয়া দিবার নিদেশ দিয়া গেলেন। তখন পুত্রগণের বয়স ছিল যথাক্রমে 36, 24 এবং 12 বৎসর। 12 বৎসর পরে জ্যেষ্ঠ পুত্র তাহার নিজ অংশের $\frac{5}{8}$ অপর দুই ভ্রাতার মধ্যে তাহাদের বয়সের ব্যস্ত অনুপাতে ভাগ করিয়া দিল। সর্বশেষে মূল সম্পত্তির কত অংশ প্রত্যেক পুত্র পাইল? (*A man left his property to be divided among his three sons in proportion to their ages. The ages of the sons were then 36, 24 and 12 years respectively. After 12 years the eldest son divided $\frac{5}{8}$ of his own*

*share between his other two brothers in inverse proportion to their ages. What portion of the original property did each son ultimately get ?)* ( *Burd., B. Com. 1964* )

প্রথমে পুত্রগণ সম্পত্তির যে-যে অংশ পাইয়াছিল, সেই সকল অংশের অনুপাত

$$=36:24:12=3:2:1;$$

$\therefore$ জ্যেষ্ঠ পুত্র পাইয়াছিল সম্পত্তির $\frac{3}{3+2+1}$ = সম্পত্তির $\frac{1}{2}$,

মধ্যম „ „ „ $\frac{2}{6}$ = সম্পত্তির $\frac{1}{3}$,

এবং কনিষ্ঠ „ „ „ = সম্পত্তির $\frac{1}{6}$,

$\therefore$ 12 বৎসর পরে, জ্যেষ্ঠ পুত্র তাহার অংশের $\frac{5}{6}$ দিয়া দিলে, শেষ পর্যন্ত তাহার থাকিবে তাহার নিজ অংশের $(1-\frac{5}{6})$= নিজ অংশের $\frac{1}{6}$; কিন্তু জ্যেষ্ঠ পুত্রের নিজ অংশ = সম্পত্তির $\frac{1}{2}$; $\therefore$ জ্যেষ্ঠ পুত্রের সর্বশেষে থাকিবে সম্পত্তির $\frac{1}{2}\times\frac{1}{6}$= সম্পত্তির $\frac{1}{12}$

এখন, জ্যেষ্ঠ পুত্রের অংশের $\frac{5}{6}$ = সম্পত্তির $\frac{1}{2}\times\frac{5}{6}$ = সম্পত্তির $\frac{5}{12}$ এবং 12 বৎসর পরে মধ্যম ও কনিষ্ঠের বয়স হয় যথাক্রমে 36 এবং 24 বৎসর; এই বয়সের ব্যস্ত অনুপাত = 24 : 36 = 2 : 3; অতএব জ্যেষ্ঠ পুত্রের অর্পিত অংশের

অর্থাৎ সম্পত্তির $\frac{5}{12}$-এর $\frac{2}{5}$ = সম্পত্তির $\frac{1}{6}$ পাইবে মধ্যম পুত্র

ও সম্পত্তির $\frac{5}{12}$-এর $\frac{3}{5}$ = সম্পত্তির $\frac{1}{4}$ পাইবে কনিষ্ঠ পুত্র;

$\therefore$ সর্বশেষে জ্যেষ্ঠ পুত্রের অংশ হইল সম্পত্তির $\frac{1}{12}$,

„ মধ্যম „ „ „ সম্পত্তির $(\frac{1}{3}+\frac{1}{6})$ = সম্পত্তির $\frac{1}{2}$,

এবং „ কনিষ্ঠ „ „ „ „ $(\frac{1}{6}+\frac{1}{4})$ = সম্পত্তির $\frac{5}{12}$.

**উদা. 9. A, B, C ও D চারজন লোকে একটি মাঠ জমা লইল এবং A ঐ মাঠে 14টি বৃষ 6 সপ্তাহ, B 10টি বৃষ 5 সপ্তাহ, C 15টি বৃষ 10 সপ্তাহ ও D 8টি বৃষ 7 সপ্তাহ চরাইল। জমির খাজনা A-এর অংশে টা. 35/70 প. হইলে, মোট খাজনা কত এবং অবশিষ্ট তিন জনের প্রত্যেকে কত করিয়া খাজনা দেয় নির্ণয় কর। ( *Four men A, B, C and D rent a field A puts in 14 oxen and keeps them for 6 weeks, B 10 oxen for 5 weeks, C 15 oxen for 10 weeks and D 8 oxen for 7 weeks. If A's share of the rent is Rs. 35/70 P., find the total rent and the amount each of the other men pays.* )

14টি বৃষ 6 সপ্তাহ চরানর খাজনা = 14×6 বা 84টি বৃষ 1 সপ্তাহ চরানর খাজনা
10টি „ 5 „ „ „ = 10×5 বা 50টি „ 1 „ „ „
15টি „ 10 „ „ „ = 15×10 বা 150টি „ 1 „ „ „
8টি „ 7 „ „ „ = 8×7 বা 56টি „ 1 „ „ „

$\therefore$ 4 জনের দেয় খাজনার অনুপাত = 84 : 50 : 150 : 56 = 42 : 25 : 75 : 28;

$\therefore$ A-এর দেয় খাজনার অংশ = মোট খাজনার $\frac{42}{42+25+75+28}$ অংশ, বা $\frac{42}{170}$, বা $\frac{21}{85}$ অংশ;

∴ মোট খাজনার $\frac{21}{85}$ অংশ = টা. 35·70 ;

∴ মোট খাজনা = টা. $35{\cdot}70 \times \frac{85}{21}$ = টা. $1{\cdot}70 \times 85$ = টা. 144/50 প.,

B-এর দেয় খাজনা = মোট খাজনার $\frac{25}{170}$ = টা. $144{\cdot}50 \times \frac{25}{170}$ = টা. 21/25 প.,

C-এর দেয় খাজনা = মোট খাজনার $\frac{75}{170}$ = টা. $144{\cdot}50 \times \frac{75}{170}$ = টা. 63/75 প.,

D-এর দেয় খাজনা = মোট খাজনার $\frac{28}{170}$ = টা. $144{\cdot}50 \times \frac{28}{170}$ = টা. 23/80 প. ।

**উদা. 16.** একখানি টহলদারী যুদ্ধ জাহাজ 65,880 টাকা মূল্যের মাল লুণ্ঠন করিল এবং ঐ অর্থ জাহাজের কর্মচারিগণের মধ্যে তাহাদের বেতন ও তাহাদের ঐ জাহাজে কার্যকালের অনুপাতে ভাগ করিয়া লওয়া স্থির হইল। ক্যাপ্টেন মাসিক 90 টাকা বেতনে 20 মাস, 2 জন প্রধান সহকারী মাসিক 45 টাকা বেতনে 15 মাস, 3 জন দ্বিতীয় সহকারী মাসিক 40 টাকা বেতনে 12 মাস এবং 157 জন নাবিক মাসিক 30 টাকা বেতনে 27 মাস কাজ করিয়া থাকিলে, প্রত্যেকের অংশ নির্ণয় কর। ( *A prize valued at Rs. 65,880 is taken by a cruiser and it is proposed to divide the sum among the ship's company in proportion to their pay and time each had been on board. If the captain has served 20 months at Rs. 90, a month, 2 chief mates at Rs. 45, a month for 15 months, 3 second mates at Rs. 40, a month for 12 months and 157 sailors at Rs. 30, a month for 27 months, calculate the share of each.* )

প্রশ্নানুসারে, কর্মচারিগণের প্রাপ্য অংশ-সমূহের অনুপাত

$= \underbrace{90 \times 20}_{\text{1 জন ক্যাপ্টেন}} : \underbrace{45 \times 15 : 45 \times 15}_{\text{2 জন প্রধান সহকারী}} : \underbrace{40 \times 12 : 40 \times 12 : 40 \times 12}_{\text{3 জন দ্বিতীয় সহকারী}} : \underbrace{30 \times 27 : 30 \times 27 : \cdots \text{এইরূপ 157টি পদ}}_{\text{157 জন নাবিক}}$

$= \underbrace{1800}_{\text{1 জন ক্যাপ্টেন}} : \underbrace{675 : 675}_{\text{2 জন প্রধান সহকারী}} : \underbrace{480 : 480 : 480}_{\text{3 জন দ্বিতীয় সহকারী}} : \underbrace{810 : 810 : \cdots \text{এইরূপ 157টি পদ}}_{\text{157 জন নাবিক}}$ ;

∴ ক্যাপ্টেনের প্রাপ্য অংশ

$=$ টা. $65{,}880 \times \frac{1800}{1800 + (675 \times 2) + (480 \times 3) + (810 \times 157)}$

$=$ টা. $65{,}880 \times \frac{1800}{1800 + 1350 + 1440 + 127170}$

$=$ টা. $65{,}880 \times \frac{1800}{131760}$ = টা. 900/-,

একজন প্রধান সহকারীর প্রাপ্য অংশ = টা. $65,880 \times \frac{675}{131760}$ = টা. 337/50 প.,

1 জন দ্বিতীয় সহকারীর প্রাপ্য অংশ = টা. $65,880 \times \frac{480}{131760}$ = টা. 240/-

1 জন নাবিকের প্রাপ্য অংশ = টা. $65,880 \times \frac{810}{131760}$ = টা. 405/-.

**উদা. 11.** একটি কাজ করিবার জন্য মোট 28 টাকা মজুরিতে দুইজন শ্রমিক নিয়োগ করা হইল। উহাদের একজন দৈনিক 9 ঘণ্টা করিয়া 3 দিন ও অপর জন দৈনিক 8 ঘণ্টা করিয়া 3 দিন কাজ করিল। দ্বিতীয় ব্যক্তি 2 ঘণ্টায় যে কাজ করে প্রথম ব্যক্তি 3 ঘণ্টায় সেই কাজ করিলে ঐ অর্থ উহাদের মধ্যে কিরূপে ভাগ করিয়া দেওয়া হইবে? (*Two workmen are engaged on a piece of work for which they are to receive Rs. 28. One workman works for 3 days of 9 hours each and the other for 3 days of 8 hours each ; but the second does as much in 2 hours as the first does in 3 hours. How should the amount be divided among the workmen ?*) (*C. U. 1934*)

প্রথম ব্যক্তি কাজ করিল 9 ঘণ্টা × 3 = 27 ঘণ্টা,

এবং দ্বিতীয় ব্যক্তি কাজ করিল 8 ঘণ্টা × 3 = 24 ঘণ্টা ;

কিন্তু দ্বিতীয় জনের 2 ঘণ্টার কাজ = প্রথম জনের 3 ঘণ্টার কাজ ;

∴ " " 24 " " = " " 36 " "

∴ 28 টাকা ঐ দুই ব্যক্তির মধ্যে 27 : 36 = 3 : 4 অনুপাতে ভাগ করিয়া দিতে হইবে। ∴ প্রথম ব্যক্তির অংশ = 28 টা. × $\frac{3}{3+4}$ = 28 টা. × $\frac{3}{7}$ = 12 টাকা,

এবং দ্বিতীয় ব্যক্তির অংশ = 28 টা. × $\frac{4}{7}$ = 16 টাকা।

**উদা. 12.** A, B ও C তিন ব্যক্তির মধ্যে টা. 1385/65 প. এরূপে ভাগ করিয়া দাও যেন A, B-এর $\frac{2}{5}$ অংশ এবং C, A ও B একত্র যত পায় তাহার দেড়গুণ পায়। (*Divide Rs. 1385/65 P. among three persons A, B and C, so that A may get $\frac{2}{5}$ of what B receives and C may receive half as much again as A and B together.*)

প্রশ্নানুসারে, A-এর অংশের অর্থের পরিমাণ = 1 টাকা হইলে,

B-এর " " " = $\frac{5}{2}$ " হইবে,

ও C-এর " " " = $\frac{3}{2}(1+\frac{5}{2})$ বা $\frac{21}{4}$ টাকা হইবে ;

∴ A, B ও C-এর মধ্যে টা. 1385/65 প. $1 : \frac{5}{2} : \frac{21}{4} = 4 : 10 : 21$ অনুপাতে ভাগ করিয়া দিতে হইবে।

এখন, 4 + 10 + 21 = 35, এবং টা. 1385·65 ÷ 35 = টা. 39·59 ;

∴ A-এর অংশ = টা. 1385·65 × $\frac{4}{35}$ = টা. 39·59 × 4 = টা. 158/36 প.,

B-এর অংশ = টা. 1385·65 × $\frac{10}{35}$ = টা. 39·59 × 10 = টা. 395/90 প.,

C-এর অংশ = টা. 1385·65 × $\frac{21}{35}$ = টা. 39·59 × 21 = টা. 831/39 প.।

উদা. 13. A ও B-এর দৈনিক মজুরির অনুপাত 5 : 6. তাহারা একত্র 7 দিন ধরিয়া একটি কার্য করিবার পরে A কার্য ত্যাগ করিয়া গেল এবং B একাকী আরও 3 দিনে কার্যটি শেষ করিয়া ফেলিল। কার্যটি করিবার জন্য তাহারা একত্র টা. 80/75 প. পাইলে, তাহাদের প্রত্যেকের দৈনিক মজুরি কত ? (*The daily wages of A and B are in the ratio 5 : 6. They work together on a piece of work for 7 days, when A leaves and B finishes the piece of work alone in another 3 days. If they receive together Rs. 80/75 P. for the work, what are the daily wages of each ?*)

A কাজ করিয়াছে 7 দিন, B করিয়াছে $7+3=10$ দিন।

এখন A-এর 1 দিনের মজুরি টা. 5 হইলে, B-এর 1 দিনের মজুরি হয় টা. 6 ;

$\therefore$ A-এর 7 দিনের মজুরি = টা. $5\times 7$ = টা. 35,

ও B-এর 10 দিনের মজুরি = টা. $6\times 10$ = টা. 60 ;

$\therefore$ টা. 80/75 প. A ও B-এর মধ্যে $35 : 60 = 7 : 12$ অনুপাতে ভাগ হইয়াছে।

$\therefore$ A-এর অংশ = টা. $80.75\times\frac{7}{7+12}$ = টা. $80.75\times\frac{7}{19}$

= টা. $4.25\times 7$ = টা 29.75,

ও B-এর অংশ = টা. $80.75\times\frac{12}{19}$ = টা. $4.25\times 12 = 51$ টাকা ;

$\therefore$ A-এর দৈনিক মজুরি = টা. 29.75 প. $\div\ 7$ = টা 4/25 প

এবং B-এর দৈনিক মজুরি = টা. 51 $\div 10$ = টা. 5/10 প.।

অথবা : A ও B-এর দৈনিক মজুরির অনুপাত 5 : 6 বলিয়া, উহাদের দৈনিক মজুরি যথাক্রমে $5x$ ও $6x$ ধরা যায় ; এখন A কাজ করিয়াছে 7 দিন এবং B করিয়াছে $7+3=10$ দিন ;

$\therefore$ A-এর মোট মজুরি $=5x\times 7=35x$, এবং B-এর মোট মজুরি $=6x\times 10=60x$ ;

$\therefore$ $35x+60x$ = টা. 80.75 ; বা $95x$ = টা. 80.75 ; $\therefore$ $x$ = টা. 0.85 ;

$\therefore$ A-এর দৈনিক মজুরি $=5x$ = টা. $0.85\times 5$ = টা. 4.25.

এবং B-এর " " $=6x$ = টা. $0.85\times 6$ = টা. 5.10.

উদা. 14. এক ব্যক্তি তাঁহার সম্পত্তির কিয়দংশ তাঁহার উত্তরাধিকারী A, B, C ও D-এর মধ্যে এরূপে ভাগ করিয়া দিবার নির্দেশ দিয়া গেলেন যেন, A ও B-এর, B ও C-এর এবং C ও D-এর অংশ-সমূহের অনুপাত যথাক্রমে 2 : 3, 4 : 3 এবং 2 : 3 হয়। তাঁহার মৃত্যুর পরে টা. 8,075 কর ধার্য হইলে, এবং করের হার গড়ে 5% হইলে, সম্পত্তির মূল্য নির্ধারণ কর এবং তাহাদের প্রত্যেকে নীট সম্পত্তির কি পরিমাণ পাইল তাহাও নির্ণয় কর। (*A man left a certain amount of property to be divided between his heirs A, B, C and D in such a manner that the shares of A and B, B and C, C and D may be as 2 : 3, 4 : 3 and 2 : 3 respectively. An amount of Rs. 8,075 was levied as tax after his death. If the average rate of tax was 5%, calculate the value of his property and also calculate how much of net asset was received by each of them.*) (*W. B. S. B., H. S. 1964*)

সম্পত্তির মোট মূল্যের 5% = টা. 8,075 ;

∴ সম্পত্তির মোট মূল্য = সম্পত্তির মোট মূল্যের 100%

= টা. 8,075 × 20 = টা. 1,61,500.

স্পষ্টই সম্পত্তির নীট মূল্য = টা. 1,61,500 − টা. 8,075 = টা. 1,53,425 ;

A, B, C ও D-এর মধ্যে এই টাকা নির্দিষ্ট অনুপাতে ভাগ করিয়া দিতে হইবে।

এখন, $A : B = 2 : 3 = \frac{2}{3} : 1$, $B : C = 4 : 3 = 1 : \frac{3}{4}$,

এবং $C : D = 2 : 3 = 1 : \frac{3}{2} = 1 \times \frac{3}{4} : \frac{3}{2} \times \frac{3}{4} = \frac{3}{4} : \frac{9}{8}$;

∴ $A : B : C : D = \frac{2}{3} : 1 : \frac{3}{4} : \frac{9}{8} = 16 : 24 : 18 : 27$,

এবং $16 + 24 + 18 + 27 = 85$ ;

∴ A-এর অংশ = টা. $1,53,425 \times \frac{16}{85}$ = টা. $1,805 \times 16$ = টা. 28,880.

B-এর " = টা. $1,53,425 \times \frac{24}{85}$ = টা. $1,805 \times 24$ = টা. 43,320.

C-এর " = টা. $1,53,425 \times \frac{18}{85}$ = টা. $1,805 \times 18$ = টা. 32,490,

D-এর " = টা. $1,53,425 \times \frac{27}{85}$ = টা. $1,805 \times 27$ = টা. 48,735.

**উদা. 15.** 325 টাকা 20 জন প্রাপ্তবয়স্ক, 30 জন স্ত্রীলোক ও 35 জন বালকের মধ্যে এরূপে ভাগ করিয়া দেওয়া হইল যে, একজন স্ত্রীলোকের অংশ একজন প্রাপ্তবয়স্ক পুরুষ ও একজন বালকের অংশের গড়ের সমান হইল। স্ত্রীলোকগণ মোট 120 টাকা পাইল। একজন পুরুষ ও একজন বালকের অংশ নির্ণয় কর।

( *Burd., B. Com. 1966* )

একজন স্ত্রীলোকের অংশ = টা 120 ÷ 30 = টা. 4 ;

∴ একজন পুরুষ ও একজন বালকের অংশ একত্র = টা. 4 × 2 = টা. 8 ;

∴ 20 জন পুরুষ ও 20 জন বালকের অংশ একত্র = টা. 8 × 20 = টা. 160 ;

এখন, 20 " " ও 35 " " " = 325 − 120 = টা. 205 :

এবং 20 " " ও 20 " " " " = টা. 160 ;

∴ 15 জন বালকের অংশ একত্র = টা. 45 ;

∴ একজন বালকের অংশ = 45 ÷ 15 = টা. 3 ; ∴ একজন পুরুষের অংশ = 8 − 3 = টা. 5.

**উদা. 16.** 630 টাকা, *A*, *B*, *C* ও *D*-এর মধ্যে এরূপে বিতরণ কর যাহাতে *B* এবং *C* একত্র, *A* এবং *D* একত্র যাহা পায় তাহার অর্ধেক পায়, *B*-এর টাকা *C*-এর টাকার 7/8 ভাগ হয় ও *D*-এর টাকা *A*-এর টাকার 2/5 ভাগ হয়।

( *Distribute Rs. 630 among A, B, C and D so that B and C may together have half of what A and D have together, and that B's money may be 7/8 of C's, and D's money 2/5 of A's.* )

( *C. U., B. Com. 1969 Compl.* )

A, B, C ও D-এর টাকা একত্র = টা. 630,

অর্থাৎ B ও C-এর টাকা একত্র + A ও D-এর টাকা একত্র = টা. 630 ; ... (1)

কিন্তু B ও C-এর মোট টাকার দ্বিগুণ = A ও D-এর টাকা একত্র ;

∴ (1) হইতে B ও C-এর মোট টাকার 3 গুণ = টা. 630,

বা B ও C-এর টাকা একত্র = টা. 630 ÷ 3 = টা. 210 ; ...(2)

কিন্তু B-এর টাকা = C-এর টাকার 7/8 ; ∴ (2) হইতে,

C-এর টাকার 7/8 + C-এর টাকা, অর্থাৎ, C-এর টাকার 15/8 = টা. 210 ;

∴ C-এর টাকা = টা. $210 \times \frac{8}{15}$ = টা. 112 ;

∴ B-এর টাকা = টা. $112 \times \frac{7}{8}$ = টা. 98 ( বা 210 − 122 = টা. 98) ।

এখন, A-এর টাকা + D-এর টাকা = B ও C-এর মোট টাকার দ্বিগুণ

= টা. 210 × 2 = টা. 420 ; আবার, D-এর টাকা = A-এর টাকার 2/5 ;

∴ A-এর টাকা + A-এর টাকার 2/5 অর্থাৎ A-এর টাকার 7/5 = টা. 420 ;

∴ A-এর টাকা = টা. 420 × 5/7 = টা 300,

ও D-এর টাকা = 420 − 300 = টা 120.

## প্রশ্নমালা 3ক

1. টা. 768 চার ব্যক্তি *A, B, C* ও *D*-এর মধ্যে 5 : 7 : 9 : 11 অনুপাতে ভাগ করিয়া দাও।

2. টা. 25/74 প. তিন ব্যক্তির মধ্যে $\frac{3}{4} : \frac{4}{5} : \frac{5}{6}$ অনুপাতে ভাগ করিয়া দাও।

3. কিয়ৎ পরিমাণ অর্থ 5 জন বালকের মধ্যে 10 : 11 : 12 : 13 : 14 অনুপাতে ভাগ করিয়া দেওয়ায়, চতুর্থ বালকটি টা. 65 পাইল। অর্থের পরিমাণ এবং দ্বিতীয় বালকটি যে পরিমাণ অর্থ পাইয়াছিল তাহা নির্ণয় কর।

4. কিছু অর্থ চার ব্যক্তি ক, খ, গ ও ঘ-এর মধ্যে 5 : 8 : 13 : 9 অনুপাতে ভাগ করিয়া দেওয়া হইল। ঘ-এর অংশ ক-এর অংশ অপেক্ষা 1000 টাকা অধিক হইলে, গ কত পাইল নির্ণয় কর।

5. ক, খ ও গ-এর মধ্যে কিয়ৎ পরিমাণ অর্থ 5 : 9 : 14 অনুপাতে ভাগ করিয়া দেওয়া হইল, খ-এর অংশ মোট অর্থের এক-চতুর্থাংশ অপেক্ষা টা. 900 অধিক হইল। ক-এর অংশের অর্থের পরিমাণ নির্ণয় কর।

6. ক্রিকেট খেলায় ক ও খ-এর রান-সংখ্যার অনুপাত 3 : 2 এবং খ ও গ-এর রান-সংখ্যার অনুপাতও 3 : 2. তাহারা তিনজনে মোট 342 রান করিয়া থাকিলে, প্রত্যেকে কত রান করিয়াছে (how many did each score) ? (*A. U. 1929*)

7. ক, খ, গ ও ঘ চার বন্ধুর মধ্যে টা. 7,280 এরূপে ভাগ করিয়া দাও যে, ক ও খ-এর, খ ও গ-এর এবং গ ও ঘ-এর অংশ-সমূহের অনুপাত-সমূহ যথাক্রমে 3 : 4, 5 : 6 ও 8 : 15 হয়।

8. ক, খ, গ ও ঘ-এর মধ্যে কিয়ৎ পরিমাণ অর্থ এরূপে ভাগ করিয়া দেওয়া হইল যে, ক ও খ-এর অংশদ্বয়ের অনুপাত 2 : 3, খ ও গ-এর অংশদ্বয়ের অনুপাত 4 : 5 ও গ ও ঘ-এর অংশদ্বয়ের অনুপাত 6 : 7 হইল। ঘ-এর অংশের অর্থের পরিমাণ টা. 1,535/40 প. হইলে, অপর সকলের প্রত্যেকে কত করিয়া পায় ?

9. $A$, $B$ ও $C$-এর মধ্যে টা. 870 এরূপে ভাগ করিয়া দাও যেন $A$-এর অংশের $0{\cdot}5=B$-এর অংশের $0{\cdot}6=C$-এর অংশের $0{\cdot}75$ হয়। ( *D. B. 1924* )

10. ক, খ ও গ-এর মধ্যে টা. 78/50 প. এরূপে ভাগ করিয়া দাও যেন, খ যাহা পায় ক তাহার দেড়গুণ ( half as much again as ) ও ক ও খ একত্র যাহা পায় গ তাহার $1\frac{1}{3}$ গুণ ( one-third as much again as )-অপেক্ষা টা. 8/50 প. অধিক পায়।

[ ইঙ্গিত : গ-এর পাওনা অতিরিক্ত টা. 8/50 প. বাদ দিয়া রাখিলে ক, খ ও গ-এর প্রাপ্য টাকার অনুপাত হয় 9 : 6 : 20. ]

11. টা. 12,540 ক, খ ও গ-এর মধ্যে এরূপে ভাগ করিয়া দাও যেন, খ ও গ একত্র যাহা পায় ক তাহার $\frac{3}{7}$ এবং ক ও গ একত্র যাহা পায় খ তাহার $\frac{2}{9}$ পায়। ( *P. U. 1922* )

[ ইঙ্গিত : ক, খ ও গ-এর টাকার অনুপাত=33 : 20 : 57. ]

12. টা. 5,006/50 প. ক, খ, গ ও ঘ-এর মধ্যে এরূপে ভাগ করিয়া দাও যেন, খ-এর $1\frac{1}{5}$ গুণ ( $\frac{1}{5}$ as much again as ) ক, গ-এর $2\frac{2}{3}$ গুণ খ এবং ক ও গ-এর অন্তরের সমান ঘ পায়।

13. 1848 টাকা একজন ইন্‌স্পেক্‌টার ( Inspector ), 5 জন হেড্ কন্‌স্টেবল ( Head Constable ) এবং 73 জন কন্‌স্টেবল ( Constable )-এর মধ্যে এরূপে ভাগ করিয়া দাও যেন, ইন্‌সপেক্‌টার, একজন হেড্ কন্‌স্টেবল ও একজন কন্‌স্টেবলের অংশ-সমূহের অনুপাত 10 : 7 : 3 হয়। ( *M. U.* )

14. 2 জন প্রাপ্তবয়স্ক পুরুষ, 3 জন স্ত্রীলোক ও 7 জন বালকের মধ্যে, যাহাতে প্রত্যেক স্ত্রীলোক প্রত্যেক বালকের $1\frac{1}{3}$ গুণ ও প্রত্যেক প্রাপ্তবয়স্ক পুরুষ প্রত্যেক স্ত্রীলোকের দ্বিগুণ পায়, এইরূপে 980 টাকা ভাগ করিয়া দাও।

15. 5,175 টাকা 15 জন প্রাপ্তবয়স্ক পুরুষ, 36 জন স্ত্রীলোক ও 60 জন বালক-বালিকার মধ্যে ভাগ করিয়া দেওয়া হইল। প্রত্যেক স্ত্রীলোক প্রত্যেক বালক বা বালিকার 3 গুণ এবং 15 জন প্রাপ্তবয়স্ক পুরুষ 36 জন স্ত্রীলোকের সমান পাইয়া থাকিলে, প্রত্যেকে কত পাইবে নির্ণয় কর।

16. 3,240 টাকা 15 জন প্রাপ্তবয়স্ক পুরুষ, 36 জন স্ত্রীলোক ও 36 জন বালকের মধ্যে এরূপে ভাগ করিয়া দিতে হইবে যে, প্রত্যেক বালকের অংশ প্রত্যেক প্রাপ্তবয়স্ক পুরুষের অংশের $\frac{1}{3}$ হয় এবং সকল প্রাপ্তবয়স্ক পুরুষ ও সকল বালক একত্র যাহা পায় 36 জন স্ত্রীলোকে মোট তাহার $\frac{2}{3}$ পায়। একজন প্রাপ্তবয়স্ক পুরুষ, একজন স্ত্রীলোক ও একজন বালক কত করিয়া পাইবে, নির্ণয় কর।

**17.** টা. 313/50 প. ক, খ, গ ও ঘ-এর মধ্যে এরূপে ভাগ করিয়া দাও যেন, তাহাদের অংশ-সমূহ হইতে যথাক্রমে টা. 12, টা. 18, টা. 24 ও টা. 30 কমাইয়া দিলে অবশিষ্টগুলির অনুপাত হইবে 3 : 5 : 8 : 11.

**18.** তিন ব্যক্তি 8 হেক্টার 75 আর পরিমিত একখণ্ড জমি উদ্যান তৈয়ারির উদ্দেশ্যে ইজারা লইয়া খাজনা বাবত যথাক্রমে টা. 136/50 প., টা. 97/50 প. এবং টা. 107/25 প. দিল। প্রত্যেকে জমিখানির কত অংশ দাবী করিবে ? ফল মিশ্র রাশিতে প্রকাশ কর এবং প্রত্যেকের অংশকে উদ্যানের সমগ্র আয়তনের ভগ্নাংশ-রূপে প্রকাশ কর।

**19.** ক, খ ও গ যথাক্রমে 55, 70 ও 75টি করিয়া মেষ এক মাঠে চরাইতে পাঠায় ; ঐ মাঠের খাজনা 30 টাকা হইলে, খাজনার কে কত শতাংশ (percentage) বহন করিবে ? (*Pat. U. 1928*)

**20.** এক ব্যক্তি তাঁহার সম্পত্তির $\frac{2}{7}$ অংশ স্ত্রীকে, $\frac{1}{5}$ অংশ পুত্রকে এবং অবশিষ্ট তাঁহার দুই কন্যার মধ্যে তাহাদের বয়সের অনুপাতে ভাগ করিয়া দিয়া গেলেন। কন্যাদ্বয়ের বয়স যথাক্রমে 15 ও 12 বৎসর। কনিষ্ঠা কন্যা 240 টাকা পাইয়া থাকিলে, অন্য সকলের কে কত পাইলেন ?

**21.** এক ব্যক্তি তাঁহার সম্পত্তির $\frac{5}{14}$ অংশ পুত্রকে, $\frac{1}{4}$ অংশ কন্যাকে এবং অবশিষ্ট তাঁহার পৌত্র ও পৌত্রীর মধ্যে তাহাদের বয়সের ব্যস্ত অনুপাতে ভাগ করিয়া দিয়া গেলেন। পৌত্র ও পৌত্রীর বয়স যথাক্রমে 23 ও 21 বৎসর হইলে এবং পৌত্র 630 টাকা পাইয়া থাকিলে, অন্য সকলের প্রত্যেকে কত পাইল ?

***22.** একটি কাজ করিবার জন্য মোট টা. 184/50 প. মজুরিতে দুইজন শ্রমিক নিয়োগ করা হইল। উহাদের একজন দৈনিক 9 ঘণ্টা করিয়া 7 দিন ও অপরজন দৈনিক 10 ঘণ্টা করিয়া 6 দিন কাজ করিয়া কাজটি শেষ করিল। প্রথম জন 6 ঘণ্টায় যে পরিমাণ কাজ করে দ্বিতীয় জনের সেই পরিমাণ কাজ করিতে 5 ঘণ্টা লাগিলে, মজুরির টাকা তাহাদের মধ্যে কিভাবে ভাগ করিয়া দেওয়া হইবে ?

**23.** দুই ব্যক্তি একটি কাজ মোট টা. 15/30 প. মজুরিতে ফুরান করিয়া লইল। উহাদের একজন একাকী কাজটি 9 দিনে শেষ করিতে পারে। তাহারা একত্র কাজটি 4 দিনে শেষ করিল ; মজুরির টাকা তাহাদের মধ্যে কিভাবে ভাগ করিয়া দেওয়া হইবে ?

**24.** দুই ব্যক্তি ক ও খ যথাক্রমে 8 ও 10 দিনে পৃথক্ পৃথক্‌ভাবে একটি কাজ শেষ করিতে পারে। তাহারা মোট 75 টাকায় কাজটি ফুরান করিয়া লইয়া তৃতীয় এক ব্যক্তি গ-এর সাহায্যে 4 দিনেই কাজটি শেষ করিয়া ফেলিল। ক, খ ও গ তাহাদের নিজ নিজ ভাগে কত করিয়া পাইল ?

***25.** ক ও খ 16 দিনে একটি কাজ শেষ করিয়া দিবার চুক্তি করিল। কাজটি ক একাকী 30 দিনে ও খ 45 দিনে শেষ করিতে পারে। তাহারা 10 দিন একত্র কাজ করিবার পরে গ-এর সাহায্যে নির্দিষ্ট সময়েই কাজটি শেষ করিল। সমস্ত কাজের জন্য

তাহারা মোট টা. 22/50 প. পাইয়া থাকিলে, এক-একজনের ভাগে কত করিয়া পড়িবে নির্ণয় কর।

*26. ক ও খ-এর দিন-মজুরির অনুপাত 17 : 15. তাহারা একত্র 24 দিন ধরিয়া একটি কাজ করিবার পরে খ কাজ ছাড়িয়া চলিয়া গেল ও ক একাকী আর 6 দিনে কাজটি শেষ করিল। কাজটি শেষ করিবার জন্য তাহারা মোট ট. 200/10 প. পাইয়া থাকিলে, প্রত্যেকের দিন-মজুরি কত নির্ণয় কর।

*27. শ্রী এস্. রায় তাঁহার উইলে ( in his will ) তাঁহার তিন পুত্রের জন্য 48,280 টাকার সংস্থান করিয়া গেলেন। এই টাকা তাঁহার মৃত্যুকালে তাঁহার পুত্রগণের বয়সের অনুপাতে তাহাদের মধ্যে ভাগ হইবে। 1961-এর 1লা অক্টোবর তারিখে তাঁহার মৃত্যুর দিনে পুত্রগণের বয়স যথাক্রমে 25, 23 এবং 20 বৎসর হইলে, প্রত্যেক পুত্র কত করিয়া পাইবে ? 1962-এর 1লা অক্টোবর তারিখে শ্রীরায়ের মৃত্যু হইলে প্রত্যেক পুত্রের অংশের টাকার পরিমাণে কি পার্থক্য ঘটিত ?

*( C. U., B. Com. 1963 )*

28. এক ব্যক্তির তিন পুত্রের বয়স যথাক্রমে 20, 15 এবং 10 বৎসর ; তিনি তাঁহার পুত্রগণের মধ্যে তাহাদের বয়সের অনুপাতে ভাগ করিয়া দিবার জন্য তাঁহার সম্পত্তি রাখিয়া গেলেন। পাঁচ বৎসর পরে দ্বিতীয় পুত্রের মৃত্যু হইল ; মৃত্যুকালে সে তাহার জীবিত ভাই দুই-জনের মধ্যে তাহাদের বয়সের ব্যস্ত অনুপাতে তাহার অংশ ভাগ করিয়া দিবার নির্দেশ দিয়া গেল। এইরূপে ঐ পুত্র দুইজনের সম্পত্তি বৃদ্ধির পরে তাহাদের প্রত্যেকের মূল সম্পত্তির কত অংশ হইল ?

29. টাকা, আধুলি, সিকি ও 10 পয়সা মুদ্রায় মোট 915 টাকার মুদ্রা আছে। মুদ্রাগুলির সংখ্যার অনুপাত যথাক্রমে 1 : 2 : 3 : 4 হইলে, কোন্ প্রকারের মুদ্রা কতগুলি করিয়া আছে ?

*30. স্ব স্ব বেতন ও কার্যকালের অনুপাতে ভাগ করিয়া লইবার জন্য এক কম্পানি তাহার কর্মিগণকে 36,180 টাকা পূজা বোনাস ( Puja Bonus ) মঞ্জুর করিল। অধ্যক্ষ ( manager ) মাসিক 300 টাকা বেতনে 20 বৎসর, 2 জন অবেক্ষক ( supervisor )-এর প্রত্যেকে মাসিক 150 টাকা বেতনে 15 বৎসর, 3 জন সর্দারের প্রত্যেকে মাসিক 100 টাকা বেতনে 10 বৎসর, 10 জন দক্ষ কর্মী ( skilled worker )-এর প্রত্যেকে মাসিক 60 টাকা বেতনে 20 বৎসর, 40 জন অর্ধদক্ষ কর্মী ( semi-skilled worker )-এর প্রত্যেকে মাসিক 50 টাকা বেতনে 15 বৎসর এবং 100 জন অদক্ষ কর্মী ( unskilled worker )-এর প্রত্যেকে মাসিক 45 টাকা বেতনে 10 বৎসর ঐ কম্পানিতে কাজ করিয়া থাকিলে, প্রত্যেক শ্রেণীর কর্মীর অংশ নির্ণয় কর। *( W. B. S. B., H. S. 1962 )*

31. ক, খ, গ ও ঘ চার জনে একটি মাঠ জমা লইয়া, ক ঐ মাঠে 12টি গরু 9 সপ্তাহ, খ 16টি গরু 8 সপ্তাহ, গ 24টি গরু 6 সপ্তাহ ও ঘ 18টি গরু 10 সপ্তাহ চরাইল।

(1) ঐ মাঠের খাজনা টা. 176/40 প. হইলে, প্রত্যেকের কত করিয়া খাজনা দিতে হইবে নির্ণয় কর।

(2) জমির খাজনা ঘ-এর অংশে টা. 69/30 প. হইলে, অপর তিন জনের প্রত্যেকের অংশে কত হইবে নির্ণয় কর।

32. ক ও খ একত্র এক অংশীদারী কাজে প্রবৃত্ত হইয়া, ক 25 জন লোক 4 দিনের জন্য এবং পরে আরও 18 জন লোক 5 দিনের জন্য সরবরাহ করিল এবং খ সরবরাহ করিল 15 জন লোক 8 দিনের জন্য এবং 18 জন লোক 10 দিনের জন্য। ক টা. 646 পাইলে, খ কত পাইবে ?

33. এক ব্যক্তি কিয়ৎ পরিমাণ স্বর্ণ ও রৌপ্য মোট 2,907 টাকায় ক্রয় করিলেন। ঐ স্বর্ণ ও রৌপ্যের ওজনের অনুপাত 7 : 12 এবং একই ওজনের স্বর্ণ ও রৌপ্যের মূল্যের অনুপাত 15 : 4 হইলে, তিনি যে-পরিমাণ স্বর্ণ ক্রয় করিয়াছিলেন তাহার মূল্য নির্ণয় কর।

*34. সমগ্র ভূমণ্ডলে স্থল ও জল-দ্বারা অধিকৃত স্থানের আয়তনের অনুপাত 1 : 2 এবং উত্তর গোলার্ধে উহা 2 : 3 ; দক্ষিণ গোলার্ধে ঐ অনুপাত কত নির্ণয় কর।

*( B. C. S. )*

*35. এক সম্পত্তিতে ক, খ ও গ-এর অংশের অনুপাত 4 : $2\frac{1}{2}$ : $1\frac{1}{2}$. ক তাহার অংশের অর্ধেক গ-কে ও গ, খ-কে 100 আর পরিমিত জমি বিক্রয় করিলে খ ও গ-এর অংশে সম্পত্তির পরিমাণ একই হইল ; প্রথমে তাহাদের প্রত্যেকে কত আর-এর অধিকারী ছিল ?

*36. এক ব্যক্তি নির্দেশ দিলেন যে, তাঁহার মৃত্যুর পর তাঁহার সম্পত্তি তাঁহার চার পুত্র ক, খ, গ ও ঘ-এর মধ্যে এরূপে ভাগ করিয়া দিতে হইবে যে, ক ও খ-এর অংশের অনুপাত 3 : 2, খ ও গ-এর অংশের অনুপাত 3 : 2 এবং গ ও ঘ-এর অংশের অনুপাত 3 : 2 হয়। ক-এর অংশের মূল্য গ-এর অংশের মূল্য অপেক্ষা টা. 6,495 অধিক হইলে, প্রত্যেকের অংশের সম্পত্তির মূল্য নিরূপণ কর।

*37. তিনজন অংশীদার সুর, সেন এবং সিংহ তাহাদের বাৎসরিক লাভের অর্ধাংশ যথাক্রমে $\frac{1}{2}$, $\frac{1}{3}$ ও $\frac{1}{6}$-এর অনুপাতে এবং অপর অর্ধাংশ তাহাদের মূলধনের অনুপাতে ভাগ করিয়া লইতে সম্মত হইল। তাহাদের মূলধন যথাক্রমে টা. 4,000, টা. 5,000 ও টা. 7,000 হইলে এবং 1965 সালে মোট 12,480 টাকা লাভ হইয়া থাকিলে, প্রত্যেক অংশীদার লাভের অংশে কত করিয়া পাইল নির্ণয় কর।

*( C. U. Pre-Univ. 1966 )*

38. *R* এবং *S*-এর নির্বাচনী প্রতিদ্বন্দ্বিতায় মোট ভোটারদের যে কয়জন মোটেই ভোট দেন নাই, তাঁহাদের সংখ্যার দ্বিগুণ ভোট *R* পাইলেন। ভোট যাঁহারা দেন নাই, তাঁহাদের সংখ্যা আবার ১ অপেক্ষা *R* যত ভোট অধিক পাইয়াছেন সেই সংখ্যার দ্বিগুণ। যদি মোট ভোটারের সংখ্যা 18,000 হয়, তবে *S* কত ভোট পাইয়াছিলেন নির্ণয় কর। *( C. U., B. Com. 1969 )*

**উত্তরমালা**

**1.** A : টা. 120, B : টা. 168, C : টা. 216, D : টা. 264. **2.** টা. 8/10 প., টা. 8/64 প., টা. 9. **3.** টা. 300, টা. 55. **4.** টা. 3,250. **5.** টা. 2,250. **6.** ক : 162, খ : 108, গ : 72. **7.** ক : টা. 1,050, খ : টা. 1,400, গ : টা. 1,680. ঘ : টা. 3,150. **8.** ক : টা. 818/88 প., খ : টা. 1228/32 প., গ : টা. 1791/30 প.। **9.** A : টা. 348, B : টা. 290, C : টা. 232. **10.** ক : টা. 18, খ : টা. 12. গ : টা. 48/50 প.। **11.** ক : টা. 3,762, খ : টা. 2,280, গ : টা. 6,498. **12.** ক : টা. 1,767, খ : টা. 1,472/50 প., গ : টা. 620, ঘ : টা. 1,147. **13.** ইন্‌স্‌পেক্‌টার টা. 70, হেড্‌কন্‌স্টেবল টা. 49, কন্‌স্টেবল টা. 21. **14.** প্রত্যেক পু. : টা. 160, স্ত্রী : টা. 80, বালক : টা. 60. **15.** প্রতি পু. টা. 135, স্ত্রী : টা. 56/25 প., বা. : টা. 18/75 প.। **16.** টা. 72, টা. 36, টা. 24. **17.** ক : টা. 37/50 প., খ : টা. 60/50 প, গ : টা. 92/-, ঘ : টা. 123/50 প.। **18.** 3 হেক্টা. 50 আর, $\frac{2}{5}$ ; 2 হেক্টা. 50 আর, $\frac{2}{7}$ ; 2 হেক্টা. 75 আর, $\frac{11}{85}$. **19.** 27·5%, 35%, 37·5%. **20.** স্ত্রী : টা. 2,700., পু. : টা. 810, জ্যেষ্ঠা কন্যা : টা. 300. **21.** পু. : টা. 1,200, কন্যা : টা. 840, পৌত্রী : টা. 690. **22.** টা. 86/10 প., টা. 98/40 প.। **23.** টা. 6/80 প.. টা. 8/50 প.। **24.** টা. 37/50 প., টা. 30, টা. 7/50 প.। **25.** ক : টা. 12, খ : টা. 8, গ : টা. 2/50 প.। **26.** ক : টা. 3/91 প., খ : টা. 3/45 প. **27.** প্রথম পু. টা. 17,750, দ্বিতীয় পু. টা. 16,330, তৃতীয় পু. টা. 14,200 ; প্রথম পু. টা. 70 কম, দ্বিতীয় পু. টা. 10 কম, তৃতীয় পু. টা. 80 বেশি। **28.** $\frac{41}{72}$, $\frac{31}{72}$. **29.** 300 টাকা, 600 আধুলি, 900 সিকি, 1200 দশ-পয়সা। **30.** ম্যানেজার ( manager ) টা. 2,160, অবেক্ষক ( সুপারভাইজার ) দুইজনের প্রত্যেকে টা. 810, সর্দার 3 জনের প্রত্যেকে টা. 360, দক্ষকর্মী 10 জনের প্রত্যেকে টা. 432, অর্ধদক্ষ কর্মী 40 জনের প্রত্যেকে টা. 270, অদক্ষকর্মী 100 জনের প্রত্যেকে টা. 162. **31.** (1) ক : টা. 34/02 প., খ : টা. 40/32 প. গ : টা. 45/36 প., ঘ : টা. 56/70 প., (2) ক : টা. 41/58 প., খ : টা. 49/28 প., গ : টা. 55/44 প.। **32.** টা. 1,020/-। **33.** টা. 1,995/-। **34.** 4 : 11. **35.** ক : 800 আর, খ : 500 আর. গ : 300 আর। **36.** ক : টা. 11,691/-, খ : টা. 7,794/-, গ : টা. 5,196/-. ঘ : টা. 3,464/-. **37.** সুর টা. 4,680, সেন টা. 4,030, সিংহ টা. 3,770. **38.** 6,000.

## 3.3. অংশীদারী ব্যবসায় ( Partnership )

প্রসঙ্গান্তরে যাইবার পূর্বে অংশীদারী ব্যবসায়ের মুনাফা বণ্টন সম্পর্কীয় সমস্যার আলোচনা করা বাঞ্ছনীয়।

ভারতীয় অংশীদারী কারবার আইনে মূলধনের উপর সুদ, কোন অংশীদার প্রদত্ত ঋণের উপর সুদ, কোন অংশীদারকে দেয় বেতন, কমিশন ইত্যাদি এবং অংশীদারদের মধ্যে নীট মুনাফা বণ্টনের হার সম্পর্কে কয়েকটি নিয়ম ( rules ) আছে। এই আইনের ভিত্তিতে অংশীদারগণ নিজেদের মধ্যে চুক্তি দ্বারা উপরি-উক্ত বিষয়গুলি সম্পর্কে স্থির

করিতে পারে। কিন্তু যদি ঐরূপ কোন চুক্তি না থাকে তবে উপরি-উক্ত বিষয় লইয়া অংশীদারদের মধ্যে মতান্তর হইলে ভারতীয় অংশীদারী কারবার আইনের নিয়ম বলবৎ হইবে। এই আইনে বলা হইয়াছে যে, অংশীদারদের মধ্যে মৌখিক অথবা লিখিত কোন চুক্তি না থাকিলে নিম্নলিখিত নিয়ম প্রয়োগ করা হইবে :

(ক) মূলধনের উপর কোন সুদ দেওয়া হইবে না।

(খ) কোন অংশীদার কারবারকে ঋণদান করিলে উহার উপর বার্ষিক শতকরা 6% হারে সুদ দেওয়া হইবে।

(গ) কোন অংশীদারকে কোন বেতন, কমিশন ইত্যাদি দেওয়া হইবে না।

(ঘ) নীট মুনাফা অংশীদারগণ সমান ভাগে পাইবে।

অংশীদারগণের মধ্যে চুক্তিতে মূলধনের উপর সুদ, অংশীদার প্রদত্ত ঋণের উপর সুদ, কোন অংশীদারকে বেতন, কমিশন ইত্যাদি দেওয়া সম্পর্কে সিদ্ধান্ত থাকিলে, সিদ্ধান্তে লিখিত হারে ঐ সকল দেওয়া হইবে।

সেইজন্য নীট মুনাফা নির্ণয় করিতে হইলে, মুনাফা হইতে মূলধনের উপর সুদ, অংশীদার প্রদত্ত ঋণের উপর সুদ, অংশীদারকে দেয় বেতন, কমিশন ইত্যাদি বাদ দিতে হইবে এবং উহার সহিত অংশীদারদের অগ্রিম লওয়া টাকা ( drawings )-এর উপর সুদ যোগ করিতে হইবে।

**উদা. 1.** $A$, $B$ ও $C$ যথাক্রমে 6,500 টাকা, 9,100 টাকা ও 5,200 টাকা মূলধন লইয়া একটি ব্যবসায় আরম্ভ করিল ; তাহারা স্ব-স্ব মূলধনের অনুপাতে লাভ বণ্টন করিতে স্বীকৃত হইয়া থাকিলে, 12,800 টাকা লাভের কে কত পাইবে ? (*A, B and C start a business with capitals of Rs. 6,500, Rs. 9,100 and Rs. 5,200 respectively ; if they agree to divide profits in proportion to their capitals, what would each receive out of profits amounting to Rs. 12,800 ?* )

লাভ-বণ্টনের অনুপাত ( profit-sharing ratio )

= টা. 6500 : টা. 9100 : টা. 5200 = 65 : 91 : 52 = 5 : 7 : 4 ;

এখন, $5+7+4=16$ ;

∴ $A$-এর লাভের অংশ = টা. 12,800 × $\frac{5}{16}$ = <u>টা. 4,000,</u>

$B$-এর লাভের অংশ = টা. 12,800 × $\frac{7}{16}$ = <u>টা. 5,600,</u>

$C$-এর লাভের অংশ = টা. 12,800 × $\frac{4}{16}$ = <u>টা. 3,200.</u>

***উদা. 2.** 4,000 টাকা মূলধন লইয়া $A$ একটি ব্যবসায় আরম্ভ করিল। 3 মাস পরে $B$ 6,000 টাকা মূলধন লইয়া $A$-এর সহিত যোগ দিল, এবং আরও 3 মাস পরে $C$ 10,000 টাকা মূলধন লইয়া উহাদের সহিত যোগ দিল। ঐ বৎসরে ব্যবসায়ে লাভ হইল 5,400 টাকা। লাভের টাকা অংশীদারগণের মধ্যে নিয়োজিত অর্থের গড়ের ভিত্তিতে ভাগ করিয়া দাও। ( *A starts a business with a capital of Rs. 4,000. After 3 months he is joined by B who brings in Rs. 6,000, and at the end of another 3 months, C joins with Rs. 10,000. The*

*year's profit is Rs. 5,400. Divide it among the partners on the basis of average investment )* ( *P. U. 1944, '45* )

লক্ষণীয়, এস্থলে, $A$-এর মূলধন খাটিয়াছে 1 বৎসর বা 12 মাস, $B$-এর খাটিয়াছে 9 মাস ও $C$-এর 6 মাস।

এখন, 4000 টাকা 12 মাস খাটান = টা. $4,000 \times 12$

অর্থাৎ 48,000 টাকা 1 মাস খাটান,

6,000 টাকা 9 মাস খাটান = টা. $6,000 \times 9$ অর্থাৎ 54,000 টাকা 1 মাস খাটান,

10,000 টাকা 6 মাস খাটান = টা. $10,000 \times 6$ অর্থাৎ 60,000 টাকা 1 মাস খাটান ;

$\therefore$ লাভ-বণ্টনের অনুপাত = টা. 48,000 : টা. 54,000 : টা. 60,000

$= 48 : 54 : 60 = 8 : 9 : 10$ ;

এখন, $8+9+10=27$ ;

$\therefore$ $A$-এর লাভের অংশ = টা. $5,400 \times \frac{8}{27}$ = টা. 1,600,

$B$-এর লাভের অংশ = টা. $5,400 \times \frac{9}{27}$ = টা 1,800,

$C$-এর লাভের অংশ = টা. $5,400 \times \frac{10}{27}$ = টা, 2,000

**উদা. 3.** দুই জন অংশীদার $A$ ও $B$ একটি ব্যবসায় আরম্ভ করিল, এবং $A$ 12,000 টাকা ও $B$ 18,000 টাকা দিল। স্থির হইল যে, $B$ তাহার কর্মাধ্যক্ষ (manager)-এর কাজের জন্য মাহিনা বাবত লাভের 15% পাইবে। 7 মাস পরে $A$ নিজ মূলধনের এক-তৃতীয়াংশ এবং আর 2 মাস পরে $B$ নিজ মূলধনের অর্ধেক উঠাইয়া লইল। ঐ বৎসরে ব্যবসায়ে টা. 8764·00 লাভ হইয়া থাকিলে, প্রত্যেকে কত পাইবে ? (*Two partners A and B start a business. A contributes Rs. 12,000 and B Rs. 18,000. It is agreed that B is to have 15% of the profits for his salary as manager. At the end of 7 months A withdraws one-third of his capital and two months later B withdraws one-half of his. The profits for the year amount to Rs. 8,764·00. What sum of money ought each to receive ?* )

$B$-এর মাহিনা = টা. 8764 এর 15% = টা. 1314 60 ;

[ 8764 কে 15 দ্বারা গুণ করিয়া ডানদিক হইতে দুই স্থান বামে দশমিক বিন্দু বসান হইল। ]

এখন, মোট লাভ = টা. 8764 00

$B$-এর মাহিনা = টা. 1314·60

---

$\therefore$ (বিয়োগ করিয়া) বণ্টন-যোগ্য বা বিভাজ্য লাভ

(divisible profit) = টা. 7449·40 ;

[ প্রশ্নে লাভ-বণ্টনের অনুপাতের উল্লেখ না থাকায়, আইন-অনুযায়ী, বণ্টন-যোগ্য লাভকে অংশীদারগণের মধ্যে সমান ভাগে ভাগ করিয়া দেওয়া উচিত ; তবে গণিতে এইরূপ ক্ষেত্রে মূলধন (এক্ষেত্রে নিয়োজিত অর্থের গড়)-এর অনুপাতে বিভাজ্য লাভকে ভাগ করা হয়। ]

এখন, 12,000 টাকার $\frac{1}{3}$ = 4,000 টাকা ;

$\therefore$ 7 মাস পরে $A$-এর 12,000 টাকা − 4,000 টাকা = টা. 8,000 ঐ ব্যবসায়ে থাকে ; এবং 18,000 টাকার $\frac{1}{2}$ = 9,000 টাকা ;

9 মাস পরে $B$-এর টা. 18,000 − টা. 9,000 = টা. 9,000 ঐ ব্যবসায়ে থাকে ;

∴ নিয়োজিত অর্থের গড় বা কার্যকরী মূলধন ( effective capital ) :

*A* : 12,000 টাকা 7 মাস = টা. 12,000 × 7 অর্থাৎ 84,000 টা. 1 মাস
8,000 টাকা 5 মাস = টা. 8,000 × 5 „ 40,000 টা. 1 মাস
1,24,000 টা 1 মাস

*B* : 18,000 টাকা 9 মাস = টা. 18,000 × 9 অর্থাৎ 1,62,000 টা. 1 মাস
9,000 টাকা 3 মাস = টা. 9,000 × 3 „ 27,000 টা. 1 মাস
1,89,000 টা. 1 মাস

∴ লাভ-বন্টনের অনুপাত ( profit-sharing ratio )
= টা. 1,24,000 : টা. 1,89,000 = 124 : 189 ; এখন, 124 + 189 = 313 ;
*A*-এর লাভের অংশ = টা. 7,449·40 × $\frac{124}{313}$ = টা. 23·80 × 124
= টা. 2,951/20 প.

এবং *B*-এর লাভের অংশ ( বন্টনযোগ্য লাভের অংশ + মাহিনা )
= মোট লাভ − *A*-এর লাভের অংশ = টা. 8,764·00 − টা. 2,951·20
= টা. 5,812/80 প.।

**উদা. 4.** *A*, *B* ও *C* যথাক্রমে, 7,500 টকা, 5,500 টাকা ও 3,000 টাকা লইয়া একটি অংশীদারী কারবার আরম্ভ করিল। স্থির হইল যে, মূলধনের উপর 4% হারে সুদ ও *B* ও *C*-কে যথাক্রমে ত্রৈমাসিক 350 টাকা ও 250 টাকা হারে মাহিনা দিবার পরে তাহারা নীট মুনাফা তাহাদের মধ্যে এরূপে ভাগ করিবে যে, *A*, *B* ও *C* যথাক্রমে $\frac{1}{2}$, $\frac{3}{10}$ ও $\frac{1}{5}$ পায়। বৎসরের মোট লাভ 10,180 টাকা হইলে, কে কত পাইবে ? (*A, B and C enter into partnership with capitals of Rs. 7,500, Rs. 5,500 and Rs. 3,000 respectively. It is agreed that after allowing 4% interest on capital and salary to B and C at Rs. 350 and Rs. 250 respectively per quarter, they will divide net profits so that A, B and C will have* $\frac{1}{2}$, $\frac{3}{10}$ *and* $\frac{1}{5}$ *respectively. What would each receive from the year's total profits of Rs. 10,180 ?* )

| | | | টা. |
|---|---|---|---|
| মোট মুনাফা | | | 10,180 |
| মূলধনের উপর সুদ : | টা. | টা. | |
| *A* : টা. 7,500 × $\frac{4}{100}$ | = 300 | | |
| *B* : টা. 5,500 × $\frac{4}{100}$ | = 220 | | |
| *C* : টা. 3,000 × $\frac{4}{100}$ | = 120 | | |
| | | 640 | |
| অংশীদারগণের বেতন : | টা. | | |
| *B* : টা. 350 × 4 | = 1,400 | | |
| *C* : টা. 250 × 4 | = 1,000 | | |
| | | 2,400 | 3,040 |
| নীট মুনাফা, অর্থাৎ বন্টনযোগ্য বা বিভাজ্য লাভ (divisible profit) | | | 7,140 |

∴ অংশীদারগণের মোট পাওনা :

| | নীট মুনাকার অংশ | সুদ | মাহিনা | মোট পাওনা |
|---|---|---|---|---|
| $A$ : | টা. 7,140 × $\frac{1}{2}$ = টা. 3,570 | টা. 300 | — | টা. 3,870 |
| $B$ : | টা. 7,140 × $\frac{3}{10}$ = টা. 2,142 | টা. 220 | টা. 1,400 | টা. 3,762 |
| $C$ : | টা. 7,140 × $\frac{1}{5}$ = টা. 1,428 | টা. 120 | টা 1,000 | টা. 2,548 |

*উদা. 5. $A$, $B$ ও $C$ যথাক্রমে 10,000 টাকা, 14,000 টাকা ও 24,000 টাকা মূলধন লইয়া অংশীদারী কারবার আরম্ভ করিল। কর্মাধ্যক্ষ ( manager )-এর কাজের জন্য $A$ লাভের $6\frac{1}{4}$% পাইবে এবং অবশিষ্ট মূলধনের অনুপাতে বন্টিত হইবে। এক বৎসরে $A$ 3,729 টাকা পাইয়া থাকিলে, $B$ ও $C$ কত পাইয়াছিল ? ( *A, B and C enter into partnership with capitals of Rs. 10,000, Rs. 14,000 and Rs. 24,000 respectively. A as manager is to receive $6\frac{1}{4}$% of the profits and the remainder is to be divided in proportion to the capitals. How much did B and C receive, if A received Rs. 3,729 in a year ?* ) *(G. U. 1952)*

| | টা. |
|---|---|
| মনে কর, মোট মুনাফা = | 100 |
| বাদ $A$-এর বেতন = টা. 100 এর $6\frac{1}{4}$ = | 6·25 |
| নীট বা বণ্টনযোগ্য মুনাফা = | 93·75 |

এখন, লাভ-বণ্টনের অনুপাত ( profit-sharing ratio )

= টা. 10,000 : টা. 14,000 : টা. 24,000

= 10 : 14 : 24 = 5 : 7 : 12, এবং 5+7+12 = 24 ;

মোট মুনাফা টা. 100 হইলে, অংশীদারগণের মোট পাওনা :

| | নীট মুনাকার অংশ | মাহিনা | মোট পাওনা |
|---|---|---|---|
| $A$ : | টা. 93·75 × $\frac{5}{24}$ = টা. 19·53125 | টা. 6·25 | টা. 25·78125 |
| $B$ : | টা. 93·75 × $\frac{7}{24}$ = টা. 27·34375 | — | টা. 27·34375 |
| $C$ : | টা. 93·75 × $\frac{1}{2}$ = টা. 46·875 | — | টা. 46·875 |

মনে কর নির্ণেয় $B$-এর মোট পাওনা = $x$ ;

| ∴ $A$-এর মোট পাওনা | $B$-এর মোট পাওনা |
|---|---|
| টা. 25·78125 | টা. 27·34375 |
| টা. 3,729 | $x$ |

∴ $x = \frac{\text{টা. } 27·34375 \times 3,729}{25·78125}$

$= \text{টা.} \frac{2734375 \times 3729}{2578125}$

= টা. 3,955.

মনে কর নির্ণেয় $C$-এর মোট পাওনা = $y$ ;

| ∴ $A$-এর মোট পাওনা | $C$-এর মোট পাওনা |
|---|---|
| টা. 25·78125 | টা. 46·875 |
| টা. 3,729 | $y$ |

∴ $y = \frac{\text{টা. } 46·875 \times 3,729}{25·78125}$

$= \text{টা.} \frac{4687500 \times 3729}{2578125}$

= টা. 6,780.

∴ $B$-এর মোট পাওনা = টা. 3,955, $C$-এর মোট পাওনা = টা. 6,780.

**অথবা,** মনে কর, মোট মুনাফা $= x$

বাদ $A$-এর বেতন $6\frac{1}{4}\%\left(=\frac{1}{16}\right)$ $\quad \frac{x}{16}$

নীট বা বণ্টন-যোগ্য মুনাফা $= x - \frac{x}{16} = \frac{15x}{16}$;

এখন, লাভ-বণ্টনের অনুপাত $=10:14:24=5:7:12$ ও $5+7+12=24$;

বণ্টন-যোগ্য মুনাফার অংশ বেতন

$\therefore$ $A$-এর মোট প্রাপ্য $=\frac{15x}{16}\times\frac{5}{24}+\frac{x}{16}=\frac{25x}{128}+\frac{x}{16}=\frac{33x}{128}$;

$\therefore$ $\frac{33x}{128}=$ টা. 3,729 ; $\therefore$ $x=$ টা. $3,729\times\frac{128}{33}=$ টা. $113\times128$ ;

$\therefore$ $B$-এর মোট প্রাপ্য $=\frac{15x}{16}\times\frac{7}{24}=\frac{35x}{128}=\frac{35\times113\times128}{128}=$ টা. 3,955.

এবং $C$-এর মোট প্রাপ্য $=\frac{15x}{16}\times\frac{12}{24}=\frac{15x}{32}=\frac{15\times113\times128}{32}=$ টা. 6,780.

*উদা. 6. একটি কারবারে $A$, $B$ ও $C$ যথাক্রমে 50,000, 35,000 ও 25,000 টাকা নিয়োগ করিয়াছে। মাহিনা বাবত $A$ ও $B$ বাৎসরিক মোট মুনাফার যথাক্রমে 20% ও 10% পায়, এবং মোট মুনাফার অবশিষ্টাংশ উহাদের মধ্যে মূলধনের অনুপাতে ভাগ করিয়া দেওয়া হয়। বৎসরের শেষে $A$, $B$ অপেক্ষা সর্বসমেত 1,200 টাকা অধিক পাইলে, কে কত পায় নির্ণয় করিয়া আসন্ন টাকায় উত্তর দাও। (*A, B and C have respectively Rs. 50,000, Rs. 35,000 and Rs. 25,000 invested in a business. A and B receive respectively 20 and 10 per cent of the annual total profits as salary. The remainder of the profits is divided among them in proportion to their capitals. If at the end of the year A receives altogether Rs. 1,200 more than B, find, correct to the nearest rupee, what each receives.*) (*C. U., I. A —Com. 1941*)

| | | টা. |
|---|---|---|
| মনে কর, মোট মুনাফা | | 100 |
| | টা. | |
| বাদ $A$-এর মাহিনা = টা. 100 এর 20% | =20 | |
| $B$-এর " = টা. 100 এর 10% | =10 | 30 |
| $\therefore$ নীট বা বণ্টনযোগ্য মুনাফা ( divisible profit ) | = | 70 |

এখন লাভ বণ্টনের অনুপাত = টা. 50,000 : টা. 35,000 : টা. 25,000

$=50:35:25=10:7:5,$

এবং $10+7+5=22$ ;

$\therefore$ মোট মুনাফা 100 টাকা হইলে, অংশীদারগণের মোট পাওনা :

| | নীট মুনাফার অংশ | মাহিনা | মোট পাওনা : |
|---|---|---|---|
| $A$ : | টা. $70\times\frac{10}{22}=$ টা. $\frac{350}{11}$ | টা. 20 | টা. $\frac{570}{11}$ |
| $B$ : | টা. $70\times\frac{7}{22}=$ টা. $\frac{245}{11}$ | টা. 10 | টা. $\frac{355}{11}$ |
| $C$ : | টা. $70\times\frac{5}{22}=$ টা. $\frac{175}{11}$ | — | টা. $\frac{175}{11}$ |

$\therefore$ $A$ ও $B$-এর মোট পাওনার অন্তর = টা. $(\frac{570}{11}-\frac{355}{11})=$ টা. $\frac{215}{11}$ ;

মনে কর নির্ণেয় $A$-এর মোট পাওনা $=x$,

| $A$ ও $B$-এর মোট পাওনার অন্তর | $A$-এর মোট পাওনা |
|---|---|
| টা. $\frac{215}{11}$ | টা. $\frac{570}{11}$ |
| টা. 1200 | $x$ |

$\therefore$ $x=\frac{\text{টা. }\frac{570}{11}\times1200}{\frac{215}{11}}$

= টা. $\frac{570\times1200}{215}$

= টা 3181·3…

= 3181 টাকা ( প্রায় )।

ও নির্ণেয় $B$-এর মোট পাওনা $=y$ ;

| $A$ ও $B$-এর মোট পাওনার অন্তর | $B$-এর মোট পাওনা |
|---|---|
| টা. $\frac{215}{11}$ | টা. $\frac{355}{11}$ |
| টা. 1200 | $y$ |

$\therefore$ $y=\frac{\text{টা. }\frac{355}{11}\times1200}{\frac{215}{11}}$

= টা. $\frac{355\times1200}{215}$

= টা. 19º1·3…

= 1981 টাকা ( প্রায় )।

মনে কর $C$-এর মোট পাওনা $=z$ ;

| $A$ ও $B$-এর মোট পাওনার অন্তর | $C$-এর মোট পাওনা |
|---|---|
| টা. $\frac{215}{11}$ | টা. $\frac{175}{11}$ |
| টা. 1200 | $z$ |

$\therefore$ $z=\frac{\text{টা. }\frac{175}{11}\times1200}{\frac{215}{11}}=$ টা. $\frac{175\times1200}{215}=$ টা. 976·7… = টা. 977 ( প্রায় )।

$\therefore$ আসন্ন টাকা পর্যন্ত, $A$-এর মোট পাওনা = 3181 টাকা ( প্রায় ),

$B$-এর মোট পাওনা = 1c81 টাকা ( প্রায় ),

$C$-এর মোট পাওনা = 977 টাকা ( প্রায় )।

**অথবা,** মনে কর, মোট মুনাফা = $x$

বাদ $A$-এর মাহিনা $20\%x$

$B$-এর „ $10\%x$ $\quad 30\%x$

নীট বা বণ্টন-যোগ্য মুনাফা = $70\%x$

এখন, লাভ-বণ্টনের অনুপাত = 50 : 35 : 25 = 10 : 7 : 5

ও 10+7+5=22 ;

নীট মুনাফার
অংশ মাহিনা

$\therefore$ A-এর মোট পাওনা $= 70\%x \times \frac{10}{22} + 20\%x = \frac{57x}{110}$

B-এর মোট পাওনা $= 70\%x \times \frac{7}{22} + 10\%x = \frac{71x}{220}$

অন্তর $= \left[70\%x \times \frac{3}{22} + 10\%x = \frac{70x}{100} \times \frac{3}{22} + \frac{x}{10}\right] = \frac{43x}{220}$ ;

$\therefore$ $\frac{43x}{220} =$ টা. 1,200, বা $x =$ টা. $\frac{1200 \times 220}{43}$ ;

$\therefore$ A-এর মোট পাওনা $= \frac{57x}{110} =$ টা. $\frac{57}{110} \times \frac{1200 \times 220}{43} =$ টা. $\frac{114 \times 1200}{43}$

$=$ টা. $\frac{136800}{43} =$ টা. 3181·3····= টা. 3,181 (প্রায়),

B-এর মোট পাওনা $= \frac{71x}{220} =$ টা. $\frac{71}{220} \times \frac{1200 \times 220}{43} =$ টা. $\frac{85200}{43}$

$=$ টা. 1,981·3····= টা. 1,981 (প্রায়),

এবং C-এর মোট পাওনা $= 70\%x \times \frac{5}{22} = \frac{7}{44}x =$ টা. $\frac{7}{44} \times \frac{1200 \times 220}{43}$

$=$ টা. $\frac{42000}{43} =$ টা. 976·7··· = টা. 977 (প্রায়)।

***উদা. 7.** যথাক্রমে টা. 25,000 ও টা. 15,000 মূলধন লইয়া A ও B এক যৌথ কারবারে নামিল ; B ঐ কারবারের পরিচালক ( manager )-এর কার্যও করিল। বৎসরান্তে তাহারা মূলধনের উপর 6% হারে সুদ লইল ; পরিচালকের কার্যের পারিশ্রমিক বাবত B-এর লইতে হইল মূলধনের উপর সুদ লইবার পরে কিন্তু ঐ পারিশ্রমিক লইবার পূর্বে লাভের অবশিষ্টাংশের 20% এবং লাভের বাকী অংশ উভয়ের সমানভাবে ভাগ করিয়া লইতে হইয়াছিল। A মোট টা 4,440 পাইয়া থাকিলে, মূলধনের উপর সুদ লইবার পূর্বে মোট লাভ কত হইয়াছিল ? ( *A and B entered in a joint venture ; B acted also as Manager. A invested Rs. 25,000, and B Rs. 15,000 as capital. At the end of the year, they took interest on capital at 6% and B, as manager was to receive 20% of the profits after charging interest on capital but before charging his remuneration. The balance of profit was to be shared equally. If A received Rs. 4,440 in all, what would be the total profit before charging interest on capital ?* ) ( *W. B. S. B., H. S. 1966* )

A-এর প্রাপ্য সুদ $=$ টা. $25,000 \times \frac{6}{100} =$ টা. 1,500,

B-এর ,, ,, $=$ টা. $15,000 \times \frac{6}{100} =$ টা. 900

মোট সুদ $=$ টা. 2,400 ;

এখন, পরিচালকের কার্যের জন্য B-এর পারিশ্রমিক = মোট লাভ হইতে মোট সুদ বাদ দিলে মোট লাভের যে অংশ থাকে তাহার 20%, অর্থাৎ

( মোট লাভ – টা. 2,400 ) এর 20% ;

∴ মোট সুদ ও B-এর পারিশ্রমিক বাদ মোট লাভের বাকী অংশ

= ( মোট লাভ – টা. 2,400 ) এর 80% ;

ইহা A ও B-এর মধ্যে সমানভাবে ভাগ করা হইবে ;

∴ এক-একজনের অংশ = ( মোট লাভ – টা. 2,400 )-এর 40% ;

স্পষ্টই, ইহার সহিত A-এর সুদ যোগ দিলে A-এর মোট প্রাপ্তি পাওয়া যাইবে ;

∴ ( মোট লাভ – টা. 2,400 )-এর 40% + টা. 1,500 = টা. 4,440,

বা ( মোট লাভ – টা. 2,400 ) এর $\frac{2}{5}$ = টা. 4,440 – টা. 1,500 = টা. 2,940,

বা মোট লাভ – টা 2,400 = টা. 2,940 × $\frac{5}{2}$ = টা. 7,350 ;

∴ নির্ণেয় মোট লাভ = টা. 7,350 + টা. 2,400 = টা. 9,750.

*উদা. 8. *A, B, C, D* চার অংশীদার এক ব্যবসা আরম্ভ করিয়া যথাক্রমে টা. 12,000, টা. 5,000, টা. 2,000 ও টা. 1,000 ঐ ব্যবসায়ে এই চুক্তিতে নিয়োগ করিয়াছে যে, স্ব স্ব মূলধনের উপর তাহারা বার্ষিক 5% হারে সুদ পাইবে ও লাভ-ক্ষতি 4 : 3 : 2 : 1 অনুপাতে তাহাদের মধ্যে ভাগ হইবে। বৎসরের শেষে দেখা গেল যে, ঐ ব্যবসা প্রতিষ্ঠানে 550 টাকা ক্ষতি হইয়াছে। পরবর্তী বৎসর কোন ঋণ লইয়া আরম্ভ করিবে না অংশীদারগণ এইরূপ স্থির করিয়া থাকিলে, প্রতি অংশীদারের ঐ ব্যবসায় প্রতিষ্ঠান হইতে প্রাপ্য বা ঐ প্রতিষ্ঠানে দেয় অর্থের পরিমাণ নির্ণয় কর। ( *A, B, C and D having capitals of Rs. 12,000, Rs. 5,000, Rs. 2,000 and Rs. 1,000 respectively in their firm, agree to pay interest at 5% p. a. on their capitals and to share profits and losses in the ratio 4 : 3 : 2 : 1. At the end of the year, it is found that the firm has incurred a net trading loss of Rs. 550. If the partners decide to start the next year without an adverse balance, find what sum should be paid by or to the firm, in the case of each partner.* ) ( *C. U., I. A.—Com.* )

অংশীদারগণের প্রাপ্য সুদের পরিমাণ :

*A* : টা. 12,000 × $\frac{5}{100}$ = টা. 600

*B* : টা. 5,000 × $\frac{5}{100}$ = টা. 250

*C* : টা. 2,000 × $\frac{5}{100}$ = টা. 100

*D* : টা. 1,000 × $\frac{5}{100}$ = টা. 50

মোট সুদ = টা. 1,000

মোট সুদের পরিমাণ মোট লাভ হইতে বিয়োগ করিয়া নীট লাভ বা বণ্টন-যোগ্য লাভ পাওয়া যায়। এখন, ক্ষতির পরিমাণ = টা. 550, অর্থাৎ ধরা যায়

মোট লাভ = – 550 টাকা

বাদ মোট সুদ = 1000 টাকা

∴ বণ্টন-যোগ্য লাভ (divisible profit) = –1550 টাকা

অর্থাৎ এক্ষেত্রে, অংশীদারগণকে মোট 1,550 টাকা ঐ প্রতিষ্ঠানে দিতে হইবে লাভ-ক্ষতি বন্টনের 4 : 3 : 2 : 1 অনুপাতে। (অথবা, পরবর্তী বৎসরে ঋণ-মুক্ত হইয়া বৎসর আরম্ভ করিতে হইলে, ক্ষতি 550 টাকা ও অংশীদারগণের প্রাপ্য মোট সুদ 1,000 টাকা মোট 1550 টাকা অংশীদারগণকে লাভ-ক্ষতি বন্টনের অনুপাতে ঐ প্রতিষ্ঠানে দিতে হইবে।) এখন 4+3+2+1=10 ;

| | |
|---|---|
| ∴ *A*-এর দেয় টা. $1550 \times \frac{4}{10}$ = | টা. 620 |
| আর A-এর প্রাপ্য ( সুদ বাবত ) | টা. 600 |
| ∴ A-এর মোট দেয় | টা. 20 ; |
| *B*-এর দেয় টা. $1550 \times \frac{3}{10}$ = | টা. 465 |
| আর *B*-এর প্রাপ্য ( সুদ বাবত ) | টা. 250 |
| ∴ *B*-এর মোট দেয় | টা. 215 ; |
| *C*-এর দেয় টা. $1550 \times \frac{2}{10}$ = | টা. 310 |
| আর *C*-এর প্রাপ্য ( সুদ বাবত ) | টা. 100 |
| *C*-এর মোট দেয় | টা. 210 ; |
| *D*-এর দেয় টা. $1550 \times \frac{1}{10}$ = | টা. 155 |
| আর *D*-এর প্রাপ্য ( সুদ বাবত ) | টা. 50 |
| ∴ *D*-এর মোট দেয় | টা. 105. |

*উদা. 9. *A, B, C* এবং *D* অংশীদারগণ 4 : 3 : 3 : 2 অনুপাতে লাভ ও ক্ষতি ভাগ করিয়া লয়। 1963 সনের 31শে ডিসেম্বর তারিখে তাহাদের মূলধন ছিল যথাক্রমে 6,000 টাকা, 12,000 টাকা, 9,000 টাকা এবং 9,000 টাকা। হিসাব পাকা করিবার পর দেখা গেল যে, মূলধনের উপর শতকরা 6% হারে সুদ ধরা হয় নাই। ঐ সুদ হিসাবে ধরিয়া প্রতিটি অংশীদারের দেয় বা প্রাপ্য টাকার পরিমাণ দর্শাইয়া তোমাকে একটি বিবরণী প্রস্তুত করিতে বলা হইল। (*A, B, C and D are partners sharing profits and losses in the ratio of 4 : 3 : 3 : 2 and their respective capitals on 31st December 1963 were Rs. 6,000, Rs. 12,000, Rs. 9,000 and Rs. 9,000. After closing and finalizing the accounts, it was found that interest on capital @ 6% per annum was omitted. You are asked to prepare a statement showing the net amount receivable or payable by each partner after taking into account the interest on capitpal which was omitted.*) (*W. B. S. B., H. S. 1965*)

**উত্তর :** হিসাব পাকা হইয়া যাওয়ার অর্থ এই যে, বৎসরের লাভ-ক্ষতি বন্টন হইয়া গিয়াছে। নিয়মানুসারে, বন্টন-যোগ্য লাভ ( divisible profit ) বা নীট মুনাফা নির্ণয়ে, মূলধনের উপর সুদ দেয় হইলে, সেই সুদ ও অংশীদার-প্রদত্ত ঋণের উপর সুদ, অংশীদারকে দেয় বেতন, কমিশন, ইত্যাদি ( অবশ্য যদি পূর্বে এরূপ চুক্তি থাকে ) মোট লাভ হইতে বাদ দিতে হয় এবং অবশিষ্ট যাহা থাকে তাহা অংশীদারদের মধ্যে সমান ভাগে অথবা পূর্ব চুক্তি-অনুসারে কোন নির্দিষ্ট অনুপাতে, যেরূপ এক্ষেত্রে 4 : 3 : 3 : 2

অনুপাতে ভাগ করিতে হয়। যেহেতু এক্ষেত্রে সুদ ধরিতে ভুল হইয়াছে সেই হেতু মোট লাভের অন্তর্ভুক্ত সুদের টাকাও 4 : 3 : 3 : 2 অনুপাতে বন্টিত হইয়া গিয়াছে। এখন প্রতিটি অংশীদারকে দেয় সুদের পরিমাণ বাহির করিতে হইবে। প্রত্যেককে দেয় মোট সুদ কিন্তু লাভের অন্তর্ভুক্ত হইয়া 4 : 3 : 3 : 2 অনুপাতে বন্টিত হইয়া গিয়াছে। সুতরাং প্রত্যেকের বন্টিত অংশ এবং সুদ হিসাবে প্রাপ্য অংশের তুলনা করিলে দেখিতে পাইব কোন্ অংশীদার ফেরত দিবে অথবা কোন্ অংশীদার পাইবে।

দেয় সুদের পরিমাণ :

$A$ : টা. $6{,}000 \times \frac{6}{100}$ = টা. 360
$B$ : টা. $12{,}000 \times \frac{6}{100}$ = " 720
$C$ : টা. $9{,}000 \times \frac{6}{100}$ = " 540
$D$ : টা. $9{,}000 \times \frac{6}{100}$ = " 540
মোট টা. 2,160

মোট সুদ এই 2,160 টাকা মোট লাভ হইতে বাদ দেওয়া উচিত ছিল, কিন্তু তাহা হয় নাই, লাভের অন্তর্ভুক্ত হইয়া ঐ টাকা অংশীদারগণের মধ্যে, 4+3+3+2=12 বলিয়া, নিম্নরূপে বন্টিত হইয়াছে :

A : টা. $2160 \times \frac{4}{12}$ = টা. 720
B : টা. $2160 \times \frac{3}{12}$ = " 540
C : টা. $2160 \times \frac{3}{12}$ = টা. 540
D : টা. $2160 \times \frac{2}{12}$ = " 360

সুতরাং

A পাইয়াছে টা. 720 কিন্তু তাহার প্রাপ্য টা. 360 ; ∴ সে ফেরত দিবে 360 টাকা ;
B " টা. 540 " " " টা. 720 ; ∴ সে আরও পাইবে 180 টাকা ;
C " টা. 540 " " " টা. 540 ; ∴ সে কিছু পাইবেও না, ফেরতও দিবে না ;
D " টা 360 " " " টা. 540 ; ∴ সে আরও পাইবে 180 টাকা।

**উদা** 10. A ও B একটি যৌথ কারবারে যথাক্রমে টা. 10,000 ও টা. 40,000 মূলধন বিনিয়োগ করিয়াছেন এবং C, কোন মূলধন না দিয়া, কেবলমাত্র কার্যকরী অংশীদার হিসাবে কারবারে রহিয়াছেন। অংশীদারদিগের মধ্যে স্থির হইল যে, অংশীদারগণের মূলধনের উপর শতকরা 6% হারে সুদ ও C-এর বেতন মাসিক টা. 500 হিসাবে দিয়া ও C-এর কমিশন, বেতন ও মূলধনের উপর সুদ বাদ দিয়া, নীট মুনাফার উপর C শতকরা 20% হিসাবে কমিশন পাইবেন। বাকী মুনাফা A ও B-এর মধ্যে মূলধনের অনুপাতে বন্টন করা হইবে। 1968 সালে, উপরের বিষয়গুলি বাদ না দিবার পূর্বে মুনাফা হইল টা. 75,690। কে কত পাইল? (*A and B are partners contributing Rs. 10,000 and Rs. 40,000 respectively and C is a working partner who has contributed no capital to the business. It is agreed that after allowing interest @ 6% on capital and C's monthly remuneration of Rs. 500, C should get a commission of 20% on the net profit after charging his salary and commission and interest on capital. The balance of the profits and losses shall be*

*shared by A and B in the ratio of their capitals. The profit for the year 1968 before charging the above items is Rs. 75,690. How much each partner will get ?)* (*W. B. S. B., H. S. 1969*)

| | | | | টা. |
|---|---|---|---|---|
| মোট মুনাফা | | | | 75,690·00 |
| | সুদ | বেতন | মোট | |
| | টা. | টা. | টা | |
| A : | 600 | — | 600 | |
| B : | 2400 | — | 2 400 | |
| C : | — | 500 × 12 = 6,000 | 6,000 | |
| | | মোট | | 9,000·00 |
| | | মুনাফার উদ্‌বর্ত | | 66,690·00 |

এই উদ্‌বর্ত মুনাফা হইতে C-কে কমিশন দিতে হইবে।

∴ টা. 66,690 − C-এর কমিশন = নীট মুনাফা,

অর্থাৎ টা. 66,690 − নীট মুনাফার 20% = নীট মুনাফার 100% ;

∴ টা. 66,690 = নীট মুনাফার 120% ;

∴ নীট মুনাফা = টা. $66,690 \times \frac{100}{120}$ = টা. 55,575 ;

এই নীট মুনাফা A ও B-এর মধ্যে তাহাদের মূলধনের অনুপাতে ভাগ করিয়া দিতে হইবে ;

এখন, লাভ-বণ্টনের অনুপাত = 10,000 : 40,000 = 1 : 4, এবং 1 + 4 = 5 ;

∴ A-এর লাভাংশ : নীট মুনাফার অংশ = টা. $55,575 \times \frac{1}{5}$ = টা. 11,115·00

যোগ সুদ = টা. 600 00

∴ A-এর মোট লাভাংশ = টা. 11,715 00

B-এর লাভাংশ : নীট মুনাফার অংশ = টা. $55,575 \times \frac{4}{5}$ = টা. 44,460 00

যোগ সুদ = টা. 2,400·00

∴ B-এর মোট লাভাংশ টা. 46,860 00

C-এর প্রাপ্তি : বেতন = টা. 6,000·00

কমিশন = টা. 55,575-এর 20% (= $\frac{1}{5}$) = টা 11,115·00

∴ C-এর মোট প্রাপ্তি = টা. 17.115 00

**অথবা :** মোট মুনাফা = টা. 75,690 00

A-এর লাভাংশ = টা. 11,715·00

B-এর " = টা. 46,860·00

A ও B-এর মোট লাভাংশ = টা. 58,575·00

∴ ( বিয়োগ করিয়া, ) C-এর মোট প্রাপ্তি = টা. 17,115·00

**উদা. 11.** অরুণ ও বিকাশ দুই অংশীদার মূলধন-স্বরূপ যথাক্রমে টা. 16,000 ও টা. 14,000 বিনিয়োগ করিল। চুক্তি হইল যে, মূলধনের উপর 6% হারে সুদ ও দুই অংশীদারকে যথাক্রমে মাসিক টা. 500 ও টা. 250 হারে বেতন দিবার পরে, অবেক্ষক অংশীদার অরুণ কমিশনস্বরূপ অবশিষ্ট লাভের $\frac{1}{16}$ অংশ পাইবে এবং লাভের অবশিষ্টাংশ, নিয়োজিত মূলধনের অনুপাতে, তাহাদের মধ্যে বণ্টিত হইবে। 1959 সালে অরুণ মোট টা. 16,329 পাইয়া থাকিলে, বিকাশ কত পাইয়াছিল এবং ঐ বৎসরে তাহাদের ব্যবসায় প্রতিষ্ঠানে মোট কত লাভ হইয়াছিল? ( *Arun and Bikash are partners contributing Rs. 16,000 and Rs. 14,000 respectively as capital. It was agreed that after allowing 6% interest on capital and salary to partners at Rs. 500 and Rs. 250 per month respectively, the supervising partner Arun will be entitled to get $\frac{1}{16}$th of the remaining profit as commission. The remaining profit will be divided between them in the ratio of capital put in by them. For the year 1959, Arun gets altogether Rs. 16,329. How much does Bikash get and what was the total amount of profits of the firm in 1959 ?* )

( *W. B. S. B., H. S. 1961* )

| | সুদ বাবত টা. | বাৎসরিক মাহিনা বাবত টা. | মোট টা. |
|---|---|---|---|
| অরুণের প্রাপ্য | 16,000 এর 6% = 960 | 500 × 12 = 6,000 | 6,960 |
| বিকাশের প্রাপ্য | 14,000 এর 6% = 840 | 250 × 12 = 3,000 | 3,840 |
| | | মোট | 10,800 |

মোট লাভ হইতে অরুণ ও বিকাশকে সুদ ও মাহিনা বাবত মোট টা. 10,800 দিবার পর, মোট লাভের যাহা অবশিষ্ট থাকে, অরুণ কমিশন স্বরূপ তাহার $\frac{1}{16}$ অংশ পাইবে। তাহা হইলে, অবশিষ্ট লাভের $(1-\frac{1}{16}=)\frac{15}{16}$ অংশ অরুণ ও বিকাশের মধ্যে তাহাদের স্ব স্ব নিয়োজিত অর্থের অনুপাতে অর্থাৎ 16000 : 14000 = 8 : 7 অনুপাতে ভাগ হইবে। এইরূপ ভাগ হওয়ায়, 8 + 7 = 15 বলিয়া,

অরুণ পাইল অবশিষ্ট লাভের $\frac{15}{16}\times\frac{8}{15}=$ অবশিষ্ট লাভের $\frac{1}{2}$

ও বিকাশ " " " $\frac{15}{16}\times\frac{7}{15}=$ অবশিষ্ট লাভের $\frac{7}{16}$;

$\therefore$ অরুণের মোট প্রাপ্য = অবশিষ্ট লাভের $\left(\frac{1}{2}+\frac{1}{16}\right)$ + টা. 6,960,

= অবশিষ্ট লাভের $\frac{9}{16}$ + টা. 6,960,

এবং প্রশ্নানুসারে, ইহা = টা. 16,329 ;

$\therefore$ অবশিষ্ট লাভের $\frac{9}{16}$ + টা. 6,960 = টা. 16,329,

বা অবশিষ্ট লাভের $\frac{9}{16}$ = টা. 16,329 − টা. 6,960 = টা. 9,369 ;

∴ সুদ, মাহিনা ও কমিশন – বাদ মোট লাভের অবশিষ্টাংশে,

বিকাশের প্রাপ্য = ঐ অবশিষ্ট লাভের $\frac{7}{16}$ = অবশিষ্ট লাভের $\frac{9}{16} \times \frac{7}{9}$

= টা. $9369 \times \frac{7}{9}$ = টা. 7,287,

এবং সুদ ও মাহিনা বাবত বিকাশের প্রাপ্য = টা. 3,840 ;

| | |
|---|---|
| ∴ বিকাশের মোট প্রাপ্য | = টা. 11,127 ; |
| আবার, অরুণের „ „ | = টা. 16,329 ; |
| ∴ 1959 সালের মোট লাভ | = টা. 27,456. |

**উদা.** 12. A, B এবং C একটি ফার্মের অংশীদার। বিভাজ্য লাভ তাহারা 3 : 2 : 1 অনুপাতে ভাগ করিয়া লইবে, কিন্তু C-এর লাভাংশ অন্ততঃ 10,000 টাকা হইবেই। যদি C-এর অংশে 10,000 টাকার কম হয়, তবে, A এবং B-এর নিজ নিজ বণ্টনযোগ্য লাভের অংশ হইতে তাহাদের পারস্পরিক লাভের অনুপাতে ঘাটতি পূরণ করিতে হইবে। বিভাজ্য লাভ নির্ধারণ করিবার জন্য ফার্মের লাভ হইতে A এবং B-এর বেতন বাবত যথাক্রমে মাসিক 400 টাকা এবং 500 টাকা বাদ দিতে হইবে। ইহা ছাড়া কমিশন বাবত বিভাজ্য লাভের শতকরা 20 ভাগ অপর এক ব্যক্তি X-কে দেয় হিসাবে ফার্মের লাভ হইতে বাদ দিতে হইবে। এক বৎসর, A ও B-কে বেতন ও C-কে কমিশন দিবার পূর্বে, ঐ ফার্মের লাভ যদি 60,000 টাকায় দাঁড়ায়, তবে বিভাজ্য লাভের কি কি পরিমাণ A এবং B-এর ভাগে প্রকৃতপক্ষে পাড়বে নির্ণয় কর। ( *A, B and C are the partners of a firm sharing divisible profits in the ratio 3 : 2 : 1 with a minimum profit of Rs. 10,000 for C. In the event of C's share working out at a figure lower than Rs. 10,000, the short fall is to be made up by A and B from their own shares of the divisible profits in their profit-sharing ratio. The divisible profits are to be computed after charging monthly salaries of Rs. 400 and Rs 500 payable to A and B respectively and further a commission @ 20% of the said divisible profits payable to X, an outsider. If the profits for a year before charging these salaries to A and B and commission to X work out at Rs. 60,000, compute the actual shares of A and B in the divisible profits.* ) ( *C. U., B. Com. 1969* )

| | | টা. |
|---|---|---|
| মোট লাভ (Gross Profit) | | 60,000·00 |
| বেতন বাবত A : | টা. 400 × 12 = টা. 4,800 | |
| B : | টা. 500 × 12 = টা. 6,000 | |
| | | 10,800·00 |
| মোট লাভের উদ্‌বর্ত | | 49,200·00 |

ইহা হইতে X-কে কমিশন দিতে হইবে ;

$\therefore$ টা. 49,200 − X-এর কমিশন = বণ্টন-যোগ্য লাভ ( divisible profit ),

বা টা. 49,200 − বণ্টন-যোগ্য লাভের 20% = বণ্টন-যোগ্য লাভের 100% ;

$\therefore$ টা. 49,200 = বণ্টন-যোগ্য লাভের 120% ;

$\therefore$ বণ্টন-যোগ্য লাভ (divisible profit) = টা. $49{,}200 \times \frac{100}{120}$ = টা. 41,000 ;

এখন লাভ-বণ্টনের অনুপাত ( profit-sharing ratio ) = 3 : 2 : 1 ;

এবং 3+2+1 = 6 ;

$\therefore$ বণ্টন-যোগ্য লাভের C-এর অংশ = টা. $41{,}000 \times \frac{1}{6}$ = টা. 6,833·33···

এখন C-এর পাইতে হইবে টা. 10,000 ;

কিন্তু C পাইয়াছে = টা. 6,833·333···

$\therefore$ ঘাটতি = টা. 3,166·66 ···

এই ঘাটতি নিজ নিজ বণ্টন-যোগ্য লাভের অংশ হইতে A ও B-কে তাহাদের লাভ-বণ্টনের অনুপাতে পূরণ করিতে হইবে। এই লাভ-বণ্টনের অনুপাত = 3 : 2 ;

তাহা হইলে, A-কে পূরণ করিতে হইবে ঐ ঘাটতির $\frac{3}{5}$ অংশ ও B-কে $\frac{2}{5}$ অংশ ;

এখন, A-এর বণ্টন-যোগ্য লাভের অংশ } = টা. $41{,}000 \times \frac{1}{2}$ = টা. 20,500 ;

$\therefore$ C-এর ঘাটতির যে অংশ A-কে পূরণ করিতে হইবে তাহা } = টা. $3{,}166{\cdot}66\cdots \times \frac{3}{5}$
= টা. 633·3333··· × 3
= টা. 1899 9999 = টা. 1,900

$\therefore$ নির্ণেয় A-এর প্রাপ্য বণ্টন-যোগ্য লাভের অংশ = টা. 18,600.

আবার, B-এর বণ্টন-যোগ্য লাভের অংশ } = টা. $41{,}000 \times \frac{1}{3}$ = টা. 13,666·66··· ;

$\therefore$ C-এর ঘাটতির যে অংশ B-কে পূরণ করিতে হইবে তাহা } = টা. $3{,}166{\cdot}66\cdots \times \frac{2}{5}$
= টা. 633·3333··· × 2 = টা. 1,266 66···

$\therefore$ নির্ণেয় *B*-এর প্রাপ্য বণ্টন-যোগ্য লাভের অংশ = টা. 12,400.

**অথবা :** বণ্টন-যোগ্য লাভ = টা. 41,000

*A*-এর অংশ = টা. 18,600

*C*-এর অংশ = টা. 10,000

মোট টা. 28,600

$\therefore$ *B*-এর অংশ = টা. 12,400.

## প্রশ্নমালা 3খ

**1.** এক ব্যবসায় প্রতিষ্ঠানে **ক, খ** ও **গ** যথাক্রমে টা. 25,000, টা. 35,000 ও টা. 40,000 মূলধন দিয়াছিল। তাহারা স্ব স্ব মূলধনের অনুপাতে লাভ বণ্টন করিতে এবং **খ** ও **গ**-কে তাহাদের কার্যের জন্য বেতন-স্বরূপ যথাক্রমে টা. 2,000 ও টা. 3,000 দিতে স্বীকৃত হইলে, 20,000 টাকা লাভের কে কত পাইবে ? ( *G. C. I.* )

**2.** **ক, খ** ও **গ** যথাক্রমে টা. 2,500, টা. 2,000 ও টা. 10,000 মূলধন লইয়া একটি ব্যবসায় আরম্ভ করিল। স্থির হইল যে, 4% হারে সুদ দেওয়া হইবে, **ক** ও **খ** যথাক্রমে টা 250 ও টা. 120 মাসিক বেতন পাইবে এবং লাভ 1 : 1 : 6 অনুপাতে বণ্টিত হইবে। প্রথম বৎসরের 6,000 টাকা লাভ অংশীদারগণের মধ্যে ভাগ করিয়া ( distribute ) দাও। ( *P. U. 1946* )

*3. **ক, খ** ও **গ**-এর এক অংশীদারী ব্যবসায়ে উহাদের মূলধন যথাক্রমে টা. 7,500, টা. 5,500 ও টা. 3,000. তাহারা নীট লাভ এইরূপে ভাগ করিয়া লইতে স্বীকৃত হইল যাহাতে **ক, খ** ও **গ** যথাক্রমে $\frac{1}{2}$, $\frac{1}{3}$ ও $\frac{1}{6}$ পায়। যদি মূলধনের উপর বার্ষিক শতকরা 4 হারে সুদ দেওয়া হয় এবং **খ** ও **গ** ঐ ব্যবসায় প্রতিষ্ঠানে তাহাদের কার্যের জন্য বৎসরের প্রতি এক-চতুর্থাংশ সময়ের জন্য ( per quarter ) যথাক্রমে টা. 350 ও টা. 250 হারে বেতন পায়, তাহা হইলে, বৎসরান্তে, মূলধনের উপর সুদ বণ্টনের ও **খ** ও **গ**-এর মাহিনা দিবার পূর্বে টা. 8,968 লাভ হইয়া থাকিলে, লাভের অংশ কে কত পাইবে নির্ণয় কর। ( *C. U., I. A.—Com. 1927* )

**4.** **ক, খ** ও **গ** মূলধন-স্বরূপ যথাক্রমে টা. 5,000, টা. 4,000 ও টা. 3,000 দিয়া একটি অংশীদারী ব্যবসায় আরম্ভ করিল। তাহারা নিয়োজিত মূলধন এবং সময়ের অনুপাতে বাৎসরিক লাভ ভাগ করিয়া লইতে স্বীকৃত হইল। পাঁচ মাস পরে **ক** টা. 500 ঐ ব্যবসায় হইতে উঠাইয়া লইলে ও **খ** টা. 500 ঐ ব্যবসায়ে যোগ দিলে, বৎসরান্তে 1,224 টাকা লাভের অংশ কে কত পাইবে ? ( *P. U. 1948* )

**5.** রমেশ, সুরেন ও মতিলাল তাহাদের অংশীদারী ব্যবসায়ের লাভ নিয়োজিত মূলধনের অনুপাতে বণ্টন করিয়া লইতে স্বীকৃত হইল। বৎসরের প্রারম্ভে ঐ ব্যবসায়ে তাহাদের মূলধন ছিল যথাক্রমে টা. 25,000, টা. 22,000 এবং টা. 18,000. 2 মাস পরে রমেশ 2,000 টাকা মূলধন যোগ দিল, 3 মাস পরে সুরেন 1,000 টাকা মূলধন উঠাইয়া লইল এবং 8 মাস পরে মতিলাল 2,000 টাকা মূলধন যোগ দিল। বৎসরে টা. 9,388/25 প. লাভ হইয়া থাকিলে, প্রত্যেক অংশীদার কত পাইবে ? ( *C. U., I. A.—Com.* )

**6.** রমস্কো ( Romsco ) ব্যবসায় প্রতিষ্ঠানের তিন অংশীদার রায়, মিত্র ও সেন। 1961-এর 1লা ফেব্রুআরি তারিখে ঐ ব্যবসায় প্রতিষ্ঠানে তাহাদের মূলধন ছিল যথাক্রমে টা. 20,000, টা. 15,000 ও টা. 12,000. চুক্তিপত্রে উল্লেখ থাকে যে, প্রতি আর্থিক বৎসরের শেষে সেন বেতন-স্বরূপ 6,000 টাকা পাইবে এবং লাভ সমস্ত বৎসরের নিয়োজিত মূলধনের অনুপাতে বণ্টিত হইবে। 3 মাস পরে রায় 4,000 টাকা মূলধন উঠাইয়া লইল, 4 মাস পরে মিত্র তাহার মূলধনে 5,000 টাকা যোগ দিল এবং 8 মাস

পরে সেন 2,000 টাকা মূলধন উঠাইয়া লইল। 1962-এর 31শে জানুআরিতে যে বৎসর শেষ হইল, সেই বৎসরে ব্যবসায়ের নীট লাভ ( net trading profits ) টা. 42,300 হইলে, প্রত্যেক অংশীদারের 1961-62-এর মোট কি পরিমাণ প্রাপ্য হইবে, হিসাব কর ( calculate the total amounts due to each partner for 1961-62 profits. )। ( *C. U., B. Com. 1962* )

*7. ক টা. 10,000 মূলধন লইয়া যে ব্যবসায় আরম্ভ করিয়াছিল তাহাতে খ-কে ঢুকাইয়া লইল। খ টা. 3,000 মূলধন সঙ্গে আনিল। তাহাদের মধ্যে চুক্তি হইল যে, স্ব স্ব মূলধনের উপর তাহারা বার্ষিক 5% হারে সুদ লইবে এবং 5 : 3 অনুপাতে উহাদের মধ্যে লাভ বণ্টিত হইবার পূর্বে খ বোনাস-স্বরূপ ব্যবসায়ের মোট বিক্রয়লব্ধ অর্থ ( turnover—লাভ-ক্ষতি অধ্যায়, অনু. 6·1 দ্রষ্টব্য। )-এর 4% পাইবে। কোন বৎসরে মোট বিক্রয়লব্ধ অর্থের পরিমাণ হইল টা. 60,000 ; ঐ বৎসরে মোট লাভের পরিমাণ টা. 7,470 হইলে, ক ও খ কত পাইবে ? ( *Burd., B. Com. 1963* )

*8. এক অংশীদারী ব্যবসায়ে ক, খ ও গ অংশীদার ; তাহাদের মূলধনের অনুপাত $\frac{1}{2}:\frac{1}{3}:\frac{1}{6}$. 4 মাস পরে ক তাহার মূলধনের অর্ধেক উঠাইয়া লইল এবং আরও 8 মাস পরে টা. 7,393 লাভ উহাদের মধ্যে নিয়োজিত অর্থের গড়ের ভিত্তিতে ভাগ করা হইল। ক-এর অংশ কত ?

*9. ক, খ ও গ যথাক্রমে টা. 5,000, টা. 3,000 ও টা. 2,500 মূলধন দিয়া একটি অংশীদারী ব্যবসায় আরম্ভ করিল। তাহাদের মধ্যে চুক্তি হইল যে, পরিচালক ( Manager )-এর কার্যের জন্য গ-কে লাভের $\frac{1}{8}$ অংশ দিবার পরে, লাভের অবশিষ্টাংশ নিয়োজিত মূলধনের অনুপাতে তাহাদের মধ্যে ভাগ হইবে। বৎসরান্তে গ টা. 280 পাইয়া থাকিলে, ব্যবসায়ের মোট লাভ এবং ক ও খ কত পাইয়াছিল, নির্ণয় কর। ( *C. U., I. A. Com.—1933* )

*10. ক, খ ও গ যথাক্রমে টা. 15,000, টা. 21,000 ও টা. 36,000 মূলধন লইয়া একটি অংশীদারী ব্যবসায় আরম্ভ করিল। পরিচালক ( Manager )-এর কার্যের জন্য ক লাভের $6\frac{1}{4}$% পাইবে এবং লাভের অবশিষ্টাংশ মূলধনের অনুপাতে উহাদের মধ্যে ভাগ হইবে। কোন বৎসরে ক মোট টা. 7,458 পাইয়া থাকিলে, খ ও গ কত পাইয়াছিল ? ( *P. U., 1949 ; Burd., B. Com. 1965* )

*11. ক, খ ও গ যথাক্রমে টা. 7,000, টা. 5,000 ও টা. 4,000 মূলধন লইয়া একটি অংশীদারী ব্যবসায় আরম্ভ করিল। চার মাস পরে ক ও আরও তিন মাস পরে গ, স্ব স্ব মূলধন তুলিয়া লইয়া ব্যবসায় পরিত্যাগ করিল, কিন্তু বৎসর শেষ না হওয়া পর্যন্ত লাভ বণ্টন করা হইল না। যখন গ ছাড়িয়া গেল তখন ঘ টা. 6,000 লইয়া ঐ ব্যবসায়ে যোগ দিল। বৎসরের শেষে নিয়োজিত অর্থের গড়ের ভিত্তিতে লাভ বণ্টন করা হইল ; ঘ লাভের অংশে টা. 210 পাইলে, ক, খ ও গ কত পাইবে ? ( *P. U. 1947* )

*12. এক অংশীদারী ব্যবসায়ে ক, খ ও গ তিন অংশীদার। তাহারা মূলধন-স্বরূপ যথাক্রমে টা. 10,000, টা. 8,000 ও টা. 5,000 ঐ ব্যবসায়ে নিয়োগ করিল। এই সকল মূলধনের উপর তাহারা বার্ষিক 5% হারে সুদ পাইবে ও লাভ-ক্ষতি 5 : 4 : 3

অনুপাতে তাহাদের মধ্যে ভাগ হইবে। কোন বৎসরে, ক, গ-অপেক্ষা টা. 650 অধিক পাইলে, সেই বৎসরে ব্যবসায়ের মোট লাভ কত এবং প্রত্যেকে কত করিয়া পাইয়াছিল ?
( *C. U., B. Com. 1966* )

***13.** যথাক্রমে টা. 5,000 ও টা. 3,000 মূলধন লইয়া ক ও খ এই চুক্তিতে এক অংশীদারী কারবার আরম্ভ করিল যে, পরিচালক ( Manager ) ও সহ-পরিচালকের কার্যের জন্য ক ও খ যথাক্রমে যে-কোন বৎসরের মোট লাভের 10% ও 5% পাইবে, অধিকন্তু প্রত্যেকে নিয়োজিত মূলধনের উপর বার্ষিক 5% হারে সুদ পাইবে এবং লাভের অবশিষ্টাংশ তাহাদের মধ্যে সমানভাবে বণ্টিত হইবে। কোন বৎসরের শেষে খ যাহা ।। ক তদপেক্ষা টা. 160 অধিক পাইলে, প্রত্যেকে মোট কত পায় ?

**14.** মোট টা. 81,000 মূলধন লইয়া A, B, C, D, E পাঁচজন অংশীদার এক শীদারী ব্যবসায় আরম্ভ করিল। ঐ অর্থের $\frac{3}{5}$ অংশ দিয়াছে A এবং B দিয়াছে রশিষ্টের $\frac{4}{5}$ অংশ ; যে পরিমাণ অবশিষ্ট থাকিল তাহার $\frac{1}{2}$ দিয়াছে C ও D দিয়াছে $\frac{1}{2}$. চুক্তিপত্রে অংশীদারের নিয়োজিত মূলধনের উপর বার্ষিক 5% হারে সুদ দিবার উল্লেখ াছে। প্রত্যেক অংশীদার ঐরূপে সুদ বাবত কত পাইবে হিসাব কর।
( *C. U., I. A.—Com. 1951* )

***15.** ক ও খ যথাক্রমে টা. 40,000 ও টা. 50,000 মূলধন লইয়া একটি অংশীদারী ব্যবসায় আরম্ভ করিল। তাহাদের মধ্যে চুক্তি হইল যে, ব্যবসায় অবেক্ষণের জন্য ( for supervising the business ) ক মাসিক 300 টাকা হিসাবে বেতন পাইবে, বিক্রয় কার্যে নিযুক্ত থাকিবার জন্য খ বিক্রয়লব্ধ অর্থ ( turnover )-এর উপর 2% হারে কমিশন পাইবে এবং তাহারা 2 : 3 অনুপাতে লাভের অংশ পাইবে। 1953 সালে, বিক্রয় হইয়াছিল 1,47,300 টাকার এবং উহাদের বেতন ও কমিশন লইবার পূর্বে লাভের পরিমাণ ছিল 32,436 টাকা। ক ও খ-এর আয় তাহাদের স্ব স্ব মূলধনের কিরূপ ফেরত সূচিত করে, নির্ণয় কর ( calculate the returns the incomes of ক and খ represent on their respective capitals )। (*C. U., I. A.—Com. 1955*)

( ক ও খ-এর আয় তাহাদের স্ব স্ব মূলধনের কত শতাংশ তাহাই এস্থলে নির্ণয় করিতে হইবে। )

***16.** ক ও খ যথাক্রমে টা. 52,000 ও টা. 65,000 মূলধন লইয়া একটি অংশীদারী ব্যবসায় আরম্ভ করিল। স্থির হইল যে, ব্যবসায় অবেক্ষণের জন্য ( for supervising the business ) ক মাসিক 500 টাকা হিসাবে বেতন পাইবে, বিক্রয় কার্য পরিচালনার জন্য খ সমস্ত বিক্রয়লব্ধ অর্থের উপর $4\frac{1}{2}$% হারে কমিশন পাইবে এবং লাভের অবশিষ্টাংশ মূলধনের অনুপাতে তাহাদের মধ্যে ভাগ হইবে। 1953 সালে বিক্রয় হইয়াছিল 1,60,700 টাকার এবং বেতন ও কমিশন লইবার পূর্বে নীট লাভের পরিমাণ ছিল টা. 40,821. এক একজনের মোট আয় তাহার মূলধনের কত শতাংশ নির্ণয় কর ( find the percentages that their aggregate incomes bear to their capitals. )। ( *C. U., B. Com. 1965* )

***17.** তিন ব্যক্তি যথাক্রমে টা. 3,750, টা. 7,500 ও টা. 11,250 এক ব্যবসায়ে এই চুক্তিতে বিনিয়োগ করিল যে, ঐ ব্যবসায়ের লাভ তাহাদের মধ্যে এইরূপে বণ্টিত হইবে যাহাতে তাহারা যে যে হারে সুদ পাইবে তাহা তাহাদের স্ব স্ব নিয়োজিত অর্থের

সমানুপাতী হইবে ( that the profits of the venture shall be divided in such a way that the rate of interest which each receives shall be in proportion to the amount of his contribution )। কোন বৎসরে লাভের পরিমাণ টা. 3,675 হইলে, প্রত্যেকে কত পাইবে ? ( *C. U.* )

[ সুদের হার, rate of interest অর্থে এস্থলে লাভাংশ, মূলধনের প্রতি এককে বা প্রতি শতে বা মূলধনের কোন নির্দিষ্ট পরিমাণে যত, তত বুঝায়। সুতরাং 3750 : 7500 : 11,250=1 : 2 : 3 বলিয়া, প্রথম ব্যক্তির লাভাংশের হার টাকা প্রতি $i$ হইলে, দ্বিতীয় ব্যক্তির $2i$ ও তৃতীয় ব্যক্তির $3i$ হইবে। ∴ লাভের অংশ প্রথম ব্যক্তির হইবে $3750i$, দ্বিতীয় ব্যক্তির হইবে $7500\times 2i=15000i$ ও তৃতীয় ব্যক্তির হইবে $11250\times 3i=33750i$ ; ∴ $3750i+15000i+33750i=$ টা. 3675, বা $52500i=$ টা. 3675, বা $i=$ টা $\frac{3675}{52500}=$ টা. $\frac{7}{100}=$ টা. ·07. ]

**18.** লাভের 56% অংশীদারগণের মধ্যে সমানভাবে ভাগ হইবে এবং অবশিষ্টাংশ মূলধনের উপর সুদ-রূপে গণ্য হইবে এই চুক্তিতে ক ও খ দুই ব্যক্তি যথাক্রমে টা. 13,300 ও টা. 9,500 মূলধন দিয়া এক ব্যবসায় আরম্ভ করিল। একজন অপরজনের লাভের অংশ-অপেক্ষা টা. 616 অধিক পাইলে, লাভের মোট পরিমাণ কত ?

***19.** ক টা. 3,000, খ টা. 4,000 ও গ টা. 5,000 মূলধন দিয়া একটি ব্যবসায় আরম্ভ করিল। কয়েক মাস পরে ক ও আরও কিছু সময় পরে খ, স্ব স্ব মূলধন সঙ্গে লইয়া ঐ ব্যবসায় ছাড়িয়া গেল। বৎসরান্তে নিয়োজিত অর্থের গড়ের অনুপাতে লাভ বণ্টিত হইলে, গ যাহা পাইল, ক তাহার $\frac{2}{5}$ ও খ $\frac{4}{5}$ পাইল। কত সময় পরে ক, আর কত সময় পরেই বা খ ব্যবসায় ছাড়িয়া গিয়াছিল ?

**20.** লাভ-ক্ষতি সমানুপাতের ভিত্তিতে ( pro-rata ) ভাগ করিয়া লইবার চুক্তি করিয়া ক, খ ও গ এক অংশীদারী ব্যবসায় সংগঠন করিল। 3 মাস পরে ক ও 8 মাস পরে খ তাহাদের মূলধন তুলিয়া লইল। বৎসরান্তে খ তাহার অংশে মোট লাভের $\frac{2}{5}$ অংশ, গ $\frac{1}{4}$ অংশ এবং ক অবশিষ্টাংশ পাইল। ক মূলধন বাবত টা. 7,000 দিয়া থাকিলে, খ ও গ-এর প্রদত্ত মূলধন কত ?

( Pro-rata=in proportion ; এক্ষেত্রে, নিয়োজিত অর্থের গড়ের অনুপাতে। )

**21.** অংশীদারগণের মধ্যে নিয়োজিত অর্থের গড়ের ভিত্তিতে ( on the basis of average investment ) লাভ-বণ্টনের চুক্তিতে, যথাক্রমে টা. 30,000, টা. 12,000 ও টা. 16,000 মূলধন দিয়া A, B ও C একটি অংশীদারী ব্যবসায় সংগঠন করিল এবং কয়েক মাস পরে A আরও 13,000 টাকা মূলধন-স্বরূপ ঐ ব্যবসায়ে নিয়োগ করিল। বৎসরান্তে মোট 54,000 টাকা নীট লাভ হইলে এবং B ঐ লাভের টা. 9,720 পাইলে, A কখন 13,000 টাকা নিয়োগ করিয়াছিল ?

***22.** যথাক্রমে টা. 15,000, টা. 4,000 ও টা. 3,000 মূলধন দিয়া ক, খ ও গ এক অংশীদারী ব্যবসায় সংগঠন করিল। চুক্তি হইল যে, খ মাহিনা বাবত মাসে টা. 200, গ বৎসরের বিক্রয়লব্ধ অর্থের উপর $2\frac{1}{4}$% হারে কমিশন এবং ব্যবসা অবেক্ষণের জন্য ( for supervising the business ) ক তাহার মূলধনের 15% পাইবে। তাহাদের মধ্যে আরও চুক্তি হইল যে, প্রত্যেক অংশীদার নিজ মূলধনের উপর বার্ষিক 6% হারে সুদ পাইবে এবং ঐ ব্যবসায়ের বাহিরের এক ব্যক্তি ঘ-কে বণ্টনযোগ্য (divisible) লাভের

20% হারে কমিশন দিবার পরে অবশিষ্ট লাভ নিয়োজিত অর্থের গড়ের ভিত্তিতে ( on the basis of average investment ) বন্টিত হইবে। 1957 সালের 1লা মে তারিখে ক আরও 2,000 টাকা মূলধন ঐ ব্যবসায়ে নিয়োগ করিল। 1957 সালে ঐ ব্যবসায়ে টা 26,524 লাভ এবং টা. 2,10,400 বিক্রয়লব্ধ অর্থ হইয়া থাকিলে, প্রত্যেক অংশীদার মোট কত করিয়া পাইবে এবং ঘ-ইবা কত পাইবে ?

***23.** এক ব্যবসায়ের মোট মুনাফা অনুলিখিতরূপে ( as follows ) ভাগ করা হইল : অবক্ষয়ের জন্য ( for depreciation ) 15%, সংরক্ষিত তহবিলের জন্য ( for reserve ) 10%, নিয়োজিত মূলধনের উপর সুদ বাবত 5% এবং তিন অংশীদারের মধ্যে ক 3 ভাগ, খ 4 ভাগ ও গ $5\frac{1}{2}$ ভাগের অনুপাতে ভাগের জন্য অবশিষ্টাংশ। মোট মুনাফা টা. 25,000 এবং ক, খ ও গ-কর্তৃক নিয়োজিত মূলধন যথাক্রমে টা. 40,000, টা. 35,000 ও টা. 25,000 ধরিলে প্রত্যেক অংশীদার কত পায় ? ( *C. U.* )

***24.** *A* এবং *B* বিভিন্ন টাকার মূলধন লইয়া একত্র পার্টনারশিপ ব্যবসায় আরম্ভ করিল এই চুক্তিতে যে, প্রত্যেকে বার্ষিক 6% হারে নিজ নিজ মূলধনের উপর টাকা পাইবে এবং এই সুদের টাকা বাদ দিয়া বাকী লাভ সমান ভাগে ভাগ করিয়া লইবে। বৎসরান্তে *A* এবং *B* যথাক্রমে মোট টা. 8,334 এবং টা. 6,714 পাইল। দেখা গেল যে, যদি সমুদয় লাভ স্বকীয় মূলধনের পরিমাণ অনুযায়ী ভাগ করা হইত তবে *B* যাহা পাইত তাহাপেক্ষা সে টা. 1,170 বেশি পাইয়াছে। প্রত্যেকের মূলধনের পরিমাণ নির্ণয় কর। ( *C. U., B. Com. 1969 Supplementary* )

( 'স্বকীয় মূলধনের পরিমাণ অনুযায়ী'-এর অর্থ স্ব স্ব মূলধনের অনুপাতে। )

## উত্তরমালা

**1.** ক : টা. 3,750, খ : টা. 7,250, গ : টা. 9,000, **2.** ক : টা. 3,222/50 প., খ : টা. 1,642/50 প., গ : টা. 1,135. **3.** ক : টা. 3,264, খ : টা. 3,596, গ : টা. 2,108. **4.** ক : টা. 480/25 প., খ : টা. 437/75 প., গ : টা. 306. **5.** রমেশ : টা. 3,760, সুরেন : টা. 2,996/25 প., মতিলাল : টা. 2,632. **6.** রায় : টা. 13,223/57 প., মিত্র : টা. 14,260/71 প. ; সেন : টা. 14,815/72 প.। **7.** ক : টা. 3,262/50 প., খ : টা. 4,207/50 প.। **8.** টা. 2,957/20 প.। **9.** লাভ : টা. 840 ; ক : টা. 350 ; খ : টা. 210. **10.** খ : টা. 7,910, গ : টা. 13,560. **11.** ক : টা. 196, খ : টা. 420, গ : টা. 196. **12.** টা. 3,550 ; ক : টা. 1,500, খ : টা. 1,200, গ : টা. 850. **13.** ক : টা. 680, খ : টা. 520. **14.** *A* : টা. 2,430, *B* : টা. 720, *C* : টা. 450, *D* : টা. 300, *E* : টা. 150. **15.** ক : 34·89%, গ : 36·96%. **16.** ক : 35·12%, খ : 34·71%. **17.** প্রথম : টা. 262·50, দ্বিতীয় : টা. 1,050, তৃতীয় : টা. 2,362·50. **18.** টা. 8,400. **19.** ক 8 মাস পরে ও খ 9 মাস পরে। **20.** খ : টা. 3,000, গ : টা. 1,250. **21.** ব্যবসারম্ভের 4 মাস পরে। **22.** ক : টা. 12,495, খ : টা. 4 860, গ : টা. 6,579 ; ঘ : টা. 2,590. **23.** ক : টা. 4,700, খ : টা. 6,037/50 প., গ : টা. 8,012/50 প.। **24.** *A* : টা. 64,800, *B* : টা. 37,800.

# 4

# কমিশন, দালালি, বীমা, রেট ও কর

## ( Commission, Brokerage, Insurance, Freights, Rates and Taxes )

### 4.1. সংশ্লিষ্ট সংজ্ঞাবলী

(1) **প্রতিনিধি** ( Agent ) : কোন ব্যক্তি, কম্পানি বা রাষ্ট্রের পক্ষে ক্রয়-বিক্রয়, কর-সংগ্রহ, চুক্তি-সম্পাদন, ইত্যাদি এক, একাধিক বা যাবতীয় কার্য-পরিচালনার ক্ষমতা-প্রাপ্ত ব্যক্তি বা কম্পানিকে প্রথমোক্ত ব্যক্তি বা কম্পানি বা রাষ্ট্রের প্রতিনিধি বলে।

(2) **কমিশন** ( Commission ) : স্থায়ী বেতনে প্রতিনিধি নিয়োগ প্রথা অপেক্ষা ঐ প্রতিনিধি-কর্তৃক সংগৃহীত অর্থ বা তৎকর্তৃক যে পরিমাণ অর্থের আদান-প্রদান হয় তাহার একটি নির্দিষ্ট শতাংশ ( percentage ) তাহাকে পারিশ্রমিক-স্বরূপ দিবার প্রথাই অধিক প্রচলিত। এইরূপ পারিশ্রমিককে কমিশন বা দস্তুরি বলে।

(3) **দালাল** ( Broker ) : মধ্যস্থ-স্বরূপ কার্য করিয়া যে ক্রেতা ও বিক্রেতা উভয়ের মধ্যে আদান-প্রদান সংঘটন করায় তাহাকে বলা হয় দালাল।

(4) **দালালি** ( Brokerage ) : দালালের পারিশ্রমিককে বলা হয় দালালি, এবং কমিশনের মত ইহাও ক্রয় বা বিক্রয়মূল্য বা যে পরিমাণ অর্থের আদান-প্রদান হয় তাহার একটি নির্দিষ্ট শতাংশ হারে হিসাব করা হয় এবং দালাল ক্রেতা বা বিক্রেতা বা উভয়ের নিকট হইতে ক্রয় বা বিক্রয়েব সুযোগ সংগঠন করাইবার জন্য পারিশ্রমিক-স্বরূপ দালালি আদায় করে।

(5) **এক্সচেঞ্জ** ( Exchange ) : প্রায় সর্বপ্রকার ব্যবসায়ের ক্ষেত্রেই ব্যবসাধ্যক্ষগণ ( principals ) প্রতিনিধি বা দালাল নিয়োগ করেন। ব্যবসায় পরিচালনার সুবিধার জন্য দালালগণ সাধারণত: যে স্থানে একত্র হয় তাহা এক্সচেঞ্জ নামে পরিচিত।

(6) **বীমা** ( Insurance ) : মৃত্যু, জাহাজ-ডুবি, অগ্নিকাণ্ড ইত্যাদি দুর্ঘটনা-জনিত সম্ভাব্য ক্ষতির জন্য এক পক্ষ অপর পক্ষকে, এককালীন কোন নির্দিষ্ট পরিমাণ অর্থ অথবা বার্ষিক, ষাণ্মাসিক, ত্রৈমাসিক, মাসিক ইত্যাদি নির্দিষ্ট সময় অন্তর অন্তর কিস্তিতে কোন নির্দিষ্ট পরিমাণ অর্থ প্রদানের বিনিময়ে, এরূপ দুর্ঘটনা অন্তে এক নির্দিষ্ট পরিমাণ অর্থ প্রদান করিবার যে চুক্তি ঐ দুই পক্ষের মধ্যে সম্পাদিত হয়, তাহাকে বীমা বলে। স্পষ্টই, বীমা দুর্ঘটনা-জনিত ক্ষতির নিরাপত্তা-বিধায়ক। ব্যবসায় জগতে দুই পক্ষের মধ্যে সম্পাদিত উপরে বর্ণিত চুক্তির পত্রকে **বীমাপত্র** বা **পলিসি** ( Policy ), উপরে বর্ণিত দ্বিতীয় পক্ষ যাহার নামে বীমাপত্র রচিত হয় তাহাকে **বীমাকারী** ( Policy-holder ), যে ব্যক্তির মৃত্যু বা যে বস্তুর ক্ষতির দ্বারা সৃষ্ট বিপর্যয়ের নিরাপত্তা-স্বরূপ বীমা সম্পাদিত

হয় তাহাকে **বীমাকৃত** ( Insured ) **ব্যক্তি বা বস্তু** এবং উপরে বর্ণিত প্রথম পক্ষ যাহার সহিত দ্বিতীয় পক্ষ বীমা সম্পাদিত করে তাহাকে বলা হয় **বীমাদার** ( Insurer )। বীমার শর্তানুযায়ী এককালীন বা নির্দিষ্ট সময় অন্তর অন্তর সমান কিস্তিতে বীমাকারীকর্তৃক বীমাদারকে প্রদত্ত অর্থের নাম **প্রিমিয়াম** ( Premium )। বীমাকৃত বস্তুর ক্ষতি সাধিত হইলে বীমাদার যে পরিমাণ অর্থ বীমাকারীকে দিবার চুক্তিতে আবদ্ধ থাকেন এবং যাহাকে বলা হয় ঐ বস্তুর ঘোষিত অর্থ ( declared value ) সাধারণতঃ তাহারই কোন নির্দিষ্ট শতাংশ হয় প্রিমিয়ামের হার। মানুষের ক্ষেত্রে বীমাকে বলা হয় জীবনবীমা ; জীবনবীমার প্রিমিয়ামের হার নির্ণয়ে জটিলতর গাণিতিক হিসাবের প্রয়োজন হয়।

বীমা-প্রতিষ্ঠান এবং বীমা করিতে ইচ্ছুক ব্যক্তির মধ্যে যোগ সাধন করাইয়া বীমা প্রতিষ্ঠান কর্তৃক নিযুক্ত যে ব্যক্তি বীমা ব্যবসায়ে সাহায্য করে, তাহাকে **বীমা-দালাল** ( Insurance Agent ) বলে।

## 4.2. উদাহরণ ও সমাধান

**উদা. 1.** এক ব্যক্তি এক দালাল মারফত 2,70,000 টাকা মূল্যের একটি বাড়ি ক্রয় করিল। (*i*) দালালি 4% হইলে, বাড়ি ক্রয় করিতে ঐ ব্যক্তির প্রকৃত পক্ষে কত লাগিল, এবং দালালই বা ঐ ব্যক্তির নিকট হইতে কত দালালি পাইল ? (*ii*) ঐ ব্যক্তি ঐ দালাল মারফতই বাড়িটি ক্রয়মূল্যে বিক্রয় করিলে, পূর্ববৎ দালালি দিয়া ঐ ব্যক্তি কত পাইবে ? (*A man bought a house worth Rs. 2,70,000 through a broker who charged 4%.* (*i*) *How much did the house actually cost him and how much did the broker receive from him as brokerage ?* (*ii*) *How much does the man get, if he now sells the house at the cost price through the same broker who charges the same brokerage ?*)

(*i*) দালালি = 2,70,000 টাকার 4% = টা. 10,800 ;

∴ দালালি-সমেত বাড়ির মূল্য = টা. 2,70,000 + টা. 10,800 = টা. 2,80,800 ;

∴ বাড়িটি ক্রয়ের প্রকৃত মূল্য = টা. 2,80,800.

(*ii*) দালালি = 2,80,800 টাকার 4% = টা. 11,232 ;

∴ দালালি বাদ ঐ ব্যক্তির প্রাপ্য অর্থের পরিমাণ

= টা. 2,80,800 − টা. 11,232 = টা. 2,69,568.

**উদা. 2.** দালাল মারফত কোন সম্পত্তি বিক্রয় করিয়া দালালি $1\frac{1}{2}$% হারে দিলে এক ব্যক্তির নীট প্রাপ্তি হয় 31,520 টাকা। সম্পত্তির প্রকৃত বিক্রয় মূল্য কত এবং দালাল ক্রেতার নিকট হইতে 2% হারে দালালি পাইয়া থাকিলে, এই ক্রয়-বিক্রয়ে তাহার কত লাভ হইল ? (*By selling an estate through a broker who charged* $1\frac{1}{2}$%, *the net receipt was Rs. 31,520. Find the sale price of the estate and the broker's gain, if he charged the buyer 2%.* )

প্রকৃত বিক্রয়মূল্য 100 টাকা হইলে, $1\frac{1}{2}$% হারে দালালি বাদ দিলে বিক্রেতার প্রাপ্য হয় টা. $(100-1\frac{1}{2})$= টা. $98\frac{1}{2}$, বা টা. $\frac{197}{2}$ ; তাহা হইলে প্রকৃত বিক্রয়মূল্য $x$ টাকা হইলে,

| নীট প্রাপ্য | প্রকৃত বিক্রয়মূল্য |
|---|---|
| টা. $\frac{197}{2}$ | টা. 100 |
| টা. 31520 | $x$ |

ফল বড় ; ∴ টা. 31,520 উপরে

$\therefore\ x=\frac{\text{টা. } 100\times 31,520\times 2}{197}$

= টা. 32,000.

∴ প্রকৃত বিক্রয়মূল্য = 32,000 টাকা।

বিক্রেতার নিকট হইতে প্রাপ্য দালালি = 32,000 টাকার $1\frac{1}{2}$%,

ক্রেতার নিকট হইতে প্রাপ্য দালালি = 32,000 টাকার 2% ;

∴ দালালের মোট লাভ = 32,000 টাকার $3\frac{1}{2}$% = টা. $32,000\times\frac{7}{200}$

= টা. 1,120.

**উদা. 3.** একখানি মোটর গাড়ি ক্রয়ের জন্য এক ব্যক্তিকে $4\frac{1}{2}$% দালালি-সমেত 9,405 টাকা দিতে হইলে, ঐ মোটর গাড়িখানির মূল্য কত ? ( *Find the price of a motor car, if one has to pay for it Rs. 9,405, including $4\frac{1}{2}$% brokerage.* )

| মূল্য | দালালি | মোট দেয় |
|---|---|---|
| টা. 100 | টা. $4\frac{1}{2}$ | টা. $104\frac{1}{2}$ = টা. $\frac{209}{2}$ |

∴ নির্ণেয় মূল্য $x$ হইলে,

| মোট দেয় | মূল্য |
|---|---|
| টা. $\frac{209}{2}$ | টা. 100 |
| টা. 9405 | $x$ |

ফল বড় ; ∴ 9405 উপরে ;

$\therefore\ x=\frac{\text{টা. } 100\times 9405\times 2}{209}$ = টা. 9,000 ;

∴ নির্ণেয় মূল্য = 9,000 টাকা।

**উদা. 4.** মোট লাভ হইতে কমিশন বাদ দিলে যে নীট লাভ থাকে কমিশন তাহার $12\frac{1}{2}$% হইলে, দেখাও যে কমিশন মোট লাভের $11\frac{1}{9}$%. ( *Show that a commission of $12\frac{1}{2}$% on the net profit after deducting the commission is equivalent to a commission of $11\frac{1}{9}$% on the gross profit.* )

| নীট লাভ | কমিশন | মোট লাভ |
|---|---|---|
| 100 | $12\frac{1}{2}$ | $112\frac{1}{2}=\frac{225}{2}$ |

∴ নির্ণেয় কমিশন $x$% হইলে,

| মোট লাভ | কমিশন |
|---|---|
| $\frac{225}{2}$ | $12\frac{1}{2}=\frac{25}{2}$ |
| 100 | $x$ |

ফল ছোট ; ∴ 100 উপরে ;

$\therefore\ x=\frac{25\times 100\times 2}{2\times 225}=\frac{100}{9}=11\frac{1}{9}$ ;

∴ নির্ণেয় হার = $11\frac{1}{9}$%।

**উদা. 5.** একটি সম্পত্তির 3 বার হস্তান্তরের প্রতিবারেই 1% হার কমিশনে প্রতিনিধি মারফত বিক্রয়কার্য সমাধা করা হইল। যদি প্রতিবার উহা তাহার পূর্ববর্তী বিক্রয়লব্ধ নীট অর্থে বিক্রয় করা হয় এবং তৃতীয়বার বিক্রয়ে নীট 2,00,000 টাকা পাওয়া যাইয়া থাকে, তাহা হইলে ঐ সম্পত্তির মূল মূল্য কত, আসন্ন পূর্ণ সংখ্যক টাকায় নির্ণয় কর। ( *A property changed hands 3 times, each agent who sold it charging 1 per cent, as commission. If each time it was sold for the net amount obtained at the previous sale, calculate to the nearest rupee, its original value, if the third sale realised Rs. 2,00,000 net.* ) ( *Burd. Univ. Entrance 1964* )

| | | টা. |
|---|---|---|
| মনে কর, ঐ সম্পত্তির মূল ( original ) মূল্য | = | 100 |
| বাদ প্রথম বিক্রয়ের 1% হারে কমিশন | = | 1 |
| প্রথমবারের বিক্রয়ের নীট প্রাপ্তি বা দ্বিতীয়বারের বিক্রয়মূল্য | = | 99 |
| বাদ দ্বিতীয় বিক্রয়ের 1% হারে কমিশন | = | 0·99 |
| ∴ দ্বিতীয়বার বিক্রয়ের নীট প্রাপ্তি বা তৃতীয়বারের বিক্রয়মূল্য | = | 98·01 |
| বাদ তৃতীয় বিক্রয়ের 1% হারে কমিশন | = | 0·9801 |
| ∴ তৃতীয়বারের বিক্রয়লব্ধ নীট অর্থের পরিমাণ | = | 97·0299 |

∴ নির্ণেয় মূল মূল্য $x$ হইলে,

| তৃতীয় বিক্রয়ে নীট প্রাপ্তি | মূল মূল্য |
|---|---|
| টা. 97·0299 | টা. 100 |
| টা. 2,00,000 | $x$ |

ফল বড় ; ∴ 2,00,000 উপরে ;

$$\therefore x = \text{টা. } \frac{100 \times 2,00,000}{97 \cdot 0299}$$

$$= \text{টা. } \frac{20,000,00,00,000}{970299} = \text{টা. } 206122 \cdot 0 \cdots$$

∴ সম্পত্তির মূল মূল্য = 2,06,122 টাকা ( প্রায় )।

**অথবা :** ( শেষ দিক হইতে আরম্ভ করিয়া )

| দ্বিতীয়বারের নীট প্রাপ্তি বা তৃতীয়বারের বিক্রয়মূল্য | কমিশন | তৃতীয়বারের নীট প্রাপ্তি |
|---|---|---|
| টা. 100 | টা. 1 | টা. 99 |
| $x$ | | টা. 2,00 000 |

$$\therefore x = \frac{\text{টা. } 100 \times 2,00,000}{99}$$

দেখা যাইতেছে, তৃতীয়বারের নীট প্রাপ্তি টা. 2,00,000 কে 100/99 দ্বারা গুণ করিলে দ্বিতীয়বারের নীট প্রাপ্তি পাওয়া যায়।

তাহা হইলে, দ্বিতীয়বারের নীট প্রাপ্তিকে 100/99 দ্বারা গুণ করিয়া প্রথমবারের নীট প্রাপ্তি ও প্রথমবারের নীট প্রাপ্তিকে 100/99 দ্বারা গুণ করিয়া প্রথমবারের বিক্রয়মূল্য অর্থাৎ সম্পত্তির মূল মূল্য পাওয়া যাইবে। ∴ সম্পত্তির মূল মূল্য = টা. $2,00,000 \times \frac{100}{99} \times \frac{100}{99} \times \frac{100}{99}$

$$= \text{টা. } \frac{200000000000}{99 \times 99 \times 99} = \text{টা. } \frac{200000000000}{970299}$$

$$= \text{টা. } 2,06,122 \cdot 0 \cdots = \text{টা. } 2,06,122 \text{ ( প্রায় )।}$$

***উদা. 6.** 12,000 টাকা মূল্যের একখানি জাহাজ বীমা করিতে হইলে 3% হারে কত প্রিমিয়াম দিতে হইবে ? কত টাকায় জাহাজখানি বীমা করিলে, জাহাজখানি নষ্ট হইয়া গেলে, জাহাজের মূল্য ও প্রিমিয়াম উভয়ই উসুল হইবে ? ( *What premium at 3% will be paid for insuring a ship worth Rs. 12,000 ? What sum must it be insured for, so that in case of loss the value of the ship and premium may be realised ?* ) ( *C. U., I. A.—Com. 1933* )

প্রিমিয়াম = 12,000 টাকার 3% = <u>360 টাকা</u>।

প্রিমিয়ামের হার 3% বলিয়া জাহাজখানি 100 টাকায় বীমা করিলে, 3 টাকা প্রিমিয়াম দিতে হইবে। জাহাজখানি নষ্ট হইয়া গেলে, বীমা-প্রতিষ্ঠানের নিকট হইতে ক্ষতিপূরণ-স্বরূপ 100 টাকা পাওয়া যাইবে ; ইহা হইতে প্রিমিয়াম-স্বরূপ প্রদত্ত 3 টাকা বাদ দিলে নীট প্রাপ্তি হয় 97 টাকা। তাহা হইলে, জাহাজখানির মূল্য 97 টাকা হইলে, এবং এই 97 টাকা মূল্যের জাহাজকে 100 টাকায় বীমা করিলে, এই 100 টাকায় জাহাজের মূল্য 97 টাকা ও প্রিমিয়াম 3 টাকা উভয়ই উসুল হয়। তাহা হইলে, $x$-এ জাহাজখানিকে বীমা করিলে,

| জাহাজের প্রকৃত মূল্য | যে টাকায় জাহাজখানিকে বীমা করিতে হইবে | ফল বড় ; |
|---|---|---|
| টা. 97 | টা. 100 | ∴ টা. 12,000 উপরে , |
| টা. 12,000 | $x$ | $\therefore x = \frac{\text{টা. } 100 \times 12000}{97}$ |
| | | = টা. 12371·1··· |

∴ <u>12,372 টাকায়</u> জাহাজখানিকে বীমা করিতে হইবে।

**দ্রষ্টব্য 1.** যে-কোন বীমার অর্থের পরিমাণ সর্বদাই পূর্ণসংখ্যক টাকা (রূপয়া) হইবে।

**দ্রষ্টব্য 2.** উপরের প্রশ্নে টা. 12,371 উত্তর হইলে, প্রিমিয়াম হইত টা. 12,371 এর 3% = টা. 371·13 : তখন টা. 12,371—টা. 371·13 = টা. 11,999·87 বলিয়া, জাহাজের মূল্য উসুল হইত না।

***উদা. 7.** কিয়ৎ পরিমাণ জাহাজী মালের মূল্য 36,850 টাকা স্থির হইল। প্রিমিয়ামের হার $7\frac{1}{2}\%$, বীমা-পত্র সম্পাদনের ব্যয় $\frac{1}{4}\%$ এবং কমিশন $\frac{1}{8}\%$ হইলে, বীমা খরচ এবং মালের মূল্য উভয়ই উসুল করিতে হইলে, ঐ মাল কত টাকায় বীমা করা উচিত ? ( *A cargo is valued at Rs. 36,850. If the rate of insurance preimum be $7\frac{1}{2}\%$, policy charges $\frac{1}{4}\%$ and commission $\frac{1}{8}\%$, what should be the amount for which the cargo must be insured to cover the cost of the insurance and the cargo ?* ) ( *C. U., I. A.—Com. 1953* )

বীমার জন্য মোট ব্যয়

= যে টাকায় মাল বীমা করিতে হইবে তাহার $(7\frac{1}{2}+\frac{1}{4}+\frac{1}{8})\% = 7\frac{7}{8}\% = \frac{63}{8}\%$।

| ∴ বীমার পরিমাণ | বীমার জন্য ব্যয় | নীট প্রাপ্তি |
|---|---|---|
| 100 | $\frac{63}{8}$ | $100 - \frac{63}{8} = \frac{737}{8}$ |

∴ $\frac{737}{8}$ টাকা মূল্যের জাহাজী মাল 100 টাকায় বীমা করিলে, মালের মূল্য ও প্রিমিয়াম উভয়ই উসুল হয়।

মনে কর, এইরূপ উসুল করিতে হইলে মোট জাহাজী মাল $x$ টাকায় বীমা করা উচিত ;

∴ মালের মূল্য — বীমার পরিমাণ
টা. $\frac{737}{8}$ — টা. 100
টা 36850 — টা. $x$

ফল বড় ; ∴ টা. 36850 উপরে ;

∴ $x=\frac{100\times 36850\times 8}{737}=40{,}000$,

∴ ঐ মাল যে টাকায় বীমা করিতে হইবে তাহার পরিমাণ = 40,000 টাকা।

**উদা. 8.** শতকরা $\frac{5}{8}$ এর 20% কম হারে 9,950 টাকা মূল্যের জাহাজী মাল বীমা করিয়া মালের মূল্য ও প্রিমিয়াম উভয়ই উসুল করিতে হইলে, ঐ মাল কত টাকায় বীমা করা উচিত ? মালের ঘোষিত মূল্য ( declared value )-এর ( অর্থাৎ যে টাকায় মাল বীমা করা হয় সেই টাকার ) উপর কত প্রিমিয়াম দিতে হইবে তাহাও নির্ণয় কর। ( *For how much should a shipment worth Rs. 9,950 be insured to cover both cost of goods and insurance at $\frac{5}{8}$% less 20% ? Also find the premium to be paid on the declared value ?* )

( *Burd., B. Com. 1962* )

প্রিমিয়ামের হার $=\frac{5}{8}\%-\frac{5}{8}\%$এর $20\%=\frac{5}{8}\%-(\frac{5}{8}\times\frac{20}{100})\%$

$=\frac{5}{8}\%-\frac{1}{8}\%=\frac{1}{2}\%=0\cdot5\%$ ।

[ অথবা, প্রিমিয়ামের হার $=\frac{5}{8}\%$ এর 20% কম $=\frac{5}{8}\%$ এর $80\%=\frac{5}{8}\%\times\frac{80}{100}=\frac{1}{2}\%$ । ]

| বীমার পরিমাণ | প্রিমিয়াম | নীট প্রাপ্তি |
|---|---|---|
| 100 | 0·5 | 100 − 0·5 = 99·5 |

∴ 99·5 টাকা মূল্যের জাহাজী মাল 100 টাকায় বীমা করিলে, মালের মূল্য ও প্রিমিয়াম উভয়ই উসুল হয়। মনে কর এইরূপ উসুল করিতে হইলে, মোট মাল $x$ টাকায় বীমা করা উচিত ; তাহা হইলে,

মালের মূল্য — বীমার টাকা
টা. 99·5 — টা. 100
টা. 9,950 — টা. $x$

ফল বড় ; ∴ 9950 উপরে ;

∴ $x=\frac{100\times 9950}{99\cdot5}=10000$ ;

∴ জাহাজী মাল 10,000 টাকায় বীমা করিতে হইবে।

নির্ণেয় প্রিমিয়াম = 10,000 টা. − 9,950 টা. = 50 টাকা।

**অথবা,** প্রিমিয়াম = 10,000 টাকার $\frac{1}{2}$% = 50 টাকা।

**উদা. 9.** সম্পত্তি নষ্ট হইলে, সম্পত্তির মূল্য ও প্রিমিয়াম উভয়ই যাহাতে ফেরত পাওয়া যায়, এক ব্যক্তি তাহার সম্পত্তি 3% প্রিমিয়ামে এইরূপ অর্থে বীমা করিলেন। প্রিমিয়ামের পরিমাণ 246 টাকা হইলে, সম্পত্তির মূল্য কত এবং কত টাকায় উহা বীমা করা হইয়াছিল ? ( *A man insures his property at 3% for an*

*amount sufficient, in case of loss, to repay the value of the property and the premium. If the premium amounts to Rs. 246, what is the value of the property and for how much was it insured ? )*

( *P. U. 1947* )

| বীমার পরিমাণ | প্রিমিয়াম | নীট প্রাপ্তি |
|---|---|---|
| 100 | 3 | 100 − 3 = 97 |

∴ সম্পত্তির মূল্য 97 টাকা হইলে, উহাকে 100 টাকায় বীমা করিতে হইবে এবং ইহার প্রিমিয়াম 3 টাকা হইবে ; তাহা হইলে সম্পত্তির মূল্য $x$ হইলে,

| প্রিমিয়াম | সম্পত্তির মূল্য |
|---|---|
| টা. 3 | টা. 97 |
| টা. 246 | $x$ |

ফল বড় ; ∴ টা. 246 উপরে ;

∴ $x = \frac{\text{টা. } 97 \times 246}{3} =$ টা. 7,954 ;

∴ সম্পত্তির মূল্য = 7,954 টাকা ;

এবং সম্পত্তি $y$ টাকায় বীমা করা হইলে,

| প্রিমিয়াম | বীমার টাকা |
|---|---|
| টা. 3 | টা. 100 |
| টা. 246 | টা. $y$ |

ফল বড় ; ∴ টা. 246 উপরে ;

∴ $y = \frac{100 \times 246}{3} = 8{,}200$

∴ বীমার অর্থের পরিমাণ = 8,200 টাকা।

**অথবা,** বীমার অর্থের পরিমাণ = সম্পত্তির মূল্য + প্রিমিয়াম
= টা. 7,954 + টা. 246 = 8,200 টাকা।

**উদা. 10.** মোট $\frac{5}{8}$% ও যুদ্ধকালীন দায়িত্বের জন্য আরও $3\frac{1}{2}$% হার প্রিমিয়ামে 24,200 টাকা মূল্যের জাহাজী মাল 18,000 টাকায় বীমা করা হইলে, কম মূল্যে বীমা করিবার জন্য প্রিমিয়ামে কত টাকা সাশ্রয় হইবে নির্ণয় কর। ( *Cargo worth Rs. 24,200 was insured for Rs. 18,000 at $\frac{5}{8}$% plus war risk insurance at $3\frac{1}{2}$%. Calculate the saving in premium effected by the under insurance.* ) ( *P. U. 1948* )

প্রিমিয়ামের মোট হার = $(\frac{5}{8} + 3\frac{1}{2})\% = 4\frac{1}{8}\% = \frac{33}{8}\%$.

যে পরিমাণ কম অর্থে মাল বীমা করা হইয়াছিল তাহার পরিমাণ
= টা. 24,200 − টা. 18,000 = 6,200 টাকা ;

∴ প্রিমিয়ামের সাশ্রয় = 6,200 টাকার $\frac{33}{8}$%
= টা. $6{,}200 \times \frac{33}{800}$ = টা. 255/75 প.।

***উদা. 11.** 18,000 টাকা মূল্যের এক জাহাজ ধ্বংস-মুখে পতিত হইল ; এই জাহাজের $\frac{1}{8}$ অংশ ছিল A-এর, $\frac{1}{4}$ অংশ B-এর এবং অবশিষ্টাংশ ছিল C-এর। জাহাজখানির মোট মূল্যের $\frac{3}{8}$ অংশের জন্য জাহাজখানি বীমা করা থাকিলে, উহাদের

প্রত্যেকের কি পরিমাণ ক্ষতি হইবে, নির্ণয় কর। ( *A ship worth Rs. 18,000 is wrecked ;* $\frac{1}{8}$ *belonged to A,* $\frac{1}{4}$ *to B and the rest to C. Find what loss each of them sustains, if the ship is insured to the extent of* $\frac{3}{5}$ *of its value.)* ( *C. U., I. A.—Com. 1933* )

বীমা প্রতিষ্ঠানের নিকট হইতে জাহাজের মূল্যের $\frac{3}{5}$ অংশ মাত্র পাওয়া যাইবে।

∴ মালিকগণের মোট ক্ষতি = 18,000 টাকার $(1-\frac{3}{5})$

= 18,000 টাকার $\frac{2}{5}$ = 7,200 টাকা.

∴ A-এর ক্ষতির পরিমাণ = টা. 7,200 × $\frac{1}{8}$ = 900 টাকা,

B-এর ক্ষতির পরিমাণ = টা. 7,200 × $\frac{1}{4}$ = 1,800 টাকা,

এবং C-এর ক্ষতির পরিমাণ = টা. 7,200 − টা. (900 + 1,800)

= টা. 7,200 - টা. 2,700 = 4,500 টাকা।

## 4.3. রেট ও কর

শিক্ষা ও স্বাস্থ্যের উন্নতি, জল ও বিদ্যুৎ-সরবরাহ, রাস্তাঘাট গঠন ও তাহাদের পরিচ্ছন্নতা রক্ষণ, ইত্যাদি সংক্রান্ত নানা ব্যবস্থা প্রবর্তন ও সংরক্ষণের জন্য স্থানীয় পৌর প্রতিষ্ঠানসমূহের যে অর্থের প্রয়োজন হয় তাহা স্ব স্ব এলাকার নাগরিকগণের উপর কর ধার্য-দ্বারা সংগ্রহ করা হয়। পৌর প্রতিষ্ঠানসমূহ-কর্তৃক ধার্য এবং পৌর প্রতিষ্ঠানসমূহে নাগরিকগণ-কর্তৃক দেয় এই করের নাম রেট বা ট্যাক্স ( rate or tax )। পৌর প্রতিষ্ঠানের এলাকায় অবস্থিত বাড়ি বা অন্য কোন সম্পত্তির অধিকারীকে, অর্থাৎ ঐ এলাকাস্থিত নাগরিককে যে ট্যাক্স বহন করিতে হয় তাহা তাহার সম্পত্তির কর ধার্যোপযোগী মূল্য ( rateable value )-এর উপর নির্ভর করে এবং ঐ মূল্য নির্ধারণ ( assessment )-এর পরে ঐ মূল্য অনুযায়ী তাহার ট্যাক্স স্থির করা হয়। ভাড়া, ইত্যাদির দ্বারা সম্পত্তি হইতে বৎসরে যে পরিমাণ আয় সম্ভব তাহা হইতে মেরামত ইত্যাদি খরচ বাবত 10% বাদ দিয়া অবশিষ্টকে সাধারণতঃ সম্পত্তির কর ধার্যোপযোগী মূল্যরূপে গণ্য করা হয় এবং সম্পত্তির এই মূল্যের উপর, টাকা প্রতি কোন নির্দিষ্ট সংখ্যক পয়সা হিসাবে, বা পাউণ্ড প্রতি নির্দিষ্ট সংখ্যক পেনি, ইত্যাদি হিসাবে ধার্য করিয়া নাগরিকদের দেয় মোট ট্যাক্সের পরিমাণ স্থির করা হয়। ভিন্ন ভিন্ন কার্যের জন্য সম্পত্তির কর ধার্যোপযোগী মূল্যের উপর ভিন্ন ভিন্ন হারে ট্যাক্স ধার্যের প্রয়োজনও অনেক সময় হয়।

## 4.4. উদাহরণ ও সমাধান

**উদা. 1.** কোন এলাকার কর ধার্যোপযোগী মূল্য 5,87,238 টাকা ; (*i*) সমস্ত ট্যাক্স আদায় হইবে ধরিলে, (*ii*) মোট ধার্য করের $16\frac{2}{3}$% অনাদায় থাকিলে, টাকা প্রতি 9 প. হারে ঐ এলাকার পৌর প্রতিষ্ঠান-কর্তৃক মোট কত আদায় হইবে, নির্ণয় কর। ( *The rateable value of an area is Rs. 5,87,238. Find the total sum that can be realised by the municipality of the area by levying a*

*rate of 9 P. in the rupee, supposing that (i) all the rates are realised, (ii) $16\frac{2}{3}$% of the total demand remains unpaid.* )

(*i*) মোট আদায় = 9 প. × 5,87,238 = টা. 52,851/42 প.

(*ii*) অনাদায় $16\frac{2}{3}$%($=\frac{1}{6}$) = টা. 8,808/57 প

∴ মোট আদয় = টা. 44,042/85 প.।

**উদা. 2.** টাকায় 8 প. হারে কর ধার্য করিয়া, কোন এলাকার পৌর প্রতিষ্ঠান মোট টা. 88,864·56 প. আদায় করে। ঐ এলাকার কর ধার্যোপযোগী মূল্য কত ? ( *If on levying a rate of 8 P. in the rupee a local body realises a total sum of Rs. 88,864/56 P. What is the rateable value of the area ?* )

মনে কর নির্ণেয় কর ধার্যোপযোগী মূল্য $x$ ; তাহা হইলে,

| আদায় | কর ধার্যোপযোগী মূল্য |
|---|---|
| টা. 0·08 | টা. 1 |
| টা. 88,864·56 | $x$ |

ফল বড় ; ∴ 88,864·56 উপরে ;

∴ $x=\frac{\text{টা. } 1\times 88{,}864{\cdot}56}{0{\cdot}08}=\frac{\text{টা. } 8886456}{8}$

= টা. 11,10,807 ;

∴ নির্ণেয় কর ধার্যোপযোগী মূল্য = 11,10,807 টাকা।

**উদা. 3.** অবৈতনিক প্রাথমিক শিক্ষা ও বিদ্যুৎ সরবরাহ পরিকল্পনার জন্য কোন শহরের পৌর প্রতিষ্ঠানের যথাক্রমে 45,000 ও 60,000 টাকার প্রয়োজন। ঐ পৌর প্রতিষ্ঠান এলাকার কর ধার্যোপযোগী মূল্য 8,25,000 টাকা হইলে, কত কত হারে কর ধার্য করিতে হইবে, আসন্ন পূর্ণসংখ্যক পয়সায় নির্ণয় কর এবং সমস্ত কর আদায় হইলে, মোট কত উদ্‌বর্ত হইবে তাহার হিসাব কর। ( *A town municipality requires sums of Rs. 45,000 and Rs. 60,000 for the schemes of free primary education and supply of electricity, respectively. If the rateable value of the municipal area be Rs. 8,25,000, find the rates to the nearest paisa, and calculate the total surplus, if all the rates are realised.* )

অবৈতনিক প্রাথমিক শিক্ষা পরিকল্পনার জন্য করের হার টাকা প্রতি

$$\text{টা.}\frac{45000}{825000}=\text{টা.}\frac{3}{55}=\frac{3\times 100}{55}\text{ প.}=\frac{60}{11}\text{ প.}$$

$=5\frac{5}{11}$ প. ; অতএব 6 প. ( আসন্ন )।

এস্থলে $\frac{5}{11}$ প., $\frac{1}{2}$ প. অপেক্ষা ক্ষুদ্রতর বলিয়া $5\frac{5}{11}$ প.-এর আসন্ন পূর্ণসংখ্যক পয়সা পর্যন্ত মান 6 প. না হইয়া 5 প. হওয়া উচিত ; কিন্তু করের হার $5\frac{5}{11}$ প. স্থলে 5 প. ধরিলে যে টাকা আদায় হইবে তাহা স্পষ্টই প্রয়োজনের 45,000 টাকা অপেক্ষা কম হইবে ; সেইজন্য আসন্ন পূর্ণসংখ্যক পয়সা পর্যন্ত করের হার $5\frac{5}{11}$ প. স্থলে 5 প. না ধরিয়া 6 প. ধরা হইয়াছে ; ইহাতে অবশ্যই কিছু উদ্‌বর্ত হইবে।

বিদ্যুৎ সরবরাহের হার টাকা প্রতি

$টা.\frac{60000}{825000}=টা.\frac{4}{55}=\frac{4\times100}{55}$ প. $=7\frac{3}{11}$ প., অতএব 8 প. ( আসন্ন )।

এখন প্রাথমিক শিক্ষা খাতে :

আদায় = 6 প. × 825000 = 49,500 টাকা

বাদ প্রয়োজন = 45,000 টাকা

∴ উদ্‌বর্ত = 4,500 টাকা.

বিদ্যুৎ সরবরাহ খাতে :

আদায় = 8 প. × 825000 = 66,000 টাকা

বাদ প্রয়োজন = 60,000 টাকা

∴ উদ্‌বর্ত = 6,000 টাকা

∴ মোট উদ্‌বর্ত = 10,500 টাকা।

**অথবা**, প্রাথমিক শিক্ষা খাতে টাকা-প্রতি উদ্‌বর্ত = $(6-5\frac{5}{11})$ প. $=\frac{6}{11}$ প.

এবং বিদ্যুৎ সরবরাহ খাতে টাকা-প্রতি উদ্‌বর্ত = $(8-7\frac{3}{11})$ প. $=\frac{8}{11}$ প.

∴ টাকা-প্রতি মোট উদ্‌বর্ত $=\frac{6}{11}$ প. $+\frac{8}{11}$ প. $=\frac{14}{11}$ প. ;

∴ মোট উদ্‌বর্ত $=\frac{14}{11}$ প. × 8,25,000 = 10,500 টাকা।

***উদা. 4.** রাস্তা বৈদ্যুতীকরণের এক পরিকল্পনায় কোন এক মিউনিসিপ্যালিটির বার্ষিক $12\frac{1}{2}$ লক্ষ টাকা ব্যয় হইবে স্থির হইল ; শহরটির কর ধার্যোপযোগী মূল্য $1\frac{3}{4}$ কোটি টাকা হইলে, এই ব্যয় সংকুলানের জন্য নিম্নতম কত হারে অতিরিক্ত কর ধার্য করিতে হইবে তাহা আসন্ন পয়সায় নির্ণয় কর। এই অতিরিক্ত করের 15% অনাদায়ী থাকিলে, ধার্য কর-দ্বারা পরিকল্পনার সমগ্র ব্যয় নির্বাহ সম্ভব কিনা স্থির কর ; সম্ভব না হইলে, ঘাটতির পরিমাণ নির্ণয় কর এবং এই ক্ষেত্রে যখন মোট ধার্য করের 15% অনাদায়ী থাকে তখন ঐ উদ্দেশ্য সাধনের জন্য টাকায় কত হারে কর ধার্য করিতে হইবে আসন্ন পয়সায় নির্ণয় কর। [ *The scheme of street electrification is estimated to cost a municipality Rs. $12\frac{1}{2}$ lakhs per annum. If the rateable value of the town be Rs. $1\frac{3}{4}$ crore, find to the nearest paisa the minimum additional rate that will have to be levied to meet this expenditure. If 15% of this additional rate cannot be collected, find whether it will be possible to meet the entire expenditure of the scheme from the levy ; if not, find the deficit and in this case ( when 15% of the total demand would remain unpaid ), find, nearest to paisa, the rate per Re. to be levied for the purpose.* ]

$1\frac{3}{4}$ কোটি টাকা = টা. 1,75,00,000 ; $12\frac{1}{2}$ লক্ষ = টা. 12,50,000 ; ······(i)

∴ অতিরিক্ত করের টাকা প্রতি হার $=টা.\frac{12,50,000}{1,75,00,000}=\frac{1}{14}$ টাকা

$=\frac{100}{14}$ প. $=7\frac{1}{7}$ প. = 8 প. ( আসন্ন )।

এখন, টাকা প্রতি 8 প. হারে আদায় = 8 প. × 1,75,00,000

= টা. 14,00,000

বাদ অনাদায়ী 15%

10% = টা. 1,40,000

5% = টা. 70,000 | = টা. 2,10,000

∴ মোট আদায় = টা. 11,90,000 ……(ii)

(i) এবং (ii) হইতে সুস্পষ্ট যে, ব্যয় সংকুলান সম্ভব হইবে না। এখন,

পরিকল্পিত ব্যয়ের পরিমাণ = টা. 12,50,000

মোট আদায় = টা. 11,90,000

∴ ঘাটতির পরিমাণ = টা. 60,000

**শেষাংশ :** মোট ধার্য করের 15% অনাদায় থাকে ; সুতরাং মোট ধার্য করের 85% আদায় হয় ; তাহা হইলে, বৈদ্যুতীকরণের জন্য যে $12\frac{1}{2}$ লক্ষ টাকার প্রয়োজন তাহার অবশ্যই ঐ মোট ধার্য করের 85%-এর সমান হইতে হইবে।

∴ মোট ধার্য করের 85% $(=\frac{85}{100})$ = টা. 12,50,000 ;

∴ মোট ধার্য কর = টা. 12,50,000 × $\frac{100}{85}$

এখন, শহরটির কর ধার্যোপযোগী মূল্য = টা. 1,75,00,000 ;

∴ টাকা প্রতি হার

$= \text{টা.} \frac{1250000 \times 100}{85 \times 17500000} = \text{টা.} \frac{10}{119}$

$= \frac{1000}{119}$ প.

= 8·40 ……প.,

∴ আসন্ন পয়সা পর্যন্ত নির্ণেয় হার = টাকায় 9 প.

*উদা. 5. এক সম্প্রসারণ পরিকল্পনা রূপায়ণের জন্য নড়াইল মিউনিসিপ্যালিটির কিয়ৎ পরিমাণ অর্থের প্রয়োজন হইল। টাকা প্রতি 7 প. হারে রেট ধার্য করিলে সংগৃহীত অর্থের পরিমাণ প্রয়োজন অপেক্ষা 450/- টাকা কম পড়ে, আর রেটের হার বর্ধিত করিয়া টাকা প্রতি 8 প. করিলে, সংগৃহীত অর্থের পরিমাণ প্রয়োজন অপেক্ষা 550/-টাকা অধিক হয়। ঐ মিউনিসিপ্যালিটির কর ধার্যোপযোগী মূল্য এবং সম্প্রসারণের জন্য প্রয়োজনীয় অর্থের পরিমাণ নির্ণয় কর। (*Narail municipality requires a certain sum of money for an expansion scheme. If the rate be 7P. in the rupee, the sum realised falls short of the requirement by Rs. 450/-, but if the rate is raised to 8P. in the rupee, the amount exceeds the requirement by Rs. 550/-. Find the ratcable value and the money required for the expansion.*)

মনে রাখিতে হইবে, টাকা প্রতি হারের অর্থ কর ধার্যোপযোগী মূল্যের প্রতি টাকায় ধার্য কর।

এখন, কর ধার্যোপযোগী মূল্য 1 টাকা হইলে, উভয় প্রকার হারের জন্য সংগৃহীত অর্থের অন্তর হয় ( 8 প. − 7 প. = ) 1 প.। কিন্তু প্রকৃত পক্ষে সংগৃহীত অর্থ 450/- টাকা কম হইতে বাড়িয়া 550/- টাকা অধিক হইয়াছে, অর্থাৎ সংগৃহীত অর্থের অন্তর = 550 টাকা অধিক − 450 টাকা কম = 550 − (−450) = 1,000 টাকা। তাহা হইলে মোট কর ধার্যোপযোগী মূল্য $x$ হইলে,

কর ধার্যোপযোগী

| অন্তর | মূল্য |
|---|---|
| 1 প. = টা. ·01 | 1 টা. |
| 1000 টাকা | $x$ |

ফল বড়, ∴ 1000 উপরে ;

∴ $x = \frac{\text{টা. } 1 \times 1000}{\cdot 01}$ = টা. 1,00,000 ;

∴ কর ধার্যোপযোগী মূল্য = 1,00,000 টাকা ;

∴ সম্প্রসারণের জন্য প্রয়োজনীয় অর্থ = 7 প. × 1,00,000 + 450 টাকা

= টা. 7,000 + টা. 450 = 7,450 টাকা।

## 4.5. বিবিধ উদাহরণ ও সমাধান

**উদা. 1.** আয়কর আইন-অনুযায়ী করদাতাকে নিম্নবর্ণিত অর্থের পরিমাণগুলির মধ্যে যেটি সর্বাপেক্ষা কম, সেই পরিমাণ টাকা গৃহভাড়া ভাতা ছাড় দেওয়া হইবে :—

(i) প্রকৃত ( actual ) প্রাপ্ত ভাতার পরিমাণ ; (ii) প্রকৃত বাড়িভাড়া হইতে বেতনের শতকরা 10% বাদ ; (iii) বেতনের $\frac{1}{5}$ অংশ ; (iv) মাসিক টা. 300.

A 1969-70 সালে বেতন বাবদ টা. 12,000 এবং গৃহভাড়া ভাতা টা. 3,000 পাইয়াছিল। তিনি মাসে টা. 400 করিয়া বাসগৃহের জন্য ভাড়া দিয়াছিলেন। তাঁহার প্রাপ্ত ভাতা হইতে কি পরিমাণ ছাড় হইবে, তাহা নির্ণয় কর।

( *W. B. S. B., H. S. 1971* )

( *According to the Income-Tax Act, an exemption of the house rent allowance will be given to an assessee of the least amount of the following .—*

*(i) Actual allowance received. (ii) actual rent paid less 10% of the salary ; (iii) $\frac{1}{5}$th of the salary ; (iv) Rs. 300 per mensem.*

*During the year 1969-70, A got Rs. 12,000 as salary and Rs. 3,000 as house rent allowance. He paid Rs. 400 per mensem as house rent for his residential accommodation. Find out the exemption in house rent allowance.* )

(i) প্রকৃত প্রাপ্ত ভাতার পরিমাণ = টা. 3,000

(ii) প্রকৃত বাড়িভাড়া প্রদত্ত টা. 400 × 12 = টা. 4,800

বাদ বেতন 12,000 এর 10% = টা. 1,200

= টা. 3,600

(iii) বেতনের $\frac{1}{5}$ অংশ = টা. 12,000 × $\frac{1}{5}$ টা. 2,400

(iv) মাসিক টা. 300, অর্থাৎ টা. 300 × 12 টা. 3,600

উপরের অর্থের পরিমাণগুলির মধ্যে টা. 2,400 সর্বাপেক্ষা কম বলিয়া, তাঁহার প্রাপ্ত ভাতা হইতে টা. 2,400 ছাড় (exemption in house rent allowance) হইবে।

***উদা. 2.** অফিস্ বাড়ি নির্মাণের জন্য মি. টডির নিম্নলিখিত ব্যয় করিতে হইল : জমি : টা. 50,000, অট্টালিকার নির্মাণ-ব্যয় ও স্থপতির পারিশ্রমিক : যথাক্রমে টা. 4,20,000 ও উহার 5%। স্থানীয় পৌরসংস্থা-কর্তৃক বাড়ির বাৎসরিক মূল্য ধার্য হইল টা. 24,000 ও বাৎসরিক রেটের হার টাকা-প্রতি 20 প.। যদি ঐ অট্টালিকার সংরক্ষণ

ব্যয় ভাড়ার আয়ের 20% হয়, তাহা হইলে, ঐ বাড়ি ভাড়া দিয়া মি. টডিকে প্রতিবৎসর তাহার নিয়োজিত অর্থের 8% ফেরত পাইতে হইলে, বাড়ির ভাড়া কত ধার্য করিতে হইবে? (*Mr. Todi built an office building and incurred the following expenses:*

*Land Rs. 50,000, Cost of building Rs. 4,20,000 and 5% as architect's fee. The annual value of the building was determined by the Corporation at Rs. 24,000 and yearly rates at 20 P. in a rupee. If the normal maintenance of the building is 20% of rental income, what would be the rent of the building to get a return of 8% on his investment?*) (*W. B. S. B., H. S. 1967*)

| অফিস্ বাড়ি নির্মাণ-বাবত নিয়োজিত অর্থ : | টা. | প্রতিবৎসর নিয়োজিত অর্থের 8% ফেরত পাইতে হইলে, প্রতিবৎসর ঐ বাড়ি ভাড়া দিয়া তাহার পাইতে হইবে : | টা. |
|---|---|---|---|
| জমি : | 50,000 | পৌরসংস্থার রেট : 20 প. × 24000 = | 4,800 |
| অট্টালিকা নির্মাণ-ব্যয় : | 4,20,000 | নিয়োজিত অর্থের 8% = টা. 4,91,000-এর 8% | = 39,280 |
| স্থপতির পারিশ্রমিক : টা. 4,20,000-এর 5% = | 21,000 | | 44,080 |
| মোট নিয়োজিত অর্থ = | 4,91,000 | সংরক্ষণ-ব্যয় | বাৎসরিক ভাড়ার 20% |
| | | | টা. 44,080 + বাৎসরিক ভাড়ার 20%; |

∴ বাৎসরিক বাড়িভাড়া = টা. 44,080 + বাৎসরিক ভাড়ার 20%;

∴ বাৎসরিক বাড়িভাড়া − বাৎসরিক বাড়িভাড়ার 20% = টা. 44,080,

বা বাৎসরিক বাড়িভাড়ার 80% $\left(=\frac{4}{5}\right)$ = টা. 44,080;

∴ নির্ণেয় বাৎসরিক বাড়িভাড়া = টা. 44,080 × $\frac{5}{4}$ = টা. 55,100.

**উদা. ৩।** বেতনের উপর এক ব্যক্তির আয়কর বাবত টাকায় 15 পয়সা ও ভবিষ্যনিধির চাঁদা বাবত টাকায় 8 পয়সা দিতে হয়। ঐ ব্যক্তির বৎসরে নীট প্রাপ্তি টা. 13,014 হইলে, এবং বেতনের প্রথম টা. 3,600 আয়কর-মুক্ত হইলে, তাহার বেতন-বাবত মোট বাৎসরিক আয় কত নির্ণয় কর। (*A man pays 15 paise in a rupee as income tax on his salary and 8 paise in a rupee as Provident Fund Contribution. If he gets Rs. 13,014 net in a year, find out his gross salary income. It is considered that the first Rs. 3,600 of his salary is free of tax.*) (*W. B. S. B., H. S. 1968*)

বাৎসরিক মোট বেতনের প্রথম 3,600 টাকা আয়কর-মুক্ত; এই 3,600 টাকা হইতে মাত্র টাকায় 8 পয়সা হারে ভবিষ্যনিধির চাঁদা দেওয়া হইয়াছে। এই চাঁদার পরিমাণ = 8 প. × 3600 = টা. 288; তাহা হইলে, মোট বেতনের প্রথম 3,600 টাকা হইতে নীট প্রাপ্তির পরিমাণ = টা. 3,600 − টা. 288 = টা. 3,312;

এখন, মোট বেতন হইতে নীট প্রাপ্তি = টা. 13,014

এবং বেতনের প্রথম টা. 3,600 হইতে নীট প্রাপ্তি = টা. 3,312

∴ মোট বেতন বাদ প্রথম টা. 3,600 হইতে নীট প্রাপ্তি = টা. 9,702

এখন ( মোট বেতন বাদ প্রথম টা. 3,600)-এর উপর আয়কর ও ভবিষ্যনিধির চাঁদা বাবত প্রতি টাকায় 15 প.+8 প.=23 প. দিতে হয় বলিয়া, ঐরূপ অর্থাৎ দ্বিতীয় স্তরে প্রতি টাকায় নীট প্রাপ্তি হয় টা. 1−23 প.=100 প. − 23 প.=77 প., অর্থাৎ 77 প. নীট প্রাপ্তি হইলে, ( মোট বেতন বাদ প্রথম টা. 3,600 )-এর পরিমাণ হইবে টা. 1 ; তাহা হইলে দ্বিতীয় স্তরে নীট-প্রাপ্তি টা. 77 হইলে, দ্বিতীয় স্তর ( মোট বেতন বাদ টা. 3,600 )-এর পরিমাণ হইবে টা. 100 ;

| ∴ দ্বিতীয় স্তরের নীট প্রাপ্তি | দ্বিতীয় স্তর অর্থাৎ (মোট বেতন—প্রথম টা. 3,600) -এর পরিমাণ |
|---|---|
| টা. 77 | টা. 100 |
| টা. 9,702 | $x$ |

∴ মোট বেতন − টা. 3,600 = $x$ = $\frac{\text{টা. } 100 \times 9702}{77}$

= টা. 12,600 ;

∴ মোট বেতন = টা. 12,600 + টা. 3,600

= টা. 16,200.

## প্রশ্নমালা 4ক

1. কর সংগ্রহের জন্য এক বাজার-মালিক-কর্তৃক 2·75% কমিশনে নিযুক্ত এক প্রতিনিধি ( এজেন্ট, agent ) টা. 2,700 কর সংগ্রহ করিলে, বাজার-মালিকের নীট প্রাপ্য কত, আর কমিশন বাবত ঐ প্রতিনিধিরই বা প্রাপ্য কত ?

2. 60 প.% হার দালালিতে নিযুক্ত এক দালালের মাধ্যমে এক সম্পত্তি বিক্রয় করায় নীট প্রাপ্তি হইল টা. 3,96,978/75 প. ; সম্পত্তির প্রকৃত বিক্রয়-মূল্য এবং ক্রেতার নিকট হইতে 40 প.% হারে দালালি পাইয়া থাকিলে, ক্রেতা ও বিক্রেতা উভয়ের নিকট হইতে ঐ দালাল মোট কত দালালি পাইয়াছিল, নির্ণয় কর।

3. $2\frac{1}{2}$% হার দালালিতে নিযুক্ত এক দালাল-মারফত এক ভদ্রলোক একটি বাড়ি ক্রয় করিলেন ; এই বাড়ি ক্রয়ে ভদ্রলোকের দালালি সমেত টা. 1,38,375 ব্যয় হইয়া থাকিলে, দালাল কত পাইল ?

4. এক কর আদায়কারী ( rent collector ) টা. 12,616·00 কর আদায় করিয়া তাহার কমিশন কাটিয়া রাখিল ও টা. 12,048/28 প. তাহার মালিকের নিকট জমা দিল। কমিশনের শতকরা হার নির্ণয় কর।

5. এক দালালের মাধ্যমে একখানি মোটর গাড়ি বিক্রয় করা হইল। দালাল বিক্রেতার নিকট $2\frac{1}{2}$% হারে ও ক্রেতার নিকট $3\frac{1}{2}$% হারে দালালি দাবী করিল। দালালের মোট দালালি টা. 873 হইলে, গাড়িখানির বিক্রয়মূল্য নির্ণয় কর।

6. এক ক্ষুদ্র উৎপাদনকারী ( manufacturer ) তাহার উৎপন্ন মাল, কোন লোক না রাখিয়া, নিজেই বিক্রয় করে ; ইহাতে তাহার 25% লাভ হয়। সে দেখিল যে একজন প্রতিনিধি ( agent ) নিয়োগ করিয়া মাল বিক্রয়ের ব্যবস্থা করিলে তাহার মোট লাভ হয় 35%, কিন্তু প্রতিনিধিকে দিতে হয় মোট বিক্রয়লব্ধ অর্থের $7\frac{1}{2}$%। মাল বিক্রয়ের এই দুই প্রকার পদ্ধতির মধ্যে উৎপাদনকারীর পক্ষে কোন্‌টি অধিকতর লাভজনক ? যে মালের উৎপাদন ব্যয় 10,000 টাকা সেই মাল ঐ দুই পদ্ধতিতে বিক্রয় হইতে উৎপাদনকারীর নীট প্রাপ্তির অন্তর কত ?

7. মোট প্রাপ্তির উপর হিসাব করিলে, কমিশনের হার হয় $12\frac{1}{2}\%$ ; নীট প্রাপ্তির উপর হিসাব করিলে উহা কত হইবে ? ( The rate of commission calculated on the gross receipts is $12\frac{1}{2}\%$. How much will it be if calculated on the net receipts ? )

**8. একটি কোঠাবাড়ির তিনবার হাত বদল হইল। প্রত্যেক এজেন্ট, যে উহা বিক্রয় করিল, কমিশন বাবত টাকায় 1·25 প. করিয়া লইল ; প্রত্যেকবার উহা উহার অব্যবহিত পূর্ব-বিক্রয়ের নীট প্রাপ্তির সমান মূল্যে বিক্রয় করা হইলে, যদি তৃতীয়বার বিক্রয় হইতে লব্ধ অর্থের পরিমাণ টা. 46,222 হয়, তাহা হইলে, বাড়িখানির মূল মূল্য কত হিসাব কর ( calculate its original value )।

**9. এক ব্যবসায়ী নীট বিক্রয় মূল্য ( net sale price )-এর উপর 5% হারে বিক্রয়কর ( Sales Tax ) ধার্য করেন, কিন্তু বিক্রয়কর-কর্তৃপক্ষ ( Sales Tax Authority ) মোট বিক্রয়লব্ধ অর্থ ( turnover = sales price plus tax, বিক্রয় মূল্য ও বিক্রয় করের সমষ্টি )-এর $4\frac{3}{4}\%$ ছাড়িয়া দিয়া অবশিষ্টের উপর 5% হারে কর ধার্য করেন। বাৎসরিক বিক্রয়লব্ধ মোট অর্থের পরিমাণ টা. 1,45,635·00 হইলে, (ক) ঐ ব্যবসায়ীর তাহার খরিদ্দারগণের নিকট হইতে আদায়ী বিক্রয় করের পরিমাণ, (খ) বিক্রয় কর বাবত বিক্রয়কর-কর্তৃপক্ষকে তাহার দেয় অর্থের পরিমাণ ও (গ) বিক্রয় কর প্রদানের জন্য তাহার প্রকৃত লাভ বা ক্ষতির পরিমাণ নির্ণয় কর। *(W. B. S. B., H. S. 1967)*

10. এক কারখানার মালিককে তাহার টা. 23,250·00 মূল্যের গুদাম বীমা করিবার জন্য প্রিমিয়াম বাবত এক অগ্নিবীমা কম্পানি ( Fire Insurance Company )-কে টা. 1,162/50 প. দিতে হয়। প্রিমিয়ামের শতকরা হার (rate percent) নির্ণয় কর।

11. টা. 20,160 মূল্যের জাহাজী মাল বীমা করিবার জন্য 4% হারে কত প্রিমিয়াম দিতে হইবে ? ঐ মাল সম্পূর্ণ নষ্ট হইয়া গেলে যাহাতে মালের মূল্য এবং প্রিমিয়াম উভয়ই উসুল হয় তাহার জন্য ঐ মাল কত টাকায় বীমা করিতে হইবে ?

12. টা. 61,464 মূল্যের একখানি বাড়ি কত টাকায় বীমা করিলে, বাড়িখানি নষ্ট হইয়া গেলে বাড়ির মূল্য ও $2\frac{1}{2}\%$ হারে বীমার প্রিমিয়াম উভয়ই ফেরত পাওয়া যাইবে ? *( I. C. W. A. I. )*

13. নৌ বীমার ( in a marine insurance ) এক বীমাদার ( insurer, insurance company ) বীমা-মূল্যের উপর ( on the value insured ) 5% হারে প্রিমিয়াম ধার্য করিলে, এক রপ্তানিকারককে তাহার 10,000 টাকা মূল্যের জাহাজীমাল কত টাকায় বীমা করিতে হইবে ? *( C. U., B. Com. 1964 )*

[ এস্থলে জাহাজ নষ্ট হইলে, মালের মূল্য ও প্রিমিয়াম উভয়ই উসুল হইবে এইরূপে বীমামূল্য নির্ধারণ করিতে হইবে এবং বীমামূল্য নির্ধারণের সময় মনে রাখিতে হইবে বীমার অর্থের পরিমাণ সর্বদাই পূর্ণসংখ্যক টাকা হইবে। ]

**14. জাহাজী মালের মূল্য টা. 1,03,830 ধার্য করা হইল। বীমার প্রিমিয়ামের হার $5\frac{3}{4}\%$, বীমাপত্র-সম্পাদনের ব্যয় ( policy charges ) $\frac{3}{8}\%$, কমিশন $\frac{5}{8}\%$ এবং স্ট্যাম্প শুল্ক ( stamp duty ) টা. 50 হইলে, বিভিন্ন খরচা সমেত বীমা-খরচ ও মালের মূল্য যাহাতে উসুল হয় তাহার জন্য ঐ জাহাজী মাল কত টাকায় বীমা করিতে হইবে ?

**15.** মালের মূল্য এবং $\frac{4}{5}$% বাদ 10% হারে বীমা খরচা উভয়ই উসুল করিতে হইলে ( to cover both the cost of goods and insurance at $\frac{4}{5}$% less 10% ), টা. 29,784 মূল্যের জাহাজী মাল কত টাকায় বীমা করিতে হইবে ? ঘোষিত মূল্যের উপর যে প্রিমিয়াম দিতে হইবে তাহাও নির্ণয় কর।

**16.** একব্যক্তি তাহার সম্পত্তি এইরূপ অর্থের জন্য $2\frac{1}{2}$% হার প্রিমিয়ামে বীমা করিলেন যাহাতে সম্পত্তি নষ্ট হইলে, সম্পত্তি-মূল্য ও প্রিমিয়াম উভয়ই ফেরত পাওয়া যায়। প্রিমিয়ামের পরিমাণ টা. 275 হইলে, সম্পত্তির মূল্য কত এবং উহা কত টাকায় বীমা করা হইয়াছিল ? ( *W. B. S. B., H. S. 1963* )

**17.** মোট $\frac{3}{20}$% হার ও যুদ্ধকালীন নিরাপত্তার জন্য আরও $3\frac{3}{8}$% হার প্রিমিয়ামে 30,000 টাকা মূল্যের জাহাজীমাল 21,500 টাকায় বীমা করা হইল। কম মূল্যের বীমা করিবার জন্য প্রিমিয়ামে কত টাকা সাশ্রয় হইবে নির্ণয় কর।

**18.** প্রিমিয়ামের হার $1\frac{1}{8}$% বাদ 5% ও উহার সহিত যানান্তরকরণের দায়িত্ব বাবত $\frac{1}{8}$% যুক্ত হইলে ( if the rate of premium is $1\frac{1}{8}$% less 5% plus transhipment risk $\frac{1}{8}$%), 12,650 টাকা মূল্যের জাহাজী মালের নৌবীমার প্রিমিয়াম কত হইবে নির্ণয় কর। ( *P. U. 1948* )

**19.** 60 প.% বাদ 10% ও $2\frac{1}{2}$% হার প্রিমিয়ামে 15,000 টাকার নৌবীমা প্রিমিয়াম কত হইবে নির্ণয় কর। ( Calculate the marine insurance premium on Rs. 15,000 at 60 P. % less 10% and $2\frac{1}{2}$%. )

**20.** একটি কোঠাবাড়ি 7,010 টাকায় বীমা করা হইল ; উহা ঐ বাড়িটির প্রকৃত মূল্যের $\frac{5}{6}$ অংশ। A ঐ কোঠাবাড়ির $\frac{1}{3}$ অংশের, B $\frac{1}{4}$ অংশের, C $\frac{1}{5}$ অংশের ও D অবশিষ্টাংশের মালিক ; অগ্নিকাণ্ডের ফলে বাড়িখানি সম্পূর্ণরূপে ধ্বংস হইয়া গেলে, কাহার কত ক্ষতি হইবে ? ( *Burd., B. Com. 1965* )

**21.** জনৈক রপ্তানিকারক তাহার 31,000 টাকা মূল্যের জাহাজী মাল $\frac{4}{5}$% বাদ 20% এবং 10% হারে প্রিমিয়াম দিয়া 40,000 টাকায় বীমা করিল। ঐ মাল সম্পূর্ণরূপে নষ্ট হইয়া গেলে বীমা কম্পানি মালের সম্পূর্ণ মূল্য এবং লাভ বাবত উহার উপর 6% ঐ রপ্তানিকারককে দিতে সম্মত হইল। ইহাতে ঐ জাহাজীমাল বাবত, যদি রপ্তানিকারকের লাভ বা ক্ষতি হয়, তাহা হইলে সেই লাভ বা ক্ষতি নির্ণয় কর।

( *Burd., B. Com. 1963* )

**22.** 3·5 কোটি টাকা কর ধার্যোপযোগী সম্পত্তি-যুক্ত এক শহরের ( of a town with rateable property of 3·5 crores of rupees ) বৈদ্যুতীকরণ পরিকল্পনা রূপায়ণে 25 লক্ষ টাকা ব্যয় হইবে স্থির করা হইল। ঐ ব্যয় নির্বাহের জন্য টাকা-প্রতি সর্বাপেক্ষা কম কত পয়সা হারে অতিরিক্ত রেট ধার্য করিতে হইবে, আসন্ন পয়সায় নির্ণয় কর ( find, to the nearest P., the minimum additional rate to be levied to meet the necessary expense )। মোট অতিরিক্ত রেটের 10% অনাদায় থাকিলে, ঐ পরিকল্পনার যাবতীয় ব্যয় নির্বাহ সম্ভব হইবে কিনা নির্ণয় কর।

( *Burd., B. Com. 1963* )

23. কোন এক পৌরসঙ্ঘ-শাসিত শহরে ( in a municipal town ) যাবতীয় সম্পত্তির কর ধার্যোপযোগী মূল্য 12,68,750 টাকা। ঐ শহর হইতে মোট টা. 1,01,500 রেট উঠাইতে হইলে, (ক) মোট দাবী সম্পূর্ণরূপে পরিশোধ করা হইবে ধরিলে ( assuming that all demands will be paid in full), (খ) মোট দাবীর $6\frac{1}{4}\%$ অনাদায় থাকিবে ধরিলে, আসন্ন পয়সায় নির্ণয় কর টাকা প্রতি রেট কত হইবে।

*24. এক শহরের রাস্তা বৈদ্যুতীকরণের জন্য উহার পৌরসঙ্ঘের অতিরিক্ত 27 লক্ষ টাকার প্রয়োজন। ঐ শহরের কর ধার্যোপযোগী মূল্য ( rateable value ) 3·60 কোটি টাকা হইলে, অতিরিক্ত রেটের 10% অনাদায় থাকিবে ধরিয়া, ঐ ব্যয় নির্বাহের জন্য টাকা-প্রতি কত রেট ধার্য করিতে হইবে, আসন্ন পয়সায় নির্ণয় কর।

*( W. B. S. B., H. S. 1962 )*

*25. কোন শহরের বাৎসরিক ব্যয় নির্বাহের জন্য পূর্বে টাকা-প্রতি 9 প. হারে রেটের প্রয়োজন হইত। পরে রেট-দ্বারা নির্বাহিত ব্যয়ের পরিমাণ 41·6% ও ঐ শহরের কর ধার্যোপযোগী মূল্য 59·3% বাড়িয়া গিয়া থাকিলে, তখন টাকা প্রতি কত রেট প্রয়োজন হইবে নির্ণয় কর।

26. জল সরবরাহ ও জনস্বাস্থ্য পরিকল্পনা ত্বরান্বিত করিবার জন্য কোন শহরের পৌর প্রতিষ্ঠানের যথাক্রমে টা. 35,000 ও টা. 31,000-এর প্রয়োজন। ঐ শহরের কর ধার্যোপযোগী মূল্য ( rateable value ) টা. 10,85,000 হইলে, ঐ দুইটি পরিকল্পনার জন্য পৃথক্ পৃথক্ ভাবে কত হারে রেট ধার্য করিতে হইবে, আসন্ন পয়সায় নির্ণয় কর, এবং উভয় পদের জন্য ধার্য যাবতীয় রেট আদায় হইলে, ঐ দুই পদে মোট কত উদ্‌বৃত্ত হইবে, তাহার হিসাব কর।

*27. কোন শহরের সম্পত্তির কর ধার্যোপযোগী মূল্য ( rateable value ) টা. 68,37,495·00 ; স্থানীয় পৌরসঙ্ঘ ( municipality ) পরিচালনার জন্য টাকায় 8 প. রেট ধার্য ছিল। কয়েক বৎসর পরে, ঐ শহরের কর ধার্যোপযোগী মূল্য বৃদ্ধি হওয়ায়, কিন্তু পৌরসঙ্ঘের পরিচালন-ব্যয় পূর্বের সমান থাকায়, টাকা প্রতি রেটের হার $12\frac{1}{2}\%$ কমাইয়া দেওয়া হইল। মোট আদায়ী রেটের পরিমাণ পূর্ববৎ থাকিলে, ঐ পৌরসঙ্ঘের পরিচালন-ব্যয় কত নির্ণয় কর এবং কর ধার্যোপযোগী মূল্য শতকরা কত বাড়িয়াছিল তাহাও নির্ণয় কর।

*28. কোন শহরের পৌরসঙ্ঘের রাস্তা বৈদ্যুতীকরণের জন্য কিছু অর্থের প্রয়োজন হইল। দেখা গেল, টাকা-প্রতি 10 প. রেট ধার্য করা হইলে প্রয়োজন অপেক্ষা 1,500 টাকা কম ওঠে, আর টাকায় 11 প. রেটে প্রয়োজন-অপেক্ষা 1,250 টাকা বেশি ওঠে। শহরের কর ধার্যোপযোগী মূল্য ( rateable value ) ও রাস্তা বৈদ্যুতীকরণের জন্য প্রয়োজনীয় অর্থের পরিমাণ নির্ণয় কর। *( Burd., B. Com. 1965 )*

*29. এস্. সিন্‌হা তাঁহার কয়েকটি ঘোড়া বিক্রয়ে ইচ্ছুক হইয়া, প্রত্যেকটি 525 টাকা মূল্যে বিক্রয়ের একটি প্রস্তাব প্রত্যাখ্যান করিলেন। পরে, তিনি এক দালাল মাধ্যমে 4টি ঘোড়া প্রতিটি 570 টাকা মূল্যে ও 6টি প্রতিটি 555 টাকা মূল্যে বিক্রয়

করিলেন, কিন্তু দালাল কমিশন বাবত 5% দাবী করিল। পূর্বের যে প্রস্তাব সিন্‌হা প্রত্যাখ্যান করিয়াছিলেন তাহার উপর তাহার শতকরা কত লাভ বা ক্ষতি হইল ?

( *C. U., I. A.—Com. 1961* )

**30. এস্. রয় 20 ফ্ল্যাট-যুক্ত একটি বৃহৎ অট্টালিকা নির্মাণ করিলেন। ইহার জন্য তাঁহার জমি ক্রয় বাবত ব্যয় করিতে হইল টা. 75,000, আর অট্টালিকা নির্মাণ করিতে ঠিকাদার ( contractor )-কে দিতে হইল টা. 2,15,000 এবং পারিশ্রমিক বাবত স্থপতিকে ( as Architect's fees ) দিতে হইল ইহার 5%। অট্টালিকাটির কর ধার্যোপযোগী মূল্য ( rateable value ) টা. 14,500 নির্ধারিত হইল ; বাৎসরিক রেটের হার টাকায় 22 প.। মেরামতী ও সংরক্ষণ ব্যয়-বাবত প্রতিবৎসর অট্টালিকাবাবত মোট প্রাথমিক ব্যয়ের 5% নির্দিষ্ট রাখিলে, যদি গড়ে বৎসরে একটি করিয়া ফ্ল্যাট খালি থাকে, তাহা হইলে রয় যে অর্থ নিয়োজিত করিয়াছেন, প্রতি বৎসর তাহার 8% করিয়া ফেরত পাইবার জন্য ( to get a return of 8% on the money he has sunk ), তাঁহাকে প্রতিটি ফ্ল্যাটের ভাড়া কত করিয়া ধার্য করিতে হইবে, হিসাব করিয়া আসন্ন টাকায় উত্তর দাও।

( *C. U., I. A.—Com. 1960* )

**31.** **(ক)** 1964-65 আর্থিক বৎসরের জন্য প্রস্তাবিত আয়করের হার নিম্নরূপ :

| | আয়ের পরিমাণ ( টাকায় ) | ( হার ) |
|---|---|---|
| প্রথম | 3600-এ | — |
| পরবর্তী | 1400-এ | 6% |
| পরবর্তী | 2500-এ | 10% |
| পরবর্তী | 5000-এ | 15% |
| পরবর্তী | 7500-এ | 20% |
| অবশিষ্টের জন্য | | 25% |

(i) টা. 10,000 ও (ii) টা. 20,000 বাৎসরিক আয়ের আয়কর ও উভয় ক্ষেত্রে আয়করের কার্যকরী হার ( effective rate ) নির্ধারণ কর।

( *Burd., B. Com. 1964* )

**(খ)** 1966-67 আর্থিক বৎসরের জন্য প্রস্তাবিত আয়করের হার নিম্নরূপ :

| | আয়ের পরিমাণ ( টাকায় ) | ( হার ) |
|---|---|---|
| প্রথম | 3000-এ | — |
| পরবর্তী | 2000-এ | 3% |
| পরবর্তী | 2500-এ | 5% |
| পরবর্তী | 2500-এ | 7% |
| পরবর্তী | 2500-এ | 10% |
| পরবর্তী | 3000-এ | 14% |
| অবশিষ্টের জন্য | | 20% |

দুই ব্যক্তির আয়ের পরিমাণ টা. 11,500 ও টা. 23,000 নির্ধারিত হইলে, তাহাদের প্রত্যেকের দেয় আয়করের পরিমাণ ও অনুরূপ কার্যকরী হার নিরূপণ কর। ( *Burd., B. Com. 1966* )

**Effective rate :** মোট আয়, মোট সম্পত্তির মূল্য ইত্যাদির উপর যে সমহার ( uniform rate)-এ কর নির্ধারণ করিলে, প্রদত্ত বিভিন্ন অসম হার [ (ক)-এ 6%, 10%, 15%, ইত্যাদি ]-এ নির্ধারিত প্রকৃত মোট করের সমান হয় সেই ( সম ) হারকে effective rate বা কার্যকরী হার বলে। যেমন, (ক) (i)-এর স্থলে,

| মোট আয় টা. | মোট আয়ের অবশিষ্টাংশ টা. | মোট আয়ের অংশ টা. | হার | আয়কর টা. |
|---|---|---|---|---|
| 10,000 | — | 3,600 | — | — |
| | 6,400 | 1,400 | 6% | 84 |
| | 5,000 | 2,500 | 10% | 250 |
| | 2,500 | 2,500 | 15% | 375 |
| | | | মোট আয়কর= | টা. 709 |

এখন, মোট আয়=টা. 10,000 ;

কার্যকরী হার ( effective rate ) $= \frac{709}{10000} \times 100\% = 7{\cdot}09\%$ ।

32. নিম্নলিখিত হারে আয়ের উপর আয়কর ধার্য হয় :

| | | | |
|---|---|---|---|
| | Rs. 5000/- | অনধিক আয়ের উপর শতকরা | 5% |
| পরবর্তী | Rs. 5000/- | ,, | 10% |
| ,, | Rs. 5000/- | ,, | 15% |
| ,, | Rs. 5000/- | ,, | 20% |
| ,, | Rs. 5000/- | ,, | 30% |

যদি অবিবাহিত ব্যক্তি Rs. 125/- ও বিবাহিত ব্যক্তি Rs. 200/- করের রেহাই পায়, তবে অবিবাহিত ব্যক্তি হিসাবে শ্রী X-কে তাঁহার Rs. 24,620/- আয়ের উপর কত আয়কর দিতে হইবে ? যদি তিনি বিবাহিত হইতেন তবে তাঁহার কত আয়কর হইত ? ( *W. B. S. B., H. S. 1969* )

**উত্তরমালা**

**1.** টা. 2,625/75 প., টা. 74/25 প.। **2.** টা. 3,99,375·00, টা. 3,993/75 প.। **3.** 3,375 টাকা। **4.** 4·5%। **5.** টা. 14,550·00. **6.** টা. 12·50. **7.** $14\frac{2}{7}\%$। **8.** 48,000 টাকা ( প্রায় )। **9.** (ক) টা. 6,935 ; (খ) টা. 6,935·87 প. ; (গ) টা. 0·87 প. ক্ষতি। **10.** 5%। **11.** টা. 806/40 প., 21,000 টাকা। **12.** 63,040 টাকা। **13.** 10,527 টাকা। **14.** 1,12,000 টাকা। **15.** 30,000 টাকা ; 216 টাকা। **16.** সম্পত্তির মূল্য টা. 10,725 ; বীমার পরিমাণ : টা. 11,000. **17.** টা. 318/75 প.। **18.** টা. 98/43 প.। **19.** টা. 78/98 প.। **20.** A : টা. 467/33 প., B : টা. 350/50 প., C : টা. 175/25 প., D : টা. 408/92 প.। **21.** 1,680 টাকা লাভ। **22.** 8 প. ; সম্ভব হইবে। **23.** (ক) 8 প., (খ) 9 প.। **24.** 9 প.। **25.** 8 প.। **26.** 4 প., 3 প., টা. 9,950. **27.** টা. 5,46,999/60 প., $14\frac{2}{7}\%$। **28.** টা. 2,75,000, টা. 29,000. **29.** $1\frac{1}{8}\frac{5}{8}\%$ লাভ। **30.** প্রতি ফ্ল্যাটের বাৎসরিক ভাড়া 2,226 টাকা : **31.** (ক) (i) টা. 709, 7·09% ; (ii) টা. 2,584, 12·92%। (খ) টা. 510, 4·43% ; টা. 2,530, 11%। **32.** অবিবাহিত শ্রীX-এর আয়কর টা. 3,761 ও বিবাহিত শ্রীX-এর আয়কর টা. 3,686.

## 4.6. মাশুল

রেল, স্টীমার ইত্যাদির সাহায্যে একস্থান হইতে অন্যস্থানে মাল পরিবহণের জন্য সংশ্লিষ্ট পরিবহণ-কর্তৃপক্ষ পূর্ব-নির্ধারিত নির্দিষ্ট হারে যে ভাড়া ধার্য করেন তাহার নাম

মাসুল ( freight )। মালের ওজন ও আয়তন উভয় হিসাবেই মাসুলের হার নির্দিষ্ট হয়, এবং যে হিসাবে মাসুল ধার্য করিলে অধিকতর আয় হয়, পরিবহণ-কর্তৃপক্ষের সেই হিসাবেই মাসুল ধার্য করিবার ক্ষমতা থাকে। ওজন হিসাবেই সাধারণতঃ মাসুল ধার্য করা হয়, তবে যে সকল মালের ওজনের তুলনায় আয়তন অধিক তাহাদের ক্ষেত্রে আয়তন হিসাবে নির্দিষ্ট হারে মাসুল ধার্য করা হয়। আয়তন হিসাবে মাসুল, সাধারণতঃ 40, কোন কোন ক্ষেত্রে 50 এবং কখন কখন 60 ঘ. ফু আয়তনকে 1 টনের সমান গণ্য করিয়া ওজনের হিসাবেই নির্দিষ্ট হার হইতে নির্ধারণ করা হয়, এবং আয়তনের পরিমাপে ঘ. ফুট ও ঘ. ফুটের এক-দ্বাদশাংশ প্রাইম ( prime ) ব্যবহার করা হয়। আবার ষ্টীমারে ব্যবহৃত টন ( steamer ton )-কে সর্বদা 20 হন্দরের সমান ধরা হয় না। মাল বিশেষে 14, 15 ও 16 হন্দর ওজনের মাল হইতেও টনের মাসুল আদায় করা হয়। আবার অনেক ক্ষেত্রে বিভিন্ন বন্দরে একই মালের ষ্টীমার টনের ওজন বিভিন্ন হয়।

শেলাকের ক্ষেত্রে, বোম্বাই-এ 16 হন্দরে, কলিকাতা ও মাদ্রাজে 20 হন্দরে এক ষ্টীমার টন।

**ভারতীয় রেলপথ পরিবহণে :**

| | | | |
|---|---|---|---|
| (i) ওজন (weight) এর একক : | | | 1 কিলোগ্রাম (Kg.), 1 কুইন্টাল (Ql.) ও 1 টনে ( Tonne ) ( 1 টনে = 0·9842 টন ) |
| দূরত্ব (distance) পরিমাপের একক : | | | 1 কিলোমিটার (Km.) |
| ক্ষেত্রফল (area) | এর | „ | 1 বর্গমিটার (Sq. m.) |
| ঘনফল (volume) | এর | „ | 1 ঘন মিটার (Cu. m.), 1 ঘ. ডেসিমি., |
| ধারকত্ব (capacity) | এর | „ | 1 লিটার (litre) |

(ii) 40 কিমি. পর্যন্ত যে-কোন দূরত্বের জন্য 40 কিমি. দূরত্বের মাসুল ধার্য হয় এবং প্রতি কিলোমিটারের হার হইতে মাসুল নির্ণয়ে কিলোমিটারের কোন ভগ্নাংশকে সম্পূর্ণ কিলোমিটার রূপে গণ্য করা হয়।

(iii) মালবাহী ট্রেন ( goods train )-এ 7 কিগ্রা. ওজনের কম ওজনের মাল পরিবহণযোগ্য নহে এবং 7 হইতে 20 কিগ্রা. পর্যন্ত ওজনের মালের জন্য 20 কিগ্রা.-এর মাসুল ধার্য হয়।

(iv) কুইণ্টালের ভগ্নাংশের ক্ষেত্রে, 10 কিগ্রা. পর্যন্ত ওজনের মালের জন্য $\frac{1}{10}$ কু., 10 – 20 কিগ্রা.-এর জন্য $\frac{2}{10}$ কু. ইত্যাদি ওজনের হারে মাসুল ধার্য হয়।

(v) কয়লা পরিবহণের ক্ষেত্রে ওজনের একক টনে ( 1 টনে = 1000 কিগ্রা. )। 1 টনের ভগ্নাংশ 200 কিগ্রা. পর্যন্ত ওজনের কয়লার জন্য $\frac{1}{5}$ টনে, 200 – 400 কিগ্রা.-এর জন্য $\frac{2}{5}$ টনে, ইত্যাদি ওজনের হারে মাসুল ধার্য হয়।

(vi) রেলপথ পরিবহণে যাত্রীবাহী এবং মালবাহী ট্রেনের মাসুলের হার ভিন্ন এবং মাসুলের হার-তালিকায় যাবতীয় মালকে যথাক্রমে 14 ও 16 বিভাগযুক্ত A ও B দুইটি শ্রেণীতে ভাগ করা হইয়াছে।

(vii) মালবাহী ট্রেনে 94 কুইণ্টাল ওজনের মাল প্রেরণে সম্পূর্ণ একখানি গাড়ি (wagon)-এর প্রয়োজন হয়। 94 কুইণ্টাল পর্যন্ত ওজনের মালসমূহকে স্বল্প ওজন মাল

( smalls ) বলা হয় এবং ইহাদের মাস্থলের হারও একখানি সম্পূর্ণ গাড়ির হার অপেক্ষা কম। 4 কুইন্টাল ওজনের নিম্নের ওজনের স্বল্প ওজন (smalls)-এর মালের উপর নির্দিষ্ট হার-সম্মত মাস্থল ব্যতীত 5% হারে উপরি মাস্থল ( super charge ) ও 20% হারে অতিরিক্ত মাস্থল ( surcharge ) ধার্য করা হয় এবং 4 কুইন্টালের অধিক স্বল্প ওজনের মালের উপর কেবলমাত্র 5% হারে উপরি-মাস্থল ( super charge ) ধার্য করা হয়।

যাত্রীবাহী গাড়িতে মাল পাঠানকে পার্সেলে ( by parcels ) মাল পাঠান বলা হয় ; ইহাতে 1 কিলোগ্রাম ওজনের একক রূপে ব্যবহৃত হয়। পার্সেলে উপরি বা অতিরিক্ত মাস্থল লাগে না।

(viii) মাস্থলের হার-তালিকার সকল হারই মালিকের নিজ দায়িত্বে ( owner's risk, O. R. )-এর হার। মাস্থলের উপর অতিরিক্ত 20% দিলে রেল দায়িত্ব গ্রহণ করে।

(ix) নির্ণীত মোট মাস্থলকে সর্বদা আসন্ন 10 পয়সায়-এ পরিবর্তিত করিয়া ( rounding off the total calculated freight to the nearest 10P.'s ) দেয় মাস্থল স্থির করা হয়।

### 4.7. উদাহরণ ও সমাধান

**উদা. 1.** জাহাজযোগে 180 ঘ. ফুট 3 প্রাইম পাট পাঠাইতে প্রতি স্টীমার টন (50 ঘ. ফুট) 97½ পে. হারে মোট কত মাস্থল লাগিবে নির্ণয় কর। [*Calculate freight on a shipment of 180 c. ft. 3 primes of jute at 97½ p. per steamer ton (50 c. ft.).* ]

| | পা. | পে. | |
|---|---|---|---|
| | 1 | 80¼ | = প্রতি টন 50 পে. হারে মাস্থল |
| | | ×2 | |
| বাদ | 3 | 60½ | = " " 100 পে. " " |
| 2½ পে. = 50 পে. এর $\frac{1}{20}$ | | 9 $\frac{1}{80}$ | = " " 2½ পে. " " |
| | 3 | 51 $\frac{39}{80}$ | = " " 97½ পে. " " |

∴ নির্ণেয় মাস্থল = পা. 3·51 $\frac{39}{80}$ পে.।

**উদা. 2.** জাহাজযোগে 529¾ হন্দর তুলাবীজ পাঠাইবার মাস্থল স্টীমার টন (13 হ.) প্রতি পা. 1 12 পে. হারে কত পড়িবে নির্ণয় কর। [ *Calculate freight on a shipment of 529¾ cwt. of cotton seeds @ £1·12 p. per steamer ton (13 cwt.).* ]

| | পা. | পে. |
|---|---|---|
| | 1 | 12 = 13 হন্দরের মাস্থল |
| | | ×10 |
| | 11 | 20 = 130 " " |
| | | ×4 |
| | 44 | 80 = 520 " " |
| 6½ হ. = 13 হ. এর ½ | | 56 = 6½ " " |
| 3¼ হ. = 6½ হ. এর ½ | | 28 = 3¼ " " |
| | 45 | 64 = নির্ণেয় মাস্থল। |

অথবা,

| | পা. | পে. |
|---|---|---|
| | 5 | $29\frac{3}{4}$ = প্রতি টন 13 পে. হারে মোট মাসুল |
| | | ×8 |
| | 42 | 38 = „ „ 104 পে. „ „ „ |
| 8 পে. = 104 পে.-এর $\frac{1}{13}$ | 3 | 26 = „ „ 8 পে. „ „ „ |
| | 45 | 64 = „ „ পা. 1·12 পে. „ „ |

**উদা. 3.** রাণীগঞ্জ হইতে মোগলসরাই হইয়া 1256 কিমি. দূরে অবস্থিত মুরাদনগরে 20 টনে-এর গাড়িতে 22 টনে কয়লা রেল দায়িত্বে পাঠাইবার মাসুল টনে প্রতি টা. 20/94 প. হারে কত পড়িবে নির্ণয় কর। [*Calculate the railway freight at railway risk (R. R.) of a wagon load (20 tonnes) of coal, the actual load being 22 tonnes from Raniganj to Muradnagar (via Mugolsarai) a distance of 1256 Km. at Rs. 20/94 P. per tonne.*]

দূরত্ব 1256 কিমি.

1256 কিমি. দূরত্বে মালিক দায়িত্বে

কয়লা পাঠাইবার মাসুলের হার টনে প্রতি টা. 20/94 প.।

| | টা. প. |
|---|---|
| | 22·00 = 1 টাকা হারে 22 টনে-এর মাসুল |
| | ×20 |
| | 440·00 = 20 „ „ „ „ „ |
| 22×0·90 = | 19·80 = 0·90 „ „ „ „ „ |
| 22×0·04 = | 0·88 = 0·04 „ „ „ „ „ |
| | 460·68 = টা. 20·94 হারে 22 টনে-এর মাসুল |

∴ 22 টনে-এর মাসুল = টা. 460·68

রেল দায়িত্বের জন্য যোগ 20% $(=\frac{1}{5})$ = টা. 92·136

টা. 552·816

∴ আসন্ন দশ পয়সায় পরিবর্তিত করিয়া (rounding off to the nearest 10P.)

রেল দায়িত্ব-সমেত নির্ণেয় মাসুল = টা. 552/80 প.।

**উদা. 4.** রাণীগঞ্জ হইতে 250 কিমি. দূরে অবস্থিত যাদবপুরে স্বল্প মালের হারে 8 কুইন্টাল কয়লা রেল দায়িত্বে পাঠাইবার মাসুল কুইন্টাল প্রতি টা 1·44 প. হারে কত পড়িবে নির্ণয় কর। [*Calculate the freight for 8 quintals of coal in smalls at R. R. from Raniganj to Jadavpur, a distance of 250 Km. at Re. 1/44 P. per quintal (O. R.)*]

| | |
|---|---|
| দূরত্ব | 250 কিমি. |
| কুইণ্টাল প্রতি, মালিক দায়িত্বে ( O. R. ) | |
| কয়লা পাঠাইবার মাসুলের হার | টা. 1·44 প. |

টা. প.
1·44 = 1 কুইণ্টালের মাসুল
× 8
11·52 = 8 কুইণ্টালের মাসুল

যোগ উপরি-মাসুল ( super charge ) 5% 0·576
12·096
যোগ রেল-দায়িত্ব 20% 2·4192
14·5152

∴ আসন্ন দশ পয়সায় পরিবর্তিত ( rounded off to the nearest 10 P. )
রেল-দায়িত্ব সমেত নির্ণেয় মাসুল = টা. 14/50 প.।

## প্রশ্নমালা 4খ

1. যাদবপুর হইতে 186 কিমি. দূরে অবস্থিত দুর্গাপুরে পার্সেলের হার ( at parcel rate ) 92 কিগ্রা. কাঁচের মাল ( glass goods ) মালিক দায়িত্বে পাঠাইবার রেল মাসুল প্রতি 5 কিগ্রা. টা. 0/37 প. হারে, যে মালের ওজন 5 কিগ্রা.-এর কোন গুণিতক নহে তাহার জন্য অব্যবহিত উচ্চতর 5 কিগ্রা.-এর গুণিতক-এর মাসুল ধার্য হইলে, কত পড়িবে নির্ণয় কর।

2. জাহাজ যোগে 266¼ হন্দর ( cwt. ) থলিয়া-ভর্তি সাবান ( soap in bags ) পাঠাইবার মাসুল ষ্টীমার টন ( 12 হন্দর )-প্রতি পা. 2·40 পে. হারে কত পড়িবে নির্ণয় কর। ( 100 পেনি = 1 পাউণ্ড। )

3. জাহাজ যোগে 450 ঘ. ফুট 5 প্রাইম চামড়া পাঠাইতে ষ্টীমার টন (40 ঘ. ফুট)-প্রতি 11 পা. 52 পে. হারে কত পড়িবে ?

4. ঝরিয়া হইতে 294 কিমি. দূরে অবস্থিত যাদবপুরে 22 টনে-এর গাড়িতে 24 টনে কয়লা রেল দায়িত্বে পাঠাইবার মাসুল টনে প্রতি টা. 4/95 প. (মালিক দায়িত্ব) হারে কত পড়িবে নির্ণয় কর।

5. ঝরিয়া হইতে 540 কিমি. দূরে অবস্থিত একস্থানে স্বল্প মালের হারে ( in smalls ) 75 কুইণ্টাল কয়লা রেল দায়িত্বে পাঠাইবার মাসুল কুইণ্টাল প্রতি টা. 2/35 প. ( মালিক দায়িত্ব ) হারে কত পড়িবে নির্ণয় কর।

**উত্তরমালা**

**1.** টা. 7·03 প.। **2.** পা. 53·25 পে.। **3.** 129 পা. 72 পে.। **4.** টা. 142/60 প.
**5.** টা. 222/10 প.।

5

# ব্যাজ বা বাটা
## ( Discount )

### 5.1. ব্যাজ বা বাটা

ব্যবসাক্ষেত্রে কোন নির্দিষ্ট মূল্য হইতে ক্রেতাকে বা কোন নির্দিষ্ট পাওনা হইতে অধমর্ণ ( debtor )-কে যখন বিক্রেতা অথবা উত্তমর্ণ ( creditor ) কিছু অংশ ছাড়িয়া দেয় তখন ঐ অংশকে ব্যাজ বা বাটা ( discount ) বলা হয়। কোন বিল উহার মেয়াদী দিবসের পূর্বে ভাঙ্গাইতে হইলে বিল-মালিককে যে অংশ বিলে লিখিত অঙ্ক হইতে ছাড়িয়া দিতে হয় তাহাকেও বাটা বলা হইয়া থাকে। আবার, এখনকার পাওনা টাকা, পরে দেয় কোন বিলের মাধ্যমে পরিশোধ করিবার ব্যবস্থা হইলে যে পরিমাণ অর্থ পাওনা টাকার অঙ্কের সহিত যোগ করিয়া বিল লেখা হয় তাহাকেও বাটা বলে। কিন্তু উপরি-উক্ত বিভিন্ন প্রকারের বাটা একই নামে প্রচলিত নহে। উহাদের বিভিন্ন নাম আছে। নিম্নে উহার শ্রেণীবিভাগ করা হইল :

### 5.2. বিভিন্ন প্রকারের ব্যাজ

**(1) কারবারী বা ব্যবসায়ী ব্যাজ বা বাটা ( Trade Discount ) :** অনেক ক্ষেত্রেই পণ্য-উৎপাদক সংস্থার পণ্যের একটি নির্দিষ্ট মূল্য স্থির করিয়া দেয়। এই মূল্যকে **লিখিত বা মুদ্রিত মূল্য** ( Marked Price, List Price, বা Catalogue Price, M. P., মু. মূ. ) বলে। কোন খুচরা ক্রেতা এই মূল্যের অধিক দিয়া ঐ পণ্য ক্রয় করে না। তাই প্রত্যেক বিক্রেতাই ( পাইকার বা খুচরা ) যাহাতে কিছু লাভ করিতে পারে সেইজন্য পণ্য-উৎপাদক পাইকার ( wholesaler )-কে এবং পাইকার খুচরা বিক্রেতা ( retailer )-কে লিখিত মূল্য হইতে ( শতকরা হারে ) কিছু অংশ ছাড়িয়া দেয়। এই ছাড়িয়া দেওয়া অংশকে ব্যবসায়ী বা কারবারী ব্যাজ বা বাটা বলে। **চালানের উপর বিক্রীত মালসমূহের মোট লিখিত মূল্য হইতে ব্যবসায়ী-বাটা বাদ দিয়া মোট বিক্রয় মূল্য নির্ধারিত হয়।** এই বিক্রয় মূল্য নগদ অথবা পরে পরিশোধ্য। তাহা হইলে,

**বিক্রয় মূল্য = মুদ্রিত মূল্য − ব্যবসায়ীর বাটা।**

**S P. = M. P. − Trade Discount.**

**(2) নগদ ব্যাজ বা বাটা ( Cash Discount ) :** বিক্রয় মূল্য ( মুদ্রিত মূল্য—ব্যবসায়ীর বাটা ) নগদ অথবা শীঘ্র শোধের নিমিত্ত ক্রেতাকে উৎসাহিত করিবার জন্য, বিক্রয় মূল্য ( মুদ্রিত মূল্য—ব্যবসায়ীর বাটা ) নগদ শোধ করিলে, অথবা বাকীতে কোন পণ্য বিক্রীত হইলে, বিক্রয় মূল্য ( মুদ্রিত মূল্য—ব্যবসায়ীর বাটা ) কোন নির্দিষ্ট দিবস মধ্যে পরিশোধ করিলে, বিক্রেতা ক্রেতাকে বিক্রয়মূল্য হইতে শতকরা হারে

কিছু বাটা দিয়া থাকে। এই বাটা বা ব্যাজকে **নগদ ব্যাজ বা বাটা** ( Cash discount ) বলে। নগদ বাটা নগদ লেনদেনের সহিত সংশ্লিষ্ট।

**দ্রষ্টব্য।** (ক) ব্যবসায়ী বাটা নগদ এবং বাকী উভয় প্রকার মূল্য পরিশোধ-রীতির সহিত সংশ্লিষ্ট, কিন্তু নগদ বাটা কেবলমাত্র নগদ অথবা নির্দিষ্ট দিবস মধ্যে মূল্য পরিশোধের সহিত সংশ্লিষ্ট।

(খ) ব্যবসায়ী এবং নগদ বাটার শতকরা হার দেওয়া থাকিলে, **ব্যবসায়ীর বাটা নির্ধারণ করা হয় মুদ্রিত মূল্যের উপর, এবং নগদ বাটা নির্ধারণ করা হয় বিক্রয় মূল্য ( মুদ্রিত মূল্য—ব্যবসায়ীর বাটা )-এর উপর।**

উপরে বিবৃত দুই প্রকার বাটা ভিন্ন আরও দুই প্রকার বাটার প্রচলন আছে : ব্যাঙ্কের বাটা ( Banker's Discount ) ও আসল বাটা ( True Discount )। পাঠ্য বিষয়ের বহির্ভূত বলিয়া আসল বাটার আলোচনা করা হইল না। ব্যাঙ্কের বাটার জন্য বুক-কিপিং-এর পঞ্চদশ অধ্যায় ও বাণিজ্যিক গণিতের দশম অধ্যায় দ্রষ্টব্য।

উপরি-উক্ত আলোচনা হইতে নিম্নলিখিত তথ্যগুলি পাওয়া যায় :

(ক) ব্যবসায়ীর বাটা = মুদ্রিত মূল্য − বিক্রয় মূল্য ;

(খ) নগদ বাটা = বিক্রয় মূল্য − নগদ পরিশোধিত মূল্য ;

(গ) লাভ = ( মুদ্রিত মূল্য ) − ( ব্যবসায়ীর বাটা ) − ( নগদ বাটা ) − ( ক্রয় বা উৎপাদন মূল্য )।

## 5.3. উদাহরণ ও সমাধান

মনে রাখিতে হইবে :

(ক) শতাংশ সূচক সংখ্যাটি দ্বারা যে রাশির শতাংশ নির্ণয় করিতে হইবে তাহাকে গুণ করিয়া গুণফলে দশমিক বিন্দুটি দুইস্থান বামে সরাইলে, অথবা ডানদিক হইতে আরম্ভ করিয়া দুই অঙ্কের বামে দশমিক বিন্দু বসাইলে নির্ণেয় শতাংশ পাওয়া যায়। যেমন,

137 × 5 = 685 ; ∴ 137 এর 5% = 6·85,

টা. 15·75 × 8 = টা. 126·00 ; ∴ টা. 15·75 এর 8% = টা. 1·26,

টা. 8·36 × 19 = টা. 158·84 ; ∴ টা. 8·36 এর 19% = টা. 1·5884.

(খ) উপরের নিয়ম হইতে, 1 টাকার 1% = 0·01 টাকা = 1 প. ;

∴ 5 টাকার 1% = 5 প., 125 টাকার 1% = 125 প. ;

5·20 টাকার 1% = 5·20 প.।

**উদা. 1.** ব্যাজের হিসাব কর ( *Calculate discount* ) :

**(1)** টা. 527-এর উপর @ 6%, অর্থাৎ 6% হারে।

ডান দিক হইতে 2 স্থান বামে দশমিক বিন্দু বসাইয়া, →

| টা. প. | |
|---|---|
| 5·27 | = 1% হারে ব্যাজ |
| × 6 | |
| 31·62 | = 6% হারে ব্যাজ |

অথবা, টা. 527।কে 6-দ্বারা গুণনের ফলেও ডান দিক হইতে 2 স্থান বামে দশমিক বিন্দু বসান যায়।

5. টা. 2

(2) টা. 9241·20 প.-এর উপর @ $5\frac{3}{4}\%$, অর্থাৎ $5\frac{3}{4}\%$ হারে।

টা. 9241·20 × 5 = টা. 46,206·00
× 3
টা. 27,723·60 ÷ 4 = টা. 6,930·90
টা. 53,136·90

∴ দশমিক বিন্দু 2 স্থান বামে সরাইয়া, প্রদত্ত রাশির $5\frac{3}{4}\%$ = টা. 531·369 ;

∴ নির্ণেয় ব্যাজ = টা. 531/37 প.।

(3) টা. 527·04-এর উপর @ $6\frac{1}{4}\%$।

দশমিক বিন্দু 2 স্থান বামে সরাইয়া,

| | টা. | প. | |
|---|---|---|---|
| | 5· | 2704 | = 1% হারে ব্যাজ |
| | | × 5 | |
| | 26· | 352 | = 5% হারে ব্যাজ |
| $1\frac{1}{4}\%$ = 5% এর $\frac{1}{4}$ | 6· | 588 | = $1\frac{1}{4}\%$ হারে ব্যাজ |
| | 32· | 94 | = $6\frac{1}{4}\%$ হারে ব্যাজ |

**অথবা,** $6\frac{1}{4}\% = \frac{1}{16}$ ;

∴ নির্ণেয় ব্যাজ = টা. 527·04 ÷ 16 = টা. 32·94 প.।

**দ্রষ্টব্য :** অব্যবহিত পূর্ববর্তী ফলের $\frac{1}{4}$ অর্থাৎ 4 ভাগের একভাগ একাংশটিকে একাংশ-সূচক অঙ্ক 4-এর নীচে একটি রেখা (bar) টানিয়া $\underline{4}$ রূপেও প্রকাশ করা হয়। যেমন, $6\frac{1}{4}\% = 5\% + \underline{4}$.

(4) টা. 475·64 প.-এর উপর @ $7\frac{3}{4}\%$, অর্থাৎ $7\frac{3}{4}\%$ হারে।

$7\frac{3}{4}\% = 5\% + \underline{2} + \underline{10}$ ;

দশমিক বিন্দু 2 স্থান বামে সরাইয়া,

| | টা. | প. | |
|---|---|---|---|
| | 4· | 7564 | = 1% হারে ব্যাজ |
| | | × 5 | |
| | 23· | 7820 | = 5% হারে ব্যাজ |
| $\underline{2}$ | 11· | 8910 | = $2\frac{1}{2}\%$ „ „ |
| $\underline{10}$ | 1· | 1891 | = $\frac{1}{4}\%$ „ „ |
| | 36· | 8621 | = $7\frac{3}{4}\%$ „ „ |

∴ নির্ণেয় ব্যাজ = টা. 36·86 প.।

**অথবা,**

টা. 475·64 × 7 = টা. 3,329·48
× 3
টা. 1,426·92 ÷ 4 = টা. 356·73
টা. 3,686·21 ;

∴ প্রদত্ত রাশির $7\frac{3}{4}\%$ = টা. 36·8621 ;

∴ নির্ণেয় ব্যাজ = টা. 36·86 প.।

**অথবা,** [$\frac{3}{4} = \frac{2}{4} + \frac{1}{4} + \frac{1}{4}$ বলিয়া,] $7\frac{3}{4}\% = 6\frac{1}{4}\% + \underline{5} + \underline{5}$ , ধরিয়াও সমাধান করা যায়।

(5) টা. 125·46 প.-এর উপর @ $7\frac{1}{3}\%$, অর্থাৎ $7\frac{1}{3}\%$ হারে।

$7\frac{1}{3}\% = 8\frac{1}{3}\% - 1\%$ ; $8\frac{1}{3}\% = \frac{1}{12}$ ;

টা. 125·46 ÷ 12 = টা. 10·455 = $8\frac{1}{3}\%$ হারে ব্যাজ
বাদ টা. 1·2546 = 1% „ „
টা. 9·2004 = $7\frac{1}{3}\%$ হারে ব্যাজ

∴ নির্ণেয় ব্যাজ = টা. 9/20 প.।

(6) টা. 264·80 প.-এর উপর @ $8\frac{1}{2}$%, অর্থাৎ $8\frac{1}{2}$% হারে।

$8\frac{1}{2}\% = 10\% - \underline{10} - \underline{2}$;

টা. প.

দশমিক বিন্দু এক স্থান বামে সরাইয়া, 26·48 = 10% হারে ব্যাজ

" " " " " " $\underline{10}$···2·648 = 1% " "

$\underline{2}$···1·324 = $\frac{1}{2}$% " "

একবারে যোগ ও বিয়োগ করিয়া, 22·508 = $8\frac{1}{2}$% "

অথবা, টা. 264·80 × 8 = টা. 2118·40

×1

টা. 264·80 ÷ 2 = টা. 132·40

টা. 2250·80

∴ প্রদত্ত রাশির $8\frac{1}{2}$% = টা. 22·508 ;

∴ নির্ণেয় ব্যাজ = টা 22·51 প.।

(7) টা. 126·72 প.-এর উপর @ $14\frac{7}{12}$%, অর্থাৎ $14\frac{7}{12}$% হারে।

$14\frac{7}{12}\% = 12\frac{1}{2}\% + \underline{6}$; $12\frac{1}{2}\% = \frac{1}{8}$;

টা. 126·72 ÷ 8 = টা. 15·84 = $12\frac{1}{2}$% হারে ব্যাজ

$\underline{6}$···টা. 2·64 = $2\frac{1}{12}$% " "

টা. 18·48 = $14\frac{7}{12}$% " "

(8) টা. 498·84 প.-এর উপর @ $\frac{5}{6}$%, অর্থাৎ $\frac{5}{6}$% হারে।

$\frac{5}{6}\% = 1\% - \underline{6}$;

দশমিক বিন্দু দুই স্থান বামে সরাইয়া, টা. 4·9884 = 1% হারে ব্যাজ

$\underline{6}$·· টা. 0·8314 = $\frac{1}{6}$% " "

বিয়োগ করিয়া, টা. 4·1570 = $\frac{5}{6}$% " "

∴ নির্ণেয় ব্যাজ = টা. 4/16 প.।

(9) টা. 2,345-এর উপর @ 18 প.%, অর্থাৎ 18 প.% হারে।

18 প.% = 100 টাকায় 18 প., অর্থাৎ টা. 0·18 = 0·18% ;

∴ প্রদত্ত রাশিকে 18 দ্বারা গুণ করিয়া, ডান দিক হইতে দুই স্থান বামে দশমিক বিন্দু বসাইলে, টা. 2345 × 0·18 এর ফল পাওয়া যায় ; প্রাপ্ত ফলের দশমিক বিন্দু দুই স্থান বামে সরাইলে টা. 2345 এর 0·18% পাওয়া যাইবে।

টা. 2345 × 0·18 = টা. 422·10

∴ টা. 2345 এর 0·18% = টা. 4·221 ;

∴ নির্ণেয় ব্যাজ = টা. 4·22 প.।

**উদা. 2.** কোন দ্রব্যের মুদ্রিত মূল্য 200 টাকা। দ্রব্যটি 20% ব্যাজে বিক্রয় করা হইল ; বিক্রয় মূল্য নির্ণয় কর। (*The marked price of an article is Rs. 200. It is sold at a discount of 20% ; find S. P.*)

| | | |
|---|---|---|
| মুদ্রিত মূল্য | = | টা. 200 |
| বাদ ব্যাজ $20\%(=\frac{1}{5})$ | = | টা. 40 |
| বিক্রয় মূল্য | = | টা. 160 |

অথবা, নির্ণেয় বিক্রয় মূল্য $x$ হইলে,

| মুদ্রিত মূল্য | ব্যাজ | বিক্রয় মূল্য |
|---|---|---|
| টা. 100 | টা. 20 | টা. 80 |
| টা. 200 | | $x$ |

$\therefore\ x = \frac{\text{টা. } 80 \times 200}{100} = \text{টা. } 160.$

**উদা. 3.** মুদ্রিত মূল্য = টা. 37/74 প., বিক্রয় মূল্য = টা. 31/45 প.; বাটার শতকরা হার নির্ণয় কর। (*M. P. = Rs. 37/74 P., S. P. = Rs. 31/45 P.; find the percentage of discount.*)

| | টা. প. |
|---|---|
| মুদ্রিত মূল্য ( মু. মূ. ) | 37·74 |
| বিক্রয় মূল্য ( বি. মূ. ) | 31·45 |
| ব্যাজ | 6·29 |

ব্যাজের হার $x\%$ হইলে,

| মুদ্রিত মূল্য | ব্যাজ |
|---|---|
| টা. 37·74 | টা. 6·29 |
| টা. 100 | টা. $x$ |

$$\therefore\quad x = \frac{6{\cdot}29 \times 100}{37{\cdot}74} = \frac{629 \times 100}{3774} = \frac{50}{3} = 16\tfrac{2}{3};$$

$\therefore$ নির্ণেয় ব্যাজের হার $= 16\frac{2}{3}\%$।

**অথবা,** ব্যাজ মু. মূ.-এর শতকরা হার-রূপে প্রকাশ্য বলিয়া, একবারেই লেখা চলে,

$$\text{নির্ণেয় হার} = \frac{6{\cdot}29}{37{\cdot}74} \times 100\% = 16\tfrac{2}{3}\%\text{।}$$

**উদা. 4.** ক্রয় মূল্য = টা. 15/36 প., মুদ্রিত মূল্য = টা. 17/92. প; মুদ্রিত মূল্য ক্রয় মূল্যের শতকরা কত অধিক নির্ণয় কর। (*C. P. = Rs. 15/36 P., M.P. = Rs. 17/92 P.; find by how much percent of C. P. is M. P. above C. P.?*)

যখন ক্রয় মূল্য টা. 100, তখন ক্রয় মূল্য অপেক্ষা মুদ্রিত মূল্য টা. $x$ অধিক হইলে,

| মুদ্রিত মূল্য | ক্রয় মূল্য | মুদ্রিত মূল্য − ক্রয় মূল্য |
|---|---|---|
| টা. 17·92 | টা. 15·36 | টা. 2·56 |
| | টা. 100 | টা. $x$ |

$$\therefore\ x = \frac{2{\cdot}56 \times 100}{15{\cdot}36} = \frac{256 \times 100}{1536} = \frac{50}{3} = 16\tfrac{2}{3};$$

$\therefore$ নির্ণেয় শতকরা হার $= 16\frac{2}{3}\%$।

### 5.4. অনুক্রমণীয় ব্যাজ

অনুক্রমণীয়-এর অর্থ ক্রমানুসারে করণীয়। পর পর একাধিক ব্যাজের উল্লেখ থাকিলে ব্যাজসমূহের প্রথমটি দ্বারা সূচিত অর্থের পরিমাণ মুদ্রিত মূল্য হইতে বাদ দিয়া অবশিষ্ট হইতে দ্বিতীয় ব্যাজ-দ্বারা সূচিত অর্থের পরিমাণ বাদ দিতে হইবে এবং এইরূপে ক্রমানুসারে প্রতিটি ব্যাজ-দ্বারা সূচিত অর্থ বাদ দিতে দিতে অগ্রসর হইতে হইবে। এইরূপ ব্যাজসমূহকে অনুক্রমণীয় ব্যাজ ( successive discount ) বলে।

এইরূপে মোট যে পরিমাণ ব্যাজ বাদ দেওয়া হয় তাহার শতকরা হারকে অনুক্রমণীয় ব্যাজসমূহের তুল্য ( equivalent বা single ) ব্যাজের শতকরা হার বলে। মনে রাখিতে হইবে অনুক্রমণীয় ব্যাজসমূহের শতকরা হারসমূহের সমষ্টি তুল্য ব্যাজের শতকরা হারের সমান হয় না।

**উদা.** 10% ও 5% অনুক্রমণীয় হারে, 1,550 টাকার ব্যাজ কত হইবে হিসাব কর, এবং তুল্য ব্যাজের শতকরা হার নির্ণয় কর। ( *Calculate discount @ 10% and 5% on Rs. 1,550 and find the equivalent rate.* )

| | টা. প. |
|---|---|
| | 1,550 00 |
| বাদ ব্যাজ 10% | 155·00 |
| | 1,395·00 |
| ব্যাজ 5% | 69·75 ⟶ |

{ 5 দ্বারা গুণনের ফলে দশমিক বিন্দু 2 স্থান বামে সরান হইল।

∴ মোট ব্যাজ = টা. 155·00 প.
+ টা. 69·75 প.
টা. 224·75 প.

এখন, তুল্য ব্যাজের শতকরা হার $x$% হইলে,

| অর্থের পরিমাণ | ব্যাজ |
|---|---|
| টা. 1550 | টা. 224·75 |
| টা. 100 | টা. $x$ |

$\therefore\ x = \frac{224{\cdot}75 \times 100}{1550} = 14\frac{1}{2}$ ;

∴ নির্ণেয় শতকরা হার = $14\frac{1}{2}$%।

অথবা, একবারেই লেখা চলে, তুল্য ব্যাজের শতকরা হার

$$= \frac{224{\cdot}75}{1550} \times 100\% = 14\tfrac{1}{2}\%.$$

## প্রশ্নমালা 5ক

**1.** ( **মৌখিক** ) ব্যাজের হিসাব কর [ ( Oral ) Calculate discounts ] :

(i) টা. 125, টা. 875, টা. 450, টা. 805, টা. 1, টা. 5, টা. 8, টা. 18, টা. 40, টা. 70 ও টা. 100-এর উপর @ 1%, অর্থাৎ 1% হারে।

(ii) টা. 1, টা. 2, টা 5, টা. 8, টা 11, টা. 17, টা. 20, টা. 25, টা. 30, টা. 42, টা. 45, টা. 50, টা. 70, টা. 80, টা. 85, টা. 92, টা. 95, টা. 100-এর উপর @ 5% অর্থাৎ 5% হারে।

(iii) টা. 150, টা. 45, টা. 72, টা. 87-এর উপর @ 10% অর্থাৎ 10% হারে।

(iv) টা. 45, টা. 60, টা. 75, টা. 114, টা. 65·40, টা. 88·50, টা. 100·14, টা. 106·23, টা. 125·43-এর উপর @ $33\frac{1}{3}$% অর্থাৎ $33\frac{1}{3}$% হারে।

(v) টা. 48, টা. 76, টা. 81/36 প., টা. 141-এর উপর @ 25% অর্থাৎ 25% হারে।

(vi) টা. 15, টা. 45, টা. 75, টা. 81, টা. 96, টা. 107-এর উপর @ 20% অর্থাৎ 20% হারে।

(vii) টা. 36, টা. 72, টা. 96, টা. 114, টা. 61/02 প., টা. 73/08 প., টা. 97/14 প., টা. 125/40 প. ও টা. 133/44 প.-এর উপর @ $16\frac{2}{3}\%$, অর্থাৎ $16\frac{2}{3}\%$ হারে।

(viii) টা. 96, টা. 104, টা. 112, টা. 136, টা. 144/24 প., টা. 161/20 প., টা. 194/32 প., টা. 203/76 প.-এর উপর @ $12\frac{1}{2}\%$ অর্থাৎ $12\frac{1}{2}\%$ হারে।

(ix) টা. 132, টা. 156, টা. 180, টা. 193/32 প.-এর উপর @ $8\frac{1}{3}\%$ অর্থাৎ $8\frac{1}{3}\%$ হারে।

(x) টা. 16, টা. 112, টা. 144, টা. 176, টা. 86/40 প., টা. 57/76 প.-এর উপর @ $6\frac{1}{4}\%$ অর্থাৎ $6\frac{1}{4}\%$ হারে।

(xi) টা. 100, টা. 80, টা. 120, টা. 40'40 প.-এর উপর @ $37\frac{1}{2}\%$ অর্থাৎ $37\frac{1}{2}\%$ হারে।

*(xii) টা. 100, টা. 200, টা. 800, টা. 1,200, টা. 2,500-এর উপর @ 10% ও 10%, অর্থাৎ 10% ও 10% অনুক্রমিক হারে।

2. ব্যাজের হিসাব কর ( Calculate discounts ):

(i) টা. 6,275-এর উপর 7% হারে ; টা. 5,435-এর উপর 6% হারে ; টা. 235/70 প.-এর উপর 8% হারে।

(ii) টা. 3 250-এর উপর ও টা. 8,242-এর উপর $3\frac{1}{2}\%$ হারে ; টা. 5,671-এর উপর ও টা. 467'35 প.-এর উপর $4\frac{1}{2}\%$ হারে।

(iii) টা. 528/25 প. ও টা. 2,876/55 প.-এর উপর $4\frac{3}{4}\%$ হারে।

(iv) টা. 415/36 প.-এর উপর ও টা. 3,780/18 প.-এর উপর $5\frac{1}{4}\%$ হারে।

(v) টা. 21,704 ও টা. 918/16 প.-এর উপর $7\frac{1}{4}\%$ হারে।

(vi) টা. 1,280, টা. 3,176, টা. 8,160 ও টা. 185/64 প.-এর উপর $9\frac{1}{2}\%$ হারে।

(vii) টা. 144, টা. 5,856 ও টা. 9,783/48 প.-এর উপর $7\frac{1}{3}\%$ হারে।

(viii) টা. 637/50 প. ও টা. 4,275/69 প.-এর উপর $8\frac{3}{4}\%$ হারে।

(ix) টা. 649/75 প. ও টা. 3,785/39 প.-এর উপর $8\frac{1}{2}\%$ হারে।

(x) টা. 2,319/68 প. ও টা. 2,876/18 প.-এর উপর $15\frac{5}{8}\%$ হারে।

[ইঙ্গিত: $15\frac{5}{8} = 12\frac{1}{2} + 4.$]

(xi) টা. 2,569, টা. 316/96 প. ও টা. 175-এর উপর $\frac{6}{7}\%$ হারে।

(xii) টা. 1,800, টা. 3,550 ও টা. 4,781-এর উপর 12 প.% হারে।

3. (i) মুদ্রিত মূল্য ( M. P. ) = টা. 107/04 প, ব্যাজ = $12\frac{1}{2}\%$ ;
বিক্রয় মূল্য ( S. P. ) নির্ণয় কর।

(ii) মুদ্রিত মূল্য ( M. P. ) = টা. 380, ব্যাজ = 19% ;
বিক্রয় মূল্য ( S. P. ) নির্ণয় কর।

4. মুদ্রিত মূল্য ( M. P. ) = টা. 187/44 প., বিক্রয় মূল্য ( S. P. ) = টা. 171/82 প. ; ব্যাজের শতকরা হার নির্ণয় কর।

5. ক্রয় মূল্য (C. P.)=টা. 630/58 প., মুদ্রিত মূল্য (M. P.)= টা. 738/24 প. ; ক্রয় মূল্য (C. P.), মুদ্রিত মূল্য (M. P.)-এর শতকরা কত কম নির্ণয় কর ( find by how much percent of M. P. is C. P. less than M. P.)।

**উত্তরমালা**

**2.** (i) টা. 579/25 প. ; টা. 326/10 প. ; টা. 18/86 প.। (ii) টা. 113/75 প.; টা. 288/47 প. ; টা. 255/20 প. ; টা. 21/03 প.। (iii) টা. 25/09 প. ; টা. 136/64 প.। (iv) টা. 23/88 প. ; টা. 217/36 প.। (v) টা. 1,682/06 প. ; টা. 71/16 প.। (vi) টা. 121·60 ; টা. 301·72 ; টা. 775·20 ; টা. 17·66। (vii) টা. 10/56 প. ; টা. 429/44 প. ; টা. 717/46 প.। (viii) টা. 55·25 ; টা. 384·81. (ix) টা. 55·23 ; টা. 321/76 প.। (x) টা. 362/45 প. ; টা. 449/45 প.। (xi) টা. 22·02 ; টা. 2·72 ; টা. 1/50 প.। (xii) টা. 2/16 প. ; টা. 4/26 প. ; টা. 5/74 প.।

**3.** (i) টা. 93·66. (ii) টা. 307·80. **4.** $8\frac{1}{3}$ **5.** $14\frac{7}{12}$%।

## 5.5. উদাহরণ ও সমাধান

সমাধান প্রক্রিয়ায় পূর্বালোচিত ত্রৈরাশিক-পদ্ধতি অনুসৃত হইয়াছে। অনু. 6.2.-এর ত্রৈরাশিক সম্বন্ধীয় আলোচনা নিম্নের উদাহরণসমূহের আরম্ভের পূর্বে বিশেষরূপে দ্রষ্টব্য।

**উদা. 1.** কোন দ্রব্যের মুদ্রিত মূল্য টা. 175 ; 15% ব্যাজে বিক্রয় করা হইলে, উহার বিক্রয় মূল্য কত ? [ *An article with the marked price ( M. P. ) of Rs. 175 is sold at a discount of 15%. What is the selling price ( S. P. ) ?* ]

মুদ্রিত মূল্য = টা. 175
বাদ ব্যাজ 15% = টা. 26·25
বিক্রয় মূল্য = টা. 148·75

[ 15-দ্বারা মুখে মুখে গুণনের ফলে ডান হইতে 2 স্থান বামে দশমিক বিন্দু বসাইয়া,
অথবা, 10%→টা. 17·50
5%→টা. 8·75
∴ 15%→টা. 26·25 ]

**উদা. 2.** 10% হারে কোন বিলের ব্যাজের পরিমাণ টা. 28/72 প. ; $12\frac{1}{2}$% হারে ঐ ব্যাজের পরিমাণ কত ? ( *A discount of 10% on a bill amounts to Rs. 28/72 P. How much does a discount of $12\frac{1}{2}$% on the same bill amount to ?* )

$12\frac{1}{2}\% = 10\% + \frac{1}{4}$ ;

10% হারে ব্যাজের পরিমাণ = টা. 28·72
$2\frac{1}{2}\% (=\frac{1}{4})$ „ „ „ = টা. 7·18

∴ $12\frac{1}{2}$% হারে ব্যাজের পরিমাণ = টা. 35·90.

**উদা. 3.** কোন দ্রব্য 18% ব্যাজে টা. 465/76 প.-এ বিক্রয় করা হইল। দ্রব্যটির মুদ্রিত মূল্য নির্ণয় কর। ( *After allowing a discount of 18%, an article is sold at Rs. 465/76 P. ; find M. P.* )

| মুদ্রিত মূল্য | ব্যাজ | বিক্রয় মূল্য |
|---|---|---|
| টা. 100 | টা. 18 | টা. 82 |
| $x$ | | টা. 465·76 |

$x = \frac{\text{টা. } 100 \times 465\cdot76}{82}$

= টা. 568.

অথবা, মুদ্রিত মূল্যের (100 − 18 =) 82% = টা. 465·76

∴ মুদ্রিত মূল্য = মুদ্রিত মূল্যের 100% = $x$ হইলে,

$x = \frac{\text{টা. } 465\cdot76 \times 100}{82}$

**উদা. 4.** প্রতিটির মুদ্রিত মূল্য 75 টাকা এইরূপ 68টি এবং প্রতিটির মুদ্রিত মূল্য 88 টাকা এইরূপ 75টি দ্রব্য এক খুচরা বিক্রেতার নিকট $12\frac{1}{2}\%$ কারবারী ব্যাজে এবং 8% নগদ ব্যাজে বিক্রয় করা হইল, খুচরা বিক্রেতা নগদ মূল্যে ক্রয় করিতে ইচ্ছুক হইলে, তাহাকে কত দিতে হইবে ? ( *68 articles of one kind with the marked prices of Rs. 75 each, and 75 articles of another kind with the marked prices of Rs. 88 each, are sold to a retailer who is allowed a trade discount of $12\frac{1}{2}\%$ and a cash discount of 8%. If the retailer intends cash payment how much should he pay ?* )

| | | |
|---|---|---|
| 75 টাকা হারে 68টি দ্রব্যের মূল্য | = টা. | 5,100·00 |
| 88 টাকা হারে 75টি দ্রব্যের মূল্য | = টা. | 6,600·00 |
| মোট মুদ্রিত মূল্য | = টা. | 11,700·00 |
| বাদ কারবারী ব্যাজ $12\frac{1}{2}\%(=\frac{1}{8})$ | = টা. | 1,462·50 |
| | = টা. | 10,237·50 |
| বাদ নগদ ব্যাজ 8% | = টা. | 819·00 |
| ∴ খুচরা বিক্রেতা-কর্তৃক দেয় মূল্য | = টা. | 9,418·50 |

**উদা. 5.** এক ব্যবসায়ী তাহার মালে মুদ্রিত মূল্যের উপর 20%, 10% ও 10% হারে ব্যাজ দেয়। যে মালের মুদ্রিত মূল্য 345 টাকা তাহার বিক্রয় মূল্য কত এবং তুল্য ব্যাজের শতকরা হার কত নির্ণয় কর। ( *A trader allows a discount of 20%, 10% and 10% on the marked price. Find the sale price of an article marked at Rs. 345 and find the equivalent rate of discount.*)

| | টা. |
|---|---|
| মুদ্রিত মূল্য | 345 |
| বাদ $20\%(=\frac{1}{5})$ | 69 |
| | 276 |
| বাদ 10% | 27·60 |
| | 248·40 |
| বাদ 10% | 24·84 |
| বিক্রয় মূল্য | 223·56 |

এখন, মোট ব্যাজ = টা. (69 + 27·60 + 24·84)
= টা. 121·44,

অথবা = টা. 345 − টা. 223·56
= টা. 121·44 ;

তুল্য ব্যাজের হার $= \frac{121\cdot44}{345} \times 100\%$
= 35·2%

**উদা.** 6. উৎপাদক তাহার মাল মুদ্রিত মূল্যের উপর 15% ব্যাজে পাইকারের নিকট বিক্রয় করে, পাইকার 40% লাভে এবং খুচরা বিক্রেতা 25% লাভে সেই মাল বিক্রয় করে। যে মাল খুচরা বিক্রেতা টা. 214/20 প.-এ বিক্রয় করে, সেই মালের উৎপাদকের মুদ্রিত মূল্য কত ? ( *A manufacturer allows a discount of 15% on his marked price to a wholesaler who makes a profit of 40% and retailer a profit of 25% ; what is the manufacturer's marked price of an article which is sold by the retailer at Rs. 214/20 P. ?* )

| মনে কর, | টা. |
|---|---|
| উৎপাদকের মুদ্রিত মূল্য | 100 |
| ব্যাজ 15% | 15 |
| পাইকারের ক্রয় মূল্য | 85 |
| „ লাভ 40% | 34 |
| খুচরা বিক্রেতার ক্রয় মূল্য | 119 |
| „ „ লাভ 25%(=¼) | 29·75 |
| খুচরা বিক্রেতার বিক্রয় মূল্য | 148·75 |

| খুচরা বিক্রেতার বিক্রয় মূল্য | উৎপাদকের মুদ্রিত মূল্য |
|---|---|
| টা. 148·75 | টা. 100 |
| টা. 214·20 | |

$x = \frac{\text{টা. } 214{\cdot}20 \times 100}{148{\cdot}75}$ [ ফল বড় ; ∴ বড়টি ]

$= 144$ টাকা।

**উদা.** 7. এক ব্যবসায়ী তাহার কারবারী ব্যাজ 15% হইতে 10%-এ পরিবর্তিত করিলে বিক্রয় মূল্য শতকরা কি হারে পরিবর্তিত হইবে ? ( *A dealer altered his trade discount from 15 to 10 percent. By what percentage were the selling price altered ?* ) ( *C. U., I. A.—Com. 1929* )

| মনে কর, | টা. | | টা. |
|---|---|---|---|
| মুদ্রিত মূল্য | 100 | মুদ্রিত মূল্য | 100 |
| কারবারী ব্যাজ 15% | 15 | কারবারী ব্যাজ 10% | 10 |
| পূর্ব বিক্রয় মূল্য | 85 | পরবর্তী বিক্রয় মূল্য | 90 |

∴ বিক্রয় মূল্যের বৃদ্ধি $= 90 - 85 = 5$ ;

| পূর্ব বিক্রয় মূল্য | বৃদ্ধি |
|---|---|
| টা. 85 | টা. 5 |
| টা. 100 | $x$ |

∴ $x = \frac{\text{টা.} 5 \times 100}{85} =$ টা $5\frac{15}{17}$ ;

∴ বিক্রয় মূল্য-বৃদ্ধির শতকরা হার $= 5\frac{15}{17}\%$।

**অথবা**, টা. 85 তে বৃদ্ধি টা. 5 ;
∴ বিক্রয় মূল্য বৃদ্ধির শতকরা হার
$= \frac{5}{85} \times 100\% = 5\frac{15}{17}\%$।

**উদা.** 8. মুদ্রিত মূল্য 12% বাড়াইয়া দিয়া বিক্রয় মূল্য পূর্বের ন্যায় রাখিতে গেলে, পূর্বের 10% ব্যাজ কিরূপে পরিবর্তিত করিতে হইবে ?

*( If the M. P. be increased by 12%, how shoul'd a discount of 10% be altered so that the net selling price may remain unaltered ? )*

| মনে কর, | টা. | | টা. |
|---|---|---|---|
| পূর্ব মুদ্রিত মূল্য | 100 | বর্ধিত মুদ্রিত মূল্য | 112 |
| পূর্ব ব্যাজ 10% | 10 | বর্তমান ব্যাজ | ? |
| বিক্রয় মূল্য | 90 | বিক্রয় মূল্য ( পূর্ববৎ ) | 90 |

∴ বর্তমান ব্যাজ = টা. 112 − টা. 90 = টা. 22 ;

বর্তমান ব্যাজের শতকরা হার $x$ হইলে,

| মুদ্রিত মূল্য | ব্যাজ |
|---|---|
| 112 | 22 |
| 100 | $x$ |

$x = \frac{22 \times 100}{112} = 19\frac{9}{14}$

**অথবা**, একবারেই লেখা চলে,

বর্তমান ব্যাজের শতকরা হার $= \frac{22}{112} \times 100\% = 19\frac{9}{14}\%$ ;

∴ ব্যাজের হার বর্ধিত করিয়া $19\frac{9}{14}\%$ করিতে হইবে।

**উদা. 9.** ক্রয় মূল্য 17% বর্ধিত হইলে, 36% লাভ থাকে এইরূপে লিখিত মূল্য শতকরা কত হারে বর্ধিত করিলে, লাভের পরিমাণ পূর্ববৎ থাকে ?

*( If C. P. increases by 17%, by what percentage should the marked price that ensures a profit of 36% be raised in order that the actual profit may remain unaltered ? )*

| মনে কর, | টা. | | টা. |
|---|---|---|---|
| পূর্ব ক্রয় মূল্য | 100 | বর্ধিত ক্রয় মূল্য | 117 |
| লাভ 36% | 36 | লাভ ( অপরিবর্তিত ) | 36 |
| পূর্ব মুদ্রিত মূল্য | 136 | ∴ বর্ধিত মুদ্রিত মূল্য | 153 |
| | | এবং পূর্ব মুদ্রিত মূল্য | 136 |
| | | ∴ পূর্ব মুদ্রিত মূল্যের বৃদ্ধি | 17 |

| | |
|---|---|
| 136 এ বৃদ্ধি | 17 |
| 100 " " | $x$ |

∴ পূর্ব মুদ্রিত মূল্যের বৃদ্ধি = 136 এ 17

$= \frac{17 \times 100\%}{136} = 12\frac{1}{2}\%$ ।

**উদা. 10.** ক্রয় মূল্য 15% বর্ধিত হইলে, 25% হারে ব্যাজ দিয়া 20% লাভ থাকে এইরূপে মুদ্রিত মূল্য শতকরা কত হারে বর্ধিত করিলে, একই হারে ব্যাজ দিয়াও লাভের পরিমাণ পূর্ববৎ থাকে ? *( If C. P. increase‹ by 15%, bv uhat percentage should the marked price that ensures a profit of 20% after allowing a discount of 25%, be raised in order that the actual profit may remain unaltered, after allowing discount at the same rate ? )*

| মনে কর, | টা. | | টা. |
|---|---|---|---|
| পূর্ব ক্রয় মূল্য | 100 | বর্ধিত ক্রয় মূল্য 100+15 | =115 |
| লাভ 20% | 20 | লাভ ( অপরিবর্তিত ) | 20 |
| পূর্ব বিক্রয় মূল্য | 120 | বর্ধিত বিক্রয় মূল্য | 135 |

=পূর্ব মুদ্রিত মূল্যের (100 − 25)% = 75% = $\frac{3}{4}$ ;

∴ পূর্ব মুদ্রিত মূল্য = 120 × $\frac{4}{3}$ = টা. 160 ;

= বর্ধিত মুদ্রিত মূল্যের 75%(= $\frac{3}{4}$) ;

∴ বর্ধিত মুদ্রিত মূল্য = 135 × $\frac{4}{3}$ = 180

এবং পূর্ব মুদ্রিত মূল্য = 160

∴ পূর্ব মুদ্রিত মূল্যের বৃদ্ধি = 20

এখন পূর্ব মুদ্রিত মূল্য = টা. 160 ও উহার বৃদ্ধি = টা. 20 ;

∴ পূর্ব মুদ্রিত মূল্যের বৃদ্ধির শতকরা হার = $\frac{20}{160}$ × 100% = $12\frac{1}{2}$% ।

**উদা. 11.** টা. 62/50 প. মুদ্রিত মূল্য-যুক্ত কোন দ্রব্য 20% ব্যাজে বিক্রয় করায় 25% লাভ হইলে, দ্রব্যটির ক্রয় মূল্য কত ? ( *An article with a marked price of Rs. 62/50 P. is sold at a discount of 20%, making thereby a profit of 25% ; find the cost price of the article.* )

মুদ্রিত মূল্য = টা. 62·50

ব্যাজ 20%( = $\frac{1}{5}$ ) = টা. 12·50

বিক্রয় মূল্য = টা. 50·00

| ক্রয় মূল্য | লাভ | বিক্রয় মূল্য |
|---|---|---|
| টা. 100 | টা. 25 | টা. 125 |
| x ← | | টা. 50 |

$x = \frac{\text{টা. } 100 \times 50}{125}$ = টা. 40.

**অথবা,** ক্রয় মূল্যের 125% = বিক্রয় মূল্য,

বা ক্রয় মূল্যের $\frac{125}{100}$ = টা. 50 ;

∴ নির্ণেয় ক্রয় মূল্য = টা. 50 × $\frac{100}{125}$ = টা. 40.

**অথবা,** ক্রয় মূল্যের 125% = টা. 50

ক্রয় মূল্যের 100% = $x$,

$x$ = টা. $\frac{50 \times 100}{125}$ = টা. 40 ;

ক্রয় মূল্যের 100% অর্থাৎ ক্রয় মূল্য = টা. 40.

**উদা. 12.** যে জিনিসের ক্রয় মূল্য টা. 16/80 প. তাহার উপর কত মূল্য মুদ্রিত করিলে $12\frac{1}{2}$% নগদ ব্যাজ দিয়াও 15% লাভ থাকে ? ( *What price should be marked on an article which costs Rs. 16/80 P., so that a profit of 15% may be made after allowing a discount of $12\frac{1}{2}$% for cash ?* )

লাভ 15% : 10% = 1·68
5% = ·84
∴ 15% = 2·52

অথবা, 16·80কে 15 দ্বারা মুখে মুখে গুণ করিয়া দুই স্থান ডান হইতে লিখিতে আরম্ভ করিতে হইবে।

ক্রয় মূল্য = টা. 16·80

লাভ 15% = টা. 2·52

∴ বিক্রয় মূল্য = টা. 19·32

এখন, বিক্রয় মূল্য টা. 19·32 = মুদ্রিত মূল্যের $87\frac{1}{2}$% = $\frac{175}{200}$ = $\frac{7}{8}$ ;

∴ নির্ণেয় মুদ্রিত মূল্য = টা. 19·32 × $\frac{8}{7}$ = টা. 22·08.

তাহা হইলে,

| মুদ্রিত মূল্য | ব্যাজ | বিক্রয় মূল্য |
|---|---|---|
| টা. 100 | টা. $12\frac{1}{2}$ | টা. 87·50 |
| x ← | | টা. 19·32 |

$x = \frac{\text{টা. } 100 \times 19{\cdot}32}{87{\cdot}5}$ = টা. 22/08 প. ।

উদা.
গেলে, পূর্বের

**উদা. 13.** এক ব্যবসায়ীর নিকট 4,800 টাকা মূল্যে একই প্রকারের 200 খানি কম্বলের একটি গাঁইট পাঠান হইল। আনুষঙ্গিক ব্যয় বাবত ঐ ব্যবসায়ীকে ক্রয়মূল্যের 15% দিতে হইল। প্রতিখানি কম্বলের লিখিত মূল্য কি হইলে, লিখিত মূল্যের উপর $12\frac{1}{2}\%$ ব্যাজ দিয়াও তাহার ক্রয়মূল্যের উপর 5% লাভ থাকে? ( *A bale of 200 similar rugs was sent to a dealer for Rs. 4,800, who had also to pay 15% of the cost as overhead charges. What should be the marked price of a rug so that by allowing $12\frac{1}{2}\%$ discount on the marked price he may make a profit of 5% on his cost price ?* )

( *Burd., B. Com. 1963* )

| | টা. |
|---|---|
| ক্রয় মূল্য | =4,800 |
| যোগ আনুষঙ্গিক ব্যয় | = 720 |
| ( টা. 4800 এর 15% ) | |
| মোট ক্রয় মূল্য | =5,520 |
| লাভ 5% | = 276 |
| বিক্রয় মূল্য | =5,796 ···(1) |

এখন, বিক্রয় মূল্য = লিখিত মূল্য − ব্যাজ

= লিখিত মূল্য − লিখিত মূল্যের $12\frac{1}{2}\%$ $(=\frac{1}{8})$

= লিখিত মূল্যের $\frac{7}{8}$ ;

∴ (1) হইতে লিখিত মূল্যের $\frac{7}{8}$ = টা. 5796 ;

∴ লিখিত মূল্য = টা. $5796 \times \frac{8}{7}$ .

∴ একখানি কম্বলের লিখিত মূল্য = টা. $5796 \times \frac{8}{7} \times \frac{1}{200}$ = টা. 33/12 প.।

**উদা. 14.** যে দ্রব্যের মুদ্রিত মূল্য ক্রয় মূল্যের 35% অধিক সেই দ্রব্য 15% ব্যাজে বিক্রয় করিলে যদি টা. 73/75 প. লাভ হয়, তাহা হইলে দ্রব্যটির ক্রয় মূল্য কত? ( *An article of which the marked price is 35% above cost is sold at a discount of 15%. What is the cost price if a profit of Rs. 73/75 P. is made by the sale ?* )

| মনে কর, | টা. |
|---|---|
| ক্রয়মূল্য | 100 |
| +35% | 35 |
| মুদ্রিত মূল্য | 135 |
| ব্যাজ 15% | 20·25 |
| বিক্রয় মূল্য | 114·75 |
| ক্রয় মূল্য | 100 |
| লাভ | 14·75 |

যখন লাভ টা. 14·75, তখন ক্রয় মূল্য টা. 100,

" " টা. 73·75, " " " $x$ হইলে,

$$x = \frac{\text{টা. } 100 \times 73·75}{14·75} = 500 \text{ টাকা।}$$

**উদা. 15.** মরসুমী বিক্রয়ের সময়ে এক দোকানদার তাহার পণ্যের মূল্য মুদ্রিত মূল্য অপেক্ষা 25% কমাইয়া দিল; এই মুদ্রিত মূল্য পূর্বে এরূপভাবে স্থির করা হইয়াছিল যে, নগদ ব্যাজ 5% দিয়াও বিক্রয় মূল্যের উপর 12·5% লাভ থাকিত। মরসুমী বিক্রয়ের সময়ে কোন নগদ ব্যাজ না দিলে, ঐ ব্যক্তির শতকরা কত হারে লাভ বা ক্ষতি হইবে? [ *During a sale, a shopkeeper reduced the price of his goods 25% below marked prices, which had originally been fixed*

*to allow 12·5% profit on selling price after deducting 5% discount for cash. What percent does he gain or lose ( if no cash discount is allowed in the latter case ) ? ]* *( W. B. S. B , H. S. 1965 )*

মনে কর, টা

| | | | |
|---|---|---|---|
| মুদ্রিত মূল্য | 100 | ক্রয় মূল্য | ক্ষতি |
| ব্যাজ | 5 | 83·125 | 8·125 |
| বিক্রয় মূল্য | 95 | 100 | $x$ |
| লাভ 12·5% (= $\frac{1}{8}$) | 11·875 | | |
| ক্রয় মূল্য | 83·125 | | |
| মরসুমী বিক্রয় মূল্য | 75 [ টা. 100 এর 25% কম ] | | |
| ক্ষতি | 8·125 | | |

$\therefore\ x = \frac{8·125 \times 100}{83·125} = 9·774\cdots$ ;

$\therefore$ ক্ষতির শতকরা হার = 9·77%.

**উদা. 16.** উৎপাদন মূল্য 16% বৃদ্ধিপ্রাপ্ত হওয়ায়, কোন দ্রব্যের মুদ্রিত মূল্য 15% বৃদ্ধি করা হইল ; ব্যবসায়ীর ব্যাজ 12½% হইলে এবং পূর্বে উৎপাদন মূল্যের উপর 20% লাভ হইয়া থাকিলে, বর্তমান উৎপাদন মূল্যের উপর শতকরা কত হারে লাভ হইবে, আসন্ন দশমাংশ পর্যন্ত তাহা নির্ণয় কর। [ *The cost of manufacturing a certain article having increased by 16%, the catalogue price is increased by 15% ; what profit percent ( to the nearest tenth ) on the cost of manufacture does a firm make after allowing a trade discount of 12½% ? The profit on former cost of manufacture was 20%.* ] *( C. U., I. A.—Com. 1939, '41 )*

| মনে কর, | টা. |
|---|---|
| পূর্ব উৎপাদন মূল্য | 100 |
| লাভ | 20 |
| পূর্ব বিক্রয় মূল্য | 120 |

| পূর্ব মুদ্রিত মূল্য | পূর্ব বিক্রয় মূল্য |
|---|---|
| 100 | $87\frac{1}{2} = \frac{175}{2}$ |
| $y$ | 120 |

$\therefore\ y = \frac{100 \times 120 \times 2}{175} = \frac{960}{7}$

পূর্ব মুদ্রিত মূল্য $\left(= 120 \times \frac{100}{87\frac{1}{2}}\right)$ $\frac{960}{7}$

যোগ 15%··· ··· $\begin{cases} 10\% & \frac{96}{7} \\ 5\% & \frac{48}{7} \end{cases}$

| | |
|---|---|
| বর্তমান মুদ্রিত মূল্য | $\frac{1104}{7}$ |
| ব্যাজ 12½% (= $\frac{1}{8}$) | $\frac{138}{7}$ |
| বর্তমান বিক্রয় মূল্য | $\frac{966}{7}$ |
| উৎপাদন মূল্য | 116 |
| | 22 |

উদা.

গেলে, পূর্বের

| বর্তমান উৎপাদন মূল্য | লাভ |
|---|---|
| 116 | 22 |
| 100 | $x$ |

$\therefore\ x = \frac{22 \times 100}{116} = 18·96\ldots$ ;

$\therefore$ আসন্ন দশমাংশ পর্যন্ত নির্ণেয় হার = 19·0%.

**উদা. 17.** এক শিক্ষা প্রতিষ্ঠানের টা. 6 মূল্যের 60 খানা, টা. 5·40 মূল্যের 40 খানা, টা. 4·80 মূল্যের 45 খানা এবং টা. 3·60 মূল্যের 70 খানা পুরস্কার দিবার উপযোগী পুস্তকের প্রয়োজন। এক পুস্তক বিক্রেতা টা. 6 মূল্যের পুস্তক টা. 4·80-তে, টা. 5·40 মূল্যের পুস্তক টা. 4·60-এ, টা. 4·80 মূল্যের পুস্তক টা. 3·90-এ এবং টা. 3·60 মূল্যের পুস্তক টা. 3-এ দিবার এবং অপর এক ব্যক্তি সকল পুস্তক 20% সম ব্যাজে দিবার প্রস্তাব করিল। প্রস্তাব দুইটির কোনটিতে অধিকতর সুলভে সকল পুস্তক ক্রয় করা যাইবে এবং প্রয়োজনীয় পুরস্কার দিবার উপযোগী পুস্তকসমূহের মোট মূল্যের সহিত তাহার পার্থক্য কত হইবে? ( *An educational body requires 60 book prizes at Rs. 6 each, 40 at Rs. 5·40 each, 45 at Rs. 4·80 each, and 70 at Rs. 3·60 each. One bookseller offers the Rs. 6 prices at Rs. 4·80, the Rs. 5·40 at Rs 4·60, Rs 4·80 at Rs. 3·90 and the Rs. 3·60 at Rs. 3. Another offers a uniform discount of 20%. Which offer is the cheaper and what difference would it make upon the entire cost of the prizes required?* ) ( *C. U.* )

| প্রথম প্রস্তাবানুযায়ী পুস্তকসমূহের মোট মূল্য : | টা. প. | দ্বিতীয় প্রস্তাবানুযায়ী পুস্তকসমূহের মোট মূল্য : | টা. প. |
|---|---|---|---|
| টা. 4·80 দরে 60 খানির মূল্য | =288·00 | টা. 6·00 দরে 60 খানির মূল্য | =360·00 |
| টা. 4·60 „ 40 „ „ | =184·00 | টা. 5·40 „ 40 „ „ | =216·00 |
| টা. 3·90 „ 45 „ „ | =175·50 | টা. 4·80 „ 45 „ „ | =216·00 |
| টা. 3·00 „ 70 „ „ | =210·00 | টা. 3·60 „ 70 „ „ | =252·00 |
| | | | 1044·00 |
| | | বাদ ব্যাজ 20% (=⅕) | 208·80 |
| মোট মূল্য | =857·50 | মোট মূল্য | =835·20 |

∴ দ্বিতীয় প্রস্তাবানুযায়ী পুস্তক ক্রয় করিলে অধিকতর সুলভ হইবে ; মোট মূল্যের সহিত ইহার পার্থক্য = মোট মূল্য টা. 1,044-এর উপর 20% ব্যাজ
= টা. 208/80 প.।

**উদা. 18.** এক ব্যবসায় প্রতিষ্ঠান **A** নগদ মূল্যে ক্রীত সকল মালের পরিবহণ ব্যয়-বহনে সম্মতি এবং ঐ একই স্থানে অবস্থিত অপর এক প্রতিষ্ঠান **B** পরিবহণ-ব্যয় না দিয়া টাকায় 32 প. ব্যাজ দিবার সম্মতি জ্ঞাপন করিল। আমার বাসস্থান 20 কিমি. দূরে অবস্থিত হইলে এবং 20 কিমি. দূরত্বের পরিবহণ-ব্যয় কুইন্টাল প্রতি টা. 1/80 প. হইলে, প্রতি কিলো 6 প. দরে 3 কুইন্টাল ওজনের কোন জিনিস কিনিবার জন্য আমার কোন্ প্রতিষ্ঠানে যাওয়া উচিত ?

( *One firm A offers to pay carriage on all goods bought at cash price, while another, B, in the same place gives a discount of 32 P. in the rupee, but pays no carriage. If I reside 20 Km. away and desire to purchase 3 Ql. of a certain article at 6 P. per Kg. which firm ought I to go, the carrier's charge being at the rate of Re. 1/80 P. per Ql. for a distance of 20 Km.?* )

3 কুইণ্টাল মালের পরিবহণ-ব্যয় = টা. 1·80 × 3 = টা. 5·40 ;
3 কুইণ্টাল মালের মূল্য = 6 প. × 3 × 100 = টা. 18.

(1) **A প্রতিষ্ঠানে ক্রয় করিলে, মোট ব্যয় = 3 কুইণ্টাল মালের ক্রয় মূল্য = টা. 18.**

(2) B প্রতিষ্ঠানে ক্রয়ের মোট ব্যয় :

| | টা. প. | |
|---|---|---|
| 3 কুইণ্টাল মালের ক্রয়মূল্য = | 18·00 | |
| বাদ টাকা প্রতি 32 প. হারে ব্যাজ = | 5·76 | (32 প. × 18) |
| | 12·24 | |
| যোগ পরিবহণ-ব্যয় = | 5·40 | |
| মোট ব্যয় = | 17·64 | |

দ্বিতীয় ক্ষেত্রে ব্যয় কম বলিয়া, আমার B প্রতিষ্ঠানে যাওয়া উচিত।

**উদা. 19.** এক ব্যবসায়ী তাহার পণ্য বণ্টনকারীকে **20%** হারে ব্যাজ দিতে চাহিল এবং বণ্টনকারী ক্রেতাকে 10% হারে ব্যাজ ও ক্রয়-স্থলেই মূল্য প্রদান করিলে, আরও 2% হারে নগদ ব্যাজ দিতে চাহিল। বণ্টনকারী ক্রেতাকে **9%** হারে ব্যবসায়ী ব্যাজ ও 3% হারে নগদ ব্যাজ দিবার একটি বিকল্প প্রস্তাবও দিল। নগদ মূল্যে মাল ক্রয়েচ্ছু ক্রেতার পক্ষে কোন্ প্রস্তাবটি সুবিধাজনক এবং ঐ উভয় প্রস্তাবে, ক্রয় মূল্যের উপর বণ্টনকারীর লাভের শতকরা হার কত ? ( ***A business man offers a discount of 20% to his distributor and the distributor offers a discount of 10% to his customers and a further cash discount of 2% for payment on counter. He also gives an alternative term to his customers : 9% trade discount and 3% cash discount. Which offer will be favourable to a customer purchasing goods on cash payment and what is the percentage of gain on both the offers of the distributor on his purchase price ?*** ) ( ***W. B. S. B., H. S. 1963*** )

| | টা. |
|---|---|
| মনে কর, মুদ্রিত মূল্য = | 100 |
| বাদ ব্যাজ 20% = | 20 |
| বণ্টনকারীর ক্রয় মূল্য = | 80 |

| প্রথম প্রস্তাব : | টা. | দ্বিতীয় প্রস্তাব : | টা. |
|---|---|---|---|
| মুদ্রিত মূল্য | = 100 | মুদ্রিত মূল্য | = 100 |
| বাদ ব্যাজ 10% | = 10 | বাদ ব্যাজ 9% | = 9 |
| | 90 | | 91 |
| বাদ নগদ ব্যাজ 2% = | 1·80 | বাদ নগদ ব্যাজ 3% = | 2·73 |
| ক্রেতার ক্রয় মূল্য = | 88·20 | ক্রেতার ক্রয় মূল্য | = 88·27 |

ক্রেতার ক্রয় মূল্য, দ্বিতীয় প্রস্তাব অপেক্ষা প্রথম প্রস্তাবে কম হওয়ায়,

**প্রথম প্রস্তাব ক্রেতার পক্ষে সুবিধাজনক।**

| প্রথম প্রস্তাব-অনুসারে বণ্টনকারীর লাভ : | দ্বিতীয় প্রস্তাব-অনুসারে বণ্টনকারীর লাভ : |
|---|---|
| ক্রেতার ক্রয় মূল্য বা টা. প. | ক্রেতার ক্রয় মূল্য বা টা. প. |
| বণ্টনকারীর বিক্রয় মূল্য = 88·20 | বণ্টনকারীর বিক্রয় মূল্য = 88·27 |
| বণ্টনকারীর ক্রয় মূল্য = 80 | বণ্টনকারীর ক্রয় মূল্য = 80 |
| বণ্টনকারীর লাভ = 8·20 ; | বণ্টনকারীর লাভ = 8·27 |
| ∴ প্রথম প্রস্তাবানুসারে, ক্রয় মূল্যের উপর বণ্টনকারীর লাভের শতকরা হার | ∴ দ্বিতীয় প্রস্তাবানুসারে, ক্রয় মূল্যের উপর বণ্টনকারীর লাভের শতকরা হার |
| $=\frac{8·20}{80}\times 100\%=\frac{820}{80}\%$ | $=\frac{8·27}{80}\times 100\%=\frac{827}{80}\%$ |
| $=\frac{41}{4}\%=10\frac{1}{4}\%=$ 10·25% । | = 10·3375% |

**উদা. 20.** একজন ব্যবসায়ী তাহার লিখিত মূল্যের উপর শতকরা 5% কারবারী বাটা, তাহার পর বিক্রয় কর আইন অনুযায়ী Registered কারবারীকে শতকরা 5% হারে বাটা, তাহার পরে যে কারবারী টা. 1,000 মূল্যের উপর মাল খরিদ করিবে তাহাকে আবার $2\frac{1}{2}\%$ বাটা এবং 10 দিনের মধ্যে মূল্য পরিশোধ করিলে, আরও 1% নগদ বাটা হিসাবে দিয়া থাকেন।

এখন, বিক্রয় কর আইন অনুযায়ী এক Registered কারবারী M/s. X & Co. 4ঠা ডিসেম্বর তারিখে টা. 13,938·21 মূল্যের নীট বিল পরিশোধ করিলেন। বিলটি তাঁহাকে 26শে নভেম্বর তারিখে দেওয়া হইয়াছিল। তাঁহার ক্রীত পণ্যের লিখিত মূল্য কত ছিল? *( W. B. S. B., H. S. 1971 )*

*( A trader is allowing 5% Trade Discount on his list price, then a further discount of 5% to a registered dealer under Sales Tax Act, then a special discount of $2\frac{1}{2}\%$ for purchases above Rs. 1,000 and further a cash discount of 1% for making payment within 10 days.*

*Now, M/s. X & Co., a registered dealer made a payment on 4th December of Rs. 13,938·21 net for an invoice sent to him on 26th November. What was the list price of the goods purchased by him ? )*

স্পষ্টই ঐ কারবারী 1000 টাকা মূল্যের উপর মাল খরিদ করিয়াছেন ; সেইজন্য তিনি $2\frac{1}{2}\%$ বাটা পাইবার এবং 10 দিনের মধ্যে মূল্য পরিশোধ করা হইয়াছে বলিয়া 1% নগদ বাটা পাইবার অধিকারী।

| মনে কর, ক্রীত পণ্যের | টা. |
|---|---|
| লিখিত মূল্য | 1,100 |
| বাদ কারবারী বাটা 5% | 55 |
| অবশিষ্ট | 1,045 |
| বাদ registered কারবারীর বাটা 5% | 52·25 |
| অবশিষ্ট | 992·75 |
| বাদ, 1,000 টাকা মূল্যের উপর মাল খরিদ করায়, বাটা $2\frac{1}{2}\%$ (=10% ÷ 4 = 99·275 ÷ 4) | 24·81875 |
| অবশিষ্ট | 967·93125 |
| বাদ, নগদ বাটা 1% | 9·6793125 |
| নীট বিল মূল্য | 958·2519375 |

| যখন নীট বিল-মূল্য | লিখিত মূল্য |
|---|---|
| টা. 958·2519375 | টা. 1,100 |
| টা. 13,938·21 | $x$ |

$$\therefore x=\frac{\text{টা. } 1,100\times 13,938·21}{958·2519375}$$

$$=\text{টা.}\frac{11\times 1393821\times 10000000}{9582519375}$$

$$=\text{টা.}\frac{13938210000000}{871138125}$$

= টা. 16,000.

## প্রশ্নমালা 5(খ)

1. (i) মুদ্রিত মূল্য ( M. P. ) = টা. 216, ব্যাজ = 18% ; বিক্রয় মূল্য (S. P.) নির্ণয় কর।

(ii) মুদ্রিত মূল্য ( M. P. ) = টা. 440/88 প., বিক্রয় মূল্য ( S. P. ) = টা. 349/03 প. ; ব্যাজ % ( অর্থাৎ ব্যাজের শতকরা হার ) নির্ণয় কর।

(iii) বিক্রয় মূল্য ( S. P. ) = টা. 323/40 প., ব্যাজ = 12% ; মুদ্রিত মূল্য ( M. P. ) নির্ণয় কর।

(iv) একখানি বিলের উপর $16\frac{2}{3}\%$ হারে বাটার মোট পরিমাণ টা. 757/92 প. ; ঐ বিলের উপর $18\frac{3}{4}\%$ হারে বাটার মোট পরিমাণ কত ?

2. এক ব্যবসায়ীকে একজন পাইকার ( wholesaler ) 15% হারে ব্যাজ ও অপর একজন পাইকার 12% হারে ব্যাজ ও আরও 3% হারে নগদ ব্যাজ দিবার প্রস্তাব করিল। প্রস্তাব দুইটির মধ্যে আদৌ কোনটি অপরটি অপেক্ষা অধিকতর সুলভ হইলে, যেটি অধিকতর সুলভ সেটি নির্ণয় কর ( find which is cheaper, if at all )। অধিকতর সুলভ মূল্যে ক্রয় করিয়া, ( তালিকায় ) লিখিত মূল্যের ( অর্থাৎ মুদ্রিত মূল্যের ) 5% কমে ( at 5% below list ) বিক্রয় করিলে, ঐ ব্যবসায়ী (i) ক্রয় মূল্যের উপর, (ii) বিক্রয় মূল্যের উপর শতকরা কত হারে লাভ করিবে ?

*( C. U., I. A.—Com. 1958 )*

[ মুদ্রিত বা লিখিত মূল্য ( marked price, M. P. ), অথবা তালিকায় লিখিত মূল্য ( list price, catalogue price )-এর উপর ব্যাজ ধার্য হয়। 5% below list-এর অর্থ মুদ্রিত মূল্য বা তালিকায় লিখিত মূল্যের 5% কম ; এস্থলে মুদ্রিত মূল্য বা তালিকার মূল্য অর্থে পাইকার ( wholesaler )-এর মুদ্রিত বা তালিকার মূল্য যাহার উপর তাহারা ঐ ব্যবসায়ীকে ব্যাজ দিতে চাহিয়াছে, এবং পাইকার দুইজনেরই মাল-সরবরাহক একই ধরিয়া, উভয়েরই তালিকা মূল্য একই মনে করিতে হইবে। ]

3. জনৈক মোটর গাড়ির টায়ার ( motor car tyre )-এর পাইকার 20%, 15% ও 10% হারে ব্যাজ দেয়। তুল্য ব্যাজের শতকরা হার ও টা. 615/25 প.-এর চালানের উপর (on an invoice of Rs. 615/25 P.) ব্যাজ কত হইবে নির্ণয় কর।

4. উৎপাদকের নিকট হইতে ক্রয়কারী এক খুচরা বিক্রেতাকে কোন দ্রব্যের তালিকায় লিখিত মূল্যের উপর (on the catalogue price of an article) 25% হারে কারবারী ব্যাজ ( trade discount ) এবং নগদ মূল্যে ক্রয়ের জন্য তাহাকে টাকায় 10 প. করিয়া আরও অবহ্রতক ( rebate ) দেওয়া হইল ( অর্থাৎ ছাড়িয়া দেওয়া হইল )। যে দ্রব্যের লিখিত মূল্য ( listed price, catalogue price ) 450 টাকা সেই দ্রব্য ক্রয়ে ঐ খুচরা বিক্রেতাকে প্রকৃতপক্ষে কত দিতে হয়, এবং যে দ্রব্য ক্রয়ে তাহাকে টা. 94/50 প. দিতে হয় সেই দ্রব্যের ( তালিকায় ) লিখিত মূল্য কত ?

5. এক প্রকার বন্দুকের লিখিত মূল্যের উপর $33\frac{1}{3}\%$ ব্যাজ দেওয়া হয়। আমদানিকারককে শুল্ক ( duty ) দিতে হয় নীট চালান মূল্যের উপর ( on the net invoice price ) 20% এবং হিসাব করিয়া দেখা যায়, ( আমদানী-বাবত ) নানাবিধ

খরচ ঐ নীট চালান মূল্যেরই 10% ( expenses are estimated at 10% on the same )। বন্দুকগুলি লিখিত মূল্য ও লিখিত মূল্যের উপর নির্ধারিত শুল্কের সমষ্টির সমান মূল্যে বিক্রয় করা হইলে, কত লাভ হইবে ? ( *P. U. 1945* )

**6.** এক ব্যবসায়ী তাহার খরিদ্দারগণকে 5% ব্যাজ দেয়। নিয়োজিত অর্থাৎ ক্রয়মূল্যের উপর $33\frac{1}{3}\%$ লাভ করিতে হইলে, যে দ্রব্যের ক্রয় মূল্য টা. 712/50 প. সেই দ্রব্যের উপর তাহাকে কি মূল্য মুদ্রিত করিতে হইবে ( what price should he mark on an article, the cost price of which is Rs. 712/50 P so as to make a clear profit of $33\frac{1}{3}\%$ on his outlay ) ? ( *G U. 1963* )

| | |
|---|---|
| [ ক্রয় মূল্য | = টা. 712·50 |
| লাভ $33\frac{1}{3}\%(=\frac{1}{3})$ | = টা. 237·50 |
| বিক্রয় মূল্য | = টা. 950 |
| | = মুদ্রিত মূল্যের 95% |

**অথবা :**

| মুদ্রিত মূল্য | বাটা | বিক্রয় মূল্য |
|---|---|---|
| টা. 100 | টা. 5 | টা. 95 |
| $x$ | | টা. 950 ] |

**7.** এক পাইকারের রেডিওর ক্রয় মূল্য পড়িল টা. 200, বিবিধ ব্যয় পড়িল ক্রয়মূল্যের 15% ও নীট লাভ হইল ক্রয়মূল্যের 20%। ব্যবসায়িগণকে ( খুচরা বিক্রেতাগণকে ) 25% হারে ব্যাজ দিতে হইলে, তাহাকে তালিকায় লিখিতমূল্য কত করিতে হইবে নির্ণয় কর ( find out the catalogue price if he must allow dealers a discount of 25% )। ( *G. C. L.* )

**8.** একটি দ্রব্যের ক্রয়মূল্য উহার মুদ্রিত মূল্যের 80%। উপায় বিক্রয়ে $7\frac{1}{2}\%$ কারবারী ব্যাজ দেওয়া হইলে, ঐ ক্রয়-বিক্রয়ে তাহার শতকরা কত লাভ হইবে ?
( *P. U. 1952* )

**9.** এক বণিক তাহার পণ্যের ক্রয় মূল্যের 50% অধিক মূল্য তাহার পণ্যের উপর মুদ্রিত করিল ( marks on articles a price which was 50% above cost price ), কিন্তু ক্রেতাগণকে সে 12% ব্যাজ দিল ; ইহাতে তাহার টা. 18 লাভ হইয়া থাকিলে, পণ্যের ক্রয় মূল্য কত ? ( *G. C. I.* )

**10.** এক ঘড়ি প্রস্তুতকারক তাহার পণ্যের উপর উৎপাদন-ব্যয়ের 30% অধিক মূল্য মুদ্রিত করিয়া রাখে, কিন্তু খরিদ্দারগণকে 10% কারবারী ব্যাজ দেয়। নগদ পরিশোধের ক্ষেত্রে, বিল মূল্য সে আরও 5% কমাইয়া দিলে, নগদ বিক্রয়ে তাহার শতকরা কত লাভ হয় ? ( *P. U. 1953* )

**11.** লিখিত মূল্য বিক্রয় মূল্যের 25% অধিক এবং ক্রয় মূল্য লিখিত মূল্যের 40% কম। ব্যাজ ও লাভের হার নির্ণয় কর। ( *P. U. 1947* )

**12.** নগদ ক্রয়ের জন্য 10% ব্যাজ দিয়া, এক বণিক তাহার পণ্যের উপর 25% লাভ করিতে ইচ্ছুক হইলে, তালিকায় পণ্যগুলির মূল্য উহাদের ক্রয় মূল্যের উপর শতকরা কত অধিক মুদ্রিত করিতে হইবে ( how much percent above the cost price should he mark the prices on his goods in his list ) ?

[ ক্রয় মূল্য 100 ধর ; ইহার সহিত লাভ যোগ করিলে, বিক্রয় মূল্য পাওয়া যাইবে ; এই বিক্রয় মূল্য মুদ্রিত মূল্যের 90%। ]

**13.** এক ব্যবসায়ী তাহার খরিদ্দারগণকে 5% ব্যাজ দেয়। যে দ্রব্যের ক্রয় মূল্য টা. 38, সেই দ্রব্য বিক্রয়ে নিয়োজিত অর্থের উপর ( on his outlay = ক্রয় মূল্যের উপর ) 25% নীট লাভ করিতে হইলে, দ্রব্যটির লিখিত মূল্য কত হইতে হইবে ?

( *P. U. 1952* )

**14.** এক সওদাগর তাহার পণ্যগুলির লিখিতমূল্য এরূপে নির্ধারণ করিল যে, লিখিত মূল্যের উপর খরিদ্দারগণকে 10% কমিশন দিয়াও তাহার নিয়োজিত অর্থের উপর 10% লাভ থাকে। যে পণ্যের লিখিত মূল্য টা. 11, তাহার ক্রয় মূল্য কত ?

**15.** এক দোকানদার তাহার মালগুলি এরূপ মূল্য লিখিয়া চিহ্নিত করিল যে, নগদ মূল্যের ক্ষেত্রে 15% ছাড়িয়া দিয়াও ( a shopkeeper marks his goods with a price for which he can deduct 15% for ready money ) তাহার $10\frac{1}{2}$% লাভ থাকে। যে দ্রব্যের ক্রয় মূল্য টা. 9/50 প. তাহার লিখিত মূল্য কত ?

**16.** যে পণ্যের ক্রয় মূল্য 15% বাড়িয়া গেল, সেই পণ্য বিক্রয় হইতে লাভের পরিমাণ পূর্ববৎ হইতে হইলে, তাহার লিখিত মূল্য টা. 238/56 প. কে যাহা হইতে 20% লাভ পাওয়া যাইত, শতকরা কত বাড়াইতে হইবে এবং বাড়াইয়া কত করিতে হইবে ?

***17.** এক ব্যবসায়ী কারবারী ব্যাজ দেন 4% এবং লাভ করেন ক্রয় মূল্যের উপর $33\frac{1}{3}$%। ক্রয় মূল্য 25% বাড়িয়া গেল এবং তাহার কারবারী ব্যাজ বাড়াইয়া 10% করিবার প্রয়োজন হইল। ক্রয় মূল্যের উপর পূর্বহারে লাভ করিতে হইলে, তালিকা-মূল্য ( বা লিখিত মূল্য, catalogue price ) শতকরা কত বাড়াইতে হইবে ?

( *W. B. S. B., H. S. 1960* )

[ মনে কর পূর্ব লিখিত মূল্য = 100
বাদ ব্যবসায়ী বাটা 4% = 4

∴ বিক্রয় মূল্য = 96
ইহাতে ক্রয় মূল্যের উপর $33\frac{1}{3}$% লাভ হইয়াছে,
∴ পূর্ব ক্রয় মূল্যের $133\frac{1}{3}$% অর্থাৎ $\frac{400}{300}$ = 96 ;
∴ পূর্ব ক্রয় মূল্য $96 \times \frac{300}{400} = 72$
বৃদ্ধি 25% $(=\frac{1}{4})$ $= 72 \times \frac{1}{4} = 18$

∴ নূতন ক্রয় মূল্য = 90
যোগ লাভ ( পূর্বহারে ) $33\frac{1}{3}\%(=\frac{1}{3}) = 90 \times \frac{1}{3} = 30$

∴ নূতন বিক্রয় মূল্য = 120

এইবার নূতন লিখিত মূল্যের উপর 10% ব্যবসায়ীর বাটা দিবার পরে এই বিক্রয় মূল্য দাঁড়াইয়াছে।
∴ নূতন লিখিত মূল্যের 90% অর্থাৎ $\frac{90}{100} = 120$ ;
∴ নূতন লিখিত মূল্য $= 120 \times \frac{100}{90} = \frac{400}{3} = 133\frac{1}{3}$
এখন পূর্ব লিখিত মূল্য = 100

∴ বৃদ্ধি $= 33\frac{1}{3}$ ;
∴ নির্ণেয় পূর্ব লিখিত মূল্যের বৃদ্ধির শতকরা হার = $33\frac{1}{3}$% । ]

**18.** এক বাইসিক্ল ( প্রস্তুতকারকের ) প্রতিনিধি ( a bicycle agent ) তাহার বিজ্ঞাপিত (advertised) মূল্যের উপর 25% হারে ব্যাজ দিবার পরে, তাহার নিয়োজিত অর্থের উপর ( on his outlay = ক্রয় মূল্যের উপর ) 20% হারে লাভ করে। যে যন্ত্র ( machine, এখানে সাইকেল ) বিক্রয় করিয়া, তাহার টা. 30 লাভ হয় সেই সাইকেলখানির বিজ্ঞাপিত মূল্য কত ? *( G. U. Pre-Univ. 1964 )*

[ মনে কর বিজ্ঞাপিত মূল্য = 100
বাটা 25% = 25
বিক্রয় মূল্য = 75

| ক্রয় মূল্য | লাভ | বিক্রয় মূল্য |
|---|---|---|
| 100 | 20 | 120 |
| | $x$ | 75 |

$x=\frac{20\times75}{120}=\frac{25}{2}$ হইবে ;

| লাভ | বিজ্ঞাপিত মূল্য |
|---|---|
| $\frac{25}{2}$ | 100 |
| টা. 30 | $y$ ] |

***19.** মরসুমী বিক্রয়ের সময়ে এক দোকানদার তাহার পণ্যগুলির লিখিত মূল্য 50% কমাইয়া দিল। লিখিত মূল্য পূর্বে এইরূপে ধার্য করা হইয়াছিল যাহাতে 10% নগদ ব্যাজ দিয়াও বিক্রয় মূল্যের উপর 25% লাভ থাকে। মরসুমী বিক্রয়ের সময়ে কোন নগদ ব্যাজ না দিলে, তাহার শতকরা কত লাভ বা ক্ষতি হয় ? *( C.U., I. A.—Com. 1934 )*

***20.** মরসুমী বিক্রয়ের সময়ে এক ব্যবসায়ী তাহার মালের মূল্য লিখিত মূল্যের 25% কম করিয়া ধার্য করিল। লিখিত মূল্য পূর্বে এইরূপে ধার্য করা হইয়াছিল যাহাতে 10% নগদ ব্যাজ ( discount for cash ) দিয়াও ক্রয় মূল্যের উপর 25% লাভ থাকে। পরবর্তী ক্ষেত্রে কোন নগদ ব্যাজ না দিলে, তাহার শতকরা কত লাভ বা ক্ষতি হয় ( what percent does he gain or lose, if no cash discount is allowed in the later case ) ? *( G. C. I. )*

[ ক্রয় মূল্য = 100 ধর ]

***21.** এক ব্যবসায়ী এক মোটর গাড়ি প্রস্তুতকারকের নিকট হইতে 8,285 টাকায় একখানি গাড়ি ক্রয় করিলেন (a dealer pays a car manufacturer Rs. 8,285 for a car )। ক্রেতাকে বিক্রয় মূল্যের উপর 5% হারে ব্যাজ দিয়াও প্রাপ্ত অর্থের উপর যাহাতে ঐ ব্যবসায়ীর 25% হারে লাভ থাকে তাহার জন্য তাহাকে গাড়িখানির উপর কত মূল্য চিহ্নিত করিতে হইবে ( what price should he mark on the car, অর্থাৎ গাড়িখানির লিখিত মূল্য কত ধার্য করিতে হইবে ) ?

[ মনে কর বিক্রয় মূল্য = 100
যোগ বাটা 5% = 5
লিখিত বা মুদ্রিত মূল্য = 105

প্রাপ্ত অর্থের উপর 25% লাভের অর্থ
বিক্রয় মূল্যের 25% লাভ ; ∴ ক্রয় মূল্য = 75 ;

| ∴ ক্রয় মূল্য | লিখিত মূল্য |
|---|---|
| 75 | 105 |
| টা. 8,285 | $x$ ] |

***22.** 20% হারে নগদ ব্যাজ ও বিক্রয় কার্যে সহায়ক প্রতিনিধি ( agent )-কে 20% হারে কমিশন দিয়াও নীট প্রাপ্তির উপর 30% হারে লাভ করিবার মনস্থ করিলে যে মোটর গাড়ির ক্রয় মূল্য টা. 2,240 তাহার লিখিত মূল্য কত ধার্য করিতে হইবে ?

( মনে রাখিতে হইবে, বিক্রয় মূল্যের উপর কমিশন হিসাব করিতে হয়। )

***23.** এক পাইকারের নিকট $12\frac{1}{2}$% কারবারী ব্যাজ ও $2\frac{1}{2}$% নগদ ব্যাজ দিয়া কোন পণ্য বিক্রয় করিলে, পণ্য-উৎপাদকের যাহাতে ঐ পণ্যের উৎপাদন-ব্যয়ের উপর

6% লাভ থাকে, লিখিত মূল্য এইরূপে স্থির করিতে হইলে, লিখিত মূল্যের উৎপাদন ব্যয়ের কত শতাংশ অধিক হইতে হইবে ? ( *C. U., I. A.—Com. 1961* )

***24.** এক উৎপাদন-প্রতিষ্ঠান ( a manufacturing firm ) তাহার ব্যবসায়ী ক্রেতাগণকে উহার বিজ্ঞাপিত তালিকায় লিখিত মূল্যের উপর ( on *the* prices of its published list ) 16% হারে ব্যাজ দেয়। ইহাতে ঐ প্রতিষ্ঠানের উৎপাদন ব্যয়ের উপর 20% লাভ থাকে। উৎপাদন ব্যয় 16% বাড়িয়া গেলে প্রতিষ্ঠানটি তাহার তালিকায় লিখিত সমস্ত মূল্য 16% বাড়াইয়া দিয়া নূতন এক মূল্য-তালিকা প্রচার করিল। একই হারে ব্যাজ দিতে থাকিলে, প্রতিষ্ঠানটির এখন উৎপাদন মূল্যের শতকরা কত লাভ হইবে ? ( *Burd., B. Com. 1967* )

***25.** এক বয়নজাত দ্রব্য প্রস্তুতকারক ( a hosiery goods manufacturer ) উৎপাদন ব্যয়ের উপর যাহাতে 30% লাভ থাকে এইরূপে তালিকায় লিখিত মূল্য ( list price ) ধার্য করিয়া ঐ তালিকায় লিখিত মূল্যের 20% ছাড়িয়া দিয়া ( off the list price ) খুচরা বিক্রেতাকে বিক্রয় করে। খুচরা বিক্রেতা তাহার খরিদ্দারগণকে তালিকামূল্যের উপর 5% ব্যাজ দেয়। খুচরা বিক্রেতা তাহার প্রাপ্ত অর্থ ( return )-এর উপর শতকরা কত লাভ করে, হিসাব কর ( calculate ) এবং ( খুচরা বিক্রেতার ) খরিদ্দার যে দ্রব্যের মূল্য বাবত টা. 2/47 প. দেয়, তাহার উৎপাদন ব্যয় কত, তাহাও হিসাব কর। ( *C. U., I.A.—Com. 1960* )

[ মনে কর উৎপাদন মূল্য = 100
যোগ লাভ 30% = 30
∴ লিখিত মূল্য = 130
বাদ ব্যাজ 20% (= $\frac{1}{5}$) = 26
∴ পাইকারের ক্রয় মূল্য = 104

আবার, লিখিত মূল্য = 130
ব্যাজ 5% = 6·50
পাইকারের বিক্রয় মূল্য = 123·50

( 130-কে 5 দ্বারা গুণ করিয়া, ফলে 2 স্থান বামে দশমিক বিন্দু বসান হইল )

| তাহা হইলে, | বিক্রয় মূল্য | ক্রয় মূল্য | লাভ |
|---|---|---|---|
| | 123·50 | 104 | 19·50 |
| | 100 | | $x$ |

∴ এস্থলে প্রাপ্ত অর্থাৎ বিক্রয়লব্ধ অর্থের উপর অর্থাৎ বিক্রয় মূল্যের উপর লাভের শতকরা হার নির্ণয় করিতে হইবে।

$$x=\frac{19{\cdot}50\times100}{123{\cdot}50}=\frac{1950}{123{\cdot}50}=\frac{19500}{1235}=\frac{3900}{247}=\frac{300}{19}=15\tfrac{15}{19};$$

নির্ণেয় শতকরা হার = $15\frac{15}{19}$%।

**অথবা, শতকরা হার নির্ণয়ের সহজ প্রক্রিয়া :**

$P_1$, $P_0$-এর শতকরা কত ( অর্থাৎ কত percent )? উত্তর : $\frac{P_1}{P_0}\times100\%$ ;

অতএব, এক্ষেত্রে একবারেই, লাভের শতকরা হার = $\frac{19{\cdot}50}{123{\cdot}50}\times100\% = 15\frac{15}{19}\%$।

## <u>উত্তরমালা</u>

**1.** (i) টা. 177/12 প.। (ii) $20\frac{5}{6}$%। (iii) টা. 367/50 প.। (iv) টা. 852/66 প.। **2.** প্রথম ; (i) $11\frac{13}{17}$% ; (ii) $10\frac{10}{19}$%। **3.** 38·8%, টা. 238/72 প.। **4.** টা. 303/75 প. ; টা. 140. **5.** $38\frac{6}{13}$%। **6.** টা. 1,000. **7.** টা. 360. **8.** $15\frac{5}{8}$%। **9.** টা. 56/25 প.। **10.** 11·15%। **11.** 20%, $33\frac{1}{3}$%। **12.** $38\frac{8}{9}$%। **13.** 50 টাকা। **14.** 9 টাকা। **15.** টা. 12/35 প.। **16.** $12\frac{1}{2}$%, টা. 268/38 প.। **17.** $33\frac{1}{3}$%। **18.** টা. 240. **19.** ক্ষতির হার = $25\frac{85}{97}$%। **20.** লাভ $4\frac{1}{8}$%। **21.** টা. 11,599. **22.** 5,000 টাকা। **23.** $24\frac{63}{253}$% = 24·25% ( প্রায় )। **24.** 20%। **25.** $15\frac{15}{19}$%, 2 টাকা।

# 6

# লাভ ও ক্ষতি
## ( Profit and Loss )

### 6. 1. লাভ ও ক্ষতি-সংক্রান্ত বিভিন্ন নাম ও সংজ্ঞা

কোন দ্রব্যের বিক্রয় মূল্য যদি উহার ক্রয় মূল্য বা উৎপাদন ব্যয়ের অধিক হয় তবে উহাদের অন্তরকে **লাভ** বা **মুনাফা** (Profit) বলে : আবার, ক্রয় মূল্য বা উৎপাদন ব্যয় যদি বিক্রয় মূল্যের অধিক হয় তবে উহাদের অন্তরকে **ক্ষতি** বা **লোকসান** (Loss) বলে।

ব্যবসায়ী সাধারণতঃ দুই শ্রেণীর দেখা যায়। প্রথম শ্রেণীর ব্যবসায়ী পণ্য যে অবস্থায় ক্রয় করে সেই অবস্থায়ই বিক্রয় করে। ইহাদের ক্ষেত্রে, পণ্যের খরিদ মূল্য এবং পণ্য বিক্রয়কেন্দ্রে প্রেরণের ব্যয় প্রভৃতি যাবতীয় প্রত্যক্ষ ব্যয় ( direct cost )-সমষ্টিকে **প্রাথমিক ব্যয়** ( Prime cost ) বলে।

বিক্রয়-লব্ধ অর্থ এবং অবিক্রীত পণ্যের মূল্য হইতে প্রাথমিক ব্যয় বাদ দিলে যে উদ্বৃত্ত থাকে তাহাকে **মোট লাভ** ( Gross Profit ) বলে এবং মোট লাভ হইতে বিক্রয়ের আনুষঙ্গিক ব্যয় [ যেমন, বিজ্ঞাপন ব্যয়, বাটা, ঘরভাড়া, সুদ ইত্যাদি, যাবতীয় অপ্রত্যক্ষ ব্যয় ( indirect cost ) ] বাদ দিলে যে উদ্বৃত্ত থাকে তাহাকে **নীট লাভ** ( Net Profit ) বলে।

দ্বিতীয় শ্রেণীর ব্যবসায়ী কাঁচামাল খরিদ করিয়া উহাকে পরিপূর্ণ ব্যবহার্য পণ্য ( finished consumable goods )-এ রূপান্তরিত করিয়া বিক্রয় করে। ইহাদিগকে **পণ্য উৎপাদক** ( Manufacturer ) বলে। ইহাদের ক্ষেত্রে যাবতীয় প্রত্যক্ষ ব্যয় ( direct cost ), যেমন, কাঁচামালের খরিদ মূল্য, উহাকে কারখানায় আনয়নের ব্যয় এবং কারখানার যাবতীয় উৎপাদন ব্যয় ( মজুরি, ইত্যাদি ), ইহাদের সমষ্টিতে যে অঙ্ক দাঁড়ায় তাহাকে **প্রাথমিক ব্যয়** ( Prime cost ) বলে। বিক্রয়-লব্ধ অর্থ এবং উদ্বৃত্ত কাঁচামাল ও অবিক্রীত পণ্যের মূল্য হইতে প্রাথমিক ব্যয় বাদ দিলে **মোট লাভ** ( Gross Profit ) পাওয়া যায় ; এবং মোট লাভ হইতে বিক্রয়ের খরচা, ঘরভাড়া, সুদ ইত্যাদি যাবতীয় অপ্রত্যক্ষ ব্যয় বাদ দিলে **নীট লাভ** ( Net Profit ) পাওয়া যায়।

সুতরাং, সাধারণ ব্যবসায়ীর ক্ষেত্রে :

( বিক্রয়-লব্ধ অর্থ + অবিক্রীত পণ্য মূল্য ) – ( প্রাথমিক ব্যয়, অর্থাৎ খরিদ মূল্য + বিক্রয়কেন্দ্রে পণ্য প্রেরণের ব্যয় ) = **মোট লাভ** ( Gross Profit ) ;

মোট লাভ ( Gross Profit ) – অপ্রত্যক্ষ ব্যয় ( বিক্রয়ের আনুষঙ্গিক ব্যয়, ঘরভাড়া, সুদ ইত্যাদি ) = **নীট লাভ** ( Net Profit ) ;

এবং পণ্য উৎপাদকের ক্ষেত্রে :

( বিক্রয়-লব্ধ অর্থ + অবিক্রীত পণ্য এবং উদ্বৃত্ত কাঁচামালের মূল্য ) – ( কাঁচামালের খরিদ মূল্য + উহা কারখানায় আনয়নের ব্যয় + যাবতীয় উৎপাদন ব্যয় ) = **মোট লাভ** ( Gross Profit ) ;

মোট লাভ − ( বিক্রয়ের আনুষঙ্গিক ব্যয়, ঘরভাড়া, সুদ ইত্যাদি অপ্রত্যক্ষ ব্যয় )
= **নীট লাভ** ( Net Profit ) ।

সাধারণতঃ কোন মালের ক্রয় মূল্য বলিতে ঐ মালের জন্য প্রত্যক্ষ ও অপ্রত্যক্ষ উভয় ব্যয়সমষ্টি অর্থাৎ মোট ব্যয় ( total cost )-কে বুঝায়, এবং লাভ বলিতে নীট লাভকেই বুঝায়। শতকরা লাভ বলিতে নীট লাভ, মোট ব্যয় ( প্রাথমিক ও অপ্রত্যক্ষ )-এর যত শতাংশ তাহাকেই বুঝায়। যেমন, কোন ব্যবসায়ীর মোট ব্যয় ( total cost ) 500 টাকা এবং বিক্রয় মূল্য 600 টাকা হইলে, উহার নীট লাভ = 600 − 500 = 100 টাকা ;

$$\therefore \quad \text{শতকরা লাভ} = \frac{100 \times 100}{500}\% = 20\% \text{ ।}$$

সুতরাং শতকরা লাভ

$$= \frac{\text{বিক্রয় মূল্য (selling price)} - \text{মোট ব্যয় (total cost)} \times 100}{\text{মোট ব্যয় ( total cost )}}\%$$

$$= \frac{\text{নীট লাভ (net profit)} \times 100}{\text{মোট ব্যয় (total cost)}}\% \text{ ।}$$

শতকরা ক্ষতি

$$= \frac{\text{মোট ব্যয় (total cost)} - \text{বিক্রয় মূল্য (selling price)} \times 100}{\text{মোট ব্যয়}}\%$$

$$= \frac{\text{নীট ক্ষতি (net loss)} \times 100}{\text{মোট ব্যয়}}\% \text{ ।}$$

অনেক ক্ষেত্রে নীট লাভ বা ক্ষতিকে বিক্রয় মূল্যের শতকরা হিসাবে প্রকাশ করা হয় ; এক্ষেত্রে,

বিক্রয় মূল্যের শতকরা লাভ (Percentage of profit on sale) $= \frac{\text{নীট লাভ(net profit)} \times 100}{\text{বিক্রয় মূল্য (selling price)}}\%$

বিক্রয় মূল্যের শতকরা ক্ষতি (Percentage of loss on sale) $= \frac{\text{নীট ক্ষতি (net loss)} \times 100}{\text{বিক্রয় মূল্য(selling price)}}\%$

**নিয়োজিত অর্থ** ( Outlay ) : যে অর্থ নিয়োগ করা হয়, তাহাই নিয়োজিত অর্থ ; সাধারণতঃ ইহার দ্বারা কোন মালের জন্য মোট ব্যয় ( ক্রয় মূল্য )-কে বুঝায়।

**বিক্রয়লব্ধ অর্থ** ( Turnover ) : কোন নির্দিষ্ট সময়ে যে পরিমাণ অর্থ আদান-প্রদান হয় তাহা টার্নওভার ( turnover )-এর প্রকৃত অর্থ হইলেও, কোন নির্দিষ্ট সময়ের মোট বিক্রয় ( অর্থাৎ মোট বিক্রয়-লব্ধ অর্থ )-এর অর্থেই ইহা ব্যবহৃত হয়।

**আনুষঙ্গিক ব্যয়** ( Overhead Charges ), **উপরান্তিক ব্যয়** ( Overhead cost ) : কারখানা পরিচালনার জন্য একান্ত অপরিহার্য, কিন্তু কারখানায় বিভিন্ন উৎপাদনের কোন বিশেষ একটির সহিত সংশ্লিষ্ট নহে, এরূপ ব্যয়কে কারখানার আনুষঙ্গিক ব্যয় বলে। যেমন, মনে কর একটি কারখানায় রবার হইতে টায়ার,

টিউব ও বর্ষাতি, এই তিন প্রকার দ্রব্য উৎপাদন হইয়াছে। ঐ কারখানায় যে দারোয়ান আছে তাহার মাহিনা, টায়ার, টিউব বা বর্ষাতি কোনটির বিশেষ একটি ব্যয় বলা চলে না, কিন্তু কারখানা পরিচালনার জন্য এই ব্যয় অপরিহার্য। এই ব্যয় কারখানার একটি আনুষঙ্গিক ব্যয়। এই ব্যয়কে কোন নির্দিষ্ট নিয়মে তিন অংশে ( সমান, অথবা অসমান—যেরূপ বিবেচিত হইবে ) বিভক্ত করিয়া, পৃথক্ পৃথক্ ভাবে উক্ত দ্রব্য তিনটির মোট ব্যয় নির্ণয়ে উহাদের স্ব স্ব প্রত্যক্ষাদি ব্যয়ের সহিত উক্ত তিন অংশের নিজ নিজ অংশ যোগ করা হয়।

কারখানায় উৎপাদিত দ্রব্যসমূহের কোন একটির ব্যয় নির্ণয়ে ইহার প্রত্যক্ষাদি ব্যয়ের সহিত কারখানার কোন আনুষঙ্গিক ব্যয়ের যে অংশ যোগ করা হয়, তাহাকে ঐ দ্রব্যের একটি উপরাঙ্গিক ব্যয় বলা হয়।

**উদাহরণ**। এক ব্যবসায়ের নিম্নে প্রদত্ত এক বৎসরের অঙ্কসমূহ হইতে (*i*) মোট লাভ, (*ii*) নীট লাভ, (*iii*) মোট ব্যয় ( ক্রয় মূল্য )-এর উপর নীট লাভের শতকরা হার ও (*iv*) মোট বিক্রয়ের উপর নীট লাভের শতকরা হার নির্ণয় কর :

প্রত্যক্ষ ব্যয় : টা. 53,000 ; অপ্রত্যক্ষ ব্যয় : টা. 8,000 ;
মোট বিক্রয় : টা. 76,250.

[ *Find (i) the gross profit, (ii) the net profit, (iii) the percentage of net profit on total cost, (iv) the percentage of net profit on turnover, from the following figures of a business in a year :*

*Direct cost : Rs. 53,000 ; Indirect cost : Rs. 8,000 ;*
*Turnover : Rs. 76,250.* ]

(*i*) মোট লাভ = বিক্রয় মূল্য − প্রত্যক্ষ ব্যয়
= টা. 76,250 − টা. 53,000
= টা. 23,250.

[ অবিক্রীত পণ্যের উল্লেখ না থাকায় উহা বিবেচনা করা হইল না। ]

(*ii*) নীট লাভ = মোট লাভ − অপ্রত্যক্ষ ব্যয়
= টা. 23,250 − টা. 8,000 = টা. 15,250.

(*iii*) মোট ব্যয় = প্রত্যক্ষ ব্যয় + অপ্রত্যক্ষ ব্যয়
= টা. 53,000 + টা. 8,000 = টা. 61,000 ;

∴ মোট ব্যয়ের উপর নীট লাভের হার $= \frac{15,250 \times 100}{61,000}\% = 25\%$।

(*iv*) মোট বিক্রয়ের উপর নীট লাভের হার $= \frac{15,250 \times 100}{76,250}\% = 20\%$।

## 6.2. উদাহরণ ও সমাধান

ত্রৈরাশিক সাহায্যে প্রশ্ন সমাধানকালে দেখা গিয়াছে, কোন স্তম্ভের রাশিদ্বয়ের কোন্‌টি উপরে ( লবে ) বসিবে, কোন্‌টি নীচে ( হরে ) বসিবে তাহা স্থির করিতে হইলে, আলোচ্য স্তম্ভের রাশিদ্বয়ের সহিত অজ্ঞাতরাশির স্তম্ভের রাশিদ্বয়ের তুলনা

করিতে হয় ; তুলনায় ফল বড় হইলে, আলোচ্য স্তম্ভের বড়টিকে এবং ফল ছোট হইলে ছোটটিকে ফলের লবে বসাইতে হয় এবং অপরটিকে হরে বসাইতে হয়।

ফলের লবে ও হরে রাশি সাজাইবার আর একটি প্রণালীও প্রণিধানযোগ্য :

(1) অজ্ঞাতরাশির স্তম্ভের জ্ঞাতরাশিকে সর্বদাই উপরে ( লবে ), বসাইতে হয়।

(2) আলোচ্য স্তম্ভের রাশির মান-বৃদ্ধিতে অজ্ঞাতরাশির মান বৃদ্ধিপ্রাপ্ত হইলে, এবং ইহার হ্রাসে উহা হ্রাসপ্রাপ্ত হইলে, অজ্ঞাতরাশির অনুরূপ আলোচ্য স্তম্ভের রাশিটিকে উপরে ( লবে ) এবং আলোচ্য স্তম্ভের অপর রাশিটিকে নীচে ( হরে ) বসাইতে হয় ; আর, আলোচ্য স্তম্ভের রাশির মান-বৃদ্ধিতে অজ্ঞাতরাশির মান হ্রাসপ্রাপ্ত হইলে এবং উহার হ্রাসে ইহা বৃদ্ধিপ্রাপ্ত হইলে, অজ্ঞাতরাশির অনুরূপ আলোচ্য স্তম্ভের রাশিটিকে নীচে ও আলোচ্য স্তম্ভের অপর রাশিটিকে উপরে বসাইতে হয়। তুলনামূলক বিচার দ্বারা ফল লিখিবার সময়ে, সংক্ষেপে বলা চলে :

(*i*) বৃদ্ধিতে বৃদ্ধি, হ্রাসে হ্রাস হইলে, অজ্ঞাতরাশির অনুরূপ রাশি উপরে বসে ; আর,

(*ii*) বৃদ্ধিতে হ্রাস, হ্রাসে বৃদ্ধি হইলে অজ্ঞাতরাশির অনুরূপ রাশি নীচে বসে।

**দ্রষ্টব্য।** অন্য কোনরূপ উল্লেখ না থাকিলে, শতকরা লাভ বা ক্ষতি বলিতে ক্রয় মূল্যের যত শতাংশ তাহাকেই বুঝায়।

**উদা. 1.** ক্রয় মূল্য=350 টাকা, বিক্রয় মূল্য=420 টাকা ; লাভের শতকরা হার নির্ণয় কর। ( *C. P.=Rs. 350 and S. P.=Rs. 420 ; calculate the percentage of profit.* )

লাভ=টা. 420 − টা. 350=70 টাকা ;

| ক্রয় মূল্য | লাভ |
|---|---|
| টা. 350 | টা. 70 |
| টা. 100 | $x$ |

$\therefore$ $x=\dfrac{\text{টা. } 70\times 100}{350}=$টা. 20 ;

$\therefore$ লাভের শতকরা হার=20%।

**অথবা :** একবারেই, লাভের শতকরা হার=$\frac{70}{350}\times 100\%$ =20%। $\left(\frac{p_1}{p_0}\times 100\%\right)$

**উদা. 2.** 550 টাকা মূল্যের কোন জিনিস 18% ক্ষতিতে বিক্রয় করা হইল ; বিক্রয় মূল্য নির্ণয় কর। ( *An article which costs Rs. 550 is sold at a loss of 18% ; find the S. P.* )

ক্রয় মূল্য =টা. 550·00
ক্ষতি 18% =টা 99·00 ( কি প্রক্রিয়ায় ? )
বিয়োগ করিয়া, নির্ণেয় বিক্রয় মূল্য=টা. 451·00

**অথবা,**

| ক্রয় মূল্য | ক্ষতি | বিক্রয় মূল্য |
|---|---|---|
| টা. 100 | টা. 18 | টা. 82 |
| টা. 550 | | $x$ |

ক্রয় মূল্যের বৃদ্ধিতে বিক্রয় মূল্যের বৃদ্ধি, হ্রাসে হ্রাস ; $\therefore$ 550 উপরে, 100 নীচে।

$\therefore$ $x=\dfrac{\text{টা. } 82\times 550}{100}=$টা. 451.

**অথবা,** নির্ণেয় বিক্রয় মূল্য=ক্রয় মূল্য টা. 550 এর (100−18)% বা 82%=টা. 550×$\frac{82}{100}$.

**উদা. 3.** 324 টাকায় একটি দ্রব্য বিক্রয় করিয়া এক ব্যক্তির 20% লাভ হইল ; দ্রব্যটির ক্রয় মূল্য কত ? ( *By selling an article for Rs. 324 a man makes a profit of 20%. What is the cost of the article ?* )

| ক্রয় মূল্য | লাভ | বিক্রয় মূল্য |
|---|---|---|
| টা. 100 | টা. 20 | টা. 120 |
| $x$ ← | | টা. 324 |

বৃদ্ধিতে বৃদ্ধি, হ্রাসে হ্রাস ; টা. 324 উপরে। $\therefore\ x=$ টা. $\frac{100\times324}{120}$ = টা. 270.

**অথবা,** ক্রয় মূল্যের 120%$(=\frac{120}{100}=\frac{6}{5})$ = বিক্রয় মূল্য টা. 324 ;

$\therefore$ নির্ণেয় ক্রয় মূল্য = টা. $324\times\frac{5}{6}$ = টা. 270.

**উদা. 4.** একখানি বাড়ি 4,500 টাকায় বিক্রয় করিলে $12\frac{1}{2}$% লাভ হয়। ঐ বাড়ি 3,800 টাকায় বিক্রয় করিলে শতকরা কত হারে ক্ষতি হয় ? ( *A profit of $12\frac{1}{2}$% is made by selling a house for Rs. 4,500. What is the percentage of loss if the house is sold at Rs. 3,800 ?* )

স্পষ্টই, টা. 4,500 = ক্রয় মূল্যের $112\frac{1}{2}$% অর্থাৎ $\frac{225}{2}$% ;

মনে কর টা. 3,800 = ক্রয় মূল্যের $x$% ;

$\therefore\ x=\frac{\frac{225}{2}\times3{,}800}{4{,}500}=95$ ; $\therefore$ টা. 3,800 = ক্রয় মূল্যের 95% ;

$\therefore$ ক্ষতি = ক্রয় মূল্য − বিক্রয় মূল্য = ক্রয় মূল্য − ক্রয় মূল্যের 95%

= ক্রয় মূল্যের 5% ; $\therefore$ নির্ণেয় ক্ষতি = 5%।

**উদা. 5.** লাভের হার বিক্রয় মূল্যের উপর 20% হইলে, উহা ক্রয় মূল্যের উপর কত % ? (*Percentage of profit on sales is 20% ; what is the percentage of profit on cost ?* )

| বিক্রয় মূল্য | লাভ | ক্রয় মূল্য |
|---|---|---|
| 100 | 20 | 80 |
| | $x$ | 100 |

ফল বেশি ; $\therefore$ 100 উপরে ;

$\therefore\ x=\frac{20\times100}{80}=25$ ;

$\therefore$ নির্ণেয় হার = 25%।

**উদা. 6.** $14\frac{4}{5}$% হারে লাভ করিলে মোট টা. 118·40 প. লাভ হয় ; বিক্রয় মূল্য কত ? ( *A profit of $14\frac{4}{5}$% equals Rs. 118·40 P. ; find S.P.* )

| ক্রয় মূল্য | লাভ | বিক্রয় মূল্য |
|---|---|---|
| টা. 100 | টা. $14\frac{4}{5}$ = টা. 14·80 | টা. $114\frac{4}{5}$ = টা. 114·80 |
| | টা. 118·40 | $x$ |

বৃদ্ধিতে বৃদ্ধি, হ্রাসে হ্রাস ; $\therefore$ টা. 118·40 উপরে।

$\therefore\ x=$ টা. $\frac{114{\cdot}80\times118{\cdot}40}{14{\cdot}80}$ = টা. 918·40 প.।

**উদা. 7.** 935 টাকা মূল্যের কোন দ্রব্য কত টাকায় বিক্রয় করিলে, বিক্রয় মূল্যের উপর 15% লাভ হইবে ? ( *At what price should an article that costs Rs. 935 be sold to make a profit of 15% on sales ?* )

| বিক্রয় মূল্য | লাভ | ক্রয় মূল্য | | |
|---|---|---|---|---|
| টা. 100 | টা. 15 | টা. 85 | বৃদ্ধিতে বৃদ্ধি, হ্রাসে হ্রাস ; | $\therefore\ x = \frac{\text{টা. } 100 \times 935}{85}$ |
| $x$ ← | | টা. 935 ↓ | ∴ টা. 935 উপরে। | টা 1,100. |

**অথবা,** ক্রয় মূল্য টা. 935 = নির্ণেয় বিক্রয় মূল্যের (100 − 15)% = 85% = $\frac{85}{100}$ ;

∴ নির্ণেয় বিক্রয় মূল্য = টা. 935 × $\frac{100}{85}$ = টা. 1,100.

**উদা. 8.** কোন দ্রব্য 165 টাকায় বিক্রয় করিলে 12% ক্ষতি হয় ; ঐ দ্রব্য কত টাকায় বিক্রয় করিলে 20% লাভ হইবে ? ( *If 12% is lost by selling an article on Rs. 165, for what should it be sold to gain 20% ?* )

| ক্রয় মূল্য | ক্ষতি | বিক্রয় মূল্য | |
|---|---|---|---|
| টা. 100 | টা. 12 | টা. 88 | $\therefore\ x = \frac{\text{টা. } 100 \times 165}{88}$ = টা. 187·50 ; |
| $x$ | | টা. 165 | ∴ ক্রয় মূল্য = টা. 187·50 |
| **ক্রয় মূল্য** | **লাভ** | **বিক্রয় মূল্য** | |
| টা. 100 | টা. 20 | টা. 120 | $\therefore\ y = \frac{\text{টা. } 120 \times 187\cdot50}{100}$ |
| টা. 187·50 | | $y$ | = টা. 225. |

**অথবা,** ক্রয় মূল্যের 88% = টা. 165

ক্রয় মূল্যের 120% = $x$

$\therefore\ x = \frac{\text{টা. } 165 \times 120}{88}$ = টা. 225.

**উদা. 9.** কোন জিনিস $12\frac{1}{2}$% ক্ষতিতে বিক্রয় করিলে যাহা পাওয়া যায়, $7\frac{1}{2}$% লাভে বিক্রয় করিলে তাহা অপেক্ষা টা. 12/50 প. অধিক পাওয়া যায় ; জিনিসটির উৎপাদন বা ক্রয় মূল্য কত ? ( *What is the cost of an article which on being sold at a gain of $7\frac{1}{2}$% yields Rs. 12/50 P. more than the proceeds of selling it at a loss of $12\frac{1}{2}$% ?* )

নির্ণেয় ক্রয় মূল্যের $107\frac{1}{2}$% = প্রথম বিক্রয় মূল্য

" " " $87\frac{1}{2}$% = দ্বিতীয় " "

বিয়োগ করিয়া,

নির্ণেয় ক্রয় মূল্যের 20% = টা. 12·50 ;

∴ নির্ণেয় ক্রয় মূল্য = নির্ণেয় ক্রয় মূল্যের 100%

= টা. 12·50 × 5 = টা. 62/50 প.।

**অথবা :** ক্রয় মূল্যের $7\frac{1}{2}$% বেশি ও ক্রয় মূল্যের $12\frac{1}{2}$% কম-এর অন্তর ক্রয় মূল্যের 20% = টা. 12·50.

∴ ক্রয় মূল্য = ক্রয় মূল্যের 100%

= টা. 12·50 × 5 = টা. 62/50 প.।

**উদা. 10.** একটি জিনিসের বিক্রয় মূল্য নির্দিষ্ট ; এক ব্যবসায়ী দেখিল যে, জিনিসটির ক্রয় মূল্যে 85 প.-এর পার্থক্য হইলে, উহা বিক্রয় করিয়া তাহার 4% লোকসানের পরিবর্তে $6\frac{2}{3}$% লাভ হয়। জিনিসটির ক্রয় মূল্য নির্ণয় কর।

মনে কর ক্রয় মূল্য = 100 প. ····· (1)

লোকসান 4% = 4 প.

∴ নির্দিষ্ট বিক্রয় মূল্য = 96 প. ;

এই মূল্যে বিক্রয় করিয়া $6\frac{2}{3}\%$ লাভ করিতে হইলে, বিক্রয় মূল্যকে অবশ্যই ক্রয়-মূল্যের $106\frac{2}{3}\%$ হইতে হইবে।

∴ দ্বিতীয় ক্রয় মূল্যের $106\frac{2}{3}\% = 96$ প. ;

বা দ্বিতীয় ক্রয় মূল্যের $\frac{320}{300}\left(=\frac{16}{15}\right) = 96$ প. ;

∴ দ্বিতীয় ক্রয় মূল্য $= 96$ প. $\times \frac{15}{16} = 90$ প. ; ⋯ (2)

অথবা :

| ক্রয় মূল্য | লাভ | বি. মূল্য |
|---|---|---|
| 100 | $6\frac{2}{3}$ | $106\frac{2}{3} = \frac{320}{3}$ |
| $x$ | | 96 |

$\therefore \; x = \frac{100 \times 96}{\frac{320}{3}} = \frac{100 \times 96 \times 3}{320}$ ;

∴ (1) ও (2) হইতে, ক্রয় মূল্যের পার্থক্য $= 100$ প. $- 90$ প. $= 10$ প. ;

∴ ক্রয় মূল্যের পার্থক্য যখন 10 প. তখন ক্রয় মূল্য $= 100$ প. ;

∴ " " " 85 প. " " $= x$ হইলে,

$x = \frac{100 \text{ প.} \times 85}{10} = 850$ প ; ∴ নির্ণেয় ক্রয় মূল্য $= 850$ প. $=$ টা. 8/50 প.।

**উদা. 11.** এক ব্যক্তি একটি স্থইস্ ঘড়ি কিনিয়া ক্রয় মূল্যের 25% শুল্ক দিলেন এবং পরে বিক্রয় মূল্যের $5\frac{5}{19}\%$ ক্ষতিতে ঘড়িটি বিক্রয় করিয়া ফেলিলেন। 3 টাকা অধিক মূল্যে ঘড়িটি বিক্রয় করিতে পারিলে, ঘড়ি-ক্রয়ের জন্য মোট যে টাকা খরচ করা হইয়াছিল তাহার 1% তাঁহার লাভ হইত। তিনি যে মূল্যে ঘড়িটি ক্রয় করিয়াছিলেন তাহা নির্ণয় কর। ( *A man bought a Swiss watch at a certain price, paying in addition a duty at 25% on that price and he sold it at a loss of $5\frac{5}{19}\%$ on his selling price. If he had sold the watch for Rs. 3 more he would have made a profit of 1% on his total outlay. Find the price at which he bought the watch.* ) ( *Burd., B. Com. 1965* )

| | | টা. |
|---|---|---|
| মনে কর ঘড়িটির ক্রয় মূল্য | = | 100 |
| শুল্ক 25% | = | 25 |

∴ ঘড়ি ক্রয়ে মোট খরচ $= 125$ ; ⋯ (1)

∴ বিক্রয় মূল্যের $105\frac{5}{19}\% =$ টা. 125 ;

বা বিক্রয় মূল্যের $\frac{2000}{1900} =$ টা. 125 ;

∴ বিক্রয় মূল্য $=$ টা. $125 \times \frac{19}{20} =$ টা. 118·75 ; ⋯(2)

অথবা :

| বি. মূল্য | ক্ষতি | ক্র. মূল্য |
|---|---|---|
| টা. 100 | টা. $5\frac{5}{19}$ | টা. $105\frac{5}{19}$ |
| $x$ | | টা. 125 |

$\therefore \; x = \frac{\text{টা. } 100 \times 125}{105\frac{5}{19}}$

এখন, (1) হইতে, ঘড়ি ক্রয়ে মোট খরচ $=$ টা. 125

লাভ $1\% =$ টা. 1·25

∴ ক্রয়ের মোট খরচের উপর 1% লাভ করিতে হইলে, বিক্রয় মূল্য হওয়া উচিত ছিল } টা. 126·25

(2) হইতে প্রথম বিক্রয় মূল্য $=$ টা. 118·75

দুই বিক্রয় মূল্যের পার্থক্য $=$ টা. 7·50

∴

| বি. মূল্যের পার্থক্য | ক্রয় মূল্য |
|---|---|
| টা. 7·50 | টা. 100 |
| টা. 3 | $x$ |

$\therefore \; x = \frac{\text{টা. } 100 \times 3}{7 \cdot 50} = \frac{100 \times 300}{750} =$ টা. 40

∴ নির্ণেয় ক্রয় মূল্য $=$ টা. 40.

**উদা. 12.** কতকগুলি জিনিসের প্রত্যেকটি 5 টাকা করিয়া বিক্রয় করাতে এক ব্যক্তির শতকরা যে হারে লাভ হয়, 6 টাকা করিয়া বিক্রয় করিলে শতকরা হার তদপেক্ষা 50 অধিক হয়। শেষোক্ত বিক্রয় মূল্যে লাভের হার কত? (*Selling some articles at Rs. 5, each, a dealer makes a certain percentage of profit. On increasing the price to Rs. 6, each, the percentage of profit is increased by 50. What percentage of profit was he making at the later price ?*) (*C. U., I. A.—Com. 1945, P. U. 1949*)

স্পষ্টই লাভের শতকরা হার 50 অধিক হইবার অর্থ ক্রয় মূল্যের শতকরা 50 অধিক হওয়া;

∴ 6 টাকা − 5 টাকা = 1 টাকা
= ক্রয় মূল্যের 50% ;

∴ ক্রয় মূল্য = 2 টাকা ;

∴ শেষোক্ত বিক্রয় মূল্যে লাভ
= টা. 6 − টা. 2 = টা. 4 ;

∴ নির্ণেয় লাভের হার $x$% হইলে।

| ক্রয় মূল্য | লাভ |
|---|---|
| টা. 2 | টা. 4 |
| টা. 100 | $x$ |

$x = \frac{\text{টা. } 4 \times 100}{2}$
= টা. 200 ;

নির্ণেয় লাভের হার = 200%

**অথবা,**

লাভ = ক্রয় মূল্যের 2 গুণ
= ক্রয় মূল্যের 200% ;
নির্ণেয় লাভের হার = 200%।

এস্থলে, ক্রয় মূল্য = 2 টাকা,
ও লাভ = 4 টাকা ;
∴ একবারেই লেখা চলে,
নির্ণেয় লাভের হার
$= \frac{4}{2} \times 100\% = 200\%$।

**উদা. 13.** নিম্নলিখিত প্রত্যেক দরে সমান সংখ্যক কমলালেবু কেনা হইল : কুড়ি টা. 1/20 প., কুড়ি টা. 1/40 প., ডজন টা. 1/70 প., ডজন টা. 1/15 প.। চাহিদা কমিয়া যাওয়ায় কমলালেবুগুলি ডজন 96 প. দরে বিক্রয় করিতে হইল এবং তাহাতে মোট টা. 19/95 প. লোকসান হইল। প্রতি দরে কতগুলি করিয়া কমলালেবু কেনা হইয়াছিল?

এক ডজন = 12টা ও 1 কুড়ি = 20টা, এবং 12 ও 20-এর ল. সা. গু. 60 বলিয়া, মনে কর প্রত্যেক দরে 60টি করিয়া কমলালেবু কেনা হইয়াছিল।

| তাহা হইলে, দর | কমলালেবুর সংখ্যা | মোট ক্রয় মূল্য |
|---|---|---|
| কুড়ি টা. 1·20 | 60 = 3 কুড়ি | টা. 1·20 × 3 = টা. 3·60 |
| কুড়ি টা. 1·40 | 60 = 3 কুড়ি | টা. 1·40 × 3 = টা. 4·20 |
| ডজন টা. 1·70 | 60 = 5 ডজন | টা. 1·70 × 5 = টা. 8·50 |
| ডজন টা. 1·15 | 60 = 5 ডজন | টা. 1·15 × 5 = টা. 5·75 |
| | 240 = 20 ডজন | মোট ক্রয় মূল্য = টা. 22·05 |

96 প. ডজন দরে 20 ডজনের বিক্রয় মূল্য = টা. 19·20

∴ ক্ষতি = টা. 2·85

| ক্ষতি | প্রতি দরের কমলা-সংখ্যা |
|---|---|
| টা. 2·85 | 3 কুড়ি |
| টা. 19·95 | $x$ |

ফল বড় ; ∴ 19·95 উপরে ;

$x=\frac{3 \text{ কুড়ি} \times 19{\cdot}95}{2{\cdot}85}=\frac{3\times 1995}{285}$

$=21$ কুড়ি $=420.$

**উদা. 14.** উৎপাদনকারী 10%, পাইকার 20% ও খুচরা বিক্রেতা 5% লাভ করিয়া থাকিলে, খুচরা বিক্রেতা যে জিনিস 693 টাকায় বিক্রয় করে, সেই জিনিসটির উৎপাদন ব্যয় কত? (*If the manufacturer makes a profit of 10%, the wholesale dealer 20%, and the retailer 5%, what was the cost of manufacture of an article that is sold by a retailer for Rs. 693 ?*)
(*Burd. Univ. Entrance 1962*)

| মনে কর, | টা. |
|---|---|
| উৎপাদন ব্যয় | 100 |
| উৎপাদকের লাভ 10% | 10 |
| পাইকারের ক্রয় মূল্য | 110 |
| পাইকারের লাভ 20% (= $\frac{1}{5}$) | 22 |
| খুচরা বিক্রেতার ক্রয় মূল্য | 132 |
| খুচরা বিক্রেতার লাভ 5% | 6·60 ( একবারে লেখা হইয়াছে ; কি প্রক্রিয়ায় ? ) |
| খুচরা বিক্রেতার বিক্রয় মূল্য | 138·60 |

| খুচরা বিক্রেতার বিক্রয় মূল্য | উৎপাদন ব্যয় |
|---|---|
| টা. 138·60 | টা. 100 |
| টা. 693 | $x$ |

ফল বড় ; ∴ 693 উপরে ;

∴ $x=\frac{\text{টা. } 100\times 693}{138{\cdot}60}=500$ টাকা

**উদা. 15.** এক পাইকার তাহার ক্রয় মূল্যের উপর 20% লাভে এবং খুচরা বিক্রয়কারী তাহার বিক্রয় মূল্যের উপর 20% লাভে একটি জিনিস বিক্রয় করিল ; (*i*) খুচরা ক্রেতা উৎপাদনকারীর মূল্যের উপর শতকরা কত দিল ? (*ii*) খুচরা বিক্রেতার বিক্রয় মূল্য 75 টাকা হইলে, পাইকারের লাভ কত ? (*A wholesaler makes 20% on his cost and the retailer 20% on his sales.* (*i*) *By how much percent does a consumer pay above the manufacturer's price ?* (*ii*) *If the retailer's selling price is Rs. 75, what is the dealer's profit ?*)
(*C. U., I. A. Com. 1952*)

মনে কর টা.

উৎপাদনকারীর মূল্য অর্থাৎ পাইকারের ক্রয় মূল্য $= 100$

পাইকারের লাভ 20% $= 20$

∴ পাইকারের বিক্রয় মূল্য বা খুচরা বিক্রেতার ক্রয় মূল্য $= 120$

| খুচরা বিক্রেতার বিক্রয় মূল | লাভ | খুচরা বিক্রেতার ক্রয় মূল্য |
|---|---|---|
| টা. 100 | টা. 20 | টা. 80 |
| $x$ | | টা. 120 |

∴ $x=\frac{100\times 120}{80}=$ টা. 150.

খুচরা বিক্রেতার বিক্রয় মূল্য, অর্থাৎ খুচরা ক্রেতার ক্রয় মূল্য = টা. 150.

**অথবা,** খুচরা বিক্রেতার ক্রয় মূল্য = 120 = খুচরা বিক্রেতার বিক্রয় মূল্যের 80% ;

∴ খুচরা বিক্রেতার বিক্রয় মূল্য অর্থাৎ খুচরা ক্রেতার ক্রয় মূল্য } $= \frac{120 \times 100}{80}$ = টা. 150

(i) উৎপাদনকারীর মূল্য = টা. 100

অন্তর = টা. 50

∴ খুচরা ক্রেতা উৎপাদকের মূল্যের 50% অধিক মূল্য দেয়।

| (ii) খুচরা বিক্রেতার বিক্রয় মূল্য | পাইকারের লাভ |
|---|---|
| টা. 150 | টা. 20 |
| টা. 75 | টা. 20 ÷ 2 = 10 টাকা। |

**উদা. 16.** এক ব্যবসায়ী তিনটি পিয়ানো যথাক্রমে 300, 450 ও 500 টাকায় বিক্রয় করিয়া মোট বিক্রয় মূল্যের 5% লাভ করিল। ঐ ব্যক্তির প্রথম পিয়ানো বিক্রয় করিয়া 4% ক্ষতি এবং দ্বিতীয়টি বিক্রয় করিয়া $7\frac{1}{2}$% লাভ হইয়া থাকিলে এবং লাভ-ক্ষতির ঐ শতকরা হার বিক্রয় মূল্যের উপর নির্ধারিত হইয়া থাকিলে, তৃতীয়টি বিক্রয় করিয়া তাহার শতকরা কত লাভ হইয়াছিল? (*A Dealer sold three pianos for Rs. 300, Rs. 450 and Rs. 500 respectively, thereby gaining 5% on the total selling price. He lost 4% by the sale of the first and gained $7\frac{1}{2}$% by selling the second, the percentage being based on selling prices. What percentage gain did he obtain by selling the third ?*) (*C. U., I. A.—Com. 1932*)

মোট বিক্রয় মূল্য = টা. 300 + টা. 450 + টা. 500 = টা. 1,250 ;

মোট লাভ = টা. 1250 এর 5% = টা. 62·50 ; ··· ··· (i)

প্রথমটিতে ক্ষতি = টা. 300 এর 4% = টা 12 ;
দ্বিতীয়টিতে লাভ = টা. 450 এর $7\frac{1}{2}$% = টা. 33·75 ; } ··· (ii)

[ টা. 450 এর 5% = টা. 22·50
টা. 450 এর $2\frac{1}{2}$% = টা. 11·25
∴ টা. 450 এর $7\frac{1}{2}$% = টা. 33·75 ]

∴ প্রথম দুইটিতে লাভ = টা. 33·75 − টা. 12 = টা. 21·75 ··· (iii)

∴ (i) ও (iii) হইতে, তৃতীয়টিতে লাভ = টা. 62·50 − টা. 21·75 = টা. 40·75 ;

| বিক্রয় মূল্য | লাভ | |
|---|---|---|
| 500 | 40·75 | |
| 100 | x | = 40·75 ÷ 5 = 8·15 |

∴ বিক্রয় মূল্যের উপর নির্ণেয় লাভের হার = 8·15%

[ বিক্রয় মূল্য = টা. 500 ও লাভ = টা. 40·75 ;

∴ $\left(\frac{p_1}{p_0} \times 100\%\right.$ প্রয়োগ করিয়া,) একবারেই লেখা যায়, বিক্রয় মূল্যের উপর লাভের শতকরা হার $= \frac{40 \cdot 75}{500} \times 100\%$ । ]

| বিক্রয় মূল্য | লাভ | ক্রয় মূল্য |
|---|---|---|
| 500 | 40·75 | 459·25 |
| | y ← | 100 |

∴ $y = \frac{40 \cdot 75 \times 100}{459 \cdot 25} = 8\frac{1604}{1837}$ ;

∴ ক্রয় মূল্যের উপর নির্ণেয় লাভের শতকরা হার = $8\frac{1604}{1837}$% ।

(এক্ষেত্রে একবারেই লেখা যায়, ক্রয় মূল্যের উপর লাভের শতকরা হার $= \frac{40 \cdot 75}{459 \cdot 25} \times 100\%$ । )

**উদা. 17.** এক দোকানী তাহার পণ্য এরূপ এক দরে ক্রয় করেন যাহাতে তাঁহার মোট লাভ হয় মোট বিক্রয়লব্ধ অর্থের 20%। যে দরে তাঁহার পণ্য ক্রয় করিতে হয়, তাহা 10% বৃদ্ধিপ্রাপ্ত হইলে এবং তিনি তাঁহার পণ্যের ক্রেতাগণের নিকট পণ্য বিক্রয়ের মূল্য মাত্র 5% বর্ধিত করিলে, তখন তাঁহার মোট লাভ মোট বিক্রয়লব্ধ অর্থের কত শতাংশ হইবে ? ( *A shop-keeper can buy his goods at a price which gives him a gross profit of 20% on the turnover. If the price at which he has to buy rises by 10%, while he increases the price to his customers by 5% only, what will be then his percentage of gross profit on turnover ?* ) ( *C. U., I. A.—Com. 1942* )

| | | | |
|---|---|---|---|
| পূর্ব বিক্রয়লব্ধ অর্থ | 100 | পূর্ব বিক্রয়লব্ধ অর্থ | 100 |
| লাভ 20% | 20 | বৃদ্ধি 5% | 5 |
| পূর্ব ক্রয় মূল্য | 80 | পরবর্তী বিক্রয়লব্ধ অর্থ | 105 |
| বৃদ্ধি 10% | 8 | পরবর্তী ক্রয় মূল্য | 88 |
| পরবর্তী ক্রয় মূল্য | 88 | মোট লাভ | 17 |

মনে কর নির্ণেয় শতাংশ $= x\%$ ;

| পরবর্তী বিক্রয়লব্ধ অর্থ | মোট লাভ |
|---|---|
| 105 | 17 |
| 100 | $x$ |

বৃদ্ধিতে বৃদ্ধি, হ্রাসে হ্রাস ; $\therefore$ 100 উপরে ;

$$\therefore\ x = \frac{17 \times 100}{105} = 16\tfrac{4}{21},$$

$\therefore$ নির্ণেয় শতাংশ $= 16\frac{4}{21}\%$ ।

**অথবা,** [ পরবর্তী বিক্রয়লব্ধ অর্থ ( turnover ) = 105 ও মোট লাভ 17 হইতে $\left(\frac{p_1}{p_0} \times 100\%\right.$ প্রয়োগ করিয়া ) একবারেই লেখা যায় :

বিক্রয়লব্ধ অর্থ ( turnover )-এর উপর মোট লাভের শতকরা হার $= \frac{17}{105} \times 100\%$ । ]

**উদা. 18.** মোট বিক্রয় ও উৎপাদনের উপর লাভের হার যথাক্রমে $T\%$ ও $P\%$ হইলে, দেখাও যে, $T = 100P/(100+P)$. ( *C. U., I. A.—Com. 1931* )

( *If T percent be the rate of profit on turnover, and P percent that on production, show that* $T = \frac{100P}{100+P}$. )

| উৎপাদন ব্যয় | লাভ | মোট বিক্রয় মূল্য |
|---|---|---|
| 100 | $P$ | $100+P$ |
| | $T$ ← | 100 |

বৃদ্ধিতে বৃদ্ধি, হ্রাসে হ্রাস ;

$$\therefore\ T = \frac{P \times 100}{100+P} = \frac{100P}{100+P}.$$

**উদা. 19.** একটি জিনিস 6% ক্ষতিতে বিক্রয় করা হইল। জিনিসটির ক্রয় মূল্য উহার প্রকৃত ক্রয় মূল্য অপেক্ষা 20% কম এবং বিক্রয় মূল্য পূর্ব বিক্রয় মূল্য অপেক্ষা 24 টাকা অধিক হইলে, $37\frac{1}{2}\%$ লাভ হইত। জিনিসটির ক্রয় মূল্য নির্ণয় কর।

*( An article is sold at a loss of 6%. Had the cost price of the article been 20% less than the actual cost price and the selling price Rs. 24 more than the previous one, there would be a profit of 37½% ; find the cost price of the article. )*

| মনে কর, | টা. | | টা. |
|---|---|---|---|
| ক্রয় মূল্য | 100 | নূতন ক্রয় মূল্য ( 20% কম ) | 80 |
| ক্ষতি | 6 | লাভ 37½% | |
| বিক্রয় মূল্য | 94 | ( $=12\frac{1}{2}\% \times 3$ ও $12\frac{1}{2}\%=\frac{1}{8}$ ) | 30 |
| | | নূতন বিক্রয় মূল্য | 110 |
| | | পূর্ব বিক্রয়মূল্য | 94 |
| | | অন্তর | 16 |

| অন্তর | ক্রয় মূল্য |
|---|---|
| টা. 16 | টা. 100 |
| টা. 24 | $x$ |

বৃদ্ধিতে বৃদ্ধি, হ্রাসে হ্রাস ;

$\therefore\ x=\dfrac{\text{টা. }100\times 24}{16}=$ <u>টা. 150.</u>

উদা. 20. একখানি বাইসিক্ল ইহার ক্রয় মূল্যের 40% ক্ষতিতে বিক্রয় করা হইল ; এই বিক্রয়লব্ধ অর্থ ও আরও 126 টাকাতে দ্বিতীয় একখানি বাইসিক্ল ক্রয় করা হইল, এবং তাহাও 35% ক্ষতিতে বিক্রয় করা হইল ; এই বিক্রয়লব্ধ অর্থ এবং আরও টা. 138/30 প. দ্বারা তৃতীয় একখানি বাইসিক্ল ক্রয় করা হইল : তৃতীয় বাইসিক্লখানির ক্রয় মূল্য টা. 384/- হইলে, প্রথমখানির ক্রয় মূল্য কত ? *( A bicycle was sold at a loss of 40% on the cost price ; a second one was bought with the proceeds plus Rs. 126/- paid ; this was also sold at a loss of 35% . a third one was bought with the proceeds plus Rs. 138/30 P. The third bicycle costs Rs. 384/-. What was the cost of the first one ? ) ( C. U., I. A.—Com. 1936 )*

দ্বিতীয়খানির বিক্রয় মূল্য + টা. 138·30 = তৃতীয়খানির ক্রয় মূল্য = টা. 384 ;

∴ দ্বিতীয়খানির বিক্রয় মূল্য = টা. 384 − টা. 138·30 = টা. 245·70 ;

এখন, দ্বিতীয় বাইসিক্লখানি 35% ক্ষতিতে বিক্রয় করা হইয়াছিল ;

∴ দ্বিতীয় বাইসিক্ল-এর ক্রয় মূল্য = $x$ হইলে,

| ক্রয় মূল্য | ক্ষতি | বিক্রয় মূল্য |
|---|---|---|
| টা. 100 | টা. 35 | টা. 65 |
| $x$ | ← | টা. 245·70 |

বৃদ্ধিতে বৃদ্ধি, হ্রাসে হ্রাস ;

$\therefore\ x=\dfrac{\text{টা. }100\times 245\cdot70}{65}=\text{টা. }378$ ;

[ অথবা, টা. 245·70 = দ্বিতীয়খানির ক্রয় মূল্যের (100 − 35)% = 65% । ]

আবার, প্রথমখানির বিক্রয় মূল্য + টা. 126 = দ্বিতীয়খানি ক্রয় মূল্য = টা. 378 ;

∴ প্রথমখানির বিক্রয় মূল্য = টা. 378 − টা. 126 = টা. 252 ;

এখন, প্রথম বাইসিক্লখানি 40% ক্ষতিতে বিক্রয় করা হইয়াছিল ;

∴ $y$ প্রথম বাইসিক্ল-এর ক্রয় মূল্য হইলে,

| ক্রয় মূল্য | ক্ষতি | বিক্রয় মূল্য |
|---|---|---|
| 100 | 40 | 60 |
| $y$ ← | | 252 |

বৃদ্ধিতে বৃদ্ধি, হ্রাসে হ্রাস ;

$\therefore \quad y = \frac{100 \times 252}{60} = 420.$

$\therefore$ প্রথমখানির ক্রয় মূল্য = টা. 420.

অথবা, টা. 252 = প্রথমখানির ক্রয় মূল্যের 60% = $\frac{60}{100} = \frac{3}{5}$ ;

$\therefore$ প্রথমখানির ক্রয় মূল্য = টা. 252 × $\frac{5}{3}$ = টা. 420.

**উদা. 21.** একটি জিনিসের বিক্রয় মূল্যের 10% তাহার ক্রয় মূল্যের 12% এর সমান, এবং বিক্রয় মূল্যের 16% ক্রয় মূল্যের 18% অপেক্ষা 6 টাকা অধিক হইলে, জিনিসটির বিক্রয় ও ক্রয় মূল্য কত ? (*If 10% of the sale price of an article is equal to 12% of its cost price, and 16% of the sale price exceeds 18% of the cost price by Rs. 6, what were the sale and cost prices ?*) (*W. B. S. B., H. S. 1964*)

বিক্রয় মূল্যের 10% = ক্রয় মূল্যের 12% ; $\therefore$ বিক্রয় মূল্য × 10 = ক্রয় মূল্য × 12 ; তাহা হইলে, বিক্রয় মূল্যকে টা. 12 ও ক্রয় মূল্যকে টা. 10 ধরা যায় ;

$\therefore$ বিক্রয় মূল্যের 16% = টা. $\frac{192}{100}$
ও ক্রয় মূল্যের 18% = টা. $\frac{180}{100}$

অন্তর = টা. $\frac{12}{100}$

$\therefore$

| অন্তর | ক্রয় মূল্য | বিক্রয় মূল্য |
|---|---|---|
| টা. $\frac{12}{100}$ | টা. 10 | টা. 12 |
| টা. 6 | $x$ | $y$ |

বৃদ্ধিতে বৃদ্ধি, হ্রাসে হ্রাস ;

$\therefore \quad x = \frac{\text{টা. } 10 \times 6}{\frac{12}{100}}$ = টা. 500 ;

এবং $y = \frac{\text{টা. } 12 \times 6}{\frac{12}{100}}$ = টা. 600.

**উদা. 22. (ক)** এক মুদি ক্রয় মূল্যেই তাহার জিনিস বিক্রয় করিবে প্রচার করিয়া, বিক্রয়ের সময়ে 50 গ্রাম কমের একটি কিলোগ্রাম বাটখারা ব্যবহার করে ; এই অসাধু ব্যবহারে তাহার শতকরা কত লাভ হয় ? (*A grocer professing to sell his articles at cost price uses during sale, a Kg. weight which is 50 grams short. How much percent does he gain by this dishonesty ?*)

মুদি 950 গ্রাম ওজনের জিনিস দিয়া 1 কিগ্রা., অর্থাৎ 1000 গ্রামের দাম আদায় করে ; নির্ণেয় শতকরা লাভ $x$% হইলে,

| মোট ব্যয় | লব্ধ অর্থ | লাভ |
|---|---|---|
| 950 গ্রা. এর ক্রয় মূল্য | 1000 গ্রা. এর ক্রয় মূল্য | 50 গ্রাম এর ক্রয় মূল্য |
| 100 | | $x$ |

বৃদ্ধিতে বৃদ্ধি, হ্রাসে হ্রাস ;

$\therefore \quad x = \frac{\text{50 গ্রাম এর ক্রয় মূল্য} \times 100}{\text{950 গ্রাম এর ক্রয় মূল্য}} = \frac{50 \times 100}{950} = 5\frac{5}{19}$ ;

$\therefore$ নির্ণেয় লাভের হার = $5\frac{5}{19}$% ।

[**অথবা,** মোট ব্যয়ের পরিমাণ = 950 গ্রামের ক্রয় মূল্য ও লাভ = 50 গ্রামের ক্রয় মূল্য হইতে একবারেই লেখা যায়, লাভের শতকরা হার = $\frac{50}{950}$ × 100% ।]

**(খ)** এক মুদি 10% লাভে তাহার জিনিস বিক্রয় করিবে প্রচার করিয়া, বিক্রয়ের সময়ে এক কিলোগ্রাম বলিয়া এরূপ একটি বাটখারা ব্যবহার করে, যাহার প্রকৃত ওজন 50 গ্রাম কম। লাভের শতকরা হার নির্ণয় কর। ( *A grocer professing to sell his articles at a profit of 10%, uses during sales, a kilogram as a weight, which is actually 50 grams short. Find the percentage of profit.* )

বাটখারা 50 গ্রাম কম বলিয়া, মুদি 950 গ্রাম ওজনের জিনিস দিয়া 1 কিগ্রা. অর্থাৎ 1000 গ্রাম ওজনের জিনিসের দাম আদায় করে। সে 10% লাভ করে বলিয়া, ঐ 950 গ্রামের বিক্রয় হইতে লব্ধ অর্থ

= 1000 গ্রামের ক্রয় মূল্য + 1000 গ্রামের ক্রয় মূল্যের 10%
= 1000 „ „ + 100 „ ক্রয় মূল্য
= 1100 গ্রামের ক্রয় মূল্য ;

∴ লাভের নির্ণেয় শতকরা হার $x\%$ হইলে,

| মোট ব্যয় | লব্ধ অর্থ | লাভ |
|---|---|---|
| 950 গ্রামের ক্রয় মূল্য | 1100 গ্রামের ক্রয় মূল্য | 150 গ্রামের ক্রয় মূল্য |
| 100 | | $y$ |

বৃদ্ধিতে বৃদ্ধি, হ্রাসে হ্রাস ;

$$\therefore\quad y=\frac{150 \text{ গ্রামের ক্রয় মূল্য}\times 100}{950 \text{ গ্রামের ক্রয় মূল্য}}=\frac{150\times 100}{950}=15\tfrac{15}{19} ;$$

∴ নির্ণেয় শতকরা হার = $\underline{15\frac{15}{19}\%}$।

[ **অথবা,** মোট ব্যয়ের পরিমাণ = 950 গ্রামের ক্রয় মূল্য ও লাভ = 150 গ্রামের ক্রয় মূল্য হইতে একবারেই লেখা চলে, লাভের শতকরা হার = $\frac{150}{950}\times 100\%$। ]

**উদা. 23.** এক খুচরা বিক্রেতা তাহার মাল যে মূল্যে বিক্রয় করে, তাহাতে তাহার ঐ মূল্যের উপর 29% লাভ হয়। পরবর্তী সময়ে তাহার মালের ক্রয় মূল্য 6% কমিয়া গেল এবং সে তাহার বিক্রয় মূল্যও 6% কমাইয়া দিল। এইরূপ পরিবর্তিত অবস্থায় বিক্রয় মূল্যের উপর তাহার লাভের শতকরা হার নির্ণয় কর। ( *A retailer sells goods at a price by which he gains 29% on that price. The cost price of his goods is reduced later by 6% and he lowers his selling price also by 6%. Calculate his percentage of profit on sales under such changed conditions.* )

| মনে কর, | টা. | | টা. |
|---|---|---|---|
| পূর্ব বিক্রয় মূল্য | 100 | পূর্ব বিক্রয় মূল্য | 100 |
| লাভ 29% | 29 | হ্রাস 6% | 6 |
| পূর্ব ক্রয় মূল্য | 71 | পরবর্তী বিক্রয় মূল্য | 94 |
| হ্রাস 6% | 4·26 | পরবর্তী ক্রয় মূল্য | 66·74 |
| পরবর্তী ক্রয় মূল্য | 66·74 | পরবর্তী লাভ | 27·26 |

∴ পরবর্তী বিক্রয় মূল্যের উপর লাভের শতকরা হার $x\%$ হইলে,

| পরবর্তী বিক্রয় মূল্য | লাভ | |
|---|---|---|
| 94 | 27·26 | বৃদ্ধিতে বৃদ্ধি, হ্রাসে হ্রাস ; |
| 100 | $x$ | $\therefore\ x = \frac{27 \cdot 26 \times 100}{94} = 29$ ; |

$\therefore$ নির্ণেয় শতকরা হার = 29% ।

[ অথবা, পরবর্তী বিক্রয় মূল্য = 94 ও ( পরবর্তী ) লাভ = 27·26 হইতে একবারেই লেখা যায়, পরিবর্তিত অবস্থায় বিক্রয় মূল্যের উপর লাভের শতকরা হার $= \frac{27 \cdot 26}{94} \times 100\%$ । ]

**উদা 24** এক ব্যবসায়ী ত্রৈমাসিক 600 টাকা বেতন এবং সংগৃহীত সকল অর্ডারের উপর ৭% হার কমিশনে একজন ভ্রাম্যমাণ প্রতিনিধি নিয়োগ করিল। ব্যবসায়ীর সকল মালের লিখিত মূল্য ছিল ক্রয় মূল্যের $16\frac{2}{3}\%$ অধিক। এক বৎসরে ঐ প্রতিনিধি 81,200 টাকার অর্ডার সংগ্রহ করিয়া থাকিলে, যদি মাল বিক্রয়ের ব্যয় মালের ক্রয় মূল্যের 3% হইয়া থাকে, তাহা হইলে, সেই বৎসরে ঐ প্রতিনিধির প্রচেষ্টায় ব্যবসায়ীর নীট লাভ কত হইয়াছিল ? ( *A traveller was appointed by a merchant at the rate of Rs. 600/- per quarter plus 4% of the value of orders obtained. In one year he obtained orders to the value of Rs. 81,200, the goods being sold at $16\frac{2}{3}\%$ above cost price. How much profit did the merchant make out of the traveller's efforts, that year, if additional expenses attached to the sale of above goods were 3% of cost price ?* )

$$\text{অর্ডারি মালের ক্রয় মূল্য} + \text{ঐ ক্রয় মূল্যের } 16\tfrac{2}{3}\% \left(=\tfrac{1}{6}\right) = \text{টা. } 81{,}200,$$

$$\text{বা অর্ডারি মালের ক্রয় মূল্যের } \tfrac{7}{6} = \text{টা. } 81{,}200 \text{ ;}$$

$$\therefore \text{ অর্ডারি মালের ক্রয় মূল্য} = \text{টা. } 81{,}200 \times \tfrac{6}{7} = \text{টা. } 69{,}600 \text{ ; তাহা হইলে,}$$

| প্রাপ্তি : | টা. | খরচ : | টা. |
|---|---|---|---|
| সংগৃহীত অর্ডারের মূল্য | = 81,200 | প্রতিনিধির মাহিনা = | টা. 600 × 4 = 2,400 |
| বাদ ঐ মালের ক্রয় মূল্য | = 69,600 | ,, কমিশন = টা. 81,200 এর 4% | = 3,248 |
| মোট লাভ | = 11,600 | বিক্রয় মূল্য = টা. 69,600 এর 3% | = 2,088 |
| বাদ খরচ | = 7,736 | | 7,736 |
| ∴ নির্ণেয় নীট লাভ | = 3,864 | | |

**উদা. 25.** পূর্বে একটি জিনিসের মোট উৎপাদন ব্যয় ( মোট পড়তা ) পড়িত কাঁচামালের মূল্যের 4 গুণ। এখন কাঁচামালের মূল্য বাড়িয়া উহার পূর্ব মূল্যের $2\frac{1}{4}$ গুণ হইয়াছে এবং উৎপাদন সংক্রান্ত অন্যান্য ব্যয় ( অর্থাৎ আনুষঙ্গিক ব্যয় ) বাড়িয়া হইয়াছে উহার পূর্ব পরিমাণের $3\frac{1}{3}$ গুণ। জিনিসটির মোট উৎপাদন ব্যয় পূর্বে টা. 1·0 হইলে, (ক) বর্তমানে উহা কত, এবং (খ) বিক্রয় মূল্যের উপর এখন 12% লাভ করিতে হইলে, কত মূল্যে উহা বিক্রয় করিতে হইবে, নির্ণয় কর।

*( The total cost of an article used to be 4 times the value of the raw materials. The cost of raw materials has now increased to $2\frac{3}{4}$ times its former cost and other expenses have increased to $3\frac{4}{5}$ times the previous amount. If the previous total cost of the article was Rs. 120, find out (a) the present cost of producing that article, and (b) at what price it should be sold now to earn a profit of 12% on sales. )* *(W. B S. B., H. S. 1967)*

মোট উৎপাদন ব্যয় = কাঁচা মালের মূল্য + অন্যান্য ব্যয়।

| পূর্বে : | টা. | বর্তমানে : | টা. |
|---|---|---|---|
| মোট উৎপাদন মূল্য = | 120 | কাঁচামালের মূল্য = $30 \times \frac{11}{4}$ = | 82·50 |
| কাঁচামালের মূল্য (= 120 ÷ 4) = | 30 | অন্যান্য ব্যয় = $90 \times \frac{19}{5}$ | = 342·00 |
| ∴ অন্যান্য ব্যয় = 120 − 30 = | 90 | ∴ মোট উৎপাদন-ব্যয় | = 424·50 ···(ক) |

(খ)

| বি. মূ. | লাভ | ক্র. মূ. |
|---|---|---|
| টা. 100 | টা. 12 | টা. 88 |
| $x$ | | টা. 424·50 |

∴ নির্ণেয় বিক্রয় মূল্য $= x = \frac{\text{টা. } 100 \times 424\cdot50}{88}$

$= \text{টা. } \frac{42450}{88} = \text{টা. } \frac{5306\cdot25}{11}$

= টা. 482·386··· = টা 482/39প. (প্রায়)

**অথবা,** বিক্রয়মূল্য − লাভ = ক্রয়মূল্য বা উৎপাদন ব্যয় বলিয়া, বি. মূল্য − 12% বি. মূল্য অর্থাৎ 100% বি. মূল্য − 12% বি. মূল্য অর্থাৎ 88% বি. মূল্য = উৎপাদন ব্যয় = টা. 424·50 ;

∴ নির্ণেয় বি. মূল্য $= \frac{\text{টা. } 424\cdot50 \times 100}{88}$.

**উদা. 26.** 'A' 100 বাক্স মাল প্রতি বাক্স টা. 100/- দরে ক্রয় করিল এবং ক্রয়মূল্যের উপর 20% যোগ করিয়া তাহার এজেন্ট 'B'কে সেই মাল বিক্রয় করিবার জন্য পাঠাইল। A যে মূল্যে Bকে মাল পাঠাইল তাহার উপর 5% লাভে B 60 বাক্স মাল বিক্রয় করিল। মাল পাঠাইতে A-এর 500 টাকা খরচ লাগিয়াছিল এবং সে Bকে লব্ধ বিক্রয় মূল্যের উপর 9% কমিশন দিল। A-এর নীট লাভ বা লোকসান নির্ণয় কর।

*( A buys 100 cases of goods at Rs. 100/- per case and invoices them to his agent B after adding 20% to his cost price. B sells 60 cases at a profit of 5% on the price invoiced by A. A incurred expenses amounting to Rs. 500 and paid agent's commission at 9% on the sale price realised. Find out the net profit or loss of A )*
*( W. B. S. B., H. S. 1968 )*

এস্থলে, লাভ-ক্ষতি হিসাবের সময় মাত্র 60 বাক্স মাল পাঠাইবার ব্যয় ধরিতে হইবে।
এখন, 100 বাক্স মাল পাঠাইবার খরচ = 500 টাকা ;

∴ 1 বাক্স " " " $= \frac{500}{100} = 5$ টাকা ;

পরবর্তী ক্রম বাক্স " " " = 5 টা. × 60 = টা. 300,

∴ পর

| প্রাপ্তি : | টা. প. | খরচ : | টা. প. |
|---|---|---|---|
| 60 বাক্স মালের ক্র. মূ.=টা. 100×60 | =6,000·00 | 60 বাক্স মালের ক্রয়মূল্য | =6,000·00 |
| যোগ 20%(=$\frac{1}{5}$) | =1,200·00 | 60 বাক্স মাল পাঠাইবার খরচ | = 300·00 |
| মাল A যে মূল্যে Bকে পাঠাইল তাহা | =7,200·00 | B-এর কমিশন = টা. 7560 এর 9% | = 680·40 |
| যোগ 5% | = 360·00 | (7560×9-এ দশমিক বিন্দু 2 স্থান বামে বসান হইল।) | |
| B-এর বি. মূ. বা A-র বিক্রয় লব্ধ অর্থ | =7,560·00 | | 6,980·40 |

টা. প.

∴ A-এর 60 বাক্স মাল বিক্রয় হইতে প্রাপ্তি = 7,560·00

A-এর 60 বাক্স মাল বিক্রয়-বাবত মোট খরচ = 6,980·40

∴ A-এর নীট লাভ = 579·60

## প্রশ্নমালা 6

1. ( মৌখিক )

**(ক)** লাভের শতকরা হার বল :

(i) যখন ক্র. মূ. (C.P.)=টা. 20 এবং বি. মূ. (S.P.)=টা. 22 ;

(ii) যখন ক্র. মূ. (C.P.)=টা. 24 এবং বি. মূ. (S.P.)=টা. 27 ;

(iii) যখন ক্র. মূ. (C.P.)=টা. 60 এবং বি. মূ. (S.P.)=টা. 63 ;

(iv) যখন ক্র. মূ. (C.P.)=টা. 48 এবং বি. মূ. (S.P.)=টা. 56 ;

(v) যখন ক্র. মূ. (C.P.)=টা. 4/50 প. ও বি. মূ. (S.P.)=টা. 6 ;

**(খ)** ক্রয় মূল্যের উপর লাভের শতকরা হার

(i) 25%, (ii) 20%, (iii) 50%, (iv) 10% হইলে, প্রতিক্ষেত্রে বিক্রয় মূল্যের উপর লাভের শতকরা হার কত বল।

**(গ)** বিক্রয় মূল্যের উপর লাভের শতকরা হার

(i) 20%, (ii) 25%, (iii) 50%, (iv) 10% হইলে, প্রতিক্ষেত্রে ক্রয় মূল্যের উপর লাভের শতকরা হার কত বল।

**(ঘ)** $12\frac{1}{2}$% লাভের পরিমাণ টা. 15/25 প. হইলে, বি. মূ. (S.P.) কত ?

**(ঙ)** ক্রয় মূল্যের উপর 25% লোকসান, বিক্রয় মূল্যের উপর শতকরা কত লোকসান বল।

**(চ)** এক ব্যক্তির বিক্রয় মূল্যের উপর (i) 10%, (ii) 5% ক্ষতি হইল ; উহাদের প্রত্যেকটি ক্রয় মূল্যের উপর শতকরা কত সূচিত করে ?

2. একটি জিনিস 70 টাকায় বিক্রয় করিয়া এক ব্যক্তি দেখিল যে, তাহার ক্ষতি হইয়াছে এবং ক্ষতির পরিমাণ বিক্রয় মূল্যের 5% ; ক্রয় মূল্য নির্ণয় কর।

3. এক মুদি টা. 45/50 প.-এ 5 কিগ্রা. চা ক্রয় করিয়া প্রতি 100 গ্রাম টা. 1/12 প. দরে বিক্রয় করিল। (i) ক্রয় মূল্যের উপর, (ii) বিক্রয় মূল্যের উপর, তাহার শতকরা লাভ নির্ণয় কর। *( C. U., Pre-Univ. 1963 )*

4. প্রমাণ কর যে, বিক্রয় মূল্যের উপর 25% লাভ = ক্রয় মূল্যের উপর $33\frac{1}{3}$% লাভ, এবং ক্রয় মূল্যের উপর 25% লাভ = বিক্রয় মূল্যের উপর 20% লাভ।

5. 84 টাকায় একটি জিনিস বিক্রয় করায়, এক ব্যক্তির (i) 20% লাভ (ii) 20% ক্ষতি হইলে, প্রতি ক্ষেত্রে জিনিসটির ক্রয় মূল্য কত নির্ণয় কর।

6. এক সাইকেল প্রস্তুতকারক, বৎসরের গোড়ায়, প্রতিখানি সাইকেল টা. 168/75 প. দরে বিক্রয় করিয়া তাহার মোট ব্যয়ের উপর 20% হারে লাভ করিল। বৎসরের শেষের দিকে সে প্রত্যেকখানি সাইকেলের দাম কমাইয়া টা. 157/50 প. করিল ; এখন তাহার লাভের শতকরা হার কত ? (P. U.)

7. একখানি সাইকেল 138 টাকায় বিক্রয় করায় 15% লাভ হইলে, উহা 150 টাকায় বিক্রয় করিলে শতকরা কত লাভ হইবে ?

[ ইঙ্গিত : টা. 138 = ক্রয় মূল্যের 115%, টা. 150 = ক্রয় মূল্যের কত % ? ]

8. 612 টাকায় একটি রেডিও বিক্রয় করায় ক্রয় মূল্যের 15% ক্ষতি হইল। ক্রয় মূল্যের 10% লাভ করিতে হইলে, উহা কত মূল্যে বিক্রয় করা উচিত ছিল ?

9. 17% লাভে একটি জিনিস বিক্রয় করিয়া এক ব্যক্তির টা. 21/25 প. লাভ হইল। ক্রয় মূল্য নির্ণয় কর। বিক্রয় মূল্যের উপর 20% লাভ করিতে হইলে (to clear 20% on sales) তাহার ঐ জিনিস কত মূল্যে বিক্রয় করা উচিত ছিল ?

10. বিক্রয় মূল্যের উপর $12\frac{1}{2}$% লাভে একটি জিনিস বিক্রয় করা হইল। লাভের পরিমাণ টা. 27/50 প. হইলে, জিনিসটির ক্রয় মূল্য কত ? উহা টা. 223/30 প. মূল্যে বিক্রয় করিলে, শতকরা কত লাভ বা লোকসান হইত ?

*11. একটি জিনিস 150 টাকায় বিক্রয় করায় লাভ হইল। জিনিসটি 135 টাকায় বিক্রয় করিলে, পূর্ব লাভের 50% ক্ষতি হইত। জিনিসটির ক্রয় মূল্য নির্ণয় কর। (*P. U. 1952*)

12. নিম্নের প্রত্যেক দরে সমান সংখ্যক আম কেনা হইল :

কুড়ি 2 টাকা, কুড়ি টা. 1/50 প., ডজন টা. 1/25 প. ও ডজন টা. 1/75 প.। কুড়ি টা. 2/37 প. দরে সমস্ত আম বিক্রয় করায় মোট টা. 11/76 প. লাভ হইলে, প্রতি দরে কত আম কেনা হইয়াছিল নির্ণয় কর। (C. U.)

13. 95 প. করিয়া কমলালেবুর ডজন বিক্রয় করায়, এক ব্যক্তির তাহার মোট ব্যয়ের উপর 25% লাভ হইল। উহাদিগকে $7\frac{3}{5}$ প -এ 15টির দরে বিক্রয় করিলে, তাহার শতকরা কত লাভ বা লোকসান হইত ? (P. U.)

14 টাকায় 24টা করিয়া কমলালেবু ক্রয় করিয়া 20% লাভ করিতে হইলে, টাকায় কতটি করিয়া বিক্রয় করিতে হইবে ?

*15. 150টি আম বিক্রয় করিয়া এক ফল বিক্রেতা 30টি আমের বিক্রয় মূল্য লাভ করিল। তাহার শতকরা লাভের হার নির্ণয় কর। (*P. U. 1950*)

[ ইঙ্গিত : বিক্রয় মূল্য — 150টির বি. মূল্য; লাভ — 30টির বি. মূল্য; ক্রয় মূল্য — 150 − 30 = 120টির বি. মূল্য ]

16. এক ফেরিওয়ালা 12টি জিনিসের ক্রয় মূল্যে ( for what he paid for 12) 8টি জিনিস বিক্রয় করিল, (i) ক্রয় মূল্যের উপর, (ii) বিক্রয় মূল্যের উপর তাহার লাভের শতকরা হার নির্ণয় কর।

[ মনে কর, 1টির ক্রয় মূল্য $= x$ ;

∴ 8টির বিক্রয় মূল্য = 12টির ক্রয় মূল্য $= 12x$

এবং 8টির ক্রয় মূল্য $= 8x$

∴ লাভ $= 4x$ ]

17. 8টি জিনিসের ক্রয় মূল্যে 7টি জিনিস বিক্রয় করা হইলে, (i) ক্রয় মূল্যের উপর, (ii) বিক্রয় মূল্যের উপর লাভের শতকরা হার কত ?

*18. এক ব্যক্তি 48টি মেষ 840 টাকায় ক্রয় করিয়া, উহাদের 20টি 3% লোকসানে বিক্রয় করিল। এখন, অবশিষ্ট মেষগুলির প্রত্যেকটি কত মূল্যে বিক্রয় করিলে, তাহার মোটের উপর $6\frac{1}{4}$% লাভ হইবে ?

19. 750 টাকায় একটি জিনিস বিক্রয় করিয়া ক্রয় মূল্যের উপর 20% ক্ষতি হইল। উহাকে কত মূল্যে বিক্রয় করিলে, বিক্রয় মূল্যের উপর 20% লাভ হইত ?

*( C. U., I. A.—Com. 1949 )*

20. ব্যবসায়ের প্রথম বৎসরে এক ব্যক্তি তাহার মূলধনের উপর 20% লাভ করিল, কিন্তু দ্বিতীয় বৎসরে নূতন মূলধনের উপর তাহার 20% ক্ষতি হইল। দুই বৎসর মিলিয়া তাহার লাভ হইল না ক্ষতি হইল ? যদি প্রথম বৎসরে তাহার 20% লোকসান ও দ্বিতীয় বৎসরে 20% লাভ হইত, তাহা হইলে কি ফল একই হইত ? *( G. C. I. 1950 )*

*21. মোট ব্যয়ের উপর 13·7% লাভ রাখিয়া ক একটি জিনিস খ-কে এবং খ তাহার মোট ব্যয়ের উপর 7·4% লাভ রাখিয়া সেই জিনিসটি গ-কে বিক্রয় করিল। গ জিনিসটি ঘ-কে বিক্রয় করায় ঘ যে মূল্য দিল তাহা ক-এর ক্রয় মূল্য অপেক্ষা 28·3% অধিক। গ তাহার ক্রয় মূল্যের উপর শতকরা কত লাভ করিয়াছিল ?

*( C. U., I. A.—Com. 1930 )*

22. এক ব্যক্তি তাহার সমস্ত মূলধন পর পর চারটি উদ্যম ( venture )-এ বিনিয়োগ করিল। প্রথম উদ্যমে তাহার শতকরা 100 ভাগ লাভ হইল এবং পরবর্তী প্রত্যেক উদ্যমে তাহার শতকরা 20 ভাগ করিয়া ক্ষতি হইল। মূল মূলধনের উপর তাহার শতকরা কত লাভ হইল নির্ণয় কর। *( C. U., I. A.—Com. 1943 )*

23. উৎপাদনকারী 20% লাভে, পাইকার 25% লাভে ও খুচরা-বিক্রেতা 40% লাভে জিনিস বিক্রয় করিলে, যে জিনিস খুচরা-বিক্রেতার দোকানে (*i*) টা. 350-এ, (ii) পা. 2·10 পেনি-তে ক্রয় করা হয়, তাহার উৎপাদন ব্যয় কত ? (100 পে. = 1 পা.)

*( C. U. I. A.—Com. 1933 ; P. U. 1946 )*

24. উৎপাদনকারী পাইকারের নিকট জিনিস বিক্রয়ে $12\frac{1}{2}$% লাভ করে ; পাইকার আবার সেই জিনিস খুচরা বিক্রেতার নিকট বিক্রয়ে 15% লাভ করে এবং খুচরা বিক্রেতা উহা খরিদ্দারকে 10% লাভে বিক্রয় করে। জিনিসটি ক্রয়ে খরিদ্দারের টা. 38/50 প.

মূল্য লাগিলে, জিনিসটির উৎপাদনে উৎপাদকের কত ব্যয় হইয়াছিল ( **what was the cost to the manufacturer** ) ? ( *G. U.* )

**25.** উৎপাদনকারী 10% লাভে একটি জিনিস পাইকারকে বিক্রয় করে ; পাইকার আবার তাহা 12% লাভে খুচরা বিক্রেতাকে বিক্রয় করে। খুচরা বিক্রেতা জিনিসটি টা. 23/10 প.-এ বিক্রয় করিয়া 20% লাভ করিয়া থাকিলে, জিনিসটির উৎপাদন ব্যয় কত ? ( *C. U., Pre-Univ. 1961* )

**26.** এক ব্যক্তি 8% লাভে একটি ঘোড়া বিক্রয় করিল। ঘোড়াটি 27 টাকা কমে বিক্রয় করিলে, তাহার 10% লোকসান হইত। ঘোড়াটির ক্রয় মূল্য কত ?

( *C. U., B. Com. 1967 Old Regulation* )

**27.** 10% লোকসানে একটি জিনিস বিক্রয় করা হইয়াছিল। জিনিসটি 50 টাকা অধিক মূল্যে বিক্রয় করা হইলে 15% লাভ হইত। উহা কত মূল্যে বিক্রয় করা হইয়াছিল ? $6\frac{1}{4}$% লাভ করিতে হইলে উহাকে কি মূল্যে বিক্রয় করিতে হইত ? ( *G. U. 1962* )

**28.** একটি জিনিস 10·5% ক্ষতিতে বিক্রয় করিলে, যাহা পাওয়া যায়, $6\frac{1}{8}$% লাভে বিক্রয় করিলে, তদপেক্ষা টা. 14/80 প. অধিক পাওয়া যায়। জিনিসটির ক্রয় মূল্য কত ?

**29.** এক ব্যবসায়ী 5% লাভে একটি জিনিস বিক্রয় করে। জিনিসটি 5% কমে ক্রয় করিয়া 1 টাকা কমে বিক্রয় করিলে, তাহার 10% লাভ হইত। জিনিসটির ক্রয় মূল্য নির্ণয় কর। ( *G. U . 1963* )

**30.** একটি জিনিস যে মূল্যে বিক্রয় করা হয়, তাহাতে 15% লাভ হয় ; জিনিসটির ক্রয় মূল্য 10% কম হইলে, এবং উহাকে উহার পূর্ব বিক্রয় মূল্যের 15% কমে বিক্রয় করা হইলে, টা. 8/70 প. কম লাভ হয়। জিনিসটির ক্রয়মূল্য কত ?

***31.** কোন জিনিসের ক্রয় মূল্যে 95প. পার্থক্য হইলে, ঐ জিনিস বিক্রয় করিয়া এক ব্যবসায়ীর $7\frac{1}{2}$% লাভের পরিবর্তে 5% লোকসান হইত। জিনিসটির ক্রয় মূল্য কত ?

***32.** দুইটি ক্যামেরা ( **camera** )-র প্রত্যেকটি 200 টাকায় বিক্রয় করায়, এক ক্যামেরা-বিক্রেতার একটিতে 20% লাভ ও অপরটিতে 20% ক্ষতি হইল। মোট ব্যয় ( **outlay**, নিয়োজিত অর্থ, ক্রয় মূল্য )-এর উপর তাহার লাভ বা ক্ষতির শতকরা হার নির্ণয় কর। ( *North Beng. Pre.-Univ. 1963* )

**33.** এক ব্যক্তি মোট 1,600 টাকা ব্যয় করিয়া প্রত্যেক প্রকারের কয়েকখানি করিয়া দুই প্রকার কম্বল ক্রয় করিল। একপ্রকার কম্বলের প্রত্যেকখানির মূল্য টা. 64 ও অপর প্রকারের প্রত্যেকখানির মূল্য টা. 72. সে প্রত্যেকখানি 68 টাকা মূল্যে দুই প্রকারের সবগুলি কম্বলই বিক্রয় করিয়া ফেলিল। ইহাতে তাহার মোটের উপর 2% লাভ হইয়া থাকিলে, সে দ্বিতীয় প্রকারের কতগুলি কম্বল ক্রয় করিয়াছিল ?

***34.** এক খুচরা বিক্রেতা প্রতিটি 6 টাকা দরের দুই গ্রোস বাতির ঢাকনা ( **lamp shades** ) ক্রয় করিল। ঢাকনাগুলির কতকগুলিতে খুঁত থাকায় ঐগুলি সে প্রতিটি টা. 4/50 প. মূল্যে বিক্রয় করিল ; ইহাতে তাহার প্রত্যাশিত 25% লাভের পরিবর্তে $20\frac{5}{8}$% লাভ হইল। কতগুলি ঢাকনায় খুঁত ছিল ? (*C. U., I. A.—Com. 1958*)

**35.** একটি রেডিও 25% লাভে বিক্রয় করিয়া, বিক্রয়লব্ধ অর্থ ও তাহার উপর আরও টা. 12/50প. দিয়া দ্বিতীয় একটি রেডিও ক্রয় করা হইল এবং ইহাও 30% লাভে বিক্রয় করিয়া. বিক্রয়লব্ধ অর্থ ও তাহার উপর আরও টা. 27/50প. দিয়া তৃতীয় একটি রেডিও ক্রয় করা হইল। তৃতীয়টির ক্রয় মূল্য টা. 450 হইলে, প্রথমটির ক্রয় মূল্য কত ?

**36.** প্রতিটি জিনিস 78 টাকায় বিক্রয় করিলে, আমার শতকরা যত হারে লাভ হয়, মূল্য বাড়াইয়া 85 টাকা করিলে, তদপেক্ষা 10 অধিক হারে লাভ হয়। শেষের বিক্রয় মূল্যে আমি শতকরা কত হারে লাভ করিয়াছি ? ( *C. U., I. A.—Com. 1936* )

**37.** এক চা-ব্যবসায়ী তাহার মোট মালের 55%, 26% লাভে ও 36%, 15% লাভে এবং অবশিষ্ট চা খারাপ থাকাতে ( which was damaged ) 22·5% ক্ষতিতে বিক্রয় করিল। মোট ব্যয় ( outlay, নিয়োজিত অর্থ, ক্রয় মূল্য )-এর উপর তাহার লাভ বা ক্ষতির শতকরা হার নির্ণয় কর। ( *Burd., B. Com. 1962*)

***38.** এক চা-ব্যবসায়ী তাহার মোট পুঁজি ( stock )-এর $37\frac{1}{2}$%, 10% লাভে বিক্রয় করিল, কিন্তু পুঁজির অপর $\frac{2}{5}$ অংশ বিক্রয়ে তাহার 6% ক্ষতি হইল। মোটের উপর সে 5% লাভ করিয়া থাকিলে, অবশিষ্টের বিক্রয় হইতে তাহার শতকরা লাভের হার কত ? তাহার মোট লাভ 73 টাকা হইয়া থাকিলে, তাহার মোট ব্যয় ( outlay, নিয়োজিত অর্থ, ক্রয় মূল্য ) কত হইয়াছিল নির্ণয় কর। ( *P. U. 1942* )

***39.** এক ব্যবসায়ী বিক্রয় মূল্যের উপর মোট 20% লাভ ( gross profit of 20% ) করে। পণ্যের ক্রয়মূল্য 12% বাড়িলে ও সে বিক্রয় মূল্য 8% বাড়াইয়া দিলে, ক্রয় মূল্যের উপর তাহার মোট লাভের বর্তমান শতকরা হার কত হইবে ?

***40.** এক খুচরা বিক্রেতা বিক্রয় মূল্যের উপর 25% লাভে তাহার পণ্য বিক্রয় করে। পরে, পণ্যের ক্রয় মূল্য 6% কমিয়া গেলে, সে বিক্রয় মূল্য 4% কমাইয়া দিল। এইরূপ পরিবর্তিত অবস্থায় ( under such changed conditions ), বিক্রয় মূল্যের উপর তাহার লাভের শতকরা হার নির্ণয় কর। ( *C. U., I. A.—Com. 1958* )

***41.** পূর্বে ক ক্রয় মূল্যের উপর 15% লাভে মাল বিক্রয় করিত। সম্প্রতি ক্রয় মূল্য 30% কমায় (ক) বিক্রয় মূল্য 29% কমান হইলে, ক্রয় মূল্যের উপর ক-এর লাভের বর্তমান শতকরা হার কত ? ( *C. U., I. A.—Com. 1956* )

(খ) বিক্রয় মূল্য শতকরা কত কমাইলে লাভের পরিমাণ পূর্ববৎ থাকে ?

**42.** এক ব্যক্তি একটি জিনিস ক্রয় করিয়া, বিক্রয় মূল্যের উপর যাহাতে 16% লাভ থাকে এইরূপ মূল্যে বিক্রয় করিল। জিনিসটির ক্রয় মূল্য 16% ও বিক্রয় মূল্য টা. 23/57 প. কম হইলে ক্রয় মূল্যের উপর তাহার 15% লাভ হইত। জিনিসটির মূল ক্রয় মূল্য নির্ণয় কর।

**43.** এক ব্যবসায়ী একটি রেডিও ও একটি রেফ্রিজারেটর ( refrigerator )-এর, রেডিওটি 32% লাভে ও ফ্রিজটি $12\frac{1}{2}$% লাভে বিক্রয় করিল। বিক্রয়লব্ধ অর্থের মোট পরিমাণ টা. 1,950 ও বিক্রয়ের উপর $16\frac{2}{3}$% মোট লাভ হইয়া থাকিলে, প্রত্যেকটির ক্রয় মূল্য কত নির্ণয় কর।

44. এক ব্যক্তি 50টি গরু 20% লাভে ও 60টি গরু 30% লাভে বিক্রয় করিয়া দেখিল যে, সে সবগুলি গরু 25% লাভে বিক্রয় করিলে যাহা পাইত তাহা অপেক্ষা 75 টাকা অধিক পাইয়াছে। এক একটি গরুর ক্রয় মূল্য কত ?

45. একটি জিনিসের বিক্রয় মূল্যের 7% উহার ক্রয় মূল্যের 8%-এর সমান এবং বিক্রয় মূল্যের 9% ক্রয় মূল্যের 10%-অপেক্ষা টা. 1 অধিক হইলে, জিনিসটির ক্রয় মূল্য, বিক্রয় মূল্য ও লাভের পরিমাণ নির্ণয় কর।

*( C. U., I. A.—Com. 1962 ; C. U., B. Com. 1964 )*

46. এক পেট্রল ব্যবসায়ী তাহার পেট্রল সরবরাহের সাইফন ( syphon, এক প্রকার বক্রনল ) ও হোস ( hose, নমনীয় নলবিশেষ )-এর সাইফনটি এরূপে তৈয়ারি করিল যাহাতে প্রতিবার পেট্রল সরবরাহের সময় হোসের মধ্যে এক লিটারের $\frac{1}{12}$ অংশ থাকিয়া যায়। গড়ে প্রতিদিন 225 জন খরিদ্দারকে 990 লিটার পেট্রল বিক্রয় করা হইলে এবং পেট্রলের বিক্রয় মূল্য লিটার প্রতি টা. 1/56 প. হইলে, ঐরূপ প্রতারণা-দ্বারা তাহার গড়ে দৈনিক কত লাভ হয় হিসাব কর। *( C. U., B. Com. )*

*47. মিথ্যা দাড়িপাল্লা ( false balance ) ব্যবহার করিয়া এক ব্যক্তি ক্রেতা ও বিক্রেতা উভয়কেই 15% ঠকায়। তাহার লাভের শতকরা হার নির্ণয় কর।

48. এক মুদির এক পাউণ্ড বাটখারাটি ওজনে আধ আউন্স কম। এই অসাধুতা দ্বারা সে শতকরা কত লাভ করে ? *( C. U., I. A.—Com. 1959 )*

49. এক কয়লা ব্যবসায়ী 28 টাকা টনে দরে 200 টনে কয়লা সরবরাহ করিবার চুক্তি করিয়া, সরবরাহ করিবার সময় দেখিলেন যে, তাঁহার যে কয়লা আছে তাহাতে অকুলান হয়। তাঁহার 21 টাকা টনে দরে কয়লা কেনা ছিল ; এখন বাকী কয়লা 32 টাকা টনে দরে কিনিয়া, সমস্ত কয়লা সরবরাহ করায় তাঁহার 360 টাকা ক্ষতি হইল। ( শেষে ) তাঁহার কত টনে কয়লা কিনিতে হইয়াছিল ?

[ **ইঙ্গিত :** 28 টাকা টনে দরে 200 টনের বিক্রয় মূল্য = টা. 28 × 200 = টা. 5600
ক্ষতি = টা. 360

∴ ( যোগ করিয়া ) 200 টনের ক্রয় মূল্য = টা. 5960 ]

*50. এক কয়লা-ব্যবসায়ী ক্রয়ের সময়ে প্রতারণা-দ্বারা প্রতি টনে 2 হন্দর লাভ করে এবং বিক্রয়ের সময়ে খরিদ্দারগণকেও টন-প্রতি 2 হন্দর পরিমাণ ঠকায়। প্রতি টন 8 টাকায় ক্রয় করিয়া 9 টাকায় বিক্রয় করিলে, দেখাও যে, তাহার ব্যয়ের উপর (on his outlay, নিয়োজিত অর্থের উপর, ক্রয় মূল্যের উপর ) $37\frac{1}{2}$% লাভ হয়। *( I. P. S. )*

[ কিনিবার সময় প্রতি টনে 2 হন্দর লাভ করিবার অর্থ বিক্রেতাকে 1 টনের দাম 8 টাকা দিয়া তাহার নিকট হইতে 22 হন্দর কয়লা লওয়া ; তাহা হইলে, ঐ কয়লা ব্যবসায়ীর 22 হন্দর কয়লার ক্রয় মূল্য পড়িল 8 টাকা। আবার, ক্রেতাকে প্রতি টনে 2 হন্দর ঠকানর অর্থ, তাহাকে 18 হন্দর কয়লা দিয়া তাহার নিকট হইতে 1 টনের বিক্রয় মূল্য 9 টাকা লওয়া ; তাহা হইলে, 18 হন্দর কয়লার বিক্রয় মূল্য = 9 টাকা। ]

*51. পণ্য-উৎপাদনের প্রাথমিক ব্যয় ( prime cost, প্রত্যক্ষ ব্যয় ) ব্যবহৃত কাঁচামালের মূল্যের 3 গুণ। কাঁচামালের মূল্য 5 : 12 অনুপাতে এবং মজুরি

( working expenses ) 3 : 5 অনুপাতে বাড়িয়া গেলে, যে জিনিসের 1,000টি উৎপাদনের প্রাথমিক ব্যয় পূর্বে টা 8,100 ছিল এখন সেই জিনিসের 1,000টি উৎপাদন করিতে গেলে প্রাথমিক ব্যয় কত পড়িবে ? আনুষঙ্গিক ব্যয় প্রাথমিক ব্যয়ের 16⅔% ধরিয়া নির্ণয় কর (ক) মোট উৎপাদন-ব্যয় ( total cost )-এর উপর 14⅔% লাভ (খ) বিক্রয়ের উপর 16% লাভ করিতে হইলে, এখন প্রতিটি কত করিয়া বিক্রয় করিতে হইবে।

[ প্রাথমিক বা প্রত্যক্ষ ব্যয়=কাঁচামালের মূল্য+মজুরি ; মোট উৎপাদন-ব্যয়=প্রাথমিক বা প্রত্যক্ষ ব্যয়+আনুষঙ্গিক ব্যয়। ]

**52.** একখানি পুস্তকের মুদ্রণের ও বাঁধাইবার মোট ব্যয়ের এক অংশ স্থির এবং অপর অংশ পুস্তক-সংখ্যার সমানুপাতী (the cost of printing and binding a certain book is partly constant and partly proportional to the number of books )। 10% লাভে ঐ পুস্তকের 3000 খানির বিক্রয় মূল্য টা. 11,000 এবং ঐ পুস্তকের 4,000 খানির মুদ্রণ ও বাঁধানর ব্যয় টা. 13,000. 10% ক্ষতিতে ঐ পুস্তকের 5000 খানির বিক্রয় মূল্য কত ? ( *Burd., B. Com. 1966* )

***53.** এক ব্যবসায়ী বার্ষিক 1,800 টাকা বেতন ও সংগৃহীত অর্ডারের উপর 5% কমিশনে একজন ভ্রাম্যমাণ প্রতিনিধি ( traveller ) নিয়োগ করিল। প্রথম চার বৎসরে সে যথাক্রমে টা. 50,000, টা. 74,000, টা. 97,600 ও টা. 1,08,600-এর অর্ডার সংগ্রহ করিল ; মালের বিক্রয় মূল্য ছিল ক্রয়মূল্যের 33⅓% অধিক। ভ্রাম্যমাণ প্রতিনিধির প্রতি বৎসর কত করিয়া বেতন প্রাপ্য হইয়াছিল ( to what salary was the traveller entitled each year ) ? উল্লিখিত মাল বিক্রয়ে বিক্রয় মূল্যের 2% অতিরিক্ত ব্যয় হইয়া থাকিলে, ভ্রাম্যমাণ প্রতিনিধির প্রচেষ্টায় ঐ ব্যবসায়ীর ঐ চার বৎসরের প্রতি বৎসরে নীট লাভ কত হইয়াছিল ?

( *C. U., I. A.—Com. 1954* )

**54.** এক ব্যবসায়ী প্রতিষ্ঠান মালের ক্রয় মূল্যের সহিত 20% যোগ দিয়া তাহার এজেন্টদিগকে 9,600 টাকার চালান করিয়া মাল পাঠাইল ( invoices goods to their agents at Rs. 9,600 which represents 20% added to their cost price )। মাল পাঠান বাবত ব্যয় পড়িল টা. 1,600 এবং অর্ধেক মাল চালান-মূল্য ( invoice price )-এর দ্বিগুণ মূল্যে বিক্রয় হইল। এজেন্টদিগের খরচ ও কমিশন টা. 2,000 পড়িলে, প্রকৃত নীট লাভ ( actual net profit ) নির্ণয় করিয়া উহা মালের ক্রয় মূল্যের শতাংশরূপে প্রকাশ কর। ( *C. U., I. A.—Com. 1950* )

**55.** এক বেচা-কেনায় ( on a certain transaction ), বিক্রয়ের উপর ক্ষতির শতকরা হার [ loss percent on the turnover ( sale ) ] S-দ্বারা ও ক্রয় মূল্যের উপরে তুল্য ক্ষতির শতকরা হার ( equivalent loss percent on the cost price ) C-দ্বারা সূচিত হইলে, দেখাও যে,

$$S=\frac{100C}{100-C} \text{ ও } C=\frac{100S}{100+S}.$$

উক্ত ফল-সাহায্যে দেখাও যে, বিক্রয় মূল্যের উপর 10% ক্ষতি, ক্রয় মূল্যের উপর $9\frac{1}{11}\%$ ক্ষতির সমান।

**56.** নিম্নলিখিত বিবরণ হইতে **(ক)** ক্রয় মূল্যের উপর, **(খ)** বিক্রয় মূল্যের উপর লাভের শতকরা হার হিসাব কর :

| | ক্রয় মূল্য | লিখিত মূল্য (marked price) | ব্যাজ (discount) |
|---|---|---|---|
| সিলিং ফ্যান ( Ceiling Fan ) | টা. 130/- | টা. 160/- | 5% |
| টেবিল ফ্যান ( Table Fan ) | টা. 110/- | টা. 140/- | 5% |
| সেলাই কল (Sewing Machine) | টা. 250/- | টা. 320/- | $2\frac{1}{2}\%$ |

( *Burd. Entrance 1963* )

**57.** নিম্নের বিবরণ হইতে **(ক)** ক্রয় মূল্যের উপর, **(খ)** বিক্রয় মূল্যের উপর লাভের শতকরা হার নির্ণয় কর :

| | ক্রয় মূল্য টা. | বিক্রয় মূল্য ( মোট ) টা. | ব্যাজ |
|---|---|---|---|
| রেডিও | 425·40 | 496·00 | $3\frac{3}{4}\%$ |
| ক্যামেরা | 327·50 | 420·00 | $7\frac{1}{2}\%$ |
| অফিস ঘড়ি | 190·00 | 220·00 | 5% |

( *W. B. S. B., H. S. 1962* )

## উত্তরমালা

**2.** টা. 73/50 প.। **3.** (i) $23\frac{1}{13}\%$ ; (ii) $18\frac{3}{4}\%$। **5.** (i) 70 টাকা ; (ii) 105 টাকা। **6.** 12%। **7.** 25%। **8.** টা. 792. **9.** টা. 125, টা. 156/25 প.। **10.** টা. 192/50 প., 16% লাভ। **11.** 140 টাকা। **12.** 240. **13.** ক্ষতি $21\frac{1}{19}\%$। **14.** 20. **15.** ক্রয় মূল্যের 25%। **16.** (i) 50% ; (ii) $33\frac{1}{3}\%$। **17.** (i) $14\frac{2}{7}\%$ ; (ii) $12\frac{1}{2}\%$। **18.** টা. 19/75 প.। **19.** টা. 1171/88 প. ( প্রায় )। **20.** ক্ষতি 4%, একই। **21.** 5·1% ( প্রায় )। **22.** 2·4%। **23.** (i) টা. 166/67 প. ( প্রায় ) ; (ii) 1 পা.। **24.** টা. 27/05 প.। **25.** টা. 15/63 প.। **26.** 150 টাকা। **27.** টা. 180, টা. 212/50 প.। **28.** টা. 88/80 প.। **29.** টা. 200. **30.** টা. 120. **31.** টা. 7/22 প.। **32.** ক্ষতি 4%। **33.** 8 খানি। **34.** 24. **35.** টা. 250. **36.** $21\frac{3}{7}\%$। **37.** 17·675%। **38.** $16\frac{2}{3}\%$ ; টা. 1,460. **39.** 20·54% ( প্রায় )। **40.** $26\frac{9}{19}\%$। **41.** (ক) $16\frac{9}{14}\%$ ; (খ) $26\frac{2}{33}\%$। **42.** টা. 105. **43.** রেফ্রিজারেটর : টা. 1,000, রেডিও : টা. 625. **44.** টা. 150. **45.** টা. 350.

টা. 400, টা. 50. **46.** দৈনিক টা. 29/25 প.। **47.** $32\frac{1}{4}\%$। **48.** $3\frac{7}{31}\%$ : **49.** 160 টনে। **51.** টা. 15,480 ; (ক) টা. 20/64 প. ; (খ) টা. 21/50 প.। **52.** টা. 14,400. **53.** মাহিনা : টা. 4,300, টা. 5,500, টা. 6,680, টা. 7,230 ; লাভ : টা. 7,200, টা. 11,520, টা. 15,768, টা. 17,748. **54.** টা. 2,800, 70%।

**56.**

| | (ক) ক্রয় মূল্যের উপর লাভের শতকরা হার | (খ) বিক্রয় মূল্যের উপর লাভের শতকরা হার |
|---|---|---|
| সিলিং ফ্যান | $16\frac{12}{13}\%$ | $14\frac{9}{19}\%$ |
| টেবিল ফ্যান | $20\frac{10}{11}\%$ | $17\frac{39}{133}\%$ |
| সেলাই কল | $24\frac{4}{5}\%$ | $19\frac{34}{39}\%$ |

**57.**

| | (ক) ক্রয় মূল্যের উপর লাভের শতকরা হার | (খ) বিক্রয় মূল্যের উপর লাভের শতকরা হার |
|---|---|---|
| রেডিও | 12·22% ( প্রায় ) | 10·89% ( প্রায় ) |
| ক্যামেরা | 18·63% ( প্রায় ) | 15·70% ( প্রায় ) |
| অফিস ঘড়ি | 10% | $9\frac{1}{11}\%$ = 9·1% ( প্রায় )। |

## 7

# মিশ্র-সংক্রান্ত প্রশ্নাবলী
# ( Problems on Mixture )

### 7.1. মিশ্র : প্রত্যক্ষ ও বিপরীত

মিশ্র-সংক্রান্ত প্রশ্নাবলী সাধারণতঃ দুই প্রকারের : প্রত্যক্ষ ( direct ) ও বিপরীত ( inverse )।

### 7.2. প্রত্যক্ষ প্রশ্নাবলী ( Direct Problems )

প্রত্যক্ষ প্রশ্নাবলীতে মিশ্রের উপাদান-সমূহের প্রত্যেকটির পরিমাণ বা ওজন এবং মূল্য দেওয়া থাকে ; ইহাদের সাহায্যে মিশ্রের মূল্য নির্ধারণ করিতে বলা হয়।

$n$ সংখ্যক উপাদানের মিশ্রণে গঠিত কোন মিশ্রে, মনে কর, উপাদানগুলির পরিমাণ বা ওজন যথাক্রমে $w_1, w_2, w_3, \cdots\cdots, w_n$, এবং উপাদানগুলির একক পরিমাণের বা একক ওজনের মূল্য যথাক্রমে $p_1, p_2, p_3, \cdots\cdots, p_n$, ; তাহা হইলে মিশ্রের উপাদানগুলির $w_1$, $w_2$, প্রভৃতি যে-যে পরিমাণ বা ওজন ঐ মিশ্রে আছে তাহাদের মূল্য যথাক্রমে,

$$p_1w_1,\ p_2w_2,\ p_3w_3,\ \cdots\cdots,\ p_nw_n\ ;$$

এখন মিশ্রের একক ওজন বা পরিমাণের মূল্য $P$ হইলে, মিশ্রের মোট ওজন বা মোট পরিমাণ $w_1+w_2+w_3+\ \cdots\ +w_n$ বলিয়া,

$$\text{মিশ্রের মোট মূল্য} = P(w_1+w_2+w_3+\cdots\cdots+w_n)\ ;$$

এখন স্পষ্টই, মিশ্রের মোট মূল্য = মিশ্রের বিভিন্ন উপাদানগুলির মূল্য-সমষ্টি ;

$$\therefore\ P(w_1+w_2+w_3+\cdots+w_n) = p_1w_1+p_2w_2+p_3w_3+\cdots+p_nw_n\ ;$$

$$\therefore\ P = \frac{p_1w_1+p_2w_2+p_3w_3+\cdots+p_nw_n}{w_1+w_2+w_3+\cdots+w_n} = \frac{\Sigma pw}{\Sigma w},$$

অর্থাৎ, মিশ্রের মূল্য = $\dfrac{\text{উপাদানসমূহের মোট মূল্য}}{\text{উপাদানসমূহের মোট পরিমাণ বা ওজন}}$।

### 7.3. উদাহরণ ও সমাধান

**উদা. 1.** এক মুদি টা. 5/50 প. কিলোগ্রাম দরের 6 কিলোগ্রাম, 6 টাকা কিলোগ্রাম দরের 4 কিলোগ্রাম এবং টা 6/50 প. কিলোগ্রাম দরের 10 কিলোগ্রাম চা একত্র মিশ্রিত করিল। মিশ্রের প্রতি কিলোগ্রামের মূল্য নির্ণয় কর। 20% লাভ করিতে হইলে, মিশ্রের প্রতি কিলোগ্রাম কি দরে বিক্রয় করিতে হইবে ?

*( A grocer mixes 6 Kg. of tea @ Rs. 5·50 P. per Kg., 4 Kg. @ Rs. 6 per Kg. and 10 Kg. @ Rs. 6·50 P. per Kg.; find the price per Kg. of the mixture. What should be the selling price of the mixture to gain 20% ? )*

| | | |
|---|---|---|
| | | টা. প. |
| টা. 5·50 কিগ্রা. দরের 6 কিলোগ্রামের মূল্য | = টা. 5·50 × 6 = | 33·00 |
| টা. 6 „ „ 4 „ „ | = টা. 6 × 4 = | 24·00 |
| টা. 6·50 „ „ 10 „ „ | = টা. 6·50 × 10 = | 65·00 |
| ∴ 20 কিগ্রা. মিশ্রের মূল্য = | | 122·00 |
| ∴ 1 „ „ „ | $= \frac{122}{20} =$ | টা. 6·10 |
| | লাভ 20% ($= \frac{1}{5} =$) | টা. 1·22 |
| | ∴ নির্ণেয় বিক্রয় মূল্য = | টা. 7/32 প.। |

**উদা. 2.** এক ব্যবসায়ী যথাক্রমে টা. 4/50 প., টা. 6/10 প. এবং টা. 5/40 প. কিলোগ্রাম দরের তিন প্রকারের চা ক্রয় করিয়া তাহাদিগকে 5 : 3 : 2 অনুপাতে মিশ্রিত করিল। মিশ্রের প্রতি কিলোগ্রাম কি দরে বিক্রয় করিলে তাহার $16\frac{2}{3}\%$ লাভ হইবে? (*A merchant buys three kinds of tea at Rs 4/50 P., Rs. 6/10 P. and Rs. 5/40 P. per Kg. and mixes them in the proportion 5 : 3 : 2. At what price must he sell a Kg. of the mixture so as to make a profit of* $16\frac{2}{3}\%$ ? )

মিশ্রে তিন প্রকারের চা-এর ওজনের অনুপাত 5 : 3 : 2 বলিয়া, মনে করা যাইতে পারে, মিশ্রে ঐ তিন প্রকার চা-এর ওজন যথাক্রমে

$5k$ কিগ্রা., $3k$ কিগ্রা. ও $2k$ কিগ্রা.; এখন,

টা. 4·50 কিগ্রা. দরের $5k$ কিগ্রা.-এর মূল্য = টা. $4·50 \times 5k$ = টা. $22·50 \times k$
টা. 6·10 „ „ $3k$ „ „ „ = টা. $6·10 \times 3k$ = টা. $18·30 \times k$
টা. 5·40 „ „ $2k$ „ „ „ = টা. $5·40 \times 2k$ = টা. $10·80 \times k$

∴ $10k$ কিগ্রা. মিশ্রের মূল্য = টা. $51·60 \times k$

∴ 1 কিগ্রা. মিশ্রের মূল্য $= \frac{\text{টা. } 51·60 \times k}{10k}$ = টা. 5·16;

লাভ $16\frac{2}{3}\%$ ($= \frac{1}{6}$) = টা. 0·86;

∴ নির্ণেয় বিক্রয় মূল্য = টা. 6·02.

**দ্রষ্টব্য:** 1 গ্রাম মিশ্রের মূল্যে এবং নির্ণেয় বিক্রয় মূল্যে $k$ নাই বলিয়া, $k$-এর সকল মানের জন্য সর্বদা একই ফল পাওয়া যাইবে; অতএব, $k=1$ ধরিয়া, তিন প্রকার চা-এর প্রথম প্রকারের 5 কিগ্রা., দ্বিতীয় প্রকারের 3 কিগ্রা. ও তৃতীয় প্রকারের 2 কিগ্রা. লইয়া মিশ্র প্রস্তুত করা হইয়াছে এরূপ ধরিলেও একই ফল পাওয়া যাইবে এবং সমাধানও অপেক্ষাকৃত সহজ হইবে।

**উদা. 3.** কিয়ৎ পরিমাণ বালি মিশ্রিত ময়দায় ময়দা ও বালির অনুপাত 3 : 1; ইহার সহিত 3 কুইন্টাল বালি মিশ্রিত করিলে, ঐ অনুপাত 12 : 5 হয়। খাঁটি ময়দার পরিমাণ কত নির্ণয় কর। (*In a quantity of flour mixed with sand, the ratio of flour to sand is 3 : 1 If 3 quintals of sand are mixed with it, the ratio becomes 12 : 5. Find out the quantity of pure flour.*) (*C. U., Pre-Univ. 1969*)

3 : 1=12 : 4 বলিয়া, প্রথমে মিশ্রে 12 কু. খাঁটি ময়দা থাকিলে, বালি থাকে 4 কু.। স্পষ্টই এই মিশ্রে আর 1 কু. বালি মিশাইলেই নূতন অনুপাত 12 : 5 পাওয়া যায় ; তাহা হইলে, নূতন অনুপাত 12 : 5 পাইতে :

1 কু. বালি মিশান হইলে, মিশ্রে খাঁটি ময়দার পরিমাণ হয় 12 কু. ;

∴ 3 কু. " " " " " " "

12×3=36 কু.।

**উদা. 4.** দুধ জলের এক মিশ্রের 60 লিটারের 80% দুধ। এই মিশ্রে কি পরিমাণ জল মিশাইলে, দুধ নূতন মিশ্রের 75% হইবে ? ( *60 litres of a mixture of milk and water contain 80% milk. How much water should be added to the mixture to make the milk 75% of the new mixture ?* )

| মিশ্র | দুধের পরিমাণ | জলের পরিমাণ |
|---|---|---|
| 60 লি. | 60 লি এর 80%=48 লি. | 60 লি.−48 লি.=12 লি. |

এখন নূতন মিশ্রে জলের পরিমাণ বাড়িয়াছে, কিন্তু দুধের পরিমাণ পূর্ববৎই আছে ;

∴ নূতন মিশ্রের 75%=48 লি.
নূতন মিশ্রের 100%=$x$, মনে কর

∴ $x=\frac{48 \text{ লি.}\times 100}{75}=64$ লি. ;

[ **অথবা,** নূতন মিশ্রের 75%(=$\frac{3}{4}$)=48 লি. ; ∴ নূতন মিশ্রের পরিমাণ=48×$\frac{4}{3}$=64 লি. ]

∴ নূতন মিশ্রের 100%, অর্থাৎ নূতন মিশ্রের পরিমাণ=64 লি.

পূর্ব " " =60 লি.

∴ মিশ্রিত জলের পরিমাণ= 4 লি ।

**অথবা.** পূর্ব মিশ্রে : দুধের পরিমাণ=60 লি.-এর 80%=48 লি. ;

∴ জলের পরিমাণ=60 লি.−48 লি.=12 লি. ;

নূতন মিশ্রে : দুধ 75% আছে বলিয়া, জল আছে (100−75)%=25% ; ∴ দুধ ও জলের অনুপাত=75 : 25=3 : 1=48 : 16 ; অতএব, নূতন মিশ্রে 48 লি. দুধ থাকিলে জল থাকিবে 16 লি. ; কিন্তু পূর্ব মিশ্রে কেবলমাত্র জল মিশ্রিত করিয়া নূতন মিশ্র তৈয়ারি হইয়াছে বলিয়া, পূর্ব মিশ্রে ও নূতন মিশ্রে একই পরিমাণ দুধ থাকিবে। অতএব নূতন মিশ্রে দুধের পরিমাণ=48 লি. ;

∴ নূতন মিশ্রে জলের পরিমাণ =16 লি.

এখন, পূর্ব " " " =12 লি.

∴ মিশ্রিত জলের পরিমাণ = 4 লি. ]

**উদা. 5.** খাঁটি ঘি-এর সহিত 81 কিগ্রা. ভেজিটেবল ঘি মিশ্রিত করিয়া 73% খাঁটি ঘি তৈয়ারি করা হইল। এক দোকানদার উহাতে আরও খাঁটি ঘি মিশ্রিত করিয়া উহার উৎকর্ষ সাধন করিতে চেষ্টা করিল। কি পরিমাণ খাঁটি ঘি মিশ্রিত করিলে মিশ্রে ভেজিটেবল ঘি 22·5% হইবে ? ( *81 Kg. of vegetable ghee is mixed with pure ghee to form a mixture 73% pure. A dealer tries to improve the quality by putting a further quantity of pure ghee into the mixture. How much of pure ghee should be added to make the vegetable ghee in the mixture 22·5% ?* )

| | খাঁটি ঘি | ভেজিটেবল ঘি |
|---|---|---|
| মিশ্রে, | 73% | (100 − 73)% = 27% |

∴ মিশ্রের 27% = 81 কিগ্রা.

মিশ্রের 100% = $x$, মনে কর ;

∴ $x = \frac{81 \text{ কিগ্রা.} \times 100}{27}$

= 300 কিগ্রা. ;

∴ মিশ্রের পরিমাণ 300 কিগ্রা.।

অথবা, মিশ্রের 27% = 81 কিগ্রা. ;
∴ „ 1% = 3 কিগ্রা. ;
∴ মিশ্রের 100% বা সমগ্র মিশ্র
= 3 কিগ্রা. × 100 = 300 কিগ্রা.।

এখন নূতন মিশ্রে, খাটি ঘি-এর পরিমাণ বাড়িয়াছে, কিন্তু ভেজিটেবল ঘি-এর পরিমাণ পূর্ববৎ আছে ;

∴ নূতন মিশ্রের 22·5% = 81 কিগ্রা. ;

নূতন মিশ্রের 100% = $y$ মনে কর ;

∴ $y = \frac{81 \text{ কিগ্রা.} \times 100}{22 \cdot 5}$

= 360 কিগ্রা. ;

∴ নূতন মিশ্রের 100%, অর্থাৎ নূতন মিশ্রের পরিমাণ = 360 কিগ্রা.

এবং পূর্ব „ „ = 300 কিগ্রা.

∴ নির্ণেয় খাটি ঘি-এর পরিমাণ = 60 কিগ্রা.।

**অথবা,** মিশ্রে 73% খাঁটি ঘি আছে বলিয়া, ভেজিটেবল ঘি আছে (100 − 73)% = 27%। ∴ মিশ্রের 27% = 81 কিগ্রা. ; ∴ মিশ্রের 1% = 81 ÷ 27 = 3 কিগ্রা. ; ∴ খাঁটি ঘি-এর পরিমাণ = মিশ্রের 73% = 3 কিগ্রা. × 73 = 219 কিগ্রা.।

নূতন মিশ্রে ভেজিটেবল ঘি 22·5% বলিয়া খাঁটি ঘি (100 − 22·5)% = 77·5% ;

∴ ভেজিটেবল ঘি ও খাঁটি ঘি-এর অনুপাত = 22·5 : 77·5 = 225 : 775 = 9 : 31 = 81 : 279 ;

∴ নূতন মিশ্রে 81 কিগ্রা. ভেজিটেবল ঘি থাকিলে খাঁটি ঘি থাকিবে 279 কিগ্রা. ; কিন্তু পূর্ব মিশ্রে কেবলমাত্র খাটি ঘি মিশ্রিত হইয়াছে বলিয়া, পূর্ব মিশ্রে ও নূতন মিশ্রে একই পরিমাণ ভেজিটেবল ঘি থাকিবে ; অতএব, নূতন মিশ্রে ভেজিটেবল ঘি-এর পরিমাণ = 81 কিগ্রা. ;

∴ নূতন মিশ্রে খাঁটি ঘি-এর পরিমাণ = 279 কিগ্রা.
এখন পূর্ব „ „ „ „ = 219 „
∴ মিশ্রিত খাটি ঘি-এর পরিমাণ = 60 কিগ্রা.।

**উদা. 6.** যথাক্রমে 5 : 2, 4 : 3 ও 8 : 3 অনুপাতে মিশ্রিত দুধ ও জলের তিনটি মিশ্র-দ্বারা তিনটি সমান পাত্র পূর্ণ আছে। পাত্র তিনটির মিশ্র একটি ড্রামে ঢালা হইলে এই শেষ মিশ্রে দুধ ও জলের অনুপাত কত হইবে নির্ণয় কর। (*Three equal jars are filled with mixtures of milk and water, the proportion of milk to water being as 5 : 2, 4 : 3 and 8 : 3 respectively. The mixtures of the jars are poured into a drum. What is the proportion of milk and water in the final mixture ?*) (***W. B. S. B., H. S. 1963***)

মনে কর প্রতিটি পাত্রের ধারকত্ব $a$ লিটার। তাহা হইলে,

| | দুধের পরিমাণ | জলের পরিমাণ |
|---|---|---|
| প্রথম পাত্রে : | $\frac{5}{7}a$ লি. | $\frac{2}{7}a$ লি. |
| দ্বিতীয় পাত্রে : | $\frac{4}{7}a$ লি. | $\frac{3}{7}a$ লি. |
| তৃতীয় পাত্রে : | $\frac{8}{11}a$ লি. | $\frac{3}{11}a$ লি. |
| ∴ শেষ মিশ্রে : | $(\frac{5}{7}+\frac{4}{7}+\frac{8}{11})a$ লি $=\frac{155a}{77}$ লি. | $(\frac{2}{7}+\frac{3}{7}+\frac{3}{11})a$ লি. $=\frac{76a}{77}$ লি. |

∴ শেষ মিশ্রে দুধ ও জলের অনুপাত $=\frac{155a}{77}:\frac{76a}{77}=\underline{155:76.}$

**উদা. 7.** জলমিশ্রিত মদ দ্বারা পূর্ণ দুইটি 1 লিটার ঢাকনা-যুক্ত কাঁচের পাত্রে মদ ও জলের অনুপাত যথাক্রমে 11 : 4 এবং 10 : 5. পাত্র দুইটির মিশ্র একটি 2 লিটার কাঁচের পাত্রে ঢালিয়া নূতন মিশ্রের প্রতি লিটার 1 টাকা দরে বিক্রয় করা হইল ; ইহাতে মোট প্রাপ্তির উপর $12\frac{1}{2}\%$ লাভ হইয়া থাকিলে মদের প্রতি লিটারের ক্রয়মূল্য কত নির্ণয় কর। (*There are two one litre decanters containing liquor and water in the ratios 11 : 4 and 10 : 5 respectively. The contents of the two decanters are poured into a two litre decanter and the mixture is sold at Re. 1 per litre, thereby realising a profit of $12\frac{1}{2}\%$ on the returns. Find the cost price of a litre of liquor.*) (*C. U., I. A.—Com. 1932*)

মদের পরিমাণ : প্রথম পাত্রে $\frac{11}{15}$ লি.
দ্বিতীয় পাত্রে $\frac{10}{15}$ লি.

শেষের পাত্রে $\frac{21}{15}$ অর্থাৎ $\frac{7}{5}$ লি. ;

এখন প্রতি লিটার 1 টাকা দরে শেষের পাত্রের 2 লিটার জল-মিশ্রিত মদ বিক্রয় করিয়া 2 টাকা পাওয়া যায় এবং ইহাতে বিক্রয় মূল্য 2 টাকার $12\frac{1}{2}\%$ লাভ হয় ;

| | | |
|---|---|---|
| বিক্রয় মূল্য | টা. 2 | কিন্তু জলের কোন দাম নাই ; অতএব, |
| লাভ $12\frac{1}{2}\%$ $(=\frac{1}{8})$ | টা. 0·25 | এই ক্রয় মূল্য শেষের পাত্রের 2 লিটার-এ |
| ক্রয় মূল্য | টা. 1·75 | মদের অংশ $\frac{7}{5}$ লিটারের ক্রয় মূল্য ; |

∴ $\frac{7}{5}$ লি. মদের ক্রয় মূল্য = টা. 1·75 ;
∴ 1 লি. " " " = টা. $1·75\times\frac{5}{7}$ = <u>টা. 1/25 প.</u>।

## 74. বিপরীত প্রশ্নাবলী ( Inverse Problems )

মিশ্র-সংক্রান্ত বিপরীত প্রশ্নাবলীতে, মিশ্রের গড় ক্রয় মূল্য ও উপাদানসমূহের ক্রয় মূল্য হইতে মিশ্রে উপাদানসমূহের অনুপাত নির্ণয় করিতে বলা হয়।

**(i) দুইটি উপাদান-ঘটিত মিশ্র ( Two Ingredients ) :** মনে কর $p_1$ ও $p_2$ উপাদানদ্বয়ের একক পরিমাণ বা ওজনের ক্রয় মূল্য এবং $p$ মিশ্রের গড় ক্রয় মূল্য ; মিশ্রে উপাদান দুইটির ওজন অথবা পরিমাণ যথাক্রমে $w_1$ ও $w_2$ হইলে,

$w_1p_1+w_2p_2=$ মিশ্রের মোট মূল্য $=(w_1+w_2)p=w_1p+w_2p$ ;

(1) $p_1 > p_2$ হইলে, $w_1(p_1 - p) = w_2(p - p_2)$ ;

$$\therefore \quad \frac{w_1}{w_2} = \frac{p - p_2}{p_1 - p};$$

এবং (2) $p_1 < p_2$ হইলে, $w_2(p_2 - p) = w_1(p - p_1)$ ;

$$\therefore \quad \frac{w_1}{w_2} = \frac{p_2 - p}{p - p_1}.$$

$p$ মিশ্রের গড়মূল্য বলিয়া, উহা অবশ্যই $p_1$ ও $p_2$ এর অন্তর্বর্তী হইবে ; সুতরাং উহাকে মধ্যমূল্য বলিয়াও অভিহিত করা যায়। মূল্য $p_1$ ও $p_2$ কে এবং মধ্যমূল্য $p$কে নিম্নলিখিতরূপে সাজাইয়া, (1) ও (2)তে প্রাপ্ত নির্ণেয় $w_1 : w_2$ অনুপাত-জ্ঞাপক ফল দুইটি অনায়াসেই নির্ণয় করা যায় :




দ্রষ্টব্য। মনে রাখিতে হইবে : মধ্যমূল্য $p$ উপাদানদ্বয়ের মূল্যদ্বয়ের অন্তর্বর্তী, অর্থাৎ একটি অপেক্ষা ক্ষুদ্রতর ও অপরটি অপেক্ষা বৃহত্তর হইবে। এরূপ না হইলে, সমাধান অসম্ভব হয়। $p_1, p_2$ ও $p$ মূল্যগুলি সকলই ক্রয় মূল্য। সুতরাং প্রশ্নে কোনটির বিক্রয় মূল্যের উল্লেখ থাকিলে, তাহাকে তাহার ক্রয় মূল্যে রূপান্তরিত করিয়া পরে উপরে প্রদর্শিত বিন্যাসের অনুরূপভাবে উহাদিগকে বিন্যস্ত করিয়া ফল নির্ণয় করিতে হয়।

**উদা. 1.** দুই শ্রেণীর মোটর তৈলের একটির মূল্য প্রতি লিটার টা. 2/21 প. ও অপরটির প্রতি লিটার টা. 3/25 প. ; উহাদের এক মিশ্রের গড়-মূল্য লিটার প্রতি টা. 2/77 প. হইলে, মিশ্রে ঐ দুই শ্রেণীর তৈলের অনুপাত নির্ণয় কর।

*( Two grades of motor oil, one @ Rs. 2/21 P. per litre and the other @ Rs. 3/25 P. per litre are mixed together, so that the average price of the mixture is Rs. 2/77 P. per litre. Find their proportion in the mixture. )*

| | মূল্য | মধ্যমূল্য | অনুপাত |
|---|---|---|---|
| প্রথম শ্রেণী | টা. 2·21 ↘ | | ↗ টা. 3·25 − টা. 2·77 = টা. 0·48 |
| মিশ্র : | | টা. 2·77 | |
| দ্বিতীয় শ্রেণী : | টা. 3·25 ↗ | | ↘ টা. 2·77 − টা. 2·21 = টা. 0·56 |

∴ প্রথম ও দ্বিতীয় শ্রেণীর তৈলের নির্ণেয় অনুপাত

$= 0·48 : 0·56 = 48 : 56 = \underline{6 : 7}.$

**(ii) তিন বা তদধিক উপাদান ঘটিত মিশ্র ( Three or More Ingredients ) :**

নির্দিষ্ট গড়মূল্য-বিশিষ্ট তিন বা তদধিক উপাদানের মিশ্রে উপাদানসমূহের অনুপাত অসংখ্য হইতে পারে। $p$ মিশ্রের গড়মূল্য, $p_1$, $p_2$, $p_3$,……, $p_n$ যথাক্রমে $n$-সংখ্যক উপাদানের একক ওজন বা পরিমাণের মূল্য এবং $w_1$, $w_2$, $w_3$,……, $w_n$ যথাক্রমে মিশ্রটিতে উপাদানসমূহের ওজন বা পরিমাণ হইলে,

$$w_1p_1+w_2p_2+w_3p_3+\cdots+w_np_n=(w_1+w_2+w_3+\cdots+w_n)p,$$

বা $$w_1(p_1-p)+w_2(p_2-p)+w_3(p_3-p)+\cdots+w_n(p_n-p)=0 \quad \cdots (\text{ক})$$

একাধিক অজ্ঞাত রাশি-বিশিষ্ট একটি মাত্র সমীকরণ বলিয়া, ইহা অজ্ঞাত রাশি $w_1, w_2, w_3 \cdots, w_n$-এর অসংখ্য মানদ্বারা সিদ্ধ হয়। নীচের উদাহরণ হইতে অর্থ সুস্পষ্ট হইবে।

**উদা.** 2. টা. 4/20 প., টা. 3/80 প. ও টা. 4/50 প. কিলোগ্রাম দরের তিন প্রকার চা-এর এক মিশ্রের গড়মূল্য কিগ্রা. প্রতি 4 টাকা। মিশ্রে ঐ তিন প্রকার চা কি অনুপাতে আছে নির্ণয় কর। ( *The average price of a mixture containing tea at Rs. 4/20 P. per Kg., Rs. 3/80 P. per Kg. and Rs. 4/50 P. per Kg. is Rs. 4 per Kg. Find the proportion of different quantities of tea in the mixture.* )

| মূল্য ($p_r$) | গড়মূল্য ($p$) | অন্তর ($p_r-p$) |
|---|---|---|
| টা. 4·20 | | টা. 0·20 |
| টা. 3·80 | টা. 4 | —টা. 0·20 |
| টা. 4·50 | | টা. 0·50 |

নির্ণেয় অনুপাত $w_1 : w_2 : w_3$ হইলে, উপরের (ক) অনুসারে,

টা. $0·20\times w_1$ − টা. $0·20\times w_2$ + টা. $0·50\times w_3=0$,

বা $2w_1-2w_2+5w_3=0$; … … (1)

$w_1$ ও $w_3$ অজ্ঞাত রাশি দুইটির মান যদৃচ্ছাক্রমে লইলে, তিনটি দ্বারা সমীকরণটি সিদ্ধ হয়, দ্বিতীয়টির এরূপ একটি মান সর্বদাই নির্ণয় করা সম্ভব বলিয়া, $w_1$, $w_2$ ও $w_3$-এর অসংখ্য মান-দ্বারা সমীকরণ (1)-টি সিদ্ধ হয়; সুতরাং মিশ্রে ঐ তিন প্রকার চা-এর অনুপাত $w_1 : w_2 : w_3$-এর সংখ্যাও অসংখ্য। যেমন,

| $w_1$ | $w_2$ | $w_3$ | $w_1 : w_2 : w_3$ |
|---|---|---|---|
| 5 | 18 | 26/5 | 5 : 18 : 26/5 = 25 : 90 : 26 ; |
| 1 | 3 | 4/5 | 1 : 3 : 4/5 = 5 : 15 : 4 ; |
| 4 | 9 | 2 | 4 : 9 : 2 ; |
| 5 | 10 | 2 | 5 : 10 : 2 ; |

ইত্যাদি অসংখ্য সমাধানের উদ্ভব হইবে।

**বিকল্প পদ্ধতি :** গড়মূল্য যাহাতে মধ্যে থাকে এবং প্রত্যেক প্রকার চা যাহাতে অন্ততঃ একবার ধরা হয় এইরূপে তিন প্রকার চা-এর দুইটি দুইটি করিয়া লইয়া অনুপাত নির্ণয় করা হইল।

| | মূল্য | গড়মূল্য | অন্তর |
|---|---|---|---|
| প্রথম প্রকার : | টা. 4·20 | | টা. 0·20 |
| মিশ্র : | | টা. 4 | |
| দ্বিতীয় প্রকার : | টা. 3·80 | | টা. 0·20 |



∴ প্রথম ও দ্বিতীয়ের অনুপাত = ·20 : ·20 = 1 : 1.

| | | | |
|---|---|---|---|
| দ্বিতীয় প্রকার : | টা. 3·80 | | টা. 0·50 |
| মিশ্র : | | টা. 4 | |
| তৃতীয় প্রকার : | টা. 4·50 | | টা. 0·20 |

∴ দ্বিতীয় ও তৃতীয়ের অনুপাত = ·50 : ·20 = 5 : 2.

∴ প্রথম, দ্বিতীয় ও তৃতীয় প্রকারের একটি অনুপাত
= 1 : (1+5) : 2 = 1 : 6 : 2.

আবার, প্রথম ও দ্বিতীয়ের অনুপাত 1 : 1 = 2 : 2 বলিয়া, উহা 2 : 2 ধরিলে, প্রথম, দ্বিতীয় ও তৃতীয় প্রকারের আর একটি অনুপাত হয় 2 : 7 : 2 ; দ্বিতীয় ও তৃতীয়ের অনুপাত 5 : 2 = 15 : 6 বলিয়া, উহা 15 : 6 ধরিলে, প্রথম, দ্বিতীয় ও তৃতীয় প্রকারের আর একটি অনুপাত = 1 : (1+15) : 6 = 1 : 16 : 6.

এইরূপ অসংখ্য অনুপাত পাওয়া যায়। পরীক্ষা করিলে দেখা যাইবে, প্রতিক্ষেত্রেই গড়মূল্য = টা. 4.

## 7.5. উদাহরণ ও সমাধান

**উদা. 1.** এক দোকানদার যথাক্রমে 6 টাকা ও 15 টাকা কুইন্টাল দরের দুই প্রকার শস্য এইরূপে মিশ্রিত করিল যাহাতে মিশ্রের প্রতি কুইন্টাল টা. 8/25 প. দরে বিক্রয় করিয়া সে 10% লাভ করিতে পারে। কি অনুপাতে দুই প্রকার শস্য মিশ্রিত করা হইয়াছিল ? ( *A dealer mixes two varieties of grains costing Rs. 6 per quintal and Rs. 15 per quintal in such a way that he can gain 10% by selling the resulting mixture at Rs. 8/25 P. per quintal. What is the proportion in which the grains are mixed ?* )

( *W. B. S. B., H. S. 1960* )



| ক্রয় মূল্য | লাভ | বি. মূল্য |
|---|---|---|
| টা. 100 | টা. 10 | টা. 110 ↓ |
| $x$ | ← | টা. 8·25 |

$$\therefore\ x = \frac{\text{টা. } 100 \times 8{\cdot}25}{110}$$
= টা 7·50



| মূল্য | মধ্যমূল্য | অনুপাত |
|---|---|---|
| টা. 6 | | টা 7 50 |
| | টা. 7·50 | |
| টা. 15 | | টা. 1·50 |

∴ প্রথম ও দ্বিতীয় প্রকার শস্যের অনুপাত = টা. 7·50 : টা. 1·50 = 75 : 15
= 5 : 1.

**উদা. 2.** এক প্রকার চা-এর প্রতি কিলোগ্রাম টা. 2/70 প -এ বিক্রয় করায় এক মুদির 10% লোকসান হয় ও অপর এক প্রকার চা-এর প্রতি কিলোগ্রাম টা. 4/50 প.-এ বিক্রয় করায় তাহার $12\frac{1}{2}$% লাভ হয়। ঐ দুই প্রকার চা কি অনুপাতে মিশ্রিত করিয়া মিশ্রিত চা-এর প্রতি কিলোগ্রাম টা. 3/95 প.-এ বিক্রয় করিলে তাহার 25% লাভ হইবে? (*A grocer sells one kind of tea at Rs. 2/70 P. per Kg. and loses 10 percent and another at Rs. 4/50 P. per Kg. and gains $12\frac{1}{2}$ percent. How the two quantities of tea should be mixed, so that the mixture may be sold at Rs 3/95 P. per Kg. at a profit of 25 percent?*) (*I. C. W. A. I.*)

প্রথম প্রকার : ক্রয় মূল্যের 90% = টা 2·70 ; ∴ ক্রয় মূল্য $= 2·70 \times \frac{100}{90}$ = টা 3 ;

দ্বিতীয় প্রকার : $12\frac{1}{2}\% = \frac{1}{8}$ ; ∴ ক্রয় মূল্য + ক্রয় মূল্যের $\frac{1}{8}$ = বিক্রয় মূল্য = টা. 4·50 ;

বা ক্রয় মূল্যের $\frac{9}{8}$ = টা. 4·50 ; ∴ ক্রয় মূল্য = টা. $4·50 \times \frac{8}{9}$ = টা. 4 ;

মিশ্র : ক্রয় মূল্যের 125% = টা. 3·95 ; ∴ ক্রয় মূল্য = টা. $3·95 \times \frac{100}{125}$
= টা. 3·16 ;

| | ক্রয় মূল্য | ক্রয় মূল্য | অন্তর |
|---|---|---|---|
| 1ম প্রকার : | টা. 3 ↘ | | টা. (4 − 3·16) = টা. 0·84 |
| মিশ্র | | টা. 3·16 | |
| 2য় প্রকার : | টা. 4 ↗ | | টা. (3·16 − 3) = টা. 0·16 |

∴ মিশ্রে প্রথম ও দ্বিতীয় প্রকার চা-এর অনুপাত
= 0·84 : 0·16 = 84 : 16
= 21 : 4.

**উদা. 3.** এক ব্যবসায়ী ডজন টা. 1/20 প. ও ডজন 80 প. দরে দুই প্রকার কমলালেবু ক্রয় করিল। উহাদিগকে একত্র মিশান হইল ও ঐ ব্যবসায়ী উহাদিগকে টা. 1/35 প.-এ 15 টা দরে বিক্রয় করিয়া মোট ক্রয় মূল্যের উপর $12\frac{1}{2}$% লাভ করিল। উভয় প্রকার লেবুর সংখ্যার অনুপাত নির্ণয় কর। (*A dealer buys oranges of two qualities, one at Re 1/20 P. a dozen and the other at 80 P. a dozen. These were mixed up and he sells them at 15 for Re. 1/35 P. and thereby makes $12\frac{1}{2}$% on his total outlay. Find the ratio of the number of oranges of the two kinds.*) (*C. U., I. A. Com.—1936*)

15টির বিক্রয় মূল্য টা. 1·35 ; ∴ 1 ডজনের বিক্রয় মূল্য = টা. $1·35 \times \frac{12}{15}$ = 108 প. ;

| ক্রয় মূল্য | লাভ | বি. মূল্য |
|---|---|---|
| 100 প. | $12\frac{1}{2}$ প. | $\frac{225}{2}$ প. ↓ |
| $x$ ← | | 108 প. |

∴ $x = \frac{100 \text{ প.} \times 108}{\frac{225}{2}}$ = 96 প.।

অথবা, $112\frac{1}{2}$% ক্র. মূ. = 108 প.,
বা $\frac{225}{200}$ ক্র. মূ. = 108 প.

∴ 1 ডজনের ক্রয় মূল্য = 96 প. ;

অথবা, ক্র. মূ. + ক্র. মূ.-এর $12\frac{1}{2}$% = 108 প.,
বা ক্র. মূ. + ক্র. মূ.-এর $\frac{1}{8}$ = 108 প.,
বা ক্র. মূ.-এর $\frac{9}{8}$ = 108 প.।

| মূল্য | মধ্যমূল্য | অনুপাত |
|---|---|---|
| 120 প. ↘ | | ↗ 16 প. |
| | 96 প. | |
| 80 প. ↗ | | ↘ 24 প. |

∴ প্রথম ও দ্বিতীয় প্রকার লেবুর সংখ্যার অনুপাত = 16 প. : 24 প. = 2 : 3.

**উদা. 4.** মিশ্রণের সময়ে 1% চা নষ্ট হইয়া গেলে, যথাক্রমে টা. 4·50 ও টা. 7·00 কিগ্রা. দরের দুই প্রকার চা ক্রয় করিয়া, এক ব্যবসায়ী উহাদিগকে কি অনুপাতে মিশ্রিত করিলে, মিশ্রের প্রতি কিগ্রা. টা. 5·50-এ বিক্রয় করিয়া ঐ ব্যবসায়ীর 8·9% লাভ হইবে ? ( *In mixing tea, 1 percent is wasted. In what proportion must a dealer mix two grades of tea which cost him Rs 4·50 and Rs. 7·00 per Kg. respectively so as to gain 8·9 percent by selling the mixture at Rs. 5·50 per Kg ?* ) ( *G. U. 1964* )

1% চা নষ্ট হইবার অর্থ প্রতি 100 কিলোগ্রামে 1 কিলোগ্রাম চা নষ্ট হওয়া ; এইরূপ নষ্ট হইয়া যাইবার পরে ব্যবসায়ী মিশ্রের বিক্রয় মূল্য এরূপভাবে নির্দিষ্ট করিল যাহাতে তাহার 8·9% লাভ হয় ; তাহা হইলে,

মিশ্রের 1 কিগ্রা. এর ক্রয় মূল্যের ( অর্থাৎ যে-মূল্যে বিক্রয় করিলে লাভ-লোকসান কিছুই হয় না তাহার ) 108·9% = বিক্রয় মূল্য = টা. 5·50 ;

∴ 1% নষ্ট হইবার পরে মিশ্রের 1 কিগ্রা. এর ক্রয় মূল্য

$$= \text{টা.}\frac{5\cdot50 \times 100}{108\cdot9} = \text{টা.}\frac{500}{99},$$

বা 1% নষ্ট হইবার পরে মিশ্রের 99 কিগ্রা. এর ক্রয় মূল্য

$$= \text{টা.}\frac{500}{99} \times 99 = \text{টা. } 500.$$

এখন মিশ্রের 100 কিগ্রা. এর 1% নষ্ট হওয়ায় দাঁড়ায় 99 কিগ্রা. ; সুতরাং 1% করিয়া নষ্ট না হইলে যে মিশ্র হইত তাহার 100 কিগ্রা. এর ক্রয় মূল্য = টা. 500 ;

∴ এইরূপ মিশ্রের 1 কিগ্রা. এর ক্রয় মূল্য = টা. 5 ; তাহা হইলে,

| | মূল্য | মধ্যমূল্য | অন্তর |
|---|---|---|---|
| প্রথম প্রকার : | টা. 4·50 ↘ | | টা. (7 − 5) = টা. 2 |
| মিশ্র : | | টা. 5 | |
| দ্বিতীয় প্রকার : | টা. 7 ↗ | | টা. (5 − 4·50) = টা. ·50 |

∴ প্রথম ও দ্বিতীয় প্রকার চা-এর অনুপাত
= 2 : ·50
= 2 : $\frac{1}{2}$ = 4 : 1.

**উদা. 5.** স্বর্ণ এবং রৌপ্যের এক মিশ্রের 8,000 গ্রামের মূল্য 38,880 টাকা, কিন্তু ঐ মিশ্রে স্বর্ণ ও রৌপ্যের ওজন পরস্পর পরিবর্তিত হইলে, উহার মূল্য হইত মাত্র 26,320 টাকা। স্বর্ণের প্রতি 10 গ্রামের মূল্য 80 টাকা হইলে, ঐ মিশ্রে স্বর্ণ ও রৌপ্যের অনুপাত কি এবং রৌপ্যের প্রতি 10 গ্রামের মূল্য কত নির্ণয় কর। ( *The price of gold is Rs. 80 per 10 gr. An alloy of gold and silver weighing 8 000 grams is worth Rs. 38,880 ; but if the weights of gold and silver in the alloy are interchanged, it would be worth Rs. 26,320 only. Find the proportion of gold and silver in the alloy and the price of silver per 10 gram.* ) ( *W. B. S. B., H. S. 1971* )

মনে কর মিশ্রে স্বর্ণের পরিমাণ $x$ গ্রা., তাহা হইলে ঐ মিশ্রে রৌপ্যের পরিমাণ $(8,000 - x)$ গ্রা. ;

∴ প্রশ্নানুসারে, $x$ গ্রা. স্বর্ণের মূল্য+(8,000−$x$) গ্রা. রৌপ্যের মূল্য= টা. 38,880 ;
ও ওজন পরিবর্তিত হইলে, (8,000−$x$) গ্রা. স্বর্ণের মূল্য+$x$ গ্রা. রৌপ্যের মূল্য= টা. 26,320 ;

যোগ করিয়া, 8,000 গ্রা. স্বর্ণের মূল্য+8,000 গ্রা. রৌপ্যের মূল্য= টা. 65,200 ;

এখন, 8,000 গ্রা. স্বর্ণের মূল্য= টা. 80×800 = টা. 64,000 ;

∴ বিয়োগ করিয়া, 8,000 গ্রাম রৌপ্যের মূল্য= টা. 1,200 ;

∴ 10 গ্রাম রৌপ্যের মূল্য= টা. 1,200÷800= টা. 1·50.

এখন, মিশ্রের 10গ্রামের মূল্য= টা. 38,880÷800= টা. 48·60 ;

∴ মূল মিশ্রের উপাদান দুইটির স্বর্ণের প্রতি 10 গ্রামের মূল্য টা. 80 ও রৌপ্যের প্রতি 10 গ্রামের মূল্য টা. 1·50, এবং মধ্যমূল্য অর্থাৎ মিশ্রের মূল্য প্রতি 10 গ্রামে টা. 48·60 ;

∴ প্রতি 10 গ্রামের

| | মূল্য | মধ্যমূল্য | অনুপাত |
|---|---|---|---|
| স্বর্ণ : | টা. 80 | | টা. 47·10 |
| মিশ্র : | | টা. 48·60 | |
| রৌপ্য : | টা. 1·50 | | টা. 31·40 |

∴ মিশ্রে স্বর্ণ ও রৌপ্যের অনুপাত
= টা. 47·10 : টা. 31·40
= 4710 : 3140 = 3 : 2.

**উদা. 6.** এক ব্যবসায়ী 10% লাভে তাহার মাল বিক্রয় করিবে প্রচার করিয়া তাহার মালের সহিত $\frac{1}{4}$ অংশ ওজনের নিকৃষ্ট মাল মিশ্রিত করিল। নিকৃষ্ট মালের মূল্য উৎকৃষ্ট মালের মূল্যের $\frac{4}{5}$ হইলে, (*i*) সে শতকরা কত লাভ করিল ? (*ii*) 20% লাভ করিতে হইলে সে কি অনুপাতে ঐ দুই প্রকার মাল মিশ্রিত করিবে ? [ *A tradesman professes to retail his goods at a profit of 10% but he adulterates them by adding $\frac{1}{4}$th of their weight of an inferior article which costs him $\frac{4}{5}$ths of the price of the better. (i) How much percent profit does he make ? (ii) Also in what proportion must he mix the two kinds so as to gain 20% ?* ] ( *C. U., I. A.—Com. 1927* )

(*i*) ব্যবসায়ী তাহার উৎকৃষ্ট মালের সহিত ঐ মালের $\frac{1}{4}$ ওজনের নিকৃষ্ট মাল মিশ্রিত করিয়া, মোট মালকেই উৎকৃষ্ট মাল বলিয়া প্রচার করে।

মনে কর,

| | টা. | | টা. |
|---|---|---|---|
| উৎকৃষ্ট মালের মোট ক্রয় মূল্য ... | 100 | উৎকৃষ্ট মালের মোট ক্রয় মূল্য ... | 100 |
| ∴ ঐ মালের $\frac{1}{4}$ ওজনের নিকৃষ্ট মালের ক্রয় মূল্য ($\frac{1}{4}\times100\times\frac{4}{5}$) | 20 | ঐ মালের $\frac{1}{4}$ ওজনের মালের ক্রয় মূল্য | 25 |
| মোট মালের প্রকৃত ক্রয় মূল্য | 120 | মোট মালের প্রচারিত ক্রয় মূল্য | 125 |
| | | লাভ 10% | 12·50 |
| | | বিক্রয় মূল্য | 137·50 |

মনে কর নির্ণেয় শতকরা লাভ $= x\%$ ;

| | | | |
|---|---|---|---|
| ∴ বিক্রয় মূল্য | প্রকৃত ক্রয় মূল্য | লাভ | ∴ $x = \frac{17 \cdot 50 \times 100}{120} = \frac{175}{12}$ |
| 137·50 | 120 | 17·50 | |
| | 100 | $x$ | $= 14\frac{7}{12}$ ; |

∴ নির্ণেয় লাভের হার $= 14\frac{7}{12}\%$ ।

**অথবা :** টা. 120তে টা. 17·5 লাভ ; ∴ লাভের শতকরা হার $= \frac{17 \cdot 5}{120} \times 100\%$ ।

(ii) মনে কর,

| | | টা. |
|---|---|---|
| কিয়ৎ পরিমাণ উৎকৃষ্ট মালের ক্রয় মূল্য | ... | 100 |
| একই পরিমাণ নিকৃষ্ট মালের ক্রয় মূল্য ( $\frac{4}{5} \times 100$) | ... | 80 |
| উৎকৃষ্ট মালের ক্রয় মূল্যের উপর 10% লাভে বিক্রয় মূল্য ধার্য হইয়াছে ; | | |
| ∴ বিক্রয় মূল্য ... | ... | 110 |
| এই মূল্যে বিক্রয় করিয়া 20% লাভ করিতে হইলে, মিশ্রের মধ্যমূল্য অর্থাৎ যে মূল্যে বিক্রয় করিলে লাভ-লোকসান হয় না, অর্থাৎ মিশ্রের ক্রয় মূল্য হইবে | ... | $91\frac{2}{3}$ |

| ক্রয় মূল্য | লাভ | বিক্রয় মূল্য |
|---|---|---|
| 100 | 20 | 120 ↓ |
| $y$ | ← | 110 |

∴ $y = \frac{100 \times 110}{120} = 91\frac{2}{3}$

| মূল্য | মধ্যমূল্য | অনুপাত |
|---|---|---|
| 100 ↘ | | ↗ $11\frac{2}{3}$ |
| | $91\frac{2}{3}$ | |
| 80 ↗ | | ↘ $8\frac{1}{3}$ |

∴ উৎকৃষ্ট ও নিকৃষ্ট মালের নির্ণেয় অনুপাত $= 11\frac{2}{3} : 8\frac{1}{3} = 35 : 25 = \underline{7 : 5}$.

**উদা.** 7. দুই শ্রেণীর মোটর তৈল A ও B 3 : 1 অনুপাতে মিশ্রিত করিয়া C-শ্রেণীর 96 লিটার তৈল প্রস্তুত করা হইল। C-শ্রেণীর ঐ তৈলের এক-তৃতীয়াংশ বিক্রয় করা হইয়া গেলে অবশিষ্টাংশের সহিত আরও কিয়ৎ পরিমাণ B-শ্রেণীর তৈল মিশ্রিত করিয়া এই শেষ মিশ্রণে A ও B-এর অনুপাত 12 : 5 করা হইল। শেষবার কি পরিমাণ B-শ্রেণীর তৈল মিশ্রিত করা হইয়াছিল, নির্ণয় কর। ( *Two grades of motor oil A and B are mixed in the proportion 3 : 1 to make up 96 litres of grade C. When one-third of grade C has been sold, a further quantity of B is added to decrease the proportion of A to B in the resulting mixture to 12 : 5. Find out the quantity of B last added.* ) ( *G. C. I.* )

| C-শ্রেণীর | A-এর পরিমাণ | B-এর পরিমাণ |
|---|---|---|
| 96 লি.-এর মধ্যে : | $96 \times \frac{3}{4} = 72$ লি. | $96 \times \frac{1}{4} = 24$ লি. ; |

| C-শ্রেণীর | A-এর পরিমাণ | B-এর পরিমাণ |
|---|---|---|
| $\frac{1}{3}$ বিক্রয় হইয়া গেলে, থাকিবে $96 \times \frac{2}{3} = 64$ লি. ; ইহার মধ্যে : | $64 \times \frac{3}{4} = 48$ লি. | $64 - 48 = 16$ লি. |

এই 64 লি. মিশ্রের সহিত কেবলমাত্র কিয়ৎ পরিমাণ B মিশ্রিত করিয়া শেষ মিশ্র উৎপন্ন হইয়াছে। সুতরাং শেষ মিশ্রে A-এর পরিমাণ 48 লিটারই থাকিবে। কিন্তু শেষ মিশ্রে A ও B-এর পরিমাণের অনুপাত = 12 : 5 = 48 : 20 বলিয়া, বুঝা যাইতেছে উহাতে A-এর পরিমাণ 48 লি. হইলে B-এর পরিমাণ হইবে 20 লি.।

অতএব,

যে পরিমাণ B মিশ্রিত করা হইয়াছে তাহার পরিমাণ $= 20 - 16 = \underline{4}$ লিটার।

**উদা. 8.** দুইটি পাত্রে যথাক্রমে 2 : 7 ও 2 : 9 অনুপাতে জল ও দুগ্ধের দুইটি মিশ্র আছে। পাত্র দুইটি হইতে মিশ্র দুইটি কি অনুপাতে লইয়া মিশ্রিত করিলে যে (নূতন) মিশ্র উৎপন্ন হয় তাহাতে জল ও দুগ্ধ 1 : 4 অনুপাতে থাকে? নূতন মিশ্র তৈয়ারি করিতে প্রথম পাত্র হইতে 45 লিটার মিশ্র লইলে, দ্বিতীয় পাত্র হইতে কি পরিমাণ লইতে হইবে? *( Two vessels contain mixtures of water and milk in the proportion 2 : 7 and 2 : 9 respectively. In what proportion would you take mixtures from the two vessels in order to produce a mixture which would contain water and milk in the proportion of 1 : 4 ? If in forming the new mixture, 45 litres of the mixture in the first vessel be taken, how much should be taken from the second vessel ? ) ( C. U., I. A. Com. 1944 ; S F. 1963 Addl. )*

প্রথম পাত্রের 1 লিটার মিশ্রে জলের পরিমাণ $= \frac{2}{9}$ লি., দ্বিতীয় পাত্রের 1 লিটার মিশ্রে জলের পরিমাণ $= \frac{2}{11}$ লি. এবং যে নূতন মিশ্র প্রস্তুত করিতে হইবে তাহার 1 লিটারে জলের পরিমাণ হইতে হইবে $\frac{1}{5}$ লি.।

| | 1 লিটারে জলের পরিমাণ | | অন্তর |
|---|---|---|---|
| 1ম পাত্র : | $\frac{2}{9}$ লি. | | $\frac{1}{55}$ লি. |
| | ↘ | | ↗ |
| নূতন মিশ্র : | | $\frac{1}{5}$ লি. | |
| | ↗ | | ↘ |
| 2য় পাত্র : | $\frac{2}{11}$ লি. | | $\frac{1}{45}$ লি. |

মিশ্রের অনুপাত $= \frac{1}{55} : \frac{1}{45} = 45 : 55$
$= 9 : 11.$

এখন, প্রথম পাত্র হইতে 1 লিটার মিশ্র লইলে, জল লওয়া হয় $\frac{2}{9}$ লি.; ইহা নূতন মিশ্রের 1 লিটারের জন্য যে $\frac{1}{5}$ লি. জল প্রয়োজন তাহা অপেক্ষা $(\frac{2}{9} - \frac{1}{5})$ লি. $= \frac{1}{45}$ লি. অধিক; অতএব, প্রথম পাত্র হইতে 45 লি. মিশ্র লইলে, ইহাতে জলের পরিমাণ প্রয়োজন অপেক্ষা 1 লি. অধিক হইবে। আবার, দ্বিতীয় পাত্র হইতে 1 লি. মিশ্র লইলে, ইহাতে $\frac{2}{11}$ লি. জল থাকায়, নূতন মিশ্রের 1 লিটারের জন্য যে $\frac{1}{5}$ লি. জল প্রয়োজন তাহা অপেক্ষা $(\frac{1}{5} - \frac{2}{11})$ লি. $= \frac{1}{55}$ লি. কম লওয়া হয়; অতএব, দ্বিতীয় পাত্র হইতে 55 লি. মিশ্র লইলে, ইহাতে জলের পরিমাণ প্রয়োজন অপেক্ষা 1 লি কম হইবে।

∴ প্রথম পাত্রের 45 লিটারের সহিত দ্বিতীয় পাত্রের 55 লিটার মিশ্রিত করিলে যে মিশ্র উৎপন্ন হয়, তাহাতে জলের পরিমাণ প্রয়োজনানুরূপই থাকিবে।

∴ নূতন মিশ্র তৈয়ারী করিতে প্রথম ও দ্বিতীয় পাত্র হইতে যথাক্রমে যে পরিমাণ মিশ্র লইতে হইবে তাহাদের অনুপাত $= 45 : 55 = \underline{9 : 11}$.

তাহা হইলে, প্রথম মিশ্র 9 লি. লইলে, দ্বিতীয় মিশ্র লইতে হইবে 11 লি. ;

∴ " " 45 লি. " " " " " 11লি. × 5 = <u>55 লি.</u>।

অথবা, মনে কর প্রথম মিশ্রের $x$ লিটারের সহিত দ্বিতীয় মিশ্রের $y$ লিটার মিশ্রিত করিতে হইবে ; তাহা হইলে, নির্ণেয় অনুপাত $= x : y$ ; এখন,

| | জলের পরিমাণ | দুগ্ধের পরিমাণ |
|---|---|---|
| প্রথম মিশ্রের $x$ লিটারে | $\frac{2x}{9}$ লি. | $\frac{7x}{9}$ লি. |
| দ্বিতীয় মিশ্রের $y$ লিটারে | $\frac{2y}{11}$ লি. | $\frac{9y}{11}$ লি. |
| ∴ নূতন মিশ্রে | $\left(\frac{2x}{9}+\frac{2y}{11}\right)$ লি. | $\left(\frac{7x}{9}+\frac{9y}{11}\right)$ লি. |

∴ প্রশ্নানুসারে, $\left(\frac{2x}{9}+\frac{2y}{11}\right) : \left(\frac{7x}{9}+\frac{9y}{11}\right) = 1 : 4$.

∴ $4\left(\frac{2x}{9}+\frac{2y}{11}\right)=\left(\frac{7x}{9}+\frac{9y}{11}\right)$, [∵ অন্ত্যরাশিদ্বয়ের গুণফল = মধ্যরাশিদ্বয়ের গুণফল।]

বা $\frac{8x}{9}+\frac{8y}{11}=\frac{7x}{9}+\frac{9y}{11}$, বা $\frac{8x}{9}-\frac{7x}{9}=\frac{9y}{11}-\frac{8y}{11}$,

বা $\frac{x}{9}=\frac{y}{11}$; ∴ $\frac{x}{y}=\frac{9}{11}$, অর্থাৎ $x : y = \underline{9 : 11}$.

**উদা. 9.** একটি পাত্র 5 : 3 অনুপাতের দুগ্ধ ও জলের একটি মিশ্র-দ্বারা পূর্ণ আছে। ঐ মিশ্রের কত অংশ তুলিয়া লইয়া পাত্রটি জল দ্বারা পূর্ণ করিলে, পাত্রটিতে দুগ্ধ ও জলের অনুপাত 17 : 15 হইবে? ( *A vessel is filled with a mixture of milk and water in the ratio 5 : 3. What portion of the mixture should be drawn off and replaced by water, so that the ratio of milk and water in the vessel may be 17 : 15 ?* )

মনে কর পাত্রটির ধারকত্ব = (17 + 15) লি. = 32 লি ; মিশ্রের পরিমাণও তাহা হইলে 32 লিটার। এই 32 লিটার মিশ্রে দুগ্ধের পরিমাণ = 32 লি. × $\frac{5}{8}$ = 20 লি. ও জলের পরিমাণ = (32 − 20) লি. = 12 লিটার।

এখন, দুগ্ধ ও জলের নূতন অনুপাত 17 : 15 ; ঐ 20 লিটার দুগ্ধ হইতে (20 − 17) লি. = 3 লি. দুগ্ধ তুলিয়া ফেলিতে পারিলে এবং সেই স্থল 3 লিটার জল দ্বারা পূর্ণ করিতে পারিলে, পাত্রে দুগ্ধের পরিমাণ হয় 20 লি. − 3 লি. = 17 লিটার ও জলের পরিমাণ হয় 12 লি. + 3 লি. = 15 লি. ; অতএব দুগ্ধ ও জলের অনুপাত হয় 17 : 15.

দেখিতে হইবে, যে 3 লিটার দুগ্ধ তুলিয়া ফেলিতে হইবে, তাহা সম্পূর্ণ মিশ্রের কত অংশে আছে ; মিশ্রের তত অংশই তুলিয়া ফেলিয়া জলদ্বারা পূর্ণ করিতে হইবে।

এখন,

20 লিটার দুগ্ধ আছে সম্পূর্ণ মিশ্রে ;

∴ 1 „ „ „ „ মিশ্রের $\frac{1}{20}$ অংশে ,

∴ 3 „ „ „ „ „ $\frac{3}{20}$ „ ;

∴ মিশ্রের $\frac{3}{20}$ অংশ ( অর্থাৎ পাত্রটির $\frac{3}{20}$ অংশ মিশ্র ) ফেলিয়া দিয়া পাত্রটি পুনরায় জল-দ্বারা পূর্ণ করিতে হইবে।

**উদা**. 10. মিশরীয় তুলার সহিত ব্রোচতুলা 2 : 5 অনুপাতে মিশ্রিত করিয়া একখানি কাপড় তৈয়ারি করা হইল। মিশরীয় তুলার মূল্য ব্রোচতুলার মূল্যের 3 গুণ। কাপড়খানির প্রতি কিলোগ্রাম তৈয়ারির গড় মজুরি 17 প.-সমেত কাপড়খানির 1 কিলোগ্রামের মোট মূল্য ( উৎপাদন ব্যয় ) টা. 1/60 প. পড়িল। (i) দুই প্রকার তুলার প্রত্যেক প্রকারের 1 কিলোগ্রামের ক্রয় মূল্য নির্ণয় কর। (ii) মিশরীয় ও ব্রোচতুলার অনুপাত 5 : 2-এ পরিবর্তিত করিলে, যদি অন্যান্য বিষয়ে ব্যয় একই থাকে তাহা হইলে মোট উৎপাদন ব্যয় কিরূপে পরিবর্তিত হয় ? [ *A certain fabric is made of Egyptian cotton mixed with Broach cotton in the proportion 2 : 5. The price of the Egyptian variety is 3 times that of the Broach variety. The overall cost of the fabric is Re. 1/60 P. per Kg., including average making charges of 17 P. per Kg. of the fabric. (i) Find the cost per Kg. of each of the two varieties of cotton. (ii) How is the overall cost altered if the proportion of Egyptian to Broach cotton is changed to 5 : 2, other things remaining the same ?* ] ( *C. U.* )

(*i*) কাপড়খানির 1 কিগ্রা.-এর মোট উৎপাদন ব্যয় = টা. 1·60

মজুরি = টা 0·17

∴ ( বিয়োগ করিয়া, ) কাপড়খানির 1 কিগ্রা. তৈয়ারিতে যে পরিমাণ তুলা লাগিয়াছে তাহার মোট মূল্য = টা. 1·43 ;

এখন, ঐ কাপড়ের 1 কিগ্রা.-এর মিশরীয় তুলার পরিমাণ $\frac{2}{2+5} = \frac{2}{7}$ কিগ্রা. ও ব্রোচতুলার পরিমাণ $\frac{5}{7}$ কিগ্রা. ;

প্রশ্নানুসারে, মিশরীয় তুলার $\frac{2}{7}$ কিগ্রা -এর মূল্য = $\frac{2}{7} \times 3 = \frac{6}{7}$ কিগ্রা. ব্রোচতুলার মূল্য,

এবং $\frac{2}{7}$ কিগ্রা. মিশরীয় তুলার মূল্য + $\frac{5}{7}$ কিগ্রা. ব্রোচতুলার মূল্য = টা. 1·43,

বা $\frac{6}{7}$ কিগ্রা. ব্রোচ „ „ + $\frac{5}{7}$ কিগ্রা. „ „ = টা. 1·43,

বা $\frac{11}{7}$ কিগ্রা. ব্রোচতুলার মূল্য = টা. 1·43 ;

∴ 1 কিগ্রা. ব্রোচতুলার মূল্য = টা. $1·43 \times \frac{7}{11}$ = টা. 0·91 প.,

∴ 1 কিগ্রা. মিশরীয় তুলার মূল্য = টা. 0·91 × 3 = টা. 2/73 প.।

(ii) অনুপাত 5 : 2 হইলে 1 কিগ্রা. কাপড়ে মিশরীয় তুলা থাকিবে $\frac{5}{5+2}=\frac{5}{7}$ কিগ্রা. ও ব্রোচতুলা থাকিবে $\frac{2}{7}$ কিগ্রা. ; এখন,

$\frac{5}{7}$ কিগ্রা মিশরীয় তুলার মূল্য = টা. $2·73\times\frac{5}{7}$ = টা. 1·95,

$\frac{2}{7}$ কিগ্রা. ব্রোচ „ „ = টা. $0·91\times\frac{2}{7}$ = টা. 0·26 ;

∴ 1 কিগ্রা. কাপড় তৈয়ারিতে যে তুলা লাগে তাহার মোট মূল্য = টা. 2·21

যোগ মজুরি = টা. 0·17

∴ কাপড়খানির 1 কিগ্রা. তৈয়ারির মোট উৎপাদন ব্যয় = টা. 2/38 প. ।

**উদা. 11.** একটি পিপায় 150 লিটার ডিজেল তৈল আছে। একব্যক্তি উহা হইতে 25 লিটার তৈল তুলিয়া লইয়া উহাতে সমপরিমাণ কেরোসিন তৈল রাখিল। সে পুনরায় 25 লিটার তুলিয়া লইল ও উহার সহিত সমান পরিমাণ কেরোসিন তৈল মিশাইল। সে তৃতীয়বার ঐরূপ করিল এবং সর্বশেষে সে পিপায় 25 লিটার ডিজেল তৈল রাখিল। (শেষ) মিশ্রে ডিজেল তৈল ও কেরোসিন তৈলের অনুপাত নির্ণয় কর। (*A barrel contains 150 litres of diesel oil. A man draws out 25 litres of oil and puts equivalent quantity of kerosene oil. Again he draws 25 litres and puts equal quantity of kerosene oil. He did the same for the third time. Lastly, he puts 25 litres of diesel oil in the barrel. Find the proportion of diesel oil and kerosene oil in the mixture.*) (*W. B. S. B., H. S. 1968*)

সর্বপ্রথম ডিজেল তৈল ছিল 150 লি. ও কেরোসিন তৈল ছিল 0 লি. মনে করিলে, বলা চলে পিপায় সর্বপ্রথমে এবং প্রথম ও দ্বিতীয় মিশ্রে ডিজেল ও কেরোসিন তৈলের মোট পরিমাণ = 150 লি., অর্থাৎ

150 লি. = ডিজেল তৈল + কেরোসিন তৈল ;

এখন, 25 লি. = 150 লি. এর $\frac{1}{6}=\frac{1}{6}$ ( ডিজেল তৈল + কেরোসিন তৈল )

$=\frac{1}{6}$ ডিজেল তৈল + $\frac{1}{6}$ কেরোসিন তৈল ;

তাহা হইলে, পিপায় সর্বপ্রথম যে ডিজেল তৈল ছিল তাহা হইতে বা প্রথম বা দ্বিতীয় মিশ্র হইতে 25 লিটার তুলিয়া লইলে, ডিজেল তৈল তুলিয়া লওয়া হয়, পিপায় তখন যে ডিজেল তৈল থাকে তাহার $\frac{1}{6}$, সুতরাং অবশিষ্ট থাকে ঐ ডিজেল তৈলের $\frac{5}{6}$ ; অতএব, পিপায়

ডিজেল তৈলের পরিমাণ

সর্বপ্রথম : 150 লি.

∴ প্রথম মিশ্রে : 150 লি. $\times\frac{5}{6}$

∴ দ্বিতীয় মিশ্রে : 150 লি. $\times\frac{5}{6}\times\frac{5}{6}$

∴ শেষ মিশ্রে : 150 লি. $\times\frac{5}{6}\times\frac{5}{6}\times\frac{5}{6}$ + 25 লি.

$=25\times6$ লি $\times\frac{5\times5\times5}{6\times6\times6}$ + 25 লি.

= 25 লি. $(\frac{125}{36}+1)$

= 25 লি. $\times\frac{161}{36}$ ;

25 লি. তুলিবার পরে যে পরিমাণ ডি. তৈল অবশিষ্ট থাকে :

150 লি. এর $\frac{5}{6}$ ; ( 1ম বারের প্রক্রিয়া-অন্তে )

150 লি. $\times\frac{5}{6}$ এর $\frac{5}{6}$ ; ( 2য় „ „ )

150 লি. $\times\frac{5}{6}\times\frac{5}{6}\times\frac{5}{6}$ ; ( 3য় „ „ )

∴ শেষ মিশ্রে, কে. তৈলের পরিমাণ

= 150 লি. − 150 লি. $\times\frac{5}{6}\times\frac{5}{6}\times\frac{5}{6}$

= 150 লি. − 25 লি. $\times\frac{125}{36}$

= 25 লি. $(6-\frac{125}{36})$ = 25 লি. $\times\frac{91}{36}$ ;

∴ নির্ণেয় ডি. তৈল ও কে. তৈলের অনুপাত

$$=25 \text{ লি.} \times \frac{161}{36} : 25 \text{ লি.} \times \frac{91}{36} = 161 : 91 = \underline{23 : 13.}$$

অথবা, শতাংশে প্রকাশ করিয়া, শেষ মিশ্রে ডি. তৈল আছে

$$\frac{23}{23+13} \times 100\% = \frac{2300}{36}\% = \frac{575}{9}\% = 63\frac{8}{9}\%,$$

এবং কে. তৈল আছে $(100 - 63\frac{8}{9})\%$,

$$\text{অথবা, } \frac{13}{23+13} \times 100\% = \frac{1300}{36}\% = \frac{325}{9}\% = 36\frac{1}{9}\% ।$$

**দ্রষ্টব্য।** $Q$ লিটার দুগ্ধ হইতে $P$ লিটার তুলিয়া লইয়া অবশিষ্টের সহিত $P$ লিটার জল মিশ্রিত করা হইল, এবং এইরূপ প্রক্রিয়া $n$-সংখ্যক বার সম্পন্ন করা হইলে, সর্বশেষ মিশ্রে দুগ্ধ থাকিবে

$$Q\left(1-\frac{P}{Q}\right)^n \text{ লিটার।} \qquad \text{( প্রমাণ নিজে কর )}$$

**উদা. 12.** এক ব্যবসায়ীর 1 কিগ্রা. মদ-দ্বারা পূর্ণ একটি পিপা আছে। সে উহা হইতে 150 গ্রাম তুলিয়া লইয়া তাহা জল-দ্বারা পূরণ করিয়া রাখে। পরে সে ঐ মিশ্র হইতে 100 গ্রাম তুলিয়া লয় ও তাহা জল-দ্বারা পূরণ করিয়া রাখে। পরবর্তী মিশ্র হইতেও সে 100 গ্রাম তুলিয়া লয় ও পুনরায় তাহা জল-দ্বারা পূরণ করিয়া রাখে। শেষ মিশ্রে মদ ও জলের অনুপাত নির্ণয় কর। ( *A trader has a cask full with 1 kilogram of wine. He takes out of the cask 150 grams and replaces the same by water. He then takes out of the mixture 100 grams and replaces that by water. Again he replaces 100 grams of the next mixture by water. Find the proportion of wine and water in the final mixture.* ) ( *Burd. Entrance—1963* )

শেষ মিশ্রের ভেজাল মদ খাঁটি মদের ক্রয় মূল্যে বিক্রয় করিলে ঐ ব্যবসায়ীর শতকরা কত লাভ হয় নির্ণয় কর। [ *If the trader sells the adulterated wine ( in the final mixture ) at the cost price of the pure wine, find his gain percent.* ]

1 কিগ্রা. = 1000 গ্রাম।

| | মদ | জল |
|---|---|---|
| প্রথম মিশ্র : | 1000 গ্রা. − 150 গ্রা. = 850 গ্রা. | 150 গ্রা. |

এখন, প্রশ্ন-বর্ণিত তিনটি মিশ্রের যে-কোন মিশ্রে 1000 গ্রা. = ঐ মিশ্রের মদ + জল ;

∴ 100 গ্রা. = 1000 গ্রামের $\frac{1}{10}$ = ( মদ + জল )-এর $\frac{1}{10}$ = $\frac{1}{10}$ মদ + $\frac{1}{10}$ জল ;

∴ ঐ সকল মিশ্রের কোন মিশ্র হইতে 100 গ্রাম তুলিয়া লইলে, ঐ মিশ্রে যে মদ থাকে তাহার $\frac{1}{10}$ অংশ তুলিয়া লওয়া হয় ; সুতরাং অবশিষ্ট থাকে $\frac{9}{10}$ অংশ ;

তাহা হইলে, তিনটি মিশ্রের কোনটি হইতে 100 গ্রাম তুলিয়া লইলে, ঐ মিশ্রে যে পরিমাণ মদ থাকে তাহার $\frac{9}{10}$ অংশ অবশিষ্ট থাকে ; ইহাই পরবর্তী মিশ্রের মদের পরিমাণ ;

∴ দ্বিতীয় মিশ্রে, মদের পরিমাণ $=850$ গ্রা. $\times\frac{9}{10}$,

এবং তৃতীয় বা শেষ মিশ্রে, মদের পরিমাণ $=850$ গ্রা. $\times\frac{9}{10}\times\frac{9}{10}=(17\times9\times\frac{9}{2})$ গ্রা.
$=\frac{1377}{2}$ গ্রা. $=688.5$ গ্রা. ;

∴ শেষ মিশ্রে, জলের পরিমাণ $=1000-688.5=311.5$ গ্রা. ;

∴ শেষ মিশ্রে মদ ও জলের অনুপাত $=688.5:311.5=6885:3115$
$=\underline{1377:623}$.

এখন, $1377+623=2{,}000$ গ্রাম ভেজাল মদে 1377 গ্রাম খাঁটি মদ আছে ;
সুতরাং 2,000 গ্রা. ভেজাল মদের ক্রয় মূল্য $=1{,}377$ গ্রা. খাঁটি মদের ক্রয় মূল্য ··· (1)
আর 2,000 „ „ „ বিক্রয় মূল্য $=2{,}000$ „ „ „ „ „ ···(2)

∴ (2) হইতে (1) বিয়োগ করিয়া,

2,000 গ্রাম ভেজাল মদ বিক্রয়ে লাভ $=623$ গ্রাম খাঁটি মদের ক্রয় মূল্য ;

এখন, (1) হইতে 2,000 গ্রা. ভেজাল মদের ক্রয় মূল্য $=1377$ গ্রা. খাঁটি মদের ক্রয় মূল্য ;

∴ 1377 গ্রাম খাঁটি মদের ক্রয় মূল্যের উপর লাভ $=623$ গ্রাম খাঁটি মদের ক্রয় মূল্য ;

∴ নির্ণেয় লাভের হার $=\frac{623}{1377}\times100\%=45\frac{335}{1377}\%$ $\left[\text{সূত্র : }\frac{p_1}{p_0}\times100\%\right]$
$=45.243...\%=45.24\%$ ( প্রায় ) ।

**অথবা :** ভেজাল মদ খাঁটি মদের ক্রয় মূল্যে বিক্রয় করিলে, ভেজাল মদে যে পরিমাণ জল থাকে সেই পরিমাণ খাঁটি মদের ক্রয় মূল্য লাভ থাকে ; অতএব, শেষ মিশ্রে মদ ও জলের অনুপাত 1377 : 623 বলিয়া, বলা চলে 1377 এ 623 লাভ ; ∴ লাভের হার $=\frac{623}{1377}\times100\%$ ।

## প্রশ্নমালা 7

1. এক মুদি টা. 1/12 প. পাউণ্ডের 75 পাউণ্ড চা-এর সহিত টা. 1/31 প. পাউণ্ডের 45 পাউণ্ড চা মিশ্রিত করিল। 26% লাভ করিতে হইলে, মিশ্রিত চা-এর প্রতি পাউণ্ড তাহাকে কি মূল্যে বিক্রয় করিতে হইবে ? *( C. U. )*

2. এক দুগ্ধ-বিক্রেতা 123 টাকায় 349 লিটার দুগ্ধ ক্রয় করিয়া তাহার সহিত 61 লিটার জল মিশ্রিত করিল। ব্যয়ের $\frac{1}{3}$ অংশ লাভ করিতে হইলে ( to make one-third of his outlay ), তাহাকে জল-মিশ্রিত দুগ্ধের প্রতি লিটার কি দরে বিক্রয় করিতে হইবে ?

3. এক ব্যবসায়ী টা. 2/25 প., টা. 2/40 প. এবং টা. 2/70 প. কিগ্রা. দরের চা ক্রয় করিয়া তাহাদিগকে 5 : 4 : 1 অনুপাতে মিশ্রিত করিল। $33\frac{1}{3}\%$ লাভ করিতে হইলে, তাহাকে মিশ্রিত চা কি দরে বিক্রয় করিতে হইবে ? *( C. U. )*

4. একজন ব্যবসায়ী তিন প্রকারের চা প্রতি কিগ্রা. যথাক্রমে টা 4.50, টা. 4.75, টা. 4.90 দরে ক্রয় করিয়া তাহাদিগকে 5 : 4 : 1 অনুপাতে মিশ্রিত করিল। এখন

এই মিশ্রিত চা-এর প্রতি কিগ্রা. কতদরে বিক্রয় করিলে বিক্রয়লব্ধ অর্থের উপর সে 20% লাভ করিবে ? ( *W. B. S. B., H. S. 1969* )

5. এক কয়লা ব্যবসায়ী টা. 18/45 প. টনে দরে 150 টনে, টা. 15/40 প. টনে দরে 120 টনে, টা. 16/25 প. টনে দরে 180 টনে কয়লা এবং ইহাদের অপেক্ষা সস্তা দরের 120 টনে কয়লা ক্রয় করিয়া, উহাদিগকে মিশ্রিত করিল এবং সমস্ত কয়লা প্রতি টনে টা. 19/50 প. গড় দরে বিক্রয় করিয়া মোট ব্যয়ের 20% লাভ করিল ( cleared 20% of his outlay )। অপেক্ষাকৃত সস্তা দরের কয়লার প্রতি টনে-এর ক্রয় মূল্য কত ছিল ?

*6. এক প্রকার চা-এর 60 কিগ্রা.-এর সহিত অপেক্ষাকৃত অধিক দরের অপর একপ্রকার চা-এর 45 কিগ্রা. মিশ্রিত করিয়া মিশ্রিত চা-এর প্রতি কিগ্রা. টা. 8/40 প. দরে বিক্রয় করায় এক ব্যবসায়ীর মোট ব্যয়ের 20% লাভ হইল। দুই প্রকার চা-এর কিগ্রা.-প্রতি মূল্যের অন্তর টা. 1/12 প. হইলে, প্রত্যেক প্রকার চা-এর মূল্য নির্ণয় কর।

7. মদ এবং জলের এক মিশ্রের 50 লিটারে জলের পরিমাণ শতকরা 10 ভাগ। জলের পরিমাণ 25% করিতে হইলে, উহাতে কত জল মিশাইতে হইবে ?

( *G. U. 1963* )

*8. খাঁটি ঘি-এর সহিত 195 কিগ্রা. ভেজিটেবল ঘি ( vegetable ghee ) মিশাইয়া উহাকে 61% খাঁটি ঘি করা হইল। এক দোকানদার উহাকে আরও খাঁটি করিবার জন্য উহার সহিত 1 কুইন্টাল খাঁটি ঘি মিশাইল। নূতন মিশ্রে খাঁটি ঘি শতকরা কত ভাগ আছে ? ( *C. U., B. Com. 1966—Old Regulation* )

9. এক ব্যবসায়ীর নিকট যে দুই প্রকার চা আছে, তাহাদের এক প্রকার 5 টাকা কেজি. দরে বিক্রয় করিলে তাহার নিয়োজিত অর্থের 25% লাভ হয় ও অন্য প্রকার 9 টাকা কেজি. দরে বিক্রয় করিলে তাহার নিয়োজিত অর্থের $12\frac{1}{2}$% লাভ হয় (the other, if sold at Rs. 9 per Kg. would give a return of $12\frac{1}{2}$% of his outlay )। উহাদিগকে সমান সমান ভাগে ( in equal proportions ) মিশ্রিত করিয়া, মিশ্রের প্রতি কেজি. 8 টাকা দরে বিক্রয় করিলে, তাহার শতকরা কত লাভ হইবে ? ( *C. U., B. Com. 1969* )

10. টা. 7·00 কিগ্রা. দরের কত চা টা. 5·00 কিগ্রা. দরের 60 কিগ্রা. চা-এর সহিত মিশ্রিত করিয়া, মিশ্রের প্রতি কিগ্রা. টা. 5/50 প. দরে বিক্রয় করিলে, লাভ-ক্ষতি কিছুই হয় না ? ( *G. U. 1962* )

11. এক চা-ব্যবসায়ী 8 টাকা কিগ্রা. দরের চা-এর সহিত 7 টাকা কিগ্রা. দরের চা মিশ্রিত করিয়া মিশ্রিত চা-এর প্রতি কিগ্রা. 8 টাকা দরে বিক্রয় করিল ; ইহাতে তাহার বিক্রয় মূল্যের উপর $7\frac{1}{2}$% লাভ হইয়া থাকিলে, সে ঐ দুই প্রকার চা কি অনুপাতে মিশ্রিত করিয়াছিল ? ( *C. U. Pre-Univ. 1964* )

12. এক চা-ব্যবসায়ী টা. 2/56 প. ও টা. 5/53 প. কিগ্রা. দরের দুই শ্রেণীর চা মিশ্রিত করিয়া, মিশ্রিত চা-এর প্রতি কিগ্রা. টা. 3/41 প. দরে বিক্রয় করে। ইহাতে

তাহার মোট ব্যয়ের উপর ( on his outlay ) 10% লাভ হইয়া থাকিলে, সে ঐ দুই শ্রেণীর চা কি অনুপাতে মিশ্রিত করিয়াছে ? ( *Burd. Entrance 1961* )

[ মোট ব্যয়ের উপর=মোট ক্রয় মূল্যের উপর । ]

**13.** এক ব্যবসায়ী 10 টাকা কিগ্রা. দরের এক শ্রেণীর চা-এর সহিত 6 টাকা কিগ্রা. দরের তদপেক্ষা নিকৃষ্ট এক শ্রেণীর চা মিশ্রিত করিল। মিশ্রিত চা ঐ দুই প্রকার মূল্যের উচ্চতর মূল্যে বিক্রয় করিয়া 16% লাভ করিতে হইলে, তাহাকে ঐ দুই শ্রেণীর চা কি অনুপাতে মিশ্রিত করিতে হইবে ? ( *C. U., B. Com. 1966* )

**14.** দুগ্ধের মূল্য 1 টাকা কেজি.। এক গোয়ালা উহার সহিত এরূপে জল মিশ্রিত করিল যে, ভেজাল দুগ্ধের 40 কেজি. 75 প-কেজি. দরে বিক্রয় করিয়া তাহার ক্রয় মূল্যের উপর 25% লাভ হইল। ভেজাল দুগ্ধে, দুগ্ধ ও জলের অনুপাত নির্ণয় কর।

( *C. U., I. A.—Com. 1953* )

**15.** টা. 4/20 প. কিগ্রা. দরের এক শ্রেণীর চা-এর সহিত এক ব্যবসায়ী টা. 2/70 প. কিগ্রা. দরের অপর এক শ্রেণীর চা মিশ্রিত করিল। মিশ্রিত চা ঐ দুই প্রকার মূল্যের উচ্চতর মূল্যে বিক্রয় করিয়া (ক) বিক্রয়ের উপর, (খ) ক্রয় বাবত মোট ব্যয়ের উপর ( on cost ) $16\frac{2}{3}$% লাভ করিতে হইলে, সে উহাদিগকে কি অনুপাতে মিশ্রিত করিবে ? উভয় ক্ষেত্রে মিশ্র উৎপাদনে তাহাকে নিকৃষ্ট শ্রেণীর 88 কিগ্রা. 200 গ্রা. চা-এর সহিত উচ্চতর শ্রেণীর কি পরিমাণ চা মিশ্রিত করিতে হইবে ? ( *C. U.* )

**16.** এক গোয়ালা প্রতি কিগ্রা 75 প. ও টা. 1/25 প. দরে দুই প্রকার দুগ্ধ ক্রয় করিয়া মিশ্রিত করে এবং ঐ মিশ্র 1 টাকা কিগ্রা. দরে বিক্রয় করিয়া $12\frac{1}{2}$% লাভ করে। দুই প্রকার দুগ্ধ কি অনুপাতে মিশ্রিত করা হইয়াছে ?

**17.** এক ব্যবসায়ী যথাক্রমে 24 প. ডজন ও 40 প. ডজন দরে দুই শ্রেণীর কমলালেবু ক্রয় করিয়া মিশ্রিত করিল এবং সমস্ত লেবু 75 প. ডজন দরে বিক্রয় করিয়া তাহার মোট ব্যয়ের উপর ( on his outlay ) $7\frac{1}{2}$% লাভ করিল। দুই শ্রেণীর লেবুর সংখ্যার অনুপাত নির্ণয় কর। ( *C. U.* )

**18.** দুইপ্রকার চা-এর একপ্রকার টা. 6/30 প. কিগ্রা. দরে এবং অপর প্রকার টা. 12/65 প. কিগ্রা. দরে বিক্রয় করায় এক মুদির সস্তাদরের চা-এ 10% ক্ষতি ও অপর শ্রেণীর চা-এ 15% লাভ হইল। ঐ দুই প্রকার চা-এর মিশ্রের প্রতি কিগ্রা. 10 টাকা দরে বিক্রয় করিলে যাহাতে তাহার 25% লাভ হয়, এখন সে এইরূপে উহাদিগকে মিশ্রিত করিতে স্থির করিলে, তাহাকে ঐ দুইপ্রকার চা কি অনুপাতে মিশ্রিত করিতে হইবে ? ( *C. U., Pre-Univ. 1967* )

**19.** প্রতি কিগ্রা. টা. 4/05 প. দরের 84 কিগ্রা. চা-এর সহিত প্রতি কিগ্রা. টা. 6/30 প. দরের কত ওজনের চা মিশ্রিত করিয়া মিশ্রের প্রতি কিগ্রা. টা. 4/95 প. দরে বিক্রয় করিলে, (i) লাভ-ক্ষতি কিছুই হইবে না, (ii) 10% লাভ হইবে ?

**20.** প্রতি কিগ্রা. টা. 4/06 প. দরের 98 কিগ্রা. চা-এর সহিত প্রতি কিগ্রা. টা. 4/46 প. দরের কত ওজনের চা মিশ্রিত করিয়া মিশ্রের প্রতি কিগ্রা. টা. 4/75 প. দরে বিক্রয় করিলে, বিক্রয় মূল্যের উপর 12% লাভ হইবে ?

**21.** এক ব্যবসায়ী যথাক্রমে টা. 250 ও টা. 350 কুইন্টাল দরের দুই প্রকারে মোট 600 কুইন্টাল মাখন ক্রয় করিয়া, উহাদিগকে মিশ্রিত করিল এবং মিশ্রের প্রতি কুইন্টাল 320 টাকা দরে বিক্রয় করিয়া মোটের উপর $14\frac{2}{7}\%$ লাভ করিল। সে প্রত্যেক প্রকার মাখনের কত কুইন্টাল করিয়া ক্রয় করিয়াছিল ? *( W. B. S. B., S F. 1954 )*

**22.** টা. 7/80 প. কিগ্রা. দরের তামাকের 4 কিগ্রা.-এর সহিত টা. 6/30 প. কিগ্রা. দরের কত ওজনের তামাক মিশ্রিত করিয়া মিশ্রের প্রতি কিগ্রা টা 9/40 প. দরে বিক্রয় করিলে, এক তামাক বিক্রেতা ( tobacconist )-এর মোট ব্যয়ের উপর $33\frac{1}{3}\%$ লাভ হইবে ?

[ মোট ব্যয় ( outlay ) = নিয়োজিত অর্থ = মোট ক্রয় মূল্য। ]

**23.** এক ব্যবসায়ী মোট 33 টাকা মূল্যে 18 কিগ্রা. চা ক্রয় করিয়া তাহার সহিত প্রতি কিগ্রা. টা. 2/25 প. দরের 12 কিগ্রা. অন্য একপ্রকার চা মিশ্রিত করিল এবং এই দুইটির মিশ্রের সহিত প্রতি কিগ্রা. টা. 2/70 প. দরের তৃতীয় একপ্রকার চা-ও মিশ্রিত করিল। শেষ মিশ্রের প্রতি কিগ্রা. টা. 3/-দরে বিক্রয় করিয়া 25% লাভ করিতে হইলে, ঐ ব্যবসায়ীকে তৃতীয় প্রকার চা-এর কত কিগ্রা. মিশ্রিত করিতে হইবে ?

***24.** বিভিন্ন প্রকারের চা মিশ্রণের সময়ে প্রতি 100 কিগ্রা.-এ 1 কিগ্রা. নষ্ট হইয়া যায়। এক ব্যবসায়ী যথাক্রমে টা. 4/80 প. ও টা. 3/60 প. কিগ্রা. দরের দুই প্রকার চা কি অনুপাতে মিশ্রিত করিলে, মিশ্রের দর পড়িবে কিগ্রা. প্রতি টা. 4 ?

***25.** চা মিশ্রণের সময়ে 2% নষ্ট হইয়া যায়। যথাক্রমে টা. 6/00 ও টা 4/50 প কেজি. দরের দুই প্রকার চা ক্রয় করিয়া উহাদিগকে কি অনুপাতে মিশ্রিত করিলে, মিশ্রের প্রতি কেজি টা. 6/25 প. দরে বিক্রয় করিলে এক ব্যবসায়ীর 25% লাভ থাকে ? *( Burd., B Com. 1963 )*

**26.** এরূপ একটি অনুপাত নির্ণয় কর যে অনুপাতে টা. 5/15 প., টা. 5/25 প., টা. 5/45 প. ও টা. 5/60 প. কিগ্রা. দরের চার প্রকার চা মিশ্রিত করিয়া মিশ্রটির প্রতি কিগ্রা. টা. 5/85 প. দরে বিক্রয় করিলে $8\frac{1}{3}\%$ লাভ হয়।

**27.** যথাক্রমে টা. 4/-, টা. 3/-, টা. 2/60 প. ও টা. 2/40 প. কিগ্রা দরের চার প্রকার চা-এর এক মিশ্র তৈয়ারি করা হইল। মিশ্রটির প্রতি কিগ্রা. টা. 3/50 প -এ বিক্রয় করিয়া বিক্রয় মূল্যের উপর 20% লাভ করিতে হইলে, মিশ্রটির সর্বাপেক্ষা অল্প যে-পরিমাণে ঐ চার প্রকার চা-এর প্রত্যেকটি পূর্ণ সংখ্যক কিলোগ্রাম করিয়া থাকে সেই পরিমাণ কত নির্ণয় কর এবং মিশ্রটিতে উহাদের অনুরূপ অনুপাত কত তাহাও নির্ণয় কর।

**28.** এক মুদি যথাক্রমে টা. 2/-, টা. 3/-, টা. 3/50 প. ও টা. 4/- কিগ্রা দরের চার প্রকার চা-এর মিশ্রণে উৎপন্ন এক মিশ্র টা. 3/50 প. কিগ্রা. দরে বিক্রয় করিয়া প্রাপ্ত অর্থের $\frac{2}{21}$ অংশ লাভ করিতে ইচ্ছুক হইলে, প্রথম দুই প্রকার 2 : 3 অনুপাতে ও শেষ দুই প্রকার 3 : 4 অনুপাতে লইয়া, তাহাকে ঐ চার প্রকার চা কি অনুপাতে মিশ্রিত করিতে হইবে ?

[ প্রথম দুইপ্রকার চা 2 : 3 অনুপাতে লইয়া উৎপন্ন মিশ্রের নাম দেওয়া হইল ক ও শেষ দুই প্রকার চা 3 : 4 অনুপাতে লইয়া উৎপন্ন মিশ্রের নাম দেওয়া হইল খ : তাহা হইলে, বলা চলে ঐ চার প্রকার

চা-এর মিশ্রণে উৎপন্ন মিশ্র ক ও খ-এর মিশ্রণে উৎপন্ন হইয়াছে। এই মিশ্রে ক-এর ক্রয় মূল্য=কিগ্রা.-প্রতি $\frac{\text{টা. } 2\times2+\text{টা. } 3\times3}{5}$=কিগ্রা.-প্রতি টা. $\frac{13}{5}$, এবং খ-এর ক্রয় মূল্য=কিগ্রা.-প্রতি $\frac{\text{টা. } 3{\cdot}50\times3+\text{টা. } 4\times4}{7}$=কিগ্রা.-প্রতি টা. $\frac{53}{14}$ এবং ঐ চার প্রকার চা বা ক ও খ-এর মিশ্রণে উৎপন্ন মিশ্রের ক্রয় মূল্য=কিগ্রা.-প্রতি ( টা. $\frac{7}{2}$−টা. $\frac{7}{2}$ এর $\frac{2}{21}$ )=কিগ্রা.-প্রতি টা. $\frac{7}{2}\times\frac{19}{21}$=কিগ্রা.-প্রতি টা. $\frac{19}{6}$ ; অতএব,

| | ক্রয় মূল্য | | অন্তর |
|---|---|---|---|
| ক ( অর্থাৎ প্রথম দুই প্রকারের মিশ্র ) : | টা. $\frac{13}{5}$ ↘ | | ↗ টা. $\frac{13}{21}$ |
| ক ও খ-এর মিশ্র : | | টা. $\frac{19}{6}$ | |
| খ ( অর্থাৎ শেষ দুই প্রকারের মিশ্র ) : | টা. $\frac{53}{14}$ ↗ | | ↘ টা. $\frac{17}{30}$ |

∴ ক ও খ-এর মিশ্রে অর্থাৎ চার প্রকার চা-এর মিশ্রে ক ও খ-এর অনুপাত
$=\frac{13}{21}:\frac{17}{30}=390:357$ ;
$=130:119$ ;
এখন, 130কে 2 : 3 অনুপাতে ও 119কে 3 : 4 অনুপাতে ভাগ করিতে হইবে।]

29 এক চা ব্যবসায়ী টা. 9, টা. 5·50 ও টা. 11 কিগ্রা. দরের তিন প্রকার চা-এর এক মিশ্র টা. 10·20 কিগ্রা. দরে বিক্রয় করিয়া 20% লাভ করিতে ইচ্ছুক হইলে, প্রথম দুই প্রকার 3 : 4 অনুপাতে লইয়া তাহাকে ঐ তিন প্রকার কি অনুপাতে মিশ্রিত করিতে হইবে ?

30. দুধের চারটি নমুনায় দুধ ও জলের অনুপাত যথাক্রমে 3 : 1, 3 : 2, 5 : 3 ও 7 : 5. এই চার প্রকার দুধের সমপরিমাণ লইয়া একটি মিশ্র তৈয়ারি করিলে, সেই মিশ্রে দুধ ও জলের অনুপাত কি হইবে ?

31. 11 : 9 ও 19 : 16 অনুপাতে মিশ্রিত মদ ও জলের দুইটি মিশ্র-দ্বারা যথাক্রমে 64 লিটার ও 56 লিটার আয়তনের দুইটি পাত্র পূর্ণ আছে। পাত্র দুইটির আধেয় ( contents ) একত্র মিশ্রিত করিয়া উৎপন্ন মিশ্রে আরও 16 লিটার মদ যোগ দিলে, শেষ মিশ্রে মদ ও জলের অনুপাত কি হইবে ?

32. 4 : 3 ও 6 : 7 অনুপাতের দুধ ও জলের দুইটি মিশ্র কি অনুপাতে লইয়া মিশ্রিত করিলে নূতন মিশ্রে দুধ ও জলের ভাগ সমান সমান হইবে ?

*33. 16 : 5 ও 13 : 1 অনুপাতের দুধ ও জলের দুইটি মিশ্রের প্রথমটির 189 লিটারের সহিত দ্বিতীয়টির কত লিটার মিশ্রিত করিলে, নূতন মিশ্রে দুধ ও জলের অনুপাত 23 : 5 হইবে ?

*34. এক রাজমিস্ত্রির মিশ্রিত বালি ও কাঁকরের দুইটি স্তূপ আছে। প্রথমটিতে বালি ও কাঁকর সমান সমান ভাগে আছে, আর দ্বিতীয়টিতে উহারা আছে 1 : 4 অনুপাতে। কোন এক বিশেষ নির্মাণ-কার্যের জন্য ঐ রাজমিস্ত্রির 1 : 3 অনুপাতে মিশ্রিত বালি ও কাঁকরের মিশ্রের 60 ঘ. মি. প্রয়োজন হইলে, দুইটি স্তূপের এক একটি হইতে কি পরিমাণ লইয়া মিশ্রিত করিলে সে ঈপ্সিত উপাদান ( material, মসলা ) পাইবে ? *(I. C. A. W. I.)*

35. দুধ ও জলের এক মিশ্রে দুধ ও জলের আয়তনের অনুপাত 6 : 1 ; ঐ মিশ্রে 8 লিটার জল মিশাইলে ঐ অনুপাত হয় 4 : 1. মিশ্রে কত লিটার দুধ আছে ?

36. 11 : 5 অনুপাতে মিশ্রিত দুধ ও জলের এক মিশ্র-দ্বারা একটি পাত্র পূর্ণ আছে। ঐ মিশ্রের কত অংশ তুলিয়া লইয়া পাত্রের শূন্যস্থান জল-দ্বারা পূর্ণ করিলে, পাত্রে দুধ ও জলের অনুপাত 25 : 23 হইবে ?

37. 3 : 1 অনুপাতে মিশ্রিত মদ ও জলের এক মিশ্রের 12 লিটার হইতে কত লিটার মিশ্র তুলিয়া লইয়া জল-দ্বারা শূন্য স্থান পূরণ করিলে উৎপন্ন মিশ্রে মদ ও জলের অনুপাত $\frac{1}{2}$ : $\frac{1}{2}$ হইবে ? *( W. B. S. B., S. F. 1954 Compl. )*

38. **ক** ও **খ**-এর এক মিশ্রের 40% **ক** ও অবশিষ্ট **খ**। এই মিশ্রের 20% বিক্রীত হইবার পরে অবশিষ্ট 18 লিটার মিশ্রের সহিত যে পরিমাণ **ক** মিশাইলে, **ক** ও **খ**-এর অনুপাত বাড়িয়া 1 : 1 হয় সেই পরিমাণ **ক** মিশাইবার ইচ্ছা করিলে, **ক**-এর কত লিটার মিশাইতে হইবে ? *( I. C. W. A. I. )*

39. একটি পাত্রে 40 লি. জল ও অপর পাত্রে 40 লি. জল-মিশ্রিত মদ আছে ; এই জল-মিশ্রিত মদের 80% মদ। দ্বিতীয় পাত্রের মদের পরিমাণ শতকরা 50 ভাগ করিতে হইলে, প্রথম পাত্র হইতে কি পরিমাণ লইয়া দ্বিতীয় পাত্রের মিশ্রের সহিত মিশ্রিত করিতে হইবে ? উভয় পাত্রের সমস্ত আধেয় ( contents ) একত্র মিশ্রিত করিলে, মদের ভাগ শতকরা কত হইবে ? *( I. C. W. A. I. )*

40. তৈল-মিশ্রিত এক শ্রেণীর রং-এর 48 লিটারের $12\frac{1}{2}$% তৈল। রং ও তৈলের অনুপাত 2 : 1 করিতে হইলে, উহার সহিত কত তৈল মিশ্রিত করিতে হইবে ? আরও 14 লিটার তৈল মিশ্রিত করিলে, নূতন মিশ্রে রং ও তৈলের অনুপাত কত হইবে নির্ণয় কর। *( C. U., I. A.—Com. 1959 )*

41. তৈল-মিশ্রিত এক শ্রেণীর রং-এর 30 লিটারের 10% তৈল। ঐ রং-এ তৈলের পরিমাণ 50% করিতে হইলে, উহাতে কত তৈল মিশ্রিত করিতে হইবে ? আরও 6 লিটার তৈল মিশ্রিত করিলে, মিশ্রে রং-এর ভাগ শতকরা কত হইবে নির্ণয় কর।

*( I. C. W. A. I. )*

*42. দুই শ্রেণীর মোটর তৈল **ক** ও **খ** 3 : 1 অনুপাতে মিশ্রিত করিয়া তৃতীয় এক প্রকার মোটর তৈল **গ**-এর 36 লিটার তৈয়ারি করা হইল। **গ**-এর অর্ধেক বিক্রয় করা হইলে, উহার সহিত আরও **ক** মিশ্রিত করায় উৎপন্ন মিশ্রে **খ**-এর সহিত **ক**-এর অনুপাত বর্ধিত হইয়া 7 : 2 হইল। শেষে কি পরিমাণ **ক** মিশ্রিত করা হইয়াছিল ?

*( C. U., B. Com. 1967 )*

[ খ-এর সহিত ক-এর অনুপাতের অর্থ ক : খ। ]

43. দুই শ্রেণীর মদ **ক** ও **খ** 3 : 2 অনুপাতে মিশ্রিত করিয়া সংভার ( stock ) হইতে মিশ্রের 25% বিক্রয় করিবার পরে, অনুপাতটিকে বর্ধিত করিয়া 5 : 3 করিবার জন্য, অবশিষ্ট মিশ্রের সহিত যথেষ্ট পরিমাণ **ক** মিশ্রিত করা হইল।। সংভারে মিশ্রের পরিমাণ এখন 7,200 লিটার হইলে, মূল মিশ্রের পরিমাণ ও নূতন মিশ্র উৎপাদন করিতে যে পরিমাণ **ক** মিশ্রিত করা হইয়াছিল তাহা নির্ণয় কর। *(Burd. Entrance, 1962)*

*44. স্বর্ণের প্রতি গ্রামের মূল্য টা. 10. স্বর্ণ ও রৌপ্যের 1 কিগ্রা. ওজনের এক

মিশ্রের মূল্য টা. 6,080 ; কিন্তু ঐ মিশ্রে স্বর্ণ ও রৌপ্যের ওজন পরস্পর পরিবর্তিত হইলে, মূল্য হইত টা. 4,120. মিশ্রে স্বর্ণ ও রৌপ্যের অনুপাত এবং প্রতি কিগ্রা. রৌপ্যের মূল্য নির্ণয় কর। *( C. U., B. Com. 1964 )*

***45.** শিশুদের উপযোগী যে-সকল ফ্রকের প্রতিটি গড়ে টা. 3/37 প. দরে বিক্রয় করিতে হইবে, সেই সকল ফ্রক তৈয়ারি করিতে টা. 1/36 প. ও টা. 1/62 প. মিটার দরের দুই প্রকার পোষাকের কাপড় ব্যবহার করিতে হইবে। প্রতিটি ফ্রক তৈয়ারি করিতে গড়ে দেড় মিটার কাপড় লাগে এবং প্রতি ফ্রকে ( মজুরি, সেলাই, ইত্যাদি বাবত ) যে আনুষঙ্গিক ব্যয় হয় ও লাভ-বাবত যাহা রাখা হয় তাহাতে মোট টা. 1/12 প. পড়ে এইরূপ ধরিয়া, প্রথম প্রকারের প্রতি 180 মিটার কাপড়ের সহিত দ্বিতীয় প্রকারের কি পরিমাণ কাপড় ব্যবহার করিতে হইবে নির্ণয় কর।

[ **ইঙ্গিত ঃ** এক একটি ফ্রক তৈয়ারিতে দুই প্রকার কাপড়ের মোট যে-পরিমাণ প্রয়োজন হয় তাহার ক্রয়মূল্য = টা. 3·37 − টা. 1·12 = টা. 2·25 ; এখন, এক একটি ফ্রকে দুই প্রকারের কাপড় গড়ে $1\frac{1}{2}$ মিটার $=\frac{3}{2}$ মি. করিয়া লাগিয়াছে। ∴ 1 মিটার কাপড়ের গড় মূল্য = টা. $2·25 \div \frac{3}{2}$ = টা. $2·25 \times \frac{2}{3}$ = টা. 1·50. ]

***46.** 16 লিটার মদ-দ্বারা পরিপূর্ণ একটি পাত্র হইতে 2 লিটার তুলিয়া লইয়া পাত্রটি জল-দ্বারা পূর্ণ করা হইল। পুনরায় 2 লিটার তুলিয়া লইয়া পাত্রটি পুনরায় পূর্ববৎ পূর্ণ করা হইল। এই প্রক্রিয়া তৃতীয়বার পুনরাবৃত্তি করিবার পরে পাত্রের মদ ও জলের পরিমাণের তুলনা কর। *( I. C. W. A. I., July, 1968 )*

**47.** মদপূর্ণ একটি পাত্র হইতে উহার $\frac{1}{4}$ অংশ তুলিয়া ফেলিয়া পাত্রটি জল-দ্বারা পূর্ণ করা হইল ; তাহার পর ঐ মিশ্রের $\frac{1}{4}$ অংশ তুলিয়া ফেলিয়া, পুনরায় পাত্রটি জল-দ্বারা পূর্ণ করা হইল। এইরূপ প্রক্রিয়া পাঁচবার করিবার পরে পাত্রটিতে প্রথমে যে পরিমাণ মদ ছিল তাহার কত অংশ অবশিষ্ট থাকিবে ?

[ **ইঙ্গিত ঃ** মনে কর পাত্রটিতে প্রথমে $4 \times 4 \times 4 \times 4 \times 4$ লিটার = 1024 লিটার মদ ছিল। ].

**48.** 20 লিটার দুগ্ধ-দ্বারা পূর্ণ এক পাত্র হইতে 4 লিটার তুলিয়া লইয়া পাত্রটি জল-দ্বারা পূর্ণ করা হইল। পুনরায় 4 লিটার তুলিয়া পুনরায় পাত্রটি জল-দ্বারা পূর্ণ করা হইল। এই প্রক্রিয়া তৃতীয় বার করা হইবার পরে পাত্রের দুগ্ধ ও জলের পরিমাণের তুলনা কর। সর্বশেষের ভেজাল দুগ্ধ খাঁটি দুগ্ধের ক্রয় মূল্যে বিক্রয় করিলে শতকরা কত লাভ হয় নির্ণয় কর।

***49.** দুইটি ধাতুর 1 ঘ. সেমি.-এর ওজন যথাক্রমে 0·57 গ্রা. ও 0·82 গ্রা.। ঐ দুই ধাতুর মিশ্রণে উৎপন্ন এক সংকর ধাতুর 1 ঘ. সেমি.-এর ওজন 0·72 গ্রা. হইলে, সংকর ধাতুতে ঐ দুই ধাতুর আয়তন ও ওজন উভয়ের অনুপাত নির্ণয় কর।

***50.** 75 লিটার আয়তনের একটি পাত্র পূর্ণ করিয়া এ্যাসিড (acid) ও জলের এক মিশ্র রাখিতে হইবে। এই মিশ্রের আয়তনের 7 ভাগ হইবে জল ও 8 ভাগ হইবে এ্যাসিড। মিশ্র তৈয়ারি করিবার সময়ে অনুপাতটি ভুল করিয়া পড়িয়া উহার আয়তনের 7 ভাগ এ্যাসিডের সহিত 8 ভাগ জল মিশ্রিত করা হইলে, পাত্র হইতে মিশ্রের কত লিটার তুলিয়া লইয়া এ্যাসিড দ্বারা স্থান পূর্ণ করিলে, ভ্রম সংশোধন হইবে ? *( I. C. W. A. I. )*

## উত্তরমালা

**1.** টা. 1/49 প. (প্রায়)। **2.** 40 প.। **3.** কিগ্রা. টা. 3/14 প.। **4.** টা. 5/80 প.। **5.** টা. 14/35 প.। **6.** টা. 6/52 প., টা. 7/64 প.। **7.** 10 লি.। **8.** 67·5%। **9.** $33\frac{1}{3}$%। **10.** 20 কিগ্রা.। **11.** 2 : 3. **12.** 9 : 2. **13.** 19 : 10. **14.** 3 : 2. **15.** (ক) 8 : 7, 1 কু. 800 গ্রা.; (খ) 3 : 2, 1 কু. 32 কিগ্রা. 300 গ্রা.। **16.** 13 : 5. **17.** এরূপ মিশ্রণ অসম্ভব। **18.** 3 : 1. **19.** (i) 56 কিগ্রা.; (ii) 21 কিগ্রা.। **20.** 42 কিগ্রা.। **21.** 420 কু.; 180 কু.। **22.** 4 কিগ্রা.। **23.** 40 কিগ্রা.। **24.** 3 : 7. **25.** 4 : 11. **26.** 1 : 1 : 4 : 1. **27.** 6 কিগ্রা., 1 : 1 : 1 : 3. **28.** 52 : 78 : 51 : 68. **29.** 15 : 20 : 21. **30.** 307 : 173. **31.** 3 : 2. **32.** 7 : 13. **33.** 105 লিটার। **34.** 10 ঘ. মি., 50 ঘ. মি.। **35.** ·96 লিটার। **36.** $\frac{8}{33}$ অংশ। **37.** 4 লি.। **38.** 3·6 লি.। **39.** 24 লি., 60%। **40.** 15 লি., 6 : 5. **41.** 24 লি., 45%। **42.** 2·25 লিটার। **43.** 9,000 লি., 450 লি.। **44.** 3 : 2; টা. 200. **45.** 210 মিটার। **46.** 343 : 169. **47.** $\frac{243}{1024}$. **48.** 64 : 61, 95·3125%। **49.** 2 : 3; 19 : 41. **50.** 9·375 লিটার।

---

8

# গড়

## ( Average )

### 8.1. গড় ( Average ) : সরল ( Simple ) ও ভারযুক্ত ( Weighted )

সর্বপ্রকার গণনার ক্ষেত্রেই গণনার প্রত্যেক ব্যষ্টি ( individual ) বা পদের সহিত অনুরূপ একটি রাশি সংশ্লিষ্ট থাকে। যেমন, একদল বালকের বয়স গণনার সময়ে এক একটি বালক গণনার এক একটি পদ ( item ) ও তাহাদের বয়স পদ-সংশ্লিষ্ট এক একটি রাশি ( quantity )। পদ-সংশ্লিষ্ট রাশিসমূহের সকলগুলি সর্বক্ষেত্রে পরস্পর বিভিন্ন নাও হইতে পারে। লক্ষণীয় যে-কোন গণনার ক্ষেত্রে সংশ্লিষ্ট রাশিসমূহ সমজাতীয়।

কতিপয় সমজাতীয় রাশির সমষ্টিকে উক্ত রাশিসমূহের সংখ্যা-দ্বারা ভাগ করিলে যে রাশিটি পাওয়া যায় তাহাকে উক্ত রাশিসমূহের **যৌগিক গড়** বা **গাণিতিক গড়** বা **গাণিতিক মধ্যক** ( Arithmetic Mean ) বা **গড়** ( Mean ) বলে।

**দ্রষ্টব্য :** রাশিবিজ্ঞানে (ক) মধ্যক ( Mean ) : (1) গাণিতিক গড় ( Arithmetic Mean ), (2) গুণোত্তর গড় ( Geometric Mean ), (3) প্রতিগাণিতিক গড় ( Harmonic Mean ), (খ) মধ্যমা বা মধ্যম মান ( Median ), (গ) ভূয়িষ্ঠক ( Mode ) প্রভৃতি বিভিন্ন গড় ( Averge )-এর উল্লেখ আছে। এস্থলে গাণিতিক গড় ( Arithmetic Mean ) ভিন্ন অন্য কোন প্রকার গড়ের আলোচনা করা হইবে না বলিয়া, গড় ( Average ) বলিলে কেবলমাত্র গাণিতিক গড় ( Arithmetic mean ) বা Mean বলিলেও কেবলমাত্র Arithmetic Mean বা গাণিতিক গড়ই বুঝিতে হইবে।

গড় দুই প্রকার : **সরল** ( Simple ) ও **ভারযুক্ত** ( Weighted )।

$n$ সংখ্যক সমজাতীয় রাশি $x_1, x_2, x_3 \cdots, x_n$ এবং $f_1, f_2, f_3, \cdots f_n$ যথাক্রমে ঐ সকল রাশির ভার ( weight ), বা পরিসংখ্যা ( frequency ) হইলে, অর্থাৎ,

| | |
|---|---|
| $f_1$ সংখ্যক রাশির মান $x_1$, | বা $x_1$ রাশিটির পরিসংখ্যা $f_1$, |
| $f_2$ „ „ „ $x_2$, | বা $x_2$ „ „ $f_2$, |
| $f_3$ „ „ „ $x_3$, | বা $x_3$ „ „ $f_3$, |
| ... ... ... ... | ... ... ... ... |
| $f_n$ „ „ „ $x_n$ হইলে, | বা $x_n$ „ „ $f_n$ |

হইলে ; সমষ্টি-সূচক $\Sigma$ চিহ্ন ব্যবহার করিয়া ও $x_r$-কে উক্ত রাশিসমূহের প্রতীক 'রাশি ও $f_r$-কে ইহার অনুরূপ পরিসংখ্যা গণ্য করিয়া লেখা হয় :

রাশিসমূহের সমষ্টি $= x_1 + x_2 + x_3 + \cdots + x_n = \Sigma x_r$,

এবং ভারযুক্ত সমষ্টি ( weighted sum )

$$= f_1x_1 + f_2x_2 + f_3x_3 + \cdots + f_nx_n = \Sigma f_r x_r,$$

এবং তখন বলা হয় :

**সরল গড়** $\bar{x} = \dfrac{\text{রাশি-সমষ্টি}}{\text{রাশি-সংখ্যা}} = \dfrac{x_1 + x_2 + x_3 + \cdots + x_n}{n} = \dfrac{\Sigma x_r}{n}$

ও **ভারযুক্ত গড়** $\bar{x} = \dfrac{\text{ভারযুক্ত সমষ্টি}}{\text{ভার-সমষ্টি}} = \dfrac{f_1x_1 + f_2x_2 + f_3x_3 + \cdots + f_nx_n}{f_1 + f_2 + f_3 + \cdots + f_n}$

$$= \frac{\Sigma f_r x_r}{\Sigma f_r} \text{ অর্থাৎ } \frac{\Sigma fx}{N}, \ \Sigma f \equiv N \text{ বসাইয়া।}$$

**লক্ষণীয় :** (1) $n\bar{x}=\Sigma x_r$, $N\bar{x}=\Sigma f_r x_r$ ;

∴ **গড় × রাশি-সংখ্যা = রাশি-সমষ্টি,**

এবং **রাশি-সমষ্টি ÷ গড় = রাশি-সংখ্যা।**

(2) সরল গড়ে একই মান-বিশিষ্ট রাশিসমূহকে একটি মাত্র রাশিরূপে গণ্য করা হয় এবং ভারযুক্ত গড়ে কোন একটি মান-বিশিষ্ট রাশিসমূহকে একটি রাশিরূপে গণ্য না করিয়া উহাদের প্রত্যেকটিকেই যোজ্যরূপে গণ্য করিয়া উহাদের সমষ্টি হয় ভারযুক্ত সমষ্টি এবং রাশিসমূহের মোট সংখ্যা হয় ভার-সমষ্টি।

(3) ভারসমূহের প্রত্যেকটি এককের সমান হইলে, অর্থাৎ $f_1=f_2=\cdots=f_n=1$ হইলে, ভারযুক্ত গড় সরল গড়ে রূপান্তরিত হয় বলিয়া, সরল গড় ভারযুক্ত গড়েরই এক বিশেষ আকার।

(4) ভারসমূহকে একই সংখ্যা দ্বারা গুণ বা ভাগ করিলেও ভারযুক্ত গড়ের কোন পরিবর্তন হয় না ; সেইজন্য একই অনুপাত-বিশিষ্ট বিভিন্ন ভারযুক্ত রাশিসমূহের ভারযুক্ত গড় একই ; যেমন, $x_1$, $x_2, \cdots x_n$ রাশিসমূহের ভার যথাক্রমে $f_1, f_2, f_3 \cdots, f_n$ অথবা, $af_1$, $af_2, \cdots af_n$ অথবা $bf_1$, $bf_2, \cdots bf_n$ হইলে,
প্রতি ক্ষেত্রে একই ভারযুক্ত গড় পাওয়া যায় ; কারণ

প্রথম ক্ষেত্রে : ভারযুক্ত গড় $=\dfrac{f_1x_1+f_2x_2+f_3x_3+\cdots+f_nx_n}{f_1+f_2+f_3+\cdots+f_n}$ ;

দ্বিতীয় ক্ষেত্রে : ভারযুক্ত গড় $=\dfrac{af_1x_1+af_2x_2+af_3x_3+\cdots+af_nx_n}{af_1+af_2+af_3+\cdots+af_n}$

$$=\frac{a(f_1x_1+f_2x_2+f_3x_3+\cdots+f_nx_n)}{a(f_1+f_2+f_3+\cdots+f_n)}$$

$$=\frac{f_1x_1+f_2x_2+f_3x_3+\cdots+f_nx_n}{f_1+f_2+f_3+\cdots+f_n};$$

তৃতীয় ক্ষেত্রে : ভারযুক্ত গড় $=\dfrac{bf_1x_1+bf_2x_2+bf_3x_3+\cdots+bf_nx_n}{bf_1+bf_2+bf_3+\cdots+bf_n}$

$$=\frac{b(f_1x_1+f_2x_2+f_3x_3+\cdots+f_nx_n)}{b(f_1+f_2+f_3+\cdots+f_n)}$$

$$=\frac{f_1x_1+f_2x_2+f_3x_3+\cdots+f_nx_n}{f_1+f_2+f_3+\cdots+f_n}.$$

## 8.2. গড়ের প্রয়োজনীয়তা

(*i*) গড়-সংশ্লিষ্ট রাশিসমূহের প্রতিভূ ( representative )-স্বরূপ ; ইহা ঐ সকল রাশি-সংশ্লিষ্ট বিষয়-সম্বন্ধে ধারণা সৃষ্টির সহায়ক ; কেবলমাত্র প্রদত্ত রাশি-শ্রেণী হইতে, বিশেষ করিয়া ঐ সকল রাশি অবিন্যস্তভাবে অবস্থিত অথবা উহাদের সংখ্যা অধিক হইলে এইরূপ ধারণা কষ্টসাধ্য।

এক ব্যক্তির কোন বৎসরের পর পর 12 মাসের আয়ের হিসাব :

| 1ম | 2য় | 3য় | 4র্থ | 5ম |
|---|---|---|---|---|
| টা. 125·50 | টা. 135·10 | টা. 110·45 | টা. 80·75 | টা. 120·80 |
| 6ষ্ঠ | 7ম | 8ম | 9ম | 10ম |
| — | টা. 50·10 | টা. 140·48 | টা. 118·70 | টা. 150·60 |
| | | 11শ | 12শ | |
| | | টা. 160·00 | টা. 140·00 | |

মোট আয় = রাশি-সমষ্টি = টা. 1,332/48 প. ; রাশি-সংখ্যা = 12 ;

$\therefore$ মাসিক গড় আয় = টা. 1,332·48 ÷ 12 = টা. 111·04 প.।

ঐ ব্যক্তির এক মাসে মোটেই আয় হয় নাই, আর অন্যান্য মাসের আয় বিভিন্ন ও সামঞ্জস্যহীন ; আয়-সূচক ঐ সকল রাশি হইতে ঐ ব্যক্তির আয় সম্বন্ধে ধারণা সৃষ্টি কষ্টসাধ্য, কিন্তু গড় আয় সারা বৎসরের আয়ের একটি ধারণা অনায়াসেই সৃষ্টি করে।

(*ii*) গড় বিভিন্ন রাশি-শ্রেণী সম্বন্ধীয় একটি তুলনামূলক ধারণা সৃষ্টিতে সাহায্য করে এবং ঐ সকল বিভিন্ন রাশি-শ্রেণী-সংশ্লিষ্ট বিষয়ের প্রবণতা সম্বন্ধেও অর্থাৎ উহা উর্ধ্বাভিমুখী না নিম্নাভিমুখী, উন্নতির পথে না অবনতির পথে, না স্থিতিশীল, ইত্যাদি সম্বন্ধেও সুস্পষ্ট ধারণার সৃষ্টি করে।

আলোচ্য কয়েক বৎসরের প্রতি বৎসরের 12 মাসের আয় দেওয়া আছে ; প্রতি বৎসরের মাসিক গড় আয় বিবেচনা করিয়া ঐ সকল বৎসরের আয়ের হ্রাস-বৃদ্ধি সম্বন্ধে একটা তুলনামূলক ধারণা করা যায়।

ভারতের এবং রুশ দেশের উচ্চ মাধ্যমিক বা তুল্য পরীক্ষার পরীক্ষার্থিগণ সাধারণতঃ কোন্ কোন্ বয়সে ঐ পরীক্ষা দেয় তাহার তুলনা করিতে হইলে ঐ দুই দেশের পরীক্ষার্থিগণের বয়স-প্রকাশক দুইটি রাশি-শ্রেণী হইতে কোন তুলনামূলক ধারণা করা সম্ভব হয় না ; কিন্তু যদি বলা হয়, ভারতে ঐ সকল পরীক্ষার পরীক্ষার্থিগণের গড় বয়স 16 বৎসর ও রুশ দেশে 18 বৎসর, তাহা হইলে ঐ দুই দেশের ঐ জাতীয় পরীক্ষার পরীক্ষার্থিগণের বয়সের তুলনা করা সম্ভব হয়। গড়ের এই জাতীয় গুণের জন্যই উল্লিখিত প্রয়োজনে রাশিসমূহের গড় নির্ণয় প্রয়োজন।

**দ্রষ্টব্য।** সরল ও ভার-যুক্ত গড়ের মধ্যে ভার-যুক্ত গড়ই আলোচ্য রাশি-সংশ্লিষ্ট বিষয়ের প্রতীকরূপে গণ্য হইবার অধিকতর উপযুক্ত।

## 8.3. ভার-যুক্ত গড়ের অর্থ

গড় নির্ণয়ের ক্ষেত্রে অনেক সময় দেখা যায় রাশি-সমূহের গুরুত্ব বা আপেক্ষিক ( relative ) গুরুত্ব ( weight, importance ) সমান নয়। যেমন, (i) $X$-বিদ্যালয় হইতে 5 জন পরীক্ষা দিয়া 5 জনই পাস করিলে, এবং $Y$-বিদ্যালয় হইতে 100 জন পরীক্ষা দিয়া 95 জন পাস করিলে $X$-বিদ্যালয়ের পাসের হার 100% ও $Y$-বিদ্যালয়ের পাসের হার 95% হইলেও, কেহই বলিবে না যে, $X$-বিদ্যালয় $Y$-বিদ্যালয় অপেক্ষা শ্রেষ্ঠ, কারণ উভয় ক্ষেত্রের সংশ্লিষ্ট রাশি-সমূহের গুরুত্ব সমান নহে।

(ii) একদিন কোন বাজারে 60 প. কিগ্রা. মূল্যের 700 কিগ্রা. ও 70 প. কিগ্রা. মূল্যের 300 কিগ্রা. চাউল বিক্রয় হইলে, ঐ দিন বাজারের চাউলের গড় মূল্য কিগ্রা.-প্রতি ( 60 প.+70 প. )÷2=65 প. বলা অনুচিত হইবে ; কারণ ঐরূপে গড় নির্ণয়ে মূল্যের সহিত উহাদের গুরুত্ব বিবেচনা করা হয় নাই। এক্ষেত্রে মোট (700+300) কিগ্রা. চাউলের মূল্য=60 প.×700+70 প.×300 বলিয়া, 1 কিগ্রা. চাউলের গড় মূল্য$=\frac{60\times700+70\times300}{700+300}$ প.=63 প.। এই যে গড় নির্ণয় করা হইল ইহাকে **ভার-যুক্ত গড়** ( Weighted Average বা Mean ) বলে। এক্ষেত্রে, উক্ত দুইটি মূল্যের উপর স্ব স্ব গুরুত্ব আরোপ করিয়া, অর্থাৎ কোন্ মূল্যের কত কিগ্রা. বিক্রয় হইয়াছে তাহা হিসাবের মধ্যে ধরিয়া, গড় নির্ণয় করা হইয়াছে। গড় নির্ণয়ের সময় মানসমূহকে তাহাদের গুরুত্ব, বা আপেক্ষিক গুরুত্ব ( relative importance )-এর অনুপাতে ভার ( weight )-যুক্ত করিতে হয়, অন্যথা রাশিসমূহের প্রতিভূ-স্বরূপ রাশিটি পাওয়া যায় না।

$n$-সংখ্যক রাশি $x_1$, $x_2,\ldots x_n$-এর আপেক্ষিক গুরুত্ব যথাক্রমে $n$-টি সংখ্যা $w_1$, $w_2,\ldots w_n$ দ্বারা সূচিত হইলে,

**ভার-যুক্ত গড়** ( Weighted Mean )$=\frac{w_1x_1+w_2x_2+w_3x_3+\cdots+w_nx_n}{w_1+w_2+w_3+\cdots+w_n}$

$$=\frac{\sum_{r=1}^{n} w_r x_r}{\sum_{r=1}^{n} w_r}$$

$w_1$, $w_2$, $w_3,\ldots$, $w_n$ সংখ্যাসমূহকে **ভার** ( weight ) বলা হয় ও ভার-যুক্ত গড়কে সাধারণতঃ $\bar{x}_w$, $\bar{x}$, $M_w$ বা $M$-দ্বারা সূচিত করা হয়। গড় নির্ণয়ের $\bar{x}=\frac{\Sigma fx}{\Sigma f}$ সূত্রটিতে রাশিসমূহের পরিসংখ্যাকেই উহাদের ভাররূপে ধরা হয়।

সরল গড় ভার-যুক্ত গড়েরই একটি বিশেষ রূপ। ভার-যুক্ত গড়ের সকল রাশির ভার সমান হইলে, ভার-যুক্ত গড় সরল গড়ে রূপান্তরিত হয়।

## 8.4. গড়ের উদাহরণ

### সরল গড় :

**উদা.** 1. কোন মাসে পর পর চার সপ্তাহে এক ব্যক্তির সাপ্তাহিক আয় যথাক্রমে টা. 125/50 প., টা. 120/75 প., টা. 132/60 প. এবং টা. 118/15 প. ; ঐ মাসে তাহার সাপ্তাহিক গড় আয় কত ? ( *The weekly earnings of a man in four consecutive weeks of a month are Rs. 125/50 P., Rs. 120/75 P., Rs. 132/60 P. and Rs. 118/15 P. respectively. What is his average* *-hly earning in that month ?* )

রাশি-সংগ্রায়=টা. 125·50+টা. 120·75+টা. 132·60+টা. 118·15

বিশেষ করিয়=টা. 497·00 এবং সপ্তাহের সংখ্যা=4 ;

হইলে এইরূপহিক গড় আয়=টা. 497·00÷4=টা. 124/25 প.।

**ভার-যুক্ত গড় :**

**উদা. 2.** এক ব্যক্তি বিভিন্ন বিক্রেতার নিকট হইতে প্রতি লিটার 75 প. দরে 5 লিটার, প্রতি লিটার 62 প. দরে 3 লিটার ও প্রতি লিটার 72 প. দরে 7 লিটার দুগ্ধ ক্রয় করিল। প্রতি লিটার দুগ্ধের গড় ক্রয় মূল্য নির্ণয় কর। ( *A man buys milk from different vendors : 5 litres @ 75 P. per litre, 3 litres @ 62 P. per litre, 7 litres @ 72 P. per litre. Find the average cost price of milk per litre.* )

টা. প. টা. প.

1 লি. এর মূল্য = 75 প. ; ∴ 5 লি. এর মূল্য = 0·75 × 5 = 3·75
1 লি. „ „ = 62 প. ; ∴ 3 লি. এর „ = 0·62 × 3 = 1·86
1 লি. „ „ = 72 প. ; ∴ 7 লি. এর „ = 0·72 × 7 = 5·04

∴ ভার-সমষ্টি = 15 এবং ভার-যুক্ত সমষ্টি = 10·65

∴ ভার-যুক্ত গড় = 1 লিটার দুগ্ধের মূল্য = টা. 10·65 ÷ 15 = 71 প.।

এবং সরল গড় $= \frac{\text{রাশি-সমষ্টি}}{\text{রাশি-সংখ্যা}} = \frac{75 \text{ প.} + 62 \text{ প.} + 72 \text{ প.}}{3} = \frac{209 \text{ প.}}{3}$

= 69·7 প. ( প্রায় )।

**উদা. 3.** 1932 সালে ব্যাঙ্কের সুদের হার নিম্নরূপ ছিল : 1 সপ্তাহের হার 6%, 1 সপ্তাহের হার 5%, 1 সপ্তাহের হার $4\frac{1}{2}$%, 17 সপ্তাহের হার 4%, 3 সপ্তাহের হার $3\frac{1}{2}$%, 5 সপ্তাহের হার 3% ও 24 সপ্তাহের হার 4%। ঐ বৎসরে গড়ে সপ্তাহে কত করিয়া হার ছিল ? ( *During the year 1932 the bank rates were as follows : 6% for 1 week, 5% for 1 week, $4\frac{1}{2}$% for 1 week, 4% for 17 weeks, $3\frac{1}{2}$% for 3 weeks, 3% for 5 weeks and 4% for 24 weeks. What was the average rate during a week in the year ?* ) (*C. U., I. A.—Com. 1933*)

| রাশি ($x$) | ভার ($f$) | ভার-যুক্ত রাশি ($f \times x$) |
|---|---|---|
| 6% | 1 | 6% × 1 = 6 % |
| 5% | 1 | 5% × 1 = 5 % |
| $4\frac{1}{2}$% | 1 | $4\frac{1}{2}$% × 1 = $4\frac{1}{2}$% |
| 4% | 7+24=41 | 4% × 41 = 164 % |
| $3\frac{1}{2}$% | 3 | $3\frac{1}{2}$% × 3 = $10\frac{1}{2}$% |
| 3% | 5 | 3% × 5 = 15 % |
| 26% (রাশি-সমষ্টি) | 52 ( ভার-সমষ্টি ) | 205% ( ভার-যুক্ত সমষ্টি ) |

সরল গড় $= \frac{\text{রাশি-সমষ্টি}}{\text{রাশি-সংখ্যা}}$

$= \frac{26\%}{6} = 4\frac{1}{3}\%$

এবং ভার-যুক্ত গড়

$= \frac{\text{ভার-যুক্ত সমষ্টি}}{\text{ভার-সমষ্টি}}$

$= \frac{205\%}{52} = 3\frac{49}{52}\%$

= 3·94% ( প্রায় ।

দ্রষ্টব্য : (1) গড় দুইটির মধ্যে ভার-যুক্ত গড়ই রাশিসমূহের গড়রূপে অভিহিত হইবার অধিকতর উপযোগী।
(2) বৃহত্তম ভার বা পরিসংখ্যা-যুক্ত রাশির নাম ভূয়িষ্ঠক ( mode )। এস্থলে স্পষ্টই ভূয়িষ্ঠক 4%।
ই প্রসঙ্গে দশম শ্রেণীর পাঠ্য রাশিবিজ্ঞান দ্রষ্টব্য।

## 8.5. কল্পিত গড় ( Assumed Mean )-এর সাহায্যে গড় নির্ণয়

মনে কর $A$ রাশি $x_1, x_2, x_3, \cdots\cdots, x_n$ রাশিসমূহের বৃহত্তম ও ক্ষুদ্রতমটির অন্তর্বর্তী। এই $A$ রাশিটিকে আমরা কল্পিত গড় বলিব। এই কল্পিত গড় ও প্রদত্ত প্রতিটি রাশি হইতে কল্পিত গড় $A$-এর অন্তর ( বা চ্যুতি, deviation ) $(x_1-A)$, $(x_2-A)$, $(x_3-A)$, $\cdots\cdots(x_n-A)$-এর বীজগণিতীয় সমষ্টিকে রাশি-সংখ্যা দ্বারা ভাগের ফলের সমষ্টিই উদ্দিষ্ট প্রকৃত গড়।

সরল গড় $\bar{x}=\dfrac{x_1+x_2+x_3\cdots\cdots+x_n}{n}$

$$=\frac{1}{n}\Big\{(x_1-A)+(x_2-A)+(x_3-A)+\ldots\ldots+(x_n-A)+nA\Big\}$$

$$=\frac{nA}{n}+\frac{1}{n}\Big\{(x_1-A)+(x_2-A)+(x_3-A)+\ \ldots\ldots+(x_n-A)\Big\}$$

$$=A+\frac{(x_1-A)+(x_2-A)+(x_3-A)+\cdots\cdots+(x_n-A)}{n}$$

$$=A+\frac{1}{n}\Sigma(x_r-A).$$

এইরূপে, ভার-যুক্ত গড়ের সূত্র পাওয়া যায় :

$$\bar{x}=A+\frac{1}{N}\Sigma f_r(x_r-A).$$

**উদা.** পর পর 6 বৎসরের চাউল উৎপাদনের পরিমাণ-প্রকাশক, লক্ষ টনে সূচক অঙ্কগুলি ছিল : 22·5, 27·8, 24·8, 27·1, 28·4 ও 24·8 ; প্রতি বৎসরের গড় উৎপাদন নির্ণয় কর। ( *The production of rice in 6 consecutive years were, in lakh tonnes, 22·5, 27·8, 24·8, 27·1, 28·4 and 24·8. Find the average production per year.* )

| $x_r$ | $A$ | $x_r-A$ |
|---|---|---|
| 22·5 | | −2·3 |
| 27·8 | | 3 |
| 24·8 | 24·8 | 0 |
| 27·1 | | 2·3 |
| 28·4 | | 3·6 |
| 24·8 | | 0 |
| সমষ্টি | — | 6·6 |

$\therefore\quad \bar{x}=A+\frac{1}{n}\Sigma(x_r-A)$

$=24·8+\frac{1}{6}\times 6·6$

$=24·8+1·1=25·9$ ;

$\therefore$ নির্ণেয় গড় = 25·9 লক্ষ টনে।

## 8.6. বিভিন্ন শ্রেণীতে বিন্যস্ত রাশি-সমূহের গড় ( Arithmetic Mean from Grouped Data )

অনেক সময় রাশি-সমূহ স্ব স্ব শ্রেণীর পরিসংখ্যা ( frequency ) বা ভার ( weight )-সমেত বিভিন্ন শ্রেণীতে বিন্যস্ত থাকে। পরিসংখ্যা-সমেত এইরূপ শ্রেণী-বিন্যাসের নাম পরিসংখ্যা-বিভাজন ( frequency distribution বা grouped

frequency distribution)। কোন শ্রেণীর প্রথম ও শেষ রাশিকে যথাক্রমে ঐ শ্রেণীর নিম্নসীমা (lower limit) ও উচ্চসীমা (upper limit) বলা হয়। পরিসংখ্যা-বিভাজন হইতে গড় নির্ণয়ে মনে করিতে হয় কোন শ্রেণীর সকল পদ বা রাশি ঐ শ্রেণীর মধ্যমান (mid value বা class mark)-এর সমান। কোন শ্রেণীর মধ্যমান হইল সেই শ্রেণীর নিম্নসীমা ও উচ্চ সীমার গড়। অর্থাৎ $x_1$——$x_2$ একটি শ্রেণী হইলে, ঐ শ্রেণীর মধ্যমান হইল $\frac{x_1+x_2}{2}$. পরিসংখ্যা-বিভাজন হইতে গড় নির্ণয়ে, গড় নির্ণয়ের সূত্র $\bar{x}=\frac{\Sigma fx}{N}$ এ, মধ্যমান $\left(\frac{x_1+x_2}{2}\right)$-কে $x$-এর মান ধরিতে হয়।

**উদা.** 40 জন ছাত্রের বাণিজ্যিক গণিত পরীক্ষার নম্বরের পরিসংখ্যা-বিভাজন নিম্নে দেওয়া হইল। ঐ পরীক্ষার পূর্ণ মান (full marks) 50. নম্বর-সমূহের গড় নির্ণয় কর :

**॥ বাণিজ্যিক গণিতের নম্বরের পরিসংখ্যা-বিভাজন ॥**

| শ্রেণী (নম্বর) → | 0-10 | 10-20 | 20-30 | 30-40 | 40-50 |
|---|---|---|---|---|---|
| পরিসংখ্যা (অর্থাৎ যতজন ছাত্রের নম্বর উপরের শ্রেণীতে আছে) → | 6 | 7 | 15 | 9 | 3 |

**॥ 40 জন ছাত্রের বাণিজ্যিক গণিতের নম্বরের গড় নির্ণয় ॥**

| শ্রেণী (নম্বর) | মধ্যমান (mid value) ($x$) | পরিসংখ্যা ($f$) | $f\times x$ |
|---|---|---|---|
| 0–10 | $\frac{0+10}{2}=5$ | 6 | 30 |
| 10–20 | $\frac{10+20}{2}=15$ | 7 | 105 |
| 20–30 | $\frac{20+30}{2}=25$ | 15 | 375 |
| 30–40 | $\frac{30+40}{2}=35$ | 9 | 315 |
| 40–50 | $\frac{40+50}{2}=45$ | 3 | 135 |
| সমষ্টি | — | 40 | 960 |

$\therefore$ নির্ণেয় গড় $=\frac{\Sigma fx}{N}=\frac{960}{40}=\underline{24}.$

**দ্রষ্টব্য।** সীমাস্থ মান (এস্থলে, 10, 20, ইত্যাদি) উভয় শ্রেণীতে থাকিলে, সাধারণতঃ শ্রেণীর উচ্চসীমা-গুলি শ্রেণীস্থ নহে মনে করিতে হয়; অবশ্য নিম্ন সীমাগুলি শ্রেণীস্থ নহে এরূপও মনে করা যায়।

যেমন, 10 – 20কে 10 হইতে 20-এর কম (10 and under 20), 20 – 30কে 20 হইতে 30-এর কম (20 and under 30), সাধারণতঃ এইরূপই বুঝিতে হয় ; তবে 10 – 20কে 10-এর উপর হইতে 20ও বলা যায়।

## 8.7. উদাহরণ ও সমাধান

**উদা. 1.** রবিবার হইতে আরম্ভ করিয়া কোন এক সপ্তাহের দ্বিপ্রহরের উষ্ণতার গড় ছিল 73·9° ( ফা. )। প্রথম 3 দিনের গড় 73·6° ( ফা. ) ও শেষ 3 দিনের গড় 73·7° ( ফা. ) হইলে, বুধবার দ্বিপ্রহরে উষ্ণতা কত ছিল? [ *The average mid-day temperature of a week ( starting from Sunday ) was 73·9° F. This average for the first 3 days was 73·6° F. and that for the last 3 days was 73·7° F.; find the mid-day temperature on Wednesday.* ] ( *C. U., I. A.—Com. 1954* )

রাশি-সমষ্টি = গড় × রাশি-সংখ্যা ;

∴ সারা সপ্তাহের দ্বিপ্রহরের উষ্ণতার-সমষ্টি = 73·9° × 7 = 517·3°

প্রথম 3 দিনের দ্বিপ্রহরের উষ্ণতার সমষ্টি = 73·6° × 3 = 220·8°
শেষ " " " " " = 73·7° × 3 = 221·1°

একবারে যোগ ও বিয়োগ করিয়া, বুধবার দ্বিপ্রহরের উষ্ণতা = 75·4° ( ফা. )

**উদা. 2.** 12টি সংখ্যার গড় 144 ; প্রথম আটটির গড় 150 ও শেষ পাঁচটির গড় 140 ; অষ্টম সংখ্যাটি কত ?

( *The average of 12 numbers is 144, that of the first eight 150 and that of the last five 140. What is the eighth number ?* )

12টি সংখ্যার সমষ্টি = 144 × 12 = 1728
প্রথম 8টি সংখ্যার সমষ্টি = 150 × 8 = 1200

( বিয়োগ করিয়া ) শেষ 4টি সংখ্যার সমষ্টি = 528 ··· (1)
আবার, শেষ 5টি সংখ্যার সমষ্টি = 140 × 5 = 700 ··· (2)
∴ (1) ও (2) হইতে, অষ্টম সংখ্যাটি = 700 – 528 = 172.

**উদা. 3.** কোন শ্রেণীতে মোট 40 জন ছাত্র আছে ; তাহাদের বয়সের গড় 16 বৎসর। 17 বৎসর বয়স্ক একজন ঐ শ্রেণী হইতে চলিয়া যাওয়ায় এবং একজন নূতন ছাত্র ঐ শ্রেণীতে ভর্তি হওয়ায়, তাহাদের বয়সের গড় হইল 15·875 বৎসর। নূতন ছাত্রটির বয়স কত ? ( *In a class there are 40 boys and their average age is 16 years. On one boy aged 17 years leaving the class and another joining, their average age becomes 15·875 years. Find the age of the new boy.* ) ( *C. U., I. A.—Com. 1949* )

রাশি-সমষ্টি = গড় × রাশি-সংখ্যা ;

নূতন ছাত্রের ভর্তির পরে, 40 জন ছাত্রের বয়সের বৎসর-সমষ্টি
= 15 875 ব. × 40 = 635 ব.

পূর্বের 40 জন ছাত্রের বয়সের বৎসর-সমষ্টি = 16 ব. × 40 = 640 ব.
ছাড়িয়া যাওয়া ছাত্রের বয়স = 17 ব.

∴ বিয়োগ করিয়া, 39 জন ছাত্রের বয়স = 623 ব.
∴ নূতন ছাত্রের বয়স 635 ব. – 623 ব. = 12 ব.।

**উদা. 4.** 16 জন ছাত্রের এক শ্রেণী হইতে একজন ছাত্র স্কুল ছাড়িয়া চলিয়া যাওয়ায় এবং 14 বৎসর বয়স্ক একজন নূতন ছাত্র ঐ শ্রেণীতে ভর্তি হওয়ায়, উহাদের বয়সের গড় $1\frac{1}{2}$ মাস বাড়িয়া গেল ; যে ছাত্রটি স্কুল ছাড়িয়া গেল তাহার বয়স কত নির্ণয় কর। ( *Of the 16 students of a class, one leaves the school, and a student, of the age of 14 years having been admitted into the class, their average age is increased by one and a half-month ; find the age of the student who leaves the school.* )

একজনের স্থলে 14 বৎসর বয়স্ক একজন নূতন ছাত্র ভর্তি হওয়ায়, 16 জনের বয়সের গড় $1\frac{1}{2}$ মাস বাড়িয়া গেল ;

∴ উহাদের বয়সের সমষ্টি বাড়িয়া গেল $1\frac{1}{2}$ মাস × 16 = 24 মাস = 2 বৎসর ;

তাহা হইলে, যে স্কুল ছাড়িয়া গিয়াছে তাহার স্থলে 14 বৎসর বয়স্ক একজন ভর্তি হওয়ায় বয়স-সমষ্টি 2 বৎসর বাড়িয়া গিয়াছে ;

∴ যে স্কুল ছাড়িয়া গিয়াছে তাহার বয়স = 14ব. – 2ব. = 12 বৎসর।

**উদা. 5.** এক ব্যবসায়ী তাঁহার মূলধনের $\frac{1}{4}$ অংশের উপর 8% হারে, $\frac{1}{5}$ অংশের উপর 15% হারে এবং অবশিষ্টাংশের উপর 20% হারে লাভ করিল। মোট মূলধনের উপর তাহার গড়ে শতকরা কত হারে লাভ হইল ? ( *A tradesman makes a profit @8% on $\frac{1}{4}$ of his capital, @15% on $\frac{1}{5}$ of his capital and @20% on the remainder. What is the average percentage of profit on the whole ?* )

মনে কর মূলধন = 2,000 ;

| | | | |
|---|---|---|---|
| ইহার | $\frac{1}{4}$ অংশ = 500 | এবং ইহার | 8% = 40 |
| ,, | $\frac{1}{5}$ ,, = 400 | ,, ,, | 15% = 60 |
| অবশিষ্ট | $\frac{11}{20}$ ,, = 1100 | ,, ,, | 20% = 220 |

মোট মূলধন = 2,000 মোট লাভ = 320 ;

∴ লাভের হারের গড় = $\frac{320}{2000}$ × 100% = 16%।

**উদা. 6.** একখানি ট্রেন ঘণ্টায় 60 কিমি. দ্রুতিতে A স্টেশন হইতে B স্টেশনে যায় ও ঘণ্টায় 40 কিমি. দ্রুতিতে B হইতে A-তে ফিরিয়া আসে। ট্রেনখানির গড় দ্রুতি নির্ণয় কর। ( *A train goes from A to B with a speed of 60 Km. per hour and comes back from B to A with a speed of 40 Km. per hour. Find the average speed of the train.* )

এস্থলে, 1 ঘণ্টায় গড়ে কত কিমি. যায় তাহাই নির্ণেয়।

মনে রাখিতে হইবে, ভিন্ন ভিন্ন দ্রুতিতে যাতায়াতের সমস্ত পথ চলিতে মোট যে সময় লাগে, গড় দ্রুতিতে সমস্ত পথ চলিতেও তত সময় লাগে।

মনে কর A হইতে B-এর দূরত্ব = $a$ কিমি. ; তাহা হইলে,

A হইতে B-তে যাইবার সময় :

ট্রেনখানি 60 কিমি. দূরত্ব ভ্রমণ করে 1 ঘণ্টায় ;

" 1 " " " " $\frac{1}{60}$ "

" $a$ " " " " $\frac{a}{60}$ "

তাহা হইলে, ট্রেনখানির A হইতে B-তে যাইবার সময় $= \frac{a}{60}$ ঘণ্টা ;

অনুরূপে, " B " A-তে আসিবার সময় $= \frac{a}{40}$ ঘণ্টা ;

∴ ট্রেনখানির $a+a=2a$ কিমি. দূরত্ব ভ্রমণের মোট সময়

$$= \frac{a}{60} + \frac{a}{40} = \frac{a}{24} \text{ ঘণ্টা ;}$$

∴ ট্রেনখানি 1 ঘণ্টায় ভ্রমণ করে $2a \div \frac{a}{24} = 48$ কিমি ;

∴ ট্রেনখানির গড় দ্রুতি = ঘণ্টায় 48 কিমি. ।

**উদা. 7.** এক ব্যক্তি গড়ে ঘণ্টায় 25 মাইল দ্রুতিতে তাহার মোটর গাড়ি চালাইয়া 20 মাইল পথ গেল। পরবর্তী 20 মাইল পথ গড়ে ঘণ্টায় কত মাইল দ্রুতিতে গাড়ি চালাইয়া গেলে, মোট পথের জন্য তাহার দ্রুতির গড় হইবে ঘণ্টায় 30 মাইল ? ( *A man drove his motor car for 20 miles at an average speed of 25 miles per hour. At what average speed must he drive for the next 20 miles, if his average speed for the whole distance is to be 30 miles per hour ?* )

ঘণ্টায় 30 মাইল গড় দ্রুতিতে 40 মাইল পথ যাইবার সময় নির্ণয়ে দেখা যায়,

30 মাইল পথ যাইতে সময় লাগে 1 ঘণ্টা ;

∴ 1 " " " " " $\frac{1}{30}$ "

∴ 40 " " " " " $\frac{40}{30} = \frac{4}{3}$ ঘণ্টা ;

তাহা হইলে, 30 মা./ঘ. গড় দ্রুতিতে 40 মাইল যাইবার মোট সময় $= \frac{40}{30} = \frac{4}{3}$ ঘ. ;

অনুরূপে, 25 মা./ঘ. দ্রুতিতে প্রথম 20 " " " " $= \frac{20}{25} = \frac{4}{5}$ ঘ. ;

---

∴ ( বিয়োগ করিয়া ) পরবর্তী 20 মাইল যাইবার মোট সময় $= \frac{4}{3} - \frac{4}{5} = \frac{8}{15}$ ঘ. ;

∴ নির্ণেয় পরবর্তী 20 মাইল পথে মোটর চালাইবার দ্রুতি = ঘণ্টা প্রতি অতিক্রান্ত দূরত্ব $= 20 \div \frac{8}{15} = \frac{300}{8} = 37\frac{1}{2}$ মা./ঘ. ।

**অথবা :** মনে কর পরবর্তী 20 মাইল পথে গাড়ি চালাইবার নির্ণেয় গড় দ্রুতি = ঘণ্টায় $x$ মাইল ;

এখন, ঘণ্টায় 25 মাইল দ্রুতিতে 20 মাইল যাইবার সময় $= \frac{20}{25} = \frac{4}{5}$ ঘ.

" $x$ " " 20 " " " $= \frac{20}{x}$ ঘ.

" 30 " " 40 " " " $= \frac{40}{30} = \frac{4}{3}$ ঘ. ;

∴ $\frac{4}{5} + \frac{20}{x} = \frac{4}{3}$,

বা $\frac{20}{x} = \frac{4}{3} - \frac{4}{5} = \frac{8}{15}$ ;

∴ $x = 20 \times \frac{15}{8} = 37\frac{1}{2}$.

**উদা. 8.** একটি মেসিনে প্রতি ঘণ্টায় 1,200 করিয়া কাগজ আঁটিবার ক্লিপ তৈয়ারি হয়। কোন এক সপ্তাহে মেসিনটি এক একদিন যত ঘণ্টা করিয়া চালু ছিল তাহা অনুলিখিত রূপ :

সোমবার : 6 ঘণ্টা ; মঙ্গলবার : 5 ঘণ্টা ; বুধবার : 5 ঘণ্টা ; বৃহস্পতিবার : 4 ঘণ্টা ; শুক্রবার : 6 ঘণ্টা ; শনিবার : 3 ঘণ্টা।

হাজার ক্লিপের মূল্য 15 টাকা হিসাবে ঐ সপ্তাহের গড় দৈনিক উৎপাদনের মূল্য নির্ণয় কর। ( *C. U., I. A.—Com. 1952* )

( *A machine turns out 1,200 paper clips per hour. During a certain week the operating hours were as follows :*

*Monday : 6 hours ; Tuesday : 5 hours ; Wednesday : 5 hours ; Thursday : 4 hours ; Friday : 6 hours ; Saturday : 3 hours.*

*Find the value of the week's average daily output at Rs. 15·00 per thousand clips.*)

| দিন | মেসিন চালু থাকিবার সময় | ঘণ্টা-প্রতি উৎপাদন-সংখ্যা | দৈনিক উৎপাদন-সংখ্যা |
|---|---|---|---|
| সোমবার | 6 ঘণ্টা | 1200 | $1,200\times6=7,200$ |
| মঙ্গলবার | 5 „ | 1200 | $1,200\times5=6,000$ |
| বুধবার | 5 „ | 1200 | $1,200\times5=6,000$ |
| বৃহস্পতিবার | 4 „ | 1200 | $1,200\times4=4,800$ |
| শুক্রবার | 6 „ | 1200 | $1,200\times6=7,200$ |
| শনিবার | 3 „ | 1200 | $1,200\times3=3,600$ |
| মোট দিনসংখ্যা =6 | — | — | মোট উৎপাদন = 34,800 = 34·800 হাজার ; |

∴ গড় দৈনিক উৎপাদন-সংখ্যা $=\frac{34·8}{6}$ হাজার ;

∴ 15 টাকা হাজার হিসাবে, নির্ণেয় গড় দৈনিক উৎপাদনের মূল্য

$=$ টা. $\frac{34·8}{6}\times15=$ টা. 87.

7 দিনে সপ্তাহ ধরিলে, রবিবারের উৎপাদন-সংখ্যা 0 ধরিয়া দাঁড়ায় মোট দিনসংখ্যা = 7 এবং 7 দিনে মোট উৎপাদন = 34·8 হাজার ;

∴ গড় দৈনিক উৎপাদন-সংখ্যা = টা. $\frac{34·8}{7}$ হাজার ;

∴ 7 দিনে সপ্তাহ ধরিয়া, গড় দৈনিক উৎপাদনের মূল্য $=\frac{34·8}{7}\times15$

$=$ টা. $\frac{522}{7}=$ টা. 74·571··· = টা. 74/57 প. ( প্রায় )।

**উদা. 9.** এক টেস্ট ক্রিকেট খেলায় একজন ব্যাটস্‌ম্যান্ দেখিল যে সে একাদশ ইনিংস্-এ একশত রান করায়, তাহার পূর্ববর্তী 10 ইনিংস্-এর গড়ের উন্নতি হইয়াছে 5 রান। একাদশ ইনিংস্-শেষে তাহার রানের গড় কত ? ( *A batsman finds*

*that by scoring a century in the 11th innings of his test games he has bettered his average of the previous ten innings by 5 runs. What is his average after the 11th innings ?)* ( *I. C. W. A. I.* )

মনে কর 10 ইনিংসের গড় = $x$ রান ; $\therefore$ 11 ইনিংসের গড় = $(x+5)$ রান ;

$\therefore$ 11 ইনিংসের মোট রান সংখ্যা = $11(x+5)$,

ও 10 „ „ „ „ = $10x$ ;

প্রশ্নানুসারে, $11(x+5)-10x=100$, বা $11x+55-10x=100$,

বা $x=100-55=45$ ;

$\therefore$ নির্ণেয় 11 ইনিংসের গড় = $(x+5)$ রান = $(45+5)$ রান = 50 রান।

**উদা. 10.** কোন প্রতিষ্ঠানের সকল কর্মীর জন-প্রতি গড় বেতন 60 টাকা, তাহাদের মধ্যে 12 জন পদস্থ কর্মচারীর জন-প্রতি গড় বেতন 400 টাকা ও অবশিষ্টের জন-প্রতি গড় বেতন 56 টাকা। কর্মিগণের মোট সংখ্যা নির্ণয় কর।

( *The average salary per head of all the workers in an institution is Rs. 60. The average per head of 12 officers is Rs. 400. The average salary per head of the rest is Rs. 56. Find the total number of workers.* ) ( *I. P. S. 1940* )

গড় বেতন 60 টাকা অপেক্ষা একজন পদস্থ কর্মচারীর গড় বেতন

400 − 60 = টা. 340 অধিক,··· (1)

এবং „ „ „ „ „ অবশিষ্ট কর্মিদের একজনের গড় বেতন

60 − 56 = টা. 4 কম,··· (2)

$\therefore$ (1) ও (2) হইতে, পদস্থ কর্মচারী সংখ্যা 4 হইলে, গড়ে 60 টাকা করিয়া ঐ 4 জনের বেতন-সমষ্টি অপেক্ষা গড়ে টা. 400 করিয়া ঐ 4 জনের বেতন-সমষ্টি

টা. 340 × 4 = টা. 1,360 অধিক,··· (3)

এবং অবশিষ্ট কর্মী-সংখ্যা 340 হইলে, গড়ে 60 টাকা করিয়া ঐ 340 জনের বেতন-সমষ্টি অপেক্ষা গড়ে টা. 56 করিয়া, ঐ 340 জনের বেতন-সমষ্টি

টা. 4 × 340 = টা. 1,360 কম,··· (4)

$\therefore$ (3) ও (4) হইতে স্পষ্ট যে, 4 জন পদস্থ কর্মচারী ও অবশিষ্টের 340 জনের গড় বেতন = 60 টাকা ;

$\therefore$ সকল কর্মীর গড় বেতন 60 টাকা হইতে হইলে, ঐ প্রতিষ্ঠানে, পদস্থ কর্মচারী 4 জন থাকিলে, অবশিষ্ট কর্মী থাকিবে 340 জন ;

$\therefore$ „ 12 „ „ „ „ „ 340 × 3 = 1,020 জন ;

$\therefore$ কর্মিগণের মোট সংখ্যা = 1,020 + 12 = 1,032.

**অথবা :** মনে কর মোট কর্মি-সংখ্যা $n$ ; তাহা হইলে, পদস্থ কর্মচারী-সংখ্যা = 12 বলিয়া, অবশিষ্ট কর্মি-সংখ্যা = $n-12$ ; এখন, গড় × রাশি-সংখ্যা = রাশি-সমষ্টি ;

$\therefore$ সকল কর্মীর বেতন-সমষ্টি = $60n$ টাকা, ··· ··· (1)

12 জন পদস্থ কর্মচারীর বেতন-সমষ্টি = 400 × 12 = 4,800 টাকা ··· (2)

এবং অবশিষ্ট $(n-12)$ জন কর্মচারীর বেতন-সমষ্টি = টা. $56\times(n-12)=(56n-672)$ টাকা, ··· (3)

$\therefore$ (1), (2) ও (3) হইতে, $60n=4800+56n-672$,

বা $60n-56n=4800-672$, বা $4n=4,128$ ;

$\therefore$ $n=\frac{4128}{4}=1,032.$

**উদা. 11.** এক বিদ্যালয়ের খাতায় 78 জন বালক ও 72 জন বালিকার নাম আছে এবং এই বিদ্যালয়ে কোন বৎসরে 432 বার সম্মেলন হয়। প্রতি বালক ইহাদের 9টির মধ্যে 1টিতে ও প্রতি বালিকা 8টির মধ্যে 1টিতে অনুপস্থিত থাকিলে, (1) ঐ বৎসরে প্রতি সম্মেলনে বালকদের উপস্থিতির ও বালিকাদের উপস্থিতির গড় নির্ণয় কর ; (2) সারা বৎসরে মোট উপস্থিতির সংখ্যাও নির্ণয় কর। [ *A school with 78 boys and 72 girls on the books meets 432 times in a year. If each boy loses one meeting in 9 and each girl one in 8 find (1) the average attendance of each sex for the year, ( C. U. 1931 ) : (2) the total number of attendances made by the whole school.* ]

| মোট | অনুপস্থিতি | উপস্থিতি | মোট | অনুপস্থিতি | উপস্থিতি |
|---|---|---|---|---|---|
| 9 টায় | 1 টায় | 8 টায় | 8 টায় | 1 টায় | 7 টায় |
| 432 „ | — | $x$ „ | 432 „ | — | $y$ „ |

$\therefore\ x=\frac{8\times 432}{9}=384$ ;　　　$\therefore\ y=\frac{7\times 432}{8}=378$ ;

∴ প্রতি বালক 384 বার এবং প্রতি বালিকা 378 বার উপস্থিত ছিল ;

∴ 432 বারে উপস্থিত বালকের সংখ্যা $=78\times 384=29952$ ··· (i)

এবং 432 „ „ বালিকার „ $=72\times 378=27216$ ···· (ii)

∴ মোট উপস্থিতির সংখ্যা $=\underline{57168}$ ; ··· (2)

(1) (i) হইতে, প্রতি বারে বালকদের উপস্থিতির গড়

$=78\times 384\div 432=69\frac{1}{3}$, অতএব, $\underline{69}$ ;

(ii) হইতে, প্রতিবারে বালিকাদের উপস্থিতির গড়

$=72\times 378\div 432=\underline{63}.$

**উদা. 12.** এক ব্যক্তি এপ্রিল মাসে টা. 208/60 প. পায় ও তৎপরবর্তী প্রতি মাসে অব্যবহিত পূর্ববর্তী মাস-অপেক্ষা টা. 15/20 প. কম পায়। পরবর্তী বৎসরে মার্চ মাসে সে কত পায় এবং ইহা সারা বৎসরের মাসিক গড় প্রাপ্তি অপেক্ষা শতকরা কত কম নির্ণয় কর। ( *A person receives in April Rs. 208/60 P. and every following month he receives Rs. 15/20 P. less than in the previous month. Find out what he will receive for March next year, and by how much percent that falls short of average monthly receipts for the year.*) ( *C. U.* )

এপ্রিল : টা. 208·60,　　　মে : টা. 208·60 − টা. 15·20,

জুন : টা. 208·60—টা. 15·20 × 2, জুলাই : টা. 208 60 − টা. 15·20 × 3,

এইরূপে, মার্চ মাসের প্রাপ্তি = টা. 208·60 − টা. 15·20 × 11

= টা. 208·60 − টা. 167·20 = <u>টা. 41·40.</u>

( একবারে গুণ ও বিয়োগ করা শিখিতে হইবে। )

এখন, 12 মাসের মোট প্রাপ্তি

$$= টা.\ 208·60 \times 12 - টা.\ 15·20\ (1+2+3+\cdots+11)$$

$$= টা.\ 208·60 \times 12 - টা.\ 15·20 \times \frac{11 \times 12}{2}\ (\text{ নিয়ম কি ? })$$

$$= টা.\ 208·60 \times 12 - টা.\ 83·60 \times 12\ ;$$

∴ গড় মাসিক প্রাপ্তি $= (টা.\ 208·60 \times 12 - টা.\ 83·60 \times 12) \div 12$

$= টা.\ 208·60 - টা.\ 83·60 = টা.\ 125,$

| | |
|---|---|
| এবং মার্চ মাসের প্রাপ্তি | = টা. 41·40, |
| কমতি | = টা. 83 60 ; |

∴ মার্চ মাসের প্রাপ্তি গড় মাসিক প্রাপ্তির $\frac{83·60}{125} \times 100\%$ কম

$$= \frac{83·60 \times 4}{5}\% = \frac{334·40}{5}\% = \underline{66·88\%\ \text{কম}}\ ।$$

**উদা. 13.** এক ব্যবসায়ীর প্রথম বৎসরে 4,09,606 টাকা বিক্রয়ের উপর আয়কর বাবত 1,340 টাকা বাদ দিয়া 14,695 টাকা লাভ হইল। দ্বিতীয় বৎসরে সে 4,25,046 টাকা বিক্রয়ের উপর 3,075 টাকা লোকসান করিল এবং তৃতীয় বৎসরে 6,09,650 টাকা বিক্রয়ের উপর 3,075 টাকা আয়কর বাদ রাখিয়া 24,641 টাকা লাভ করিল। ঐ ব্যক্তির (মোট) বিক্রয়ের উপর নীট লাভের গড় শতকরা হার কত দাঁড়াইল ? (*A trader made a profit of Rs. 14,695 in the first year on a turnover of Rs. 4,09,606 after making a provision of income tax for Rs. 1,340. In the second year he made a loss of Rs. 3,075 on a turnover of Rs. 4,25,046. In the third year he made a profit of Rs. 24,64!, on a turnover of Rs. 6,09,650 after making a provistion of income tax for Rs. 3,075. What was the average p. c. of net profit earned by the trader on his turnover ?*) (*W. B. S. B., H. S. 1968*)

| | বিক্রয়ের পরিমাণ | আয়কর বাদ লাভ + আয়কর | | = নীট লাভ |
|---|---|---|---|---|
| | টা. | টা. | টা. | টা. |
| প্রথম বৎসর | 4,09,606 | 14,695 | 1,340 | 16,035 |
| দ্বিতীয় বৎসর | 4,25,046 | — | — | −3,075 |
| তৃতীয় বৎসর | 6,09,650 | 24,641 | 3,075 | { 24,641 +3,075 |
| মোট : | টা. 14,44,302 | — | — | টা. 40,676 |

∴ বিক্রয়ের উপর নীট লাভের গড় শতকরা হার

$$= \frac{40676}{1444302} \times 100\% = 2·816\cdots\% = \underline{2·82\%\ (\text{ প্রায় })}\ ।$$

**উদা. 14.** 1964 সালের 31শে ডিসেম্বর যে বৎসর শেষ হয়, সেই বৎসরে একস্ এ্যাণ্ড কোম্পানির মোট 7,60,000 টাকা বিক্রয় হয়। প্রথম তিন মাস ( জানুআরি, ফেব্রুআরি, মার্চ )-এর গড় বিক্রয় শেষ পাঁচ মাস ( অগস্ট হইতে ডিসেম্বর )-এর গড়

বিক্রয়ের তিন গুণ। এপ্রিল হইতে জুলাই, এই চার মাসের গড় বিক্রয় প্রথম তিন মাস ( জানুআরি হইতে মার্চ, )-এর গড় বিক্রয়ের দ্বিগুণ। জানুআরি হইতে মার্চ, এপ্রিল হইতে জুলাই ও অগস্ট হইতে ডিসেম্বর, এই বৎসরাংশ তিনটির প্রতিটির গড় মাসিক বিক্রয়ের পরিমাণ নির্ণয় কর। ( *W. B. S. B., H. S. 1965* )

[ *The total sale for the year ended 31st December 1964 of M/s. X & Co. is Rs. 7,60,000. The average sales for the first three months (January, February and March) are three times as high as those for the last five months (August to December). The average sales for the four months (April to July) are twice as high as those for the first three months (January to March). Find out the average monthly sale for three periods, e.g., January to March, April to July and August to December.* ]

মনে কর, অগস্ট হইতে ডিসেম্বর পর্যন্ত 5 মাসের গড় মাসিক বিক্রয় = $x$ টাকা ;

তাহা হইলে, জানুআরি „ মার্চ „ 3 মাসের „ „ „ $= 3x$ টাকা ;

এবং এপ্রিল „ জুলাই „ 4 মাসের „ „ „ $= 6x$ টাকা ;

∴ জানুআরি হইতে মার্চ পর্যন্ত 3 মাসের মোট বিক্রয় $= 3x \times 3 = 9x$ টাকা ;

এপ্রিল হইতে জুলাই „ 4 „ „ „ $= 6x \times 4 = 24x$ টাকা ;

অগস্ট হইতে ডিসেম্বর „ 5 „ „ „ $= x \times 5 = 5x$ টাকা ;

∴ যোগ করিয়া, 12 মাসের মোট বিক্রয় $= 38x$ টাকা ;

∴ প্রশ্নানুসারে, $38x = 7,60,000$, বা $x = 20,000$ ;

∴ জানুআরি হইতে মার্চ পর্যন্ত 3 মাসের গড় মাসিক বিক্রয় $= 3x$ টাকা = টা. 60,000,

এপ্রিল „ জুলাই „ 4 „ „ „ „ $= 6x$ টাকা = টা. 1,20,000,

এবং অগস্ট „ ডিসেম্বর „ 5 „ „ „ „ $= x$ টাকা = টা. 20,000.

## প্রশ্নমালা 8

**1.** এক ধানের জমিতে পর পর 6 বৎসরের ধান উৎপাদনের পরিমাণ যথাক্রমে 1,258 কুইন্টাল, 1,276 কু., 1,300 কু., 1,286 কু., 1,120 কু. এবং 1,260 কু. ; (i) বাৎসরিক গড় উৎপাদনের পরিমাণ নির্ণয় কর। (ii) সর্বাধিক ফলনের বৎসরের উৎপাদন এই গড়-অপেক্ষা শতকরা কত অধিক ? (iii) সর্বাপেক্ষা কম ফলনের বৎসরের উৎপাদন এই গড় অপেক্ষা শতকরা কত কম ? (iv) খরার জন্য ঐ ছয় বৎসরের শেষ বৎসরে ঐ জমিতে ধান একেবারেই না হইলে, ঐ গড় শতকরা কত কমিয়া যাইবে ?

**2.** কোন এক বৎসরে ব্যাঙ্কের সুদের হার অনুলিখিত রূপ ছিল : এক সপ্তাহে ছিল 6·5%, 3 সপ্তাহ ধরিয়া ছিল 6%, 15 সপ্তাহ ধরিয়া 5·5%, 16 সপ্তাহ ধরিয়া 5%, 11 সপ্তাহ ধরিয়া 4·5%, 3 সপ্তাহ ধরিয়া 4%, 2 সপ্তাহ ধরিয়া 3·5% এবং এক সপ্তাহে ছিল 3%। ঐ বৎসর গড়ে সপ্তাহে কত করিয়া হার ছিল নির্ণয়

করিয়া, ফল আসন্ন দুই স্থান পর্যন্ত দশমিক ( correct to two dec. places )-এ প্রকাশ কর। *( G. U. Pre-Univ. 1964 )*

**3.** রবিবার হইতে আরম্ভ করিয়া কোন এক সপ্তাহের মধ্যাহ্নের গড় তাপ 108·6° ( ফা. )। ঐ সপ্তাহের প্রথম দুই দিনের মধ্যদিনের তাপের গড় শেষ তিন দিনের মধ্যদিনের গড় তাপ-অপেক্ষা 0·2° ( ফা. ) বেশি ও তৃতীয় দিনের মধ্যদিনের তাপ-অপেক্ষা 1·3° ( ফা. ) কম। সেই সপ্তাহের বুধবারে দ্বিপ্রহরের তাপ 106·7° ( ফা. ) হইলে, ঐ সপ্তাহের মঙ্গলবারে দ্বিপ্রহরের তাপ কত ছিল ?

**4.** 10টি সংখ্যার গড় 1·015102 এবং উহাদের প্রথম ছয়টি ও শেষ পাঁচটির গড় যথাক্রমে 1·01267 এবং 1·01688 ; ষষ্ঠ সংখ্যাটি কত ? *( A. U. 1927 )*

**5.** কোন বিদ্যালয়ের একটি শ্রেণীতে 40টি বালক আছে ; তাহাদের বয়সের গড় 16 বৎসর। উহাদের মধ্যে 18 বৎসর বয়স্ক একজন বিদ্যালয় ছাড়িয়া গেল এবং নূতন একজন ঐ শ্রেণীতে ভর্তি হইল ; তখন ঐ শ্রেণীর ছাত্রগণের বয়সের গড় হইল 15·875 বৎসর ; নূতন বালকটির বয়স কত নির্ণয় কর। *( I. C. W. A. I. )*

**6.** এক বিদ্যালয়ে পঞ্চম হইতে দশম শ্রেণী আছে এবং প্রতি শ্রেণীতে গড়ে 65 জন করিয়া ছাত্র আছে। দশম শ্রেণীর 60 জন টেস্ট পরীক্ষা পাস করিয়া এবং অন্যান্য শ্রেণীর 45 জন ট্রান্সফার সার্টিফিকেট ( transfer certificate ) লইয়া বিদ্যালয় ছাড়িয়া গেল। এখন আর কত জন ছাত্র ঐ বিদ্যালয়ে ভর্তি হইলে, প্রতি শ্রেণীর ছাত্র সংখ্যার গড় 70-এ উন্নীত হইবে ( অর্থাৎ বাড়িয়া 70 হইবে ) ?

*( North Bengal Univ., Pre-Univ. 1964 )*

**7.** এক কারখানার 8 জন শ্রমিক এবং একজন অবেক্ষক ( supervisor )-এর মাসিক বেতন গড়ে টা. 95. অবেক্ষকের বেতন মাসিক টা. 300 ; তিনি কাজ হইতে অবসর গ্রহণ করিলে, সেই পদে নূতন একজন অবেক্ষক নিযুক্ত করা হইল এবং তখন সকল কর্মীর গড় বেতন কমিয়া মাসিক 85 টাকায় দাঁড়াইল। নূতন অবেক্ষককে কত বেতনে নিয়োগ করা হইয়াছিল ? *( I. C. W. A. I. )*

**8.** কোন বিদ্যালয়ের একশ্রেণীতে 24 জন ছাত্র আছে। উহাদের মধ্যে 17 বৎসর বয়স্ক একজন বিদ্যালয় ছাড়িয়া চলিয়া গেল এবং নূতন একজন ঐ শ্রেণীতে ভর্তি হইল। ইহাতে ঐ শ্রেণীর ছাত্রগণের বয়সের গড় 1 মাস কমিয়া গেলে, নূতন ছাত্রটির বয়স কত নির্ণয় কর। *( C. U., I. A.—Com. 1943 )*

**9.** 27 জন বালকের এক শ্রেণীতে 6 জন নূতন বালক আসিয়া যোগ দিল ; এই 6 জন বালকের বয়সের গড় ঐ 27 জনের বয়সের গড় অপেক্ষা 11 মাস কম হইলে, উহাদের যোগ দেওয়াতে সমস্ত শ্রেণীর বয়সের গড় কত মাস কমিয়া গেল ?

**10.** এক ব্যক্তি 120 খানি বই কিনিলেন ; উহাদের প্রতিখানির দাম পড়িল গড়ে টা. 2/56 প.। তিনি এই সকল বই-এর 36 খানির প্রত্যেকখানির জন্য গড়ে টা. 2/75 প. এবং 24 খানির প্রত্যেকখানির জন্য গড়ে টা. 3/05 প. দিয়া থাকিলে, অবশিষ্ট বইগুলির প্রত্যেকখানির দাম গড়ে কত ?

**11.** কোন এক বিত্যালয় হইতে পর পর তিন বৎসরে 56, 64 ও 80 জন পরীক্ষার্থী পরীক্ষা দিল; তাহাদের পাসের শতকরা হার হইল যথাক্রমে 75, 87·5 ও 93·75. এই তিন বৎসরে গড়ে শতকরা কতজন পাস করিল ? ( *W. B. S. B., S. F. 1962 Compl.* )

***12.** একজন পরীক্ষার্থী 8 খানি প্রশ্নপত্রের উত্তর দিয়া যে নম্বর পাইল তাহার গড় 20। প্রথম দুইটির গড় $15\frac{1}{2}$ ও পরবর্তী তিনটির গড় $21\frac{1}{3}$। তাহার ষষ্ঠ পত্রের নম্বর সপ্তম পত্রের নম্বর অপেক্ষা 4 কম এবং অষ্টম পত্রের নম্বর অপেক্ষা 7 কম হইলে, সে অষ্টম প্রশ্নপত্রের উত্তর দিয়া কত নম্বর পাইয়াছিল ? ( *I. P. S. 1938* )

***13.** কোন দাতব্য প্রতিষ্ঠানে, কতিপয় সংখ্যক ব্যক্তির মধ্যে 10 জন প্রত্যেকে 24 টাকা করিয়া, 25 জন প্রত্যেকে 12 টাকা করিয়া, 33 জন প্রত্যেকে 6 টাকা করিয়া, 46 জন প্রত্যেকে 3 টাকা করিয়া এবং অবশিষ্ট সকলে প্রত্যেকে টা. 1/20 প. করিয়া চাঁদা দেওয়ায়, দেখা গেল গড়ে মাথাপিছু টা. 3/60 প. করিয়া চাঁদা উঠিয়াছে। চাঁদা-দাতার মোটসংখ্যা কত ? ( *P. U.* )

**14.** কোন পরীক্ষায় 352 জন পরীক্ষার্থী গড়ে 71 নম্বর পাইল। উহাদের মধ্যে অন্য সকলের অপেক্ষা ভাল 100 জন গড়ে 116 নম্বর করিয়া ও অন্য সকলের অপেক্ষা খারাপ 100 জন গড়ে 47 নম্বর করিয়া পাইল। অবশিষ্ট পরীক্ষার্থিগণের নম্বরের গড় কত ? ( *Royal Society of Arts* )

**15.** এক পাঠবর্ষ শেষে ( at the end of a term ), কোন বিত্যালয়ের 17 জন বালকের এক শ্রেণীর ঐ সকল বালকের বয়সের গড় 14 বৎসর 3 মাস। ইহাদের মধ্যে 15 ব. 2 মা. গড় বয়সের 5 জন বিত্যালয় ছাড়িয়া গেল এবং 2 মাস পরে যখন পরবর্তী পাঠবর্ষ আরম্ভ হইল তখন ঐ শ্রেণীতে 13 ব. 11 মা. গড় বয়সের 6 জন নূতন বালক আসিয়া ভর্তি হইল। তখন ঐ শ্রেণীর বালকগণের বয়সের গড় কত হইল নির্ণয় করিয়া আসন্ন মাসে প্রকাশ কর। ( *Royal Society of Arts* )

***16.** 8 জন ন্যাসপাল ( trustee )-এর এক সমিতির সভ্যবৃন্দের গড় বয়স, তাঁহাদের একজন সভ্যের পরিবর্তে তাঁহার অপেক্ষা কম বয়স্ক একজনকে সভ্য করায়, তিন বৎসর পূর্বেও যাহা ছিল এখনও তাহাই রহিল। নূতন সভ্য, যাঁহার স্থলে সভ্য হইলেন তাঁহার অপেক্ষা কত ছোট ?

**17.** একখানি ট্রেন 72 কিমি./ঘ. গড় দ্রুতিতে ( at an average speed ) হাওড়া হইতে খড়গপুর যায় এবং উহা 57·6 কিমি./ঘ. গড় দ্রুতিতে খড়গপুর হইতে হাওড়ায় ফিরিয়া আসে। হাওড়া হইতে খড়গপুর যাইয়া পুনরায় হাওড়ায় ফিরিয়া আসার মোট ভ্রমণে ট্রেনখানি গড়ে কত দ্রুতিতে চলিল নির্ণয় কর (find the average speed of the train for the whole journey of going to Kharagpur and coming back to Howrah. )।

**18.** এক ব্যক্তি মোটর চালাইয়া ঘণ্টায় 26 কিমি. গড় দ্রুতিতে 48 কিমি. পথ গেলেন ; পরবর্তী 48 কিমি. পথ কত গড় দ্রুতিতে মোটর চালাইলে, তাঁহার সমস্ত পথ 31·2 কিমি./ঘ. গড় দ্রুতিতে মোটর চালান হইবে ?

**19.** 4 জন লোকের প্রত্যেকে 145 সেমি. উচ্চ, 14 জনের প্রত্যেকে 147·5 সেমি. উচ্চ, 83 জনের প্রত্যেকে 150 সেমি. উচ্চ, 394 জনের প্রত্যেকে 152·5 সেমি. উচ্চ এবং 990 জনের প্রত্যেকে 157·5 সেমি. উচ্চ। একজনের গড় উচ্চতা নির্ণয় করিয়া সেন্টিমিটার ও আসন্ন দুই স্থান পর্যন্ত সেন্টিমিটারের দশমিকে ( in centimetres and in decimals of a centimetre, corr‹ct to 2 places ) প্রকাশ কর।

**20.** এক ব্যবসায় প্রতিষ্ঠানের প্রথম বৎসরে টাকা 47,000 বিক্রয়ের উপর টা. 3,750 লাভ হইল, দ্বিতীয় বৎসরে টা. 44,720 বিক্রয়ের উপর টা. 1,420 ক্ষতি হইল, এবং তৃতায় বৎসরে টা. 48,280 বিক্রয়ের উপর টা. 1,870 লাভ হইল। তিন বৎসরের বিক্রয়ের উপর ঐ প্রতিষ্ঠানের গড়ে শতকরা কত লাভ হইয়াছিল ?

( *North Bengal, Pre-Univ. 1966* )

*__21.__ একব্যক্তি তাহার মূলধনের এক-চতুর্থাংশের উপর শতকরা 3 ভাগ, দুই-তৃতীয়াংশের উপর শতকরা 5 ভাগ ও অবশিষ্টের উপর শতকরা 11 ভাগ লাভ করিলে, মোটের উপর তাহার শতকরা কত ভাগ লাভ হইল ?

**22.** উভয় দিন ধরিয়া, 9ই হইতে 16ই জানুআরি পর্যন্ত সময়ে, তাপের গড় ( mean temperature ) 34·6° এবং 10ই হইতে 17ই উহা 39·8° ; 9ই তারিখে তাপের গড় ছিল 30·5° ; 17ই তারিখে উহা কত ছিল ? ( *Civil Service* )

**23.** 10 জন ছাত্রের প্রথম 9 জনের উচ্চতার গড় 130 সেমি. ; দশম ছাত্রের উচ্চতা ঐ 10 জন ছাত্রের উচ্চতার গড়-অপেক্ষা 9 সেমি. বেশি। দশম ছাত্রটির উচ্চতা কত নির্ণয় কর।

*__24.__ স্ত্রী এবং পুরুষে মিলিয়া এক শহরের মোট লোকসংখ্যা 12,000. পুরুষের গড় উচ্চতা 175 সেমি., স্ত্রীলোকের গড় উচ্চতা 165 সেমি. এবং স্ত্রী-পুরুষ মিলিয়া সমস্ত লোকের গড় উচ্চতা 172·5 সেমি.। ঐ শহরে স্ত্রীলোকের সংখ্যা কত নির্ণয় কর।

**25.** 7টি বিভিন্ন পরীক্ষা-দ্বারা একটি বস্তুর ওজন নির্ণয় করিয়া, পরীক্ষা-লব্ধ ফলগুলির গড় 53·735 গ্রামকে ধরা হইল জিনিসটির ওজন। প্রথম তিনটি পরীক্ষার ফলের গড় 54·005 গ্রাম। চতুর্থ পরীক্ষার ফল পঞ্চম পরীক্ষার ফল-অপেক্ষা 0·004 গ্রাম বেশি এবং ষষ্ঠ ও সপ্তম পরীক্ষার ফল দুইটির গড় প্রথম তিনটির গড়-অপেক্ষা 0·010 গ্রাম কম। বস্তুটির ওজন চতুর্থ পরীক্ষা-দ্বারা কত পাওয়া গিয়াছিল ?

**26.** এক কলেজের খাতায় 85 জন বালক ও 75 জন বালিকার নাম আছে এবং এই কলেজে কোন বৎসরে 270টি সম্মেলন হয়। প্রতি বালক ইহাদের 10টির মধ্যে 1টিতে ও প্রতি বালিকা 9টির মধ্যে 1টিতে অনুপস্থিত থাকিলে, ঐ বৎসরে ঐ কলেজে সম্মেলনগুলির প্রতিটিতে বালকদের উপস্থিতির গড় ও বালিকাদের উপস্থিতির গড় নির্ণয় কর। ( *Burd. Univ. Entrance 1963* )

**27.** 80 জন বালক ও 64 জন বালিকার এক শ্রেণীতে 1966-67 পাঠ-বর্ষে 260টি বক্তৃতা দেওয়া হইয়াছিল। প্রতিটি বালক ঐ সকল বক্তৃতার প্রতি 10টির মধ্যে 1টিতে ও প্রতিটি বালিকা প্রতি 13টির মধ্যে 1টিতে অনুপস্থিত থাকিলে, ঐ বৎসরে ( প্রতি বক্তৃতায় ) গড় উপস্থিতি কত ছিল ? ( *C. U., Pre-Univ. 1968* )

**28.** এক প্রতিষ্ঠানের সকল কর্মীর জন-প্রতি গড় বেতন টা. 300 ; তাহাদের মধ্যে পদস্থ 12 জনের জন-প্রতি গড় বেতন টা. 2,000 ও অবশিষ্টের জন-প্রতি গড় বেতন টা. 280. কর্মিগণের মোট সংখ্যা নির্ণয় কর ( find the total number of workers )। ( *C. U., Pre-Univ. 1970* )

**29.** এক ব্যবসায়ী প্রতিষ্ঠান 1965-এর জানুআরিতে মোট 25,000 টাকা মূল্যে তিন শ্রেণীর যন্ত্র ক্রয় করিল। বিভিন্ন শ্রেণীর যন্ত্রের ক্রয় মূল্য ও উহাদের ঐ বৎসরের অবক্ষয়ের হার ( rate of depreciation ) নিম্নে লিপিবদ্ধ হইল :

| যন্ত্রের শ্রেণী | ক্রয় মূল্য ( টা. ) | অবক্ষয়ের হার |
|---|---|---|
| I | 12,000 | 8% |
| II | 8,000 | 5% |
| III | 5,000 | 4% |

1965 সালের অবক্ষয়ের গড় হার নির্ণয় কর।

**30.** এক বিস্কুট তৈয়ারির যন্ত্রের ঘণ্টা-প্রতি বিস্কুট উৎপাদনের পরিমাণ বিভিন্ন ( produces biscuits at different quantities per hour )। কোন এক সপ্তাহের যন্ত্র চালু রাখিবার ঘণ্টা-সংখ্যা ও সেই সময়ে ঘণ্টা-প্রতি বিস্কুট উৎপাদনের পরিমাণ নিম্নরূপ :

| | যন্ত্র চালু রাখিবার সময় ( ঘণ্টা ) | ঘণ্টা প্রতি উৎপাদনের পরিমাণ ( পাউণ্ডে ) |
|---|---|---|
| সোমবার | 6 | 668 |
| মঙ্গলবার | 8 | 964 |
| বুধবার | 5 | 850 |
| বৃহস্পতিবার | 4 | 1,130 |
| শুক্রবার | 9 | 890 |
| শনিবার | 7 | 765 |

এই সপ্তাহে প্রতি ঘণ্টায় বিস্কুটের গড় উৎপাদন ( average output of biscuits per hour ) কত ? বিস্কুটের বাজার দর পাউণ্ড-প্রতি টা. 1/75 প. হইলে, ঐ সপ্তাহের মোট উৎপাদনের বাজার মূল্য কত ?

( *W. B. S. B., H. S. 1960* )

31. ॥ 100 জন ছাত্রের গণিতের নম্বরের পরিসংখ্যা-বিভাজন ॥

| নম্বর ⟶ | 10-25 | 25-40 | 40-55 | 55-70 | 70-85 | 85-100 |
|---|---|---|---|---|---|---|
| পরিসংখ্যা ⟶ | 6 | 20 | 44 | 26 | 3 | 1 |

প্রতি ছাত্র গড়ে কত নম্বর পাইল নির্ণয় কর। ( *Agra Univ.* )

32. 10টি মুদ্রা এক সঙ্গে টস্ ( toss ) করা হইল ও কয়টি হেড্ ( head ) পড়িল গণনা করা হইল। এইরূপ ঐ দশটি মুদ্রা লইয়া 1024 বার টস্ করা হইল ও প্রতিবার কয়টি হেড্ পড়িল গণনা করিয়া ফল লিপিবদ্ধ করা হইল। দেখা গেল 1024টি টসের মধ্যে, একটিও হেড্ পড়ে নাই এরূপ মাত্র 1টি টসে হইয়াছে, 1টি হেড্ পড়িয়াছে 10টি টসে, 2টি হেড্ পড়িয়াছে 45টি টসে ; ইত্যাদি। 2টি হেড্ 45 বার পড়িয়াছে বলিয়া, 2টি হেড্ পড়িবার পরিসংখ্যা 45 ; এইরূপ, 0টি হেড্ পড়িবার পরিসংখ্যা 1, 1টি হেড্ পড়িবার পরিসংখ্যা 10, ইত্যাদি।

॥ 10টি মুদ্রা একসঙ্গে লইয়া 1024 বার টসের হেড্ পড়িবার পরিসংখ্যা-বিভাজন ॥

| প্রতি টসে হেড্ সংখ্যা ⟶ | 0 | 1 | 2 | 3 | 4 | 5 | 6 | 7 | 8 | 9 | 10 |
|---|---|---|---|---|---|---|---|---|---|---|---|
| পরিসংখ্যা ⟶ | 1 | 10 | 45 | 120 | 210 | 252 | 210 | 120 | 45 | 10 | 1 |

প্রতি টসে গড়ে কয়টি করিয়া হেড্ পড়িল ? ( *C. U., Bus. Management* )

## উত্তরমালা

**1.** (i) 1250 কু. ; (ii) 4% ; (iii) 10·4% ; (iv) 16·8%। **2.** 4·97% ( প্রায় )। **3.** 110·1° ( ফা. )। **4.** 1·0094. **5.** 13 বৎসর। **6.** 135. **7.** মাসিক 210 টাকা। **8.** 15 বৎসর। **9.** 2 মাস। **10.** টা. 2/25 প.। **11.** 86·5%। **12.** 25. **13.** 308. **14.** $57\frac{7}{88}$. **15.** 14 ব. 0 মা.। **16.** 24 বৎসর। **17.** 64 কিমি./ঘ.। **18.** ঘণ্টায় 39 কিমি.। **19.** 155·63 সেমি.। **20.** 3%। **21.** 5%। **22.** 72·1°. **23.** 140 সেমি.। **24.** 3,000. **25.** 53·072 গ্রাম। **26.** বালক $76\frac{1}{2}$, অতএব 76 ; বালিকা $66\frac{2}{3}$, অতএব 66. **27.** $131\frac{1}{13}$ অর্থাৎ 131. **28.** 1,032. **29.** 6·24%। **30.** ঘণ্টা-প্রতি গড় উৎপাদন $868\frac{1}{13}$ পা., টা. 59,246/25 প.। **31.** 47·95. **32.** 5টি।

# 9

## হুণ্ডি ( Bill of Exchange )

## বিল ভাঙ্গান ( Discounting of Bill )

### 9.1. বিল ভাঙ্গান ( Discounting of Bill )

বুক-কিপিং অংশের পঞ্চদশ অধ্যায়ে হুণ্ডি ও বিল ভাঙ্গান-সম্বন্ধে বিশদ আলোচনা করা হইয়াছে। বর্তমান অধ্যায়ে বিল ভাঙ্গান-সম্বন্ধীয় প্রশ্ন-সমাধান-প্রণালী আলোচনা করা হইবে। এই প্রসঙ্গে হুণ্ডি ( bill of exchange )-সংশ্লিষ্ট নিম্নের অতি প্রয়োজনীয় শব্দাবলী ও তাহাদের অর্থ মনে রাখা কর্তব্য :

| | |
|---|---|
| Drawing of a bill | বিল লেখা বা বিল কাটা। |
| Drawer of a bill | হুণ্ডিপ্রেরক, হুণ্ডিকার। |
| Drawee | হুণ্ডিগ্রাহক। |
| Bill Value (B. V.) বা Face Value of a bill | বিল-মূল্য, বা বিলের অর্থ, বা বিলে লিখিত অর্থ। |
| Acceptance | স্বীকৃতি। |
| After-date bill | মুদ্দতী হুণ্ডি, যে বিলের অর্থ বিলের তারিখ হইতে বিলে লিখিত নির্দিষ্ট দিবস-অন্তে দেয় তাহা। |
| After-sight bill | দর্শনান্তর হুণ্ডি, যে বিলের অর্থ হুণ্ডি-গ্রাহকের স্বীকৃতির তারিখ ( date of acceptance ) হইতে বিলে লিখিত নির্দিষ্ট দিবস-অন্তে দেয় তাহা। |
| Tenor বা Tenure | বিলে লিখিত সময়, যে সময়-অন্তে বিলের অর্থ পরিশোধ্য। |
| Due-date বা Nominal due-date | After-date bill-এর বিলের তারিখ হইতে ও After-sight bill-এর হুণ্ডি-গ্রাহকের স্বীকৃতির তারিখ হইতে |

বিলে লিখিত সময় ( tenure বা tenor ) গণনা করিলে যে দিনটি পাওয়া যায় তাহাকে পরিশোধ্য দিবস ( due-date বা nominal due-date ) বলে।

| | |
|---|---|
| Days of grace | অনুগ্রহ দিবস ( বুক-কিপিং-এর পঞ্চদশ অধ্যায় দ্রষ্টব্য )। |
| Legally duedate বা date of maturity | মেয়াদী দিবস ; nominal due-date,. প্রকৃত পরিশোধ্য দিবস নহে ; এই তারিখের সহিত অনুগ্রহের তিন দিবস |

যোগ করিলে যে দিনটি পাওয়া যায় সেই দিনটিকে legally duedate বা বিলের

মেয়াদী দিবস বলে। এই তারিখে হুণ্ডিগ্রাহক বিলের অর্থ পরিশোধ না করিলে হুণ্ডিপ্রেরক আইনের আশ্রয় গ্রহণ করিতে পারে। বিলে লিখিত সময়ের সহিত অনুগ্রহের তিন দিবস যোগ করিলে যে সময় পাওয়া যায় তাহাকে বিলের **মেয়াদ** বলা হইবে।

Banker's discount (B. D.) ব্যাঙ্ক-বাটা ; মেয়াদী দিবসের পূর্বে কোন বিল ভাঙ্গান হইলে, যে ব্যাঙ্কে বিলখানি ভাঙ্গান হয় সেই ব্যাঙ্ক বা অন্য কোন ক্রেতা যে তারিখে বিলখানি ভাঙ্গান হয় সেই দিন হইতে মেয়াদী দিবস ( date of maturity ) পর্যন্ত সময়ের জন্য বাটা কাটিয়া রাখে। এই বাটার নাম ব্যাঙ্ক-বাটা ; ব্যাঙ্ক-বাটা বিল-মূল্যের উপর এক নির্দিষ্ট হারে বাকী মেয়াদী সময় ( the remaining tenure বা the unexpired period )-এর সুদের সমান। শুধু বাটা বলিলে, ব্যাঙ্ক-বাটাই বুঝায়।

এক তারিখ হইতে অপর এক তারিখ পর্যন্ত দিন গণনার সময়ে প্রথম বা শেষ তারিখটি বাদ দিতে হয়, গণনায় ধরিতে হয় না।

**দ্রষ্টব্য।** বিলের প্রকৃতি সম্বন্ধে ( অর্থাৎ বিলখানি after-date বা after-sight কি না সেই সম্বন্ধে ) কোন কিছু উল্লেখ না থাকিলে, বিলকে সর্বদাই after-date bill রূপে গণ্য করিতে হইবে।

## 9.2. উদাহরণ ও সমাধান

**উদা. 1.** 1947-এর 5ই জানুআরি তারিখে লিখিত এবং ঐ তারিখেই স্বীকৃতি-প্রাপ্ত 2,000 টাকার একখানি বিলের টাকা 3 মাস পরে দেয়। বিলখানি 1947-এর 14ই জানুআরি তারিখে ভাঙ্গান হইলে, 4% হারে বাটার পরিমাণ কত ?

*( A bill of exchange drawn on 5th January, 1947 for Rs. 2,000 payable at 3 months was accepted on the same date and discounted on the 14th January, 1947 at 4%. Find out the amount of discount. )* *( C. U. I. A.—Com 1948 )*

এস্থলে, after-date বা after-sight-এর কাহারও উল্লেখ না থাকিলেও, বিল তৈয়ারি ও স্বীকৃতির দিন একই হওয়ায়, বিলখানিকে after-date বা after-sight যে-কোন প্রকারের ধরিয়া সমাধানে একই ফল পাওয়া যাইবে।

বিল তৈয়ারি-দিবস ( drawing date ) : 5 – 1 – 47
সময় ( tenure ) : 3
পরিশোধ্য দিবস ( nominal due-date ) : 5 – 4 – 47
অনুগ্রহ দিবস ( days of grace ) : 3
মেয়াদী দিবস ( date of maturity ) : 8 – 4 – 47

বাকী মেয়াদ ( the remaining tenure বা unexpired period ) = 14 – 1 – 47 হইতে 8 – 4 – 47 পর্যন্ত সময় = (17 + 28 + 31 + 8) দিন = 84 দিন। (14 – 1 – 47 তারিখটি গণনায় ধরা হইল না।)

$\therefore$ নির্ণেয় বাটা = বিল-মূল্যের 4% হারে 84 দিনের সুদ

$$= \text{টা. } 2{,}000 \times \frac{84}{365} \times \frac{4}{100} = \text{টা. } 18/41 \text{ প. ( প্রায় ) ।}$$

$$\left( \text{সুদ হিসাবের সূত্র : সুদ } I = \frac{Pnr}{100} \right)$$

**উদা. 2.** 6 মাস পরে দেয় 750 টাকার একখানি মুদ্দতী হুণ্ডি 6ই মার্চ তারিখে কাটা হইল এবং বার্ষিক $4\frac{1}{2}$% হারে 28শে জুন তারিখে উহা ভাঙ্গান হইল। ভাঙ্গান হুণ্ডির মূল্য কত হইয়াছিল ? [ *A bill for Rs. 750 was drawn on 6th March, payable 6 months after date.* ( পর্ষদের 1965-এর প্রশ্নপত্রে আছে payable 9th September after date. ) *It was discounted on 28th June, the rate of discount being* $4\frac{1}{2}$% *per annum. What was the discounted value of the bill ?* ] ( *W. B. S. B., H. S. 1965* )

মুদ্দতী হুণ্ডি ( after-date bill ) বলিয়া বিল তৈয়ারির তারিখ অর্থাৎ বিলে লিখিত তারিখ হইতে দিন গণনা করিতে হইবে। মনে রাখিতে হইবে, বিলের প্রকৃতি সম্বন্ধে কিছু উল্লেখ না থাকিলেও উহাকে মুদ্দতী হুণ্ডি রূপে গণ্য করিতে হইবে।

| | | |
|---|---|---|
| বিল তৈয়ারির তারিখ ( date of drawing ) | : | 6 – 3 |
| সময় ( tenor ) | : | 6 |
| পরিশোধ্য দিবস ( nominal due-date ) | : | 6 – 9 |
| অনুগ্রহ দিবস (days of grace) | : | 3 |
| মেয়াদী দিবস ( date of maturity ) | : | 9 – 9 |

বাকী মেয়াদ ( remaining tenure বা unexpired period ) = 28-6 হইতে 9-9 তারিখ পর্যন্ত সময় = 2 + 31 + 31 + 9 = 73 দিন। (28-6 তারিখটি গণনায় ধরা হইল না। )

$\therefore$ ব্যাঙ্ক-বাটা (Banker's discount, B. D.) = টা. $750 \times \frac{73}{365} \times \frac{4\frac{1}{2}}{100}$

$= \text{টা. } 750 \times \frac{1}{5} \times \frac{9}{200}$

$= \text{টা. } 6{\cdot}75$ ;

$\therefore$ নির্ণেয় ভাঙ্গান বিলের অর্থের পরিমাণ

= বিল-মূল্য – ব্যাঙ্ক-বাটা ( B. V. – B. D. )

= টা. 750 – টা. 6·75 = <u>টা. 743·25 প.</u> ।

**উদা. 3.** 1962-এর 28শে জানুআরি তারিখে লিখিত এবং 2রা ফেব্রুআরি তারিখে স্বীকৃতিপ্রাপ্ত 12,500 টাকার একখানি দর্শনান্তর হুণ্ডি 120 দিন পরে দেয়। হুণ্ডিখানি 20শে ফেব্রুআরি তারিখে 4% হারে ভাঙ্গাইলে, ভাঙ্গান হুণ্ডির অর্থের পরিমাণ কত হইবে নির্ণয় কর।

( *A bill of exchange, drawn on 28th January, 1962 for Rs. 12,500 was payable 120 days after-sight. The bill was accepted on 2nd February, 1962 and was discounted on 20th February, 1962 at 4%. Find the discounted value of the bill.* ) (*C. U., Pre-Univ. 1962*)

দর্শনান্তর ( after-sight ) বিল বলিয়া, স্বীকৃতির তারিখ (date of acceptnce) হইতে দিন গণনা করিতে হইবে।

স্বীকৃতি-তারিখ হইতে মেয়াদী দিবস ( date of maturity বা legally due date ) পর্যন্ত সময় = 120 + 3 = 123 দিন। 2রা ফেব্রুআরি হইতে 20শে ফেব্রুআরি পর্যন্ত 18 দিন ( প্রথম দিনটি বাদ দিয়া );

∴ বাকী মেয়াদ = (123 − 18) দিন = 105 দিন ;

∴ ব্যাঙ্ক-বাটা (B.D.) = টা. $12{,}500 \times \frac{105}{365} \times \frac{4}{100}$ = টা. 143·8356···

$\left(\text{সূত্র : } I = \frac{Pnr}{100}\right)$ = টা. 143·84 ;

∴ নির্ণেয় ভাঙ্গান বিলের অর্থের পরিমাণ = টা. 12,500 − টা. 143·84
= টা. 12,356/16 প.।

**উদা. 4.** 1965-এর 3রা ফেব্রুআরি তারিখে লিখিত 6 মাস পরে দেয় 3,225 টাকার একখানি বিল বার্ষিক 8% হারে ভাঙ্গাইয়া টা. 3,121/80 প. পাইতে হইলে, উহা কোন্ তারিখে ভাঙ্গাইতে হইবে ? ( *A bill for Rs. 3,225 was drawn on 3rd February, 1965, at 6 months' date. On what date should it be discounted at 8 percent per annum, to get Rs. 3,121/80 P. as the discounted value ?* )

বিলের প্রকৃতি-সম্বন্ধে কিছু উল্লেখ না থাকায় বিলখানিকে মুদ্দতী বিল-রূপে গণ্য করিতে হইবে এবং সেইজন্য বিল তৈয়ারির দিন হইতে দিন গণনা করিতে হইবে।

| বিল তৈয়ারির দিবস ( date of drawing ) : 3 − 2 − 65<br>সময় ( tenure ) : 6 | এখন, বিল-মূল্য ( B. V.) = টা.3,225<br>এবং ভাঙ্গান বিলের মূল্য (discounted value) = টা.3,121·80 |
|---|---|
| পরিশোধ্য দিবস (nominal due-date) : 3 − 8 − 65<br>অনুগ্রহ দিবস ( days of grace ) : 3 | ∴ ব্যাঙ্ক-বাটা = টা. 103·20;<br>তাহা হইলে, বিলমূল্য টা.3,225-এর বার্ষিক 8% হারে বাকী মেয়াদ ( unexpired period )-এর সুদ = টা. 103·20 ; |
| মেয়াদী দিবস ( date of maturity ) : 6 − 8 − 65 | ∴ বাকী মেয়াদ = $n$ বৎসর হইলে,<br>$3225 \times n \times \frac{8}{100} = 103{\cdot}20,$<br>বা $n = \frac{103{\cdot}20 \times 100}{3225 \times 8} = \frac{2}{5};$ |

∴ বাকী মেয়াদ = $\frac{2}{5}$ ব. = $\frac{2}{5} \times 365$ দিন = 146 দিন।

সুতরাং মেয়াদী দিবস 6 − 8 − 65 হইতে পিছন দিকে 146 দিন গণনা করিয়া গেলে, নির্ণেয় বিল ভাঙ্গানর দিনটি পাওয়া যাইবে।

| মাস : | অগস্ট | জুলাই | জুন | মে | এপ্রিল | মার্চ |
|---|---|---|---|---|---|---|
| | 6 | 31 | 30 | 31 | 30 | 164 − 128 = 18 |
| দিন-সমষ্টি : | | 37 | 67 | 98 | 128 | 146 |

দেখা যাইতেছে, যে দিন বিল ভাঙ্গান হইল, তাহার পরে মার্চের বাকী থাকে 18 দিন ; সুতরাং 31 − 18 = 13 বলিয়া, নির্ণেয় বিল ভাঙ্গাইবার তারিখ 13ই মার্চ, 1965.

**উদা. 5.** 32 দিন পরে যে বিলের মেয়াদ শেষ হইবে সেই বিল 5% হারে ভাঙ্গাইয়া টা. 981/18 প. পাওয়া গেলে, বিল-মূল্য অর্থাৎ বিলে লিখিত মূল্য কত নির্ণয় কর।

( *A banker discouts a bill for a certain amount, which has 32 days to run before it matures at 5%. The discounted value of the bill is Rs. 981/18 P. Find the face value of the bill.* ) ( *C. U.* )

মেয়াদের কথা ( it matures )-এর উল্লেখ করা হইয়াছে বলিয়া 32 দিনের মধ্যে অনুগ্রহের 3 দিনও ধরা আছে ; তাহা হইলে,

বিল-মূল্য − 5% হারে বিল-মূল্যের 32 দিনের সুদ = টা. 981·18,

বা বিল-মূল্য − বিল-মূল্য × $\frac{32}{365}$ × $\frac{5}{100}$ = টা. 981·18,

বা বিল-মূল্য × $(1 - \frac{8}{1825})$ = টা. 981·18,

বা বিল-মূল্য × $\frac{1817}{1825}$ = টা. 981·18 ;

∴ নির্ণেয় বিল-মূল্য = টা. 981·18 × $\frac{1825}{1817}$

= টা. 0·54 × 1825 = টা. 985/50 প.।

**উদা. 6.** 6 মাস-অন্তে মেয়াদ শেষ হইবে এইরূপ একখানি বিল বার্ষিক 4% হারে ভাঙ্গাইয়া দিলে, ব্যাঙ্ক-ব্যবসায়ী প্রকৃতপক্ষে কত হারে সুদ পাইবে ? ( *What is the actual rate of interest which a banker gets for the money when he discounts a bill legally due in 6 months at 4% p.a. ?* ) ( *P. U. 1968* )

মনে কর, বিল-মূল্য = 100 ; তাহা হইলে,

ব্যাঙ্ক-বাটা = বার্ষিক 4% হারে 100 টাকার 6 মাসের সুদ

= টা. 100 × $\frac{6}{12}$ × $\frac{24}{100}$ = টা. 2 ;

∴ ভাঙ্গান বিলের অর্থের পরিমাণ = বিল-মূল্য − ব্যাঙ্ক-বাটা ( B. V. − B. D. )

= টা. 100 − টা. 2 = টা. 98 ;

∴ ব্যাঙ্ক-ব্যবসায়ী এই 98 টাকা দিয়া 6 মাস পরে 100 টাকা পায় ;

অতএব, 98 টাকার 6 মাসের সুদ = টা. 100 − টা. 98 = টা. 2 ;

∴ 100 টাকার 12 মাসের সুদ = টা. 2 × $\frac{100}{98}$ × 2 = টা. $4\frac{4}{49}$ ;

∴ নির্ণেয় সুদের হার = $4\frac{4}{49}$% অর্থাৎ 4·08% ( প্রায় )।

## প্রশ্নমালা 9

1. 4 মাস পরে দেয় 730 টাকার একখানি হুণ্ডি 1960 সালে জানুআরি 20 তারিখে কাটা হইল। পরবর্তী মাসের 15ই তারিখে হুণ্ডিখানি ভাঙ্গান হইলে,

(*i*) ব্যাঙ্ক কত দিনের বাটা কাটিয়া রাখিবে ?

(*ii*) বার্ষিক 4% হারে ব্যাঙ্ক-বাটার পরিমাণ কত ?

(*iii*) হুণ্ডিমালিক ( holder of the bill ) কি পরিমাণ অর্থ পাইবে ?

( *W. B. S. B., S. F. 1961 Addl.* )

[ হুণ্ডিমালিক হুণ্ডি ভাঙ্গাইবার বা বিক্রয় করিবার অধিকারী । ]

**2.** 3 মাস পরে দেয় টা. 7,500 মূল্যের একখানি মুদ্দতী হুণ্ডি (**after date bill**) 4ঠা মে, 1969 তারিখে কাটা হইল এবং 26শে মে তারিখে উহা 5% হারে ভাঙ্গান হইল। হুণ্ডিখানি ভাঙ্গাইয়া কত পাওয়া গেল ? ( *C. U. Pre-Univ. 1970* )

**3.** 1964-এর 2রা ফেব্রুআরি তারিখে লিখিত ও 4 মাস পরে দেয় 876 টাকার একখানি হুণ্ডি 21শে ফেব্রুআরি তারিখে ভাঙ্গান হইলে, বার্ষিক 6% হারে ব্যাঙ্ক-বাটার পরিমাণ কত নির্ণয় কর ( **find the Banker's discount at 6% p. a.** )।

**4.** 3রা সেপ্টেম্বর তারিখে লিখিত টা. 713/21 প.-এর একখানি মুদ্দতী হুণ্ডি 3 মাস পরে দেয় ( **made payable 3 months after-date** )। হুণ্ডিখানি 12ই সেপ্টেম্বর তারিখে বার্ষিক $4\frac{1}{4}$% হারে ভাঙ্গাইলে, ভাঙ্গান বিলের অর্থের পরিমাণ কত হইবে নির্ণয় কর ( **find the discounted value of the bill** )। ( *C. U.* )

**5.** 3রা জুন, 1965 তারিখে লিখিত টা. 71,375 মূল্যের একখানি মুদ্দতী হুণ্ডি 3 মাস পরে দেয়। উহা 15ই জুন তারিখে 5% হারে ভাঙ্গান হইল। ভাঙ্গান হুণ্ডির অর্থের পরিমাণ নির্ণয় কর। ( *W. B. S. B., H. S. 1967* )

***6.** মার্চ 4, 1953 তারিখে স্বীকৃতিপ্রাপ্ত 12,000 টাকার একখানি দর্শনান্তর হুণ্ডি 60 দিন পরে দেয়। হুণ্ডিখানি মার্চ 20, 1953 তারিখে ভাঙ্গান হইল ; বাটার হার $4\frac{4}{5}$% হইলে, ভাঙ্গান-হুণ্ডির মূল্য ( **discounted value of the bill** ) কত হইয়াছিল ? (*C. U., I. A.—Com. 1954* )

***7.** 12ই জানুআরি, 1956 তারিখে লিখিত এবং 16ই জানুআরি, 1956 তারিখে স্বীকৃতিপ্রাপ্ত টা. 846/50 প. মূল্যের 4 মাস পরে দেয় একখানি দর্শনান্তর হুণ্ডি 8ই ফেব্রুআরি, 1956 তারিখে $3\frac{1}{2}$% হারে ভাঙ্গাইলে, বাটার পরিমাণ ও ভাঙ্গান-হুণ্ডির মূল্য ( **discounted value of the bill** ) কত হইবে নির্ণয় কর।

( *C. U., I. A—Com. 1959* )

**8.** এক ব্যাঙ্ক-মালিক ( **a banker** ) 25 দিন পরে যে বিলের মেয়াদ শেষ হইবে ( **which has 25 days to run before it is legally due** ) সেই বিল বার্ষিক $5\frac{1}{16}$% হারে ভাঙ্গাইয়া দিল। বাটার পরিমাণ টা. 24/30 প. হইলে, বিলখানি কি পরিমাণ অর্থের জন্য লিখিত হইয়াছিল ? ( *C. U., I. A—Com. 1935* )

[ বিলখানি কি পরিমাণ অর্থের জন্য লিখিত হইয়াছিল, নির্ণয় করিবার অর্থ বিল-মূল্য, বিলে লিখিত মূল্য ( **B. V., face value of the bill** ) কত ছিল তাহাই নির্ণয় করা। ]

***9.** জুলাই 10 তারিখে লিখিত একখানি মুদ্দতী হুণ্ডি 3 মাস পরে দেয় ; উহা জুলাই 25 তারিখে 4% হারে ভাঙ্গাইয়া টা. 2,894/40 প. পাওয়া গেলে, হুণ্ডিতে লিখিত মূল্য কত ছিল ( **for what sum was this bill drawn** ) ? (*C. U.*)

*10. 4 মাস-অন্তে মেয়াদ শেষ হইবে এইরূপ একখানি বিল বার্ষিক 6% হারে ভাঙ্গাইয়া দিলে, ব্যাঙ্ক-মালিক প্রকৃতপক্ষে কত হারে সুদ পাইবে ?

11. A, B-কে 6 মাসের বাকীতে ( on credit for 6 months ) কিন্তু মূল্য নগদ পরিশোধের ক্ষেত্রে 4% হার নগদ ব্যাজে, 2,000 টাকার মাল বিক্রয় করিয়া তাহার উপর 6 মাস পরে দেয় 2,000 টাকার একখানি হুণ্ডি তৈয়ারি করিল এবং মূল্য নগদ পরিশোধ করিতে না পারায় B হুণ্ডিখানিতে স্বীকৃতি দিল। A তখনই বার্ষিক 6% হারে হুণ্ডিখানি ভাঙ্গাইলে, B-এর নিকট হইতে তৎক্ষণাৎ নগদ মূল্য প্রাপ্তির তুলনায় তাহার কত লাভ বা ক্ষতি হইবে ( How much would A gain or lose in case B could pay cash immediately ) ? ( *C. U. Pre-Univ. 1967* )

*12. এক ব্যবসায়ীর নিকট 2,000 টাকা মূল্যের একখানি 4 মাসের বিল ( four months bill ) আছে। বিলখানি তাহার দালাল তাহাকে বার্ষিক $2\frac{1}{4}$% হার সুদে ভাঙ্গাইয়া দিল। ভাঙ্গান বিলের অর্থ বার্ষিক শতকরা কত হার সুদে খাটাইলে, বিল ভাঙ্গানতে ঐ ব্যবসায়ীর কোন ক্ষতি হইবে না ? ( *C. U., I. A.—Com. 1958* )

4 মাসের বিল-এর অর্থ 4 মাস পরে দেয় বিল ; এস্থলে বিলখানি 4 মাস পরে legally due, অর্থাৎ বিলখানির মেয়াদী দিবস 4 মাস পরে ধরিয়া সমাধান করিতে হইবে। ]

*13. 1951 খ্রীষ্টাব্দে 23শে সেপ্টেম্বর তারিখে লিখিত, 3 মাস পরে দেয় 1,064 টাকার একখানি মুদ্দতী হুণ্ডি 14ই অক্টোবর, 1951 তারিখে বার্ষিক 5% হার সুদে ভাঙ্গান হইল। ভাঙ্গান হুণ্ডির মূল্য ( discounted value of the bill ) কত ? ব্যাঙ্ক-মালিক ( banker )-এর প্রাপ্তির হার কত ( what rate does the return represent to the banker ) ? আসন্ন দুই দশমিক স্থান পর্যন্ত উত্তর দাও।

( *C. U., I. A.—Com. 1952* )

*14. 4 মাস পরে দেয় 700 টাকা মূল্যের একখানি মুদ্দতী হুণ্ডি 18ই অগস্ট তারিখে লিখিত হইয়াছিল। $6\frac{1}{4}$% হার সুদে হুণ্ডিখানি ভাঙ্গাইয়া ভাঙ্গান-বিলের মূল্য বাবত টা. 691/25 প. পাইতে হইলে, উহা কোন্ তারিখে ভাঙ্গাইতে হইবে ( on what date should it be discounted ) ?

*15. 6 মাস পরে দেয় 1,825 টাকা মূল্যের একখানি হুণ্ডি $5\frac{1}{2}$% হার সুদে 15ই জানুআরি, 1936 তারিখে এক ব্যাঙ্ক-মালিক ভাঙ্গাইয়া দিল। ব্যাঙ্ক-মালিক টা. 1,807·50 দিয়া থাকিলে, কোন্ তারিখে হুণ্ডিখানি লিখিত হইয়াছিল ( on what date was the bill drawn ) ?

[ মেয়াদী দিবস নির্ণয়ে দিনের ভগ্নাংশ মহাজনের অনুকূলে ছাড়িয়া দিতে হইবে। ]

**উত্তরমালা**

**1.** (*i*) 98 দিন ; (*ii*) টা. 7/84 প. ; (*iii*) টা. 722/16 প.। **2.** টা. 7,425. **3.** টা. 15/12 প.। **4.** টা. 706/15 প.। **5.** টা. 70,563/48 প.। **6.** টা. 11,925/83 প.। **7.** টা. 8/20 প. টা. 838/30 প.। **8.** টা. 7,008. **9.** টা. 2,920. **10.** বার্ষিক $6\frac{6}{49}$%। **11.** 20 টাকা ক্ষতি। **12.** $2\frac{106}{397}$%। **13.** টা. 1,053/36 প., 5·05%। **14.** 9ই অক্টোবর। **15.** 19শে সেপ্টেম্বর, 1935.

# 10

# গড় পরিশোধ্য দিবস
# ( Average Due-Date )

# পরিশোধ সমীকরণ
# ( Equation of Payment )

## 10.1. গড় পরিশোধ্য দিবস, পরিশোধ সমীকরণ

বিভিন্ন লেনদেনের ক্ষেত্রে অনেক সময় দেখা যায় যে, এক ব্যক্তি অপর এক ব্যক্তির নিকট বিভিন্ন পরিমাণ অর্থ বিভিন্ন তারিখে পরিশোধ করিবার জন্য দায়ী থাকে ; এই বিভিন্ন পরিমাণ অর্থ বিভিন্ন তারিখে পরিশোধ না করিয়া যদি এরূপ একটি তারিখ নির্ণয় করা যায়, যে তারিখে সমুদয় অর্থ পরিশোধ করিলে দাতা এবং গ্রহীতা কোন পক্ষেরই সুদ বাবত কোন লাভ বা ক্ষতি হয় না, তাহা হইলে ঐ তারিখটিকে বলা হয় **গড় পরিশোধ্য দিবস বা তারিখ** ( Average due-date )। যে নিয়মে এই দিবসটি নির্ণয় করা হয় তাহাকে বলা হয় **পরিশোধ সমীকরণ** ( Equation of payment )। মনে কর, রাম শ্যামের নিকট হইতে 5ই জানুআরি তারিখে, 500 টাকার মাল ক্রয় করিল দুই মাসের বাকীতে, 300 টাকার 6 মাসের বাকীতে এবং 100 টাকার 3 মাসের বাকীতে। এই মোট 900 টাকা গড় পরিশোধ্য দিবসে পরিশোধ করিলে রাম বা শ্যাম, কাহারও কোন লাভ বা ক্ষতি হইবে না। এই দিবসটি নির্ণয় করিবার পদ্ধতি নিম্নে বিবৃত হইল :

1. সুবিধাজনক যে-কোন এক তারিখকে "0" তারিখ (Zero date) বলিয়া গণ্য করিতে হইবে ; তবে যে তারিখে প্রথম পরিশোধ আরম্ভ হইবে সেই তারিখটিকে "0" তারিখ বলিয়া গণ্য করাই সুবিধাজনক। উপরের ক্ষেত্রে 500 টাকার পরিশোধ্য দিবস 5ই মার্চ, 300 টাকার পরিশোধ্য দিবস 5ই জুলাই এবং 100 টাকার পরিশোধ্য দিবস 5ই এপ্রিল। প্রথম পরিশোধ্য দিবস 5ই মার্চ ; ইহাকে "0" তারিখ ধরা সুবিধাজনক।

2. "0" তারিখ হইতে বিভিন্ন পরিশোধ্য দিবসগুলির দূরত্ব, অর্থাৎ উহারা কতদিন দূরে, অর্থাৎ কতদিনের অন্তরে আছে বাহির করিতে হইবে। এক্ষেত্রে "0" তারিখ হইতে 5ই মার্চ "0" দিন ( কারণ, উহাই "0" দিবস ), "0" তারিখ হইতে 5ই এপ্রিল 31 দিন এবং "0" তারিখ হইতে 5ই জুলাই 122 দিন।

3. প্রতিটি টাকার অঙ্ককে "0" তারিখ হইতে উহাদের নিজ নিজ পরিশোধ্য দিবসের দূরত্ব দ্বারা গুণ করিতে হইবে এবং গুণফলগুলির সমষ্টি নির্ণয় করিতে হইবে। এক্ষেত্রে, সমষ্টি

$$=500\times 0+300\times 122+100\times 31=39700.$$

4. এখন উপরের সমষ্টিকে মোট টাকার সংখ্যা ( এক্ষেত্রে, 500+300+100=900 ) দ্বারা ভাগ করিলে একটি দিনের সংখ্যা পাওয়া যাইবে। এক্ষেত্রে,

39700÷900=44·1··· ; ইহাকে 44⁺ দিন রূপে লেখা হয়। এখন পাওনাদারের স্বার্থরক্ষাই পূর্বে বিবেচ্য ; অতএব, পাওনাদারের আনুকূল্যের জন্য দিনের ভগ্নাংশ পরিত্যাগ করিয়া, পূর্ণসংখ্যক দিন পর্যন্ত ফল লিখিলে ( approximating in favour of the creditor ),

5. গড় পরিশোধ্য দিবসটি "0" তারিখ হইতে ঐ কয়েক দিনের শেষ দিনটি ( এক্ষেত্রে 44-তম দিনটি ) হইবে। অতএব, গড় পরিশোধ্য দিবস এক্ষেত্রে হইবে "0" তারিখ 5ই মার্চ হইতে 44 দিনের দিনটি, অর্থাৎ, 18ই এপ্রিল।

পূর্ণসংখ্যক দিনের পরিবর্তে আসন্ন পূর্ণসংখ্যক দিন ধরিয়াও গড় পরিশোধ্য দিবস নির্ণয়ের রীতি আছে। যে পদ্ধতিতেই নির্ণয় করা হউক, সর্বদাই পদ্ধতির উল্লেখ করিতে হইবে।

দেখা যাইতেছে, এক্ষেত্রে, এই দিবসটি প্রথম পরিশোধ্য দিবস এবং শেষ পরিশোধ্য দিবসের মধ্যে অবস্থিত। সর্বক্ষেত্রেই এইরূপ হইবে। গড় পরিশোধ্য দিবসটি প্রথম ও শেষ পরিশোধ্য দিবসের মধ্যে অবস্থিত হওয়ায়,

| | দাতার | গ্রহীতার |
|---|---|---|
| ঐ তারিখের পূর্বে দেয় টাকার জন্য : | ন্যায্য-অতিরিক্ত সুদ পাইবার জন্য লাভ হয় ; | ন্যায্য-অতিরিক্ত সুদ দিবার জন্য ক্ষতি হয় ; |
| ঐ তারিখের পরে দেয় টাকার জন্য : | ন্যায্য-অপেক্ষা কম সুদ পাইবার জন্য ক্ষতি হয় ; | ন্যায্য-অপেক্ষা কম সুদ দিবার জন্য লাভ হয় ; |
| গড় পরিশোধ্য দিবসটি এরূপভাবে নির্ণীত হয় যে : | ঐ লাভ-ক্ষতি সমান হয় ; | ঐ লাভ-ক্ষতি সমান হয় ; |

∴ গড় পরিশোধ্য দিবসে যাবতীয় কিস্তির টাকা একবারে পরিশোধ করিলে দাতা বা গ্রহীতার কাহারও কোন লাভ বা ক্ষতি হয় না।

"0" তারিখের দিবস হইতে গড় পরিশোধ্য দিবস পর্যন্ত সময়ের নাম **সমীকৃত কাল** ( Equated time )।

**বীজগণিতীয় সূত্র :**

"0" তারিখ হইতে গড় পরিশোধ্য দিবসের দূরত্ব, অর্থাৎ দিন-সংখ্যা $=x$,

$p_1, p_2, p_3$, ইত্যাদি বিভিন্ন পরিশোধ্য অর্থের অঙ্ক,

0 তারিখ হইতে $p_1$-এর পরিশোধ্য দিবসের দূরত্ব $=d_1$,

0 „ „ $p_2$-এর „ „ „ $=d_2$,

0 „ „ $p_3$-এর „ „ „ $=d_3$, ইত্যাদি হইলে,

$$x=\frac{p_1d_1+p_2d_2+p_3d_3+\cdots}{p_1+p_2+p_3+\cdots}$$

সূত্রটির প্রমাণে পাঠ্য বিষয়-বহির্ভূত প্রকৃত বাটা, বা ব্যাঙ্কের বাটার অবতারণা করিতে হয় বলিয়া, প্রমাণ পরিত্যক্ত হইল।

**দ্রষ্টব্য :** গড় পরিশোধ্য দিবস সুদের হারের উপর নির্ভর করে না।

## 10. 2. উদাহরণ ও সমাধান

**উদা. 1.** এক ব্যক্তির তাহার পাওনাদারকে, 1960 সালের 1লা জানুআরি তারিখে 300 টাকা, 17ই জানুআরি 200 টাকা, 21শে জানুআরি 400 টাকা এবং 12ই ফেব্রুআরি 500 টাকা দিতে হইবে। পাওনাদার কোন পক্ষের ক্ষতি না হয় এরূপ একটি তারিখে সমস্ত অর্থ পরিশোধের ইচ্ছা প্রকাশ করিল। তারিখটি নির্ণয় কর। (*A man has to pay Rs. 300 on January 1, Rs. 200 on January 17, Rs. 400 on January 21 and Rs. 500 on February 12, 1960, to his creditor. His creditor wants all the sums on a single date without any loss of interest to any party. Find the date.*)

প্রথম পরিশোধ্য তারিখ 1.1.'60-কে শূন্য (0) তারিখ ধরা হইল।

| অর্থের পরিমাণ ( টাকায় ) | দূরত্ব | গুণফল |
|---|---|---|
| 300 | 0 | 0 |
| 200 | 16 | 3200 |
| 400 | 20 | 8000 |
| 500 | 42 | 21000 |
| 1,400 | | 32,200 |

∴ সমীকৃতকাল $= \frac{32200}{1400}$ দিন $= 23$ দিন।

∴ গড় পরিশোধ্য দিবসটি 0 তারিখ 1লা জানুআরি হইতে 23 দিনের দিনটি বা 23-তম দিনটি হইবে ;

∴ নির্ণেয় গড় পরিশোধ্য তারিখ <u>24শে জানুআরি, 1960.</u>

যে কোন দিনকেই অবশ্য 0 তারিখ ধরা চলে ; যেমন,

21.1.'60-কে শূন্য তারিখ ধরিয়া,

| অর্থের পরিমাণ ( টাকায় ) | দূরত্ব | গুণফল |
|---|---|---|
| 300 | −20 | −6000 |
| 200 | − 4 | − 800 |
| 400 | 0 | 0 |
| 500 | 22 | 11000 |
| 1,400 | | 4,200 |

∴ সমীকৃতকাল $= \frac{4200}{1400}$ দিন $= 3$ দিন ;

∴ নির্ণেয় গড় পরিশোধ্য তারিখ 21. 1. '60.
+3
24. 1. '60.

**উদা. 2.** নিম্নলিখিত দেয় টাকাগুলির গড় পরিশোধ্য দিবস নির্ণয় কর :

10-11-70 তারিখে দেয় টা. 600, 21-11-70 তারিখে দেয় টা. 1,400 4-12-70 তারিখে দেয় টা. 2,400, 22-12-70 তারিখে দেয় টা. 1,300, 6-1-71 তারিখে দেয় টা. 4,200 এবং 20-1-71 তারিখে দেয় টা. 1,700।

( *W. B. S. B., H. S. 1971* )

*( Determine the average due date for the following payments :*

*Rs. 600 payable on 10th November 1970, Rs. 1,400 payable on 21st November 1970, Rs. 2,400 payable on 4th December 1970, Rs. 1,300 payable on 22nd December 1970, Rs. 4,200 on 6th January 1971 and Rs. 1,700 payable on 20th January 1971. )*

**প্রথম পরিশোধ্য তারিখ 10-11-70-কে শূন্য (0) তারিখ ধরা হইল।**

| অর্থের পরিমাণ ( টাকায় ) | '0' তারিখ হইতে বিভিন্ন দেয় তারিখ পর্যন্ত দূরত্ব বা দিন-সংখ্যা | গুণফল |
|---|---|---|
| 600 | 0 | 0 |
| 1,400 | 11 | 1,400×11= 15400 |
| 2,400 | 20+ 4=24 | 2,400×24= 57600 |
| 1,300 | 20+22=42 | 1,300×42= 54600 |
| 4,200 | 20+31+ 6=57 | 4,200×57=239400 |
| 1,700 | 20+31+20=71 | 1,700×71=120700 |
| 11,600 | | 487700 |

$\therefore$ সমীকৃত কাল $= \frac{487700}{11600} = 42\frac{5}{116}$ দিন ;

পাওনাদারের স্বার্থরক্ষাই পূর্বে বিচার্য ;

$\therefore$ পাওনাদারের অনুকূলে দিনের ভগ্নাংশ পরিত্যাগ করিয়া, অথবা দিন ও দিনের ভগ্নাংশের পরিবর্তে আসন্ন পূর্ণসংখ্যক দিন গ্রহণ করিয়া, নির্ণেয় গড়-পরিশোধ্য তারিখ হইল,

'0' তারিখ 10-11-70 হইতে 42 দিন দূরের তারিখটি বা 42-তম দিনের তারিখটি, অর্থাৎ 22 শে ডিসেম্বর, 1970.

**উদা. 3.** এক ব্যক্তি কোন ব্যবসায় প্রতিষ্ঠান-কর্তৃক তাহার উপর লিখিত 200, 400 ও 600 টাকার তিনখানি বিলে 1. 3. 1960 তারিখে স্বীকৃতি দিল। প্রথম বিলখানি 2 মাস পরে, দ্বিতীয়খানি 3 মাস পরে ও তৃতীয়খানি 4 মাস পরে দেয়। বিল রচয়িতা ( ঐ ব্যবসায় প্রতিষ্ঠান ) তিনখানি বিলের মোট 1,200 টাকা এক সময়ে পাইয়া বিল তিনখানি নষ্ট করিতে ইচ্ছুক হইল ; সুদ বাবত কোন পক্ষেরই কোন ক্ষতি না হয় এরূপ একটি তারিখ নির্ণয় কর। *( A man has accepted on March 1, 1960, 3 bills of Rs. 200, Rs. 400 and Rs. 600 drawn on him by a firm. The first bill is payable at 2 months, the second at 3 months and the 3rd at 4 months. The drawer wants to cancel the bills and get Rs. 1,200 at a time. Find the date so that none of the parties suffers any loss of interest. )*

উল্লেখ না থাকিলেও, সহজেই অনুমেয় বিল-তিনটিই দর্শনান্তর বিল এবং স্বীকৃতির তারিখ হইতেই দিন গণনা করিতে হইবে ; অন্য তারিখের অবশ্য উল্লেখও নাই। প্রতিটি বিলে অনুগ্রহ দিবস ধরিতে হইবে। সুতরাং প্রথম বিলটি 2 মাস 3 দিন,

দ্বিতীয় বিলটি 3 মাস 3 দিন এবং তৃতীয় বিলটি 4 মাস 3 দিন পরে দেয় হইবে সুতরাং পরিশোধের তারিখগুলি হইবে যথাক্রমে 1960 সালের :

| | মাস | দিন | মাস | দিন | মাস | দিন |
|---|---|---|---|---|---|---|
| | 3 | 1 | 3 | 1 | 3 | 1 |
| যোগ : | 2 | 3 | 3 | 3 | 4 | 3 |
| | 5 | 4 | 6 | 4 | 7 | 4 |
| অর্থাৎ | ( 4ঠা মে ) | | ( 4ঠা জুন ) | | ( 4ঠা জুলাই ) | |

4. 5. 60 শূন্য তারিখ ধরা হইল।

4-5 হইতে 4-6 পর্যন্ত দিন-সংখ্যা $=27+4=31$

ও 4-5 হইতে 4-7 পর্যন্ত দিন-সংখ্যা $=27+30+4=61$ ;

| অর্থের পরিমাণ ( টাকায় ) | দিনসংখ্যা | গুণফল |
|---|---|---|
| 200 | 0 | 0 |
| 400 | 31 | 12400 |
| 600 | 61 | 36600 |
| 1,200 | | 49,000 |

$\therefore$ সমীকৃত কাল $=\frac{49000}{1200}$ দিন $=40^{+}$ দিন ;

প্রকৃত ফল 40·8......দিন হইতে দিনের অংশ পরিত্যক্ত হইল। পাওনাদারের সুবিধার জন্য এইরূপ পরিত্যাগ করা হয়, কারণ পাওনাদারের স্বার্থরক্ষাই পূর্বে বিবেচ্য। সুতরাং গড় পরিশোধ্য দিবস হইবে 4ঠা মে হইতে 40 দিনের দিনটি, অর্থাৎ 40-তম দিনটি ; $\therefore$ নির্ণেয় তারিখ 13ই জুন, 1960.

**দ্রষ্টব্য :** উপরের প্রশ্নে যেরূপ বিল পরিশোধের সময়, tenure ( 2 মাস, 3 মাস ও 4 মাস ), দেওয়া আছে এইরূপ **বিলের পরিশোধের সময়** ( tenure ) **দেওয়া থাকিলে** ( যেমন, বিল রচনার তারিখ হইতে বা বিলে স্বীকৃতি দানের তারিখ হইতে 3 মাস পরে দেয়, payable 3 months after-date বা after-sight ) বুঝিতে হইবে, ঐ সময়ের মধ্যে অনুগ্রহের 3 দিন ধরা হয় নাই ; ঐ সময়ের সঙ্গে অনুগ্রহের 3 দিন যোগ করিয়া মেয়াদী দিবসের তারিখ ( date of maturity বা date on which the bill is legally due ) নির্ণয় করিয়া সমাধানে অগ্রসর হইতে হইবে।

**বিল পরিশোধের তারিখ দেওয়া থাকিলে :** বিলের পরিশোধের তারিখ দেওয়া থাকিলে ( যেমন, 11ই মার্চ তারিখে দেয়, payable on or due on 11th March ) অনুগ্রহের তিন দিনও ঐ তারিখের মধ্যে আছে বুঝিতে ... অর্থাৎ ঐ তারিখটিই বিলখানির মেয়াদী দিবসের তারিখ ( date of 4-12-70 , অর্থাৎ date on which the bill is legally due )। পরবর্তী তারিখে দে' 4 দ্রষ্টব্য।

**উদা. 4.** নিম্নলিখিত বিলগুলির গড় পরিশোধ্য তারিখ নির্ণয় কর :

| বিল নং | মোট টাকা | বিলের তারিখ | দেয় তারিখ |
|---|---|---|---|
| 678 | 925 | 2রা জানুয়ারি 1964 ইং | 16ই ফেব্রুয়ারি 1964 ইং |
| 924 | 600 | 3রা ফেব্রুয়ারি " | 19শে এপ্রিল " |
| 1084 | 750 | 9ই মার্চ " | 25শে জুন " |
| 945 | 950 | 26শে ফেব্রুয়ারি " | 18ই জুন " |
| 1090 | 1,200 | 20শে মার্চ " | 6ই জুলাই " |

( *W. B. S. B., H. S. 1968* )

[ *Find the average due-date of the following bills :*

| *Bill no.* | *Amount* Rs. | *Drawn on* 1964 | *Due on* 1964 |
|---|---|---|---|
| *678* | *925* | *2 Jan.* | *16 Feb.* |
| *924* | *600* | *3 Feb.* | *19 April* |
| *1084* | *750* | *9 March* | *25 June* |
| *945* | *950* | *26 Feb.* | *18 June* |
| *1090* | *1,200* | *20 March* | *6 July* ] |

**প্রশ্ন**-সমাধানে প্রথম ও তৃতীয় স্তম্ভের কোন প্রয়োজন নাই। এস্থলে, দেয় তারিখগুলিই বিলগুলির মেয়াদী দিবসের তারিখ।

16ই ফেব্রুয়ারি, 1964-কে '0' তারিখ ধরা হইল।

| অর্থের পরিমাণ (টাকায়) | "0" তারিখ হইতে বিভিন্ন তারিখ পর্যন্ত দূরত্ব বা দিন-সংখ্যা | গুণফল |
|---|---|---|
| 925 | 0 | 925 × 0 = 0 |
| 600 | 13+31+19 = 63 | 600 × 63 = 37,800 |
| 750 | 63+11+31+25 = 130 | 750 × 130 = 97,500 |
| 950 | 130 − 7 = 123 | 950 × 123 = 1,16,850 |
| 1,200 | 130+5+6 = 141 | 1200 × 141 = 1,69,200 |
| 4,425 | | 4,21,350 |

$\therefore$ সমীকৃতকাল $= \frac{421350}{4425}$ দিন $= 95^{+}$ দিন।

$\therefore$ পাওনাদারের অনুকূলে দিনের ভগ্নাংশ পরিত্যাগ করিয়া, অথবা প্রকৃত ফল 95·2...দিনের দিন ও দিনের ভগ্নাংশের পরিবর্তে আসন্ন পূর্ণসংখ্যক দিন গ্রহণ করিয়া, নির্ণেয় গড় পরিশোধ্য তারিখ হইল,

'0' তারিখ 16ই ফেব্রুয়ারি হইতে 95 দিন দূরের তারিখটি বা 95-তম দিনের তারিখটি, অর্থাৎ 21শে মে, 1964.

**উদা. 5.** পাঁচখানি বিলের গড় পরিশোধ্য দিবস ছিল 1962-এর 6ই এপ্রিল। উহাদের চারখানির পরিশোধ্য দিবস ছিল নিম্নলিখিত রূপ :

1. 1. 62 তারিখে টা. 500-এর বিলখানির,
18. 1. 62 ,, টা. 1,500-এর ,,
3. 5. 62 ,, টা. 1,100-এর ,,
30. 6. 62 ,, টা. 1,800-এর ,,

পঞ্চম বিলখানি টা. 700-এর। উহা কোন্ তারিখে পরিশোধ্য ? (*The average due-date of five bills was 6th April, 1962. Four of the bills were payable as follows : Rs. 500 on 1. 1. 62, Rs. 1,500 on 18. 1. 62, Rs. 1,100 on 3. 5. 62 and Rs. 1,800 on 30. 6. 62. The fifth bill was for Rs. 700. On what date was it due ?*) (*Burd., B. Com. 1965*)

1-1-62-কে '0' তারিখ ধরা হইল। '0' তারিখ হইতে গড় পরিশোধ্য দিবস 6-4-62 পর্যন্ত দূরত্ব বা দিনসংখ্যা $=30+28+31+6=95$, এবং '0' তারিখ হইতে :

18-1-62-এর দূরত্ব $=17$ দিন,
3-5-62-এর ,, $=30+28+31+30+3=122$ দিন,
30-6-62-এর ,, $=30+28+31+30+31+30=180$ দিন,

সুতরাং পঞ্চম বিলটির পরিশোধ্য দিবসের দূরত্ব '0' তারিখ হইতে $x$ দিন হইলে,

$$\frac{500\times 0+1500\times 17+1100\times 122+1800\times 180+700\times x}{500+1500+1100+1800+700}=95,$$

বা $\dfrac{15\times 17+11\times 122+18\times 180+7x}{5+15+11+18+7}=95,$ বা $\dfrac{4837+7x}{56}=95,$

বা $\dfrac{691+x}{8}=95,$ বা $691+x=760,$ বা $x=760-691=69$ ;

∴ পঞ্চম বিলখানির পরিশোধ্য তারিখ হইল '0' তারিখ 1-1-62 হইতে 69 দিন দূরের তারিখটি বা 69-তম দিনের তারিখটি, অর্থাৎ 11ই মার্চ, 1962.

**কিস্তিতে ক্রয় ( Instalment Purchase ) :**

যখন কোন সম্পত্তি কিস্তিতে ক্রয় করা হয়, তখন যদি কিস্তির পরিবর্তে কোন সময় অন্তে এককালে সমস্ত অর্থ পরিশোধ করিবার ইচ্ছা হয়, তাহা হইলে উপরি-উক্ত পদ্ধতি অনুসারে গড় পরিশোধ্য দিবস নির্ণয় করিয়া সমস্ত অর্থ ঐ তারিখে এককালে পরিশোধ করা সম্ভব। নিম্নের উদাহরণ দ্রষ্টব্য।

**উদা. 6.** একব্যক্তি 1. 1. 1947 তারিখে 200 টাকা দিয়া একটি গ্রামোফোন ক্রয় করিল। মূল্য নিম্নলিখিতরূপে পরিশোধ্য : নগদ 20 টাকা দেয়, অবশিষ্ট 12টি সমান মাসিক কিস্তিতে দেয়, তাহাদের মধ্যে জানুআরি কিস্তি ক্রয়ের সঙ্গে সঙ্গে পরিশোধ করা হইল। মার্চ কিস্তি মার্চ মাসে পরিশোধ করিবার পরে ঐ ব্যক্তি অবশিষ্ট অর্থ একবারে মিটাইয়া দিবার ব্যবস্থা করিল ; এইরূপে অর্থ পরিশোধের

তারিখটি কি হইলে তাহা আর্থিক বিবেচনায় উভয়পক্ষেরই গ্রহণীয় হইবে?
*[ A person buys on January 1, 1947, a gramophone for Rs. 200 payable as follows : Rs. 20 in cash and the balance in 12 equal monthly instalments, the instalment for January being paid immediately. After the payment of the instalment for March (paid in March) he arranges for a lump sum payment of the balance. What should be the date of such payment which will be financially acceptable to both the parties ? ]* ( G. C. I. 1947 )

প্রতিটি কিস্তির পরিমাণ $=\frac{200-20}{12}=15$ টাকা। মার্চ পর্যন্ত তিনটি কিস্তি পরিশোধের পরে আর 9টি কিস্তি বাকী থাকে। ইহার প্রথমটি 1লা এপ্রিল, দ্বিতীয়টি 1লা মে, ইত্যাদি তারিখে দেয়।

1লা এপ্রিলকে '0' তারিখ ধরিয়া,

| পরিশোধ্য অর্থের পরিমাণ (টাকায়) | মাস-সংখ্যা | গুণফল |
|---|---|---|
| 15 | 0 | 0 |
| 15 | 1 | 15 |
| 15 | 2 | 30 |
| 15 | 3 | 45 |
| : : | : | : : |
| 9টি পদ পর্যন্ত | 9টি পদ পর্যন্ত | 9টি পদ পর্যন্ত |
| $15\times9$ | | $15(1+2+3+\cdots\cdots+8)$ |
| | | $=15\times\frac{8\times9}{2}=15\times36$ ; |

$\therefore$ সমীকৃতকাল $=\frac{15\times36}{15\times9}$ মাস $=4$ মাস ;

$\therefore$ গড় পরিশোধ্য দিবস হইল '0' তারিখ 1লা এপ্রিল হইতে 4 মাস পরের দিনটি, অর্থাৎ 1লা অগস্ট।

**উদা. 7.** বুলু বাবলুকে 1লা মার্চ তারিখে 150 টাকা, 31শে মার্চ তারিখে 200 টাকা ও 10ই এপ্রিল তারিখে 350 টাকা দিতে হইবে। ইহা ভিন্ন বুলু বাবলুর নিকট হইতে এখন আরও 400 টাকা এই শর্তে ধার লইল যে, হয় সমস্ত টাকা সে 10ই এপ্রিল তারিখে পরিশোধ করিবে, নতুবা পূর্বের টাকা পরিশোধ করিবার যে যে দিন ধার্য আছে সেই সেই দিনে পরিশোধ করিয়া শেষের টাকাটি এরূপ এক তারিখে পরিশোধ করিবে যাহাতে তারিখটি উভয় পক্ষেরই গ্রহণীয় হয়। তারিখটি নির্ণয় কর।
*( Balu has to pay Bablu the following sums : Rs. 150 on 1st March, Rs. 200 on 31st March and Rs. 350 on 10th April. Bulu now takes Rs. 400 further as loan from Bablu, on condition that either all the sums will be refunded on 10th April or the former sums on their respective dates and the last one on a suitable date so that it is acceptable to both of them. Find the date of payment of the last sum.)*

টাকা পরিশোধের দুই প্রকার পদ্ধতির প্রথমটি হইতে স্পষ্টই জানা যায় 10ই এপ্রিল গড় পরিশোধ্য দিবস।

1লা মার্চ 0 দিবস ধরিলে, 1লা মার্চ হইতে 10ই এপ্রিল 40 দিন বলিয়া,

সমীকৃতকাল = 40 দিন।

তাহা হইলে, সর্বশেষের টাকা 0 দিবস হইতে $x$ দিন পরে পরিশোধ্য হইলে,

$$40 \text{ দিন} = \frac{150 \times 0 + 200 \times 30 + 350 \times 40 + 400 \times x}{150 + 200 + 350 + 400} \text{ দিন},$$

বা $40 = \frac{20,000 + 400x}{1,100}$, বা $400x = 40 \times 1100 - 20,000$

$= 44,000 - 20,000 = 24,000$ ;

$\therefore x = \frac{24,000}{400} = 60$ ; $\therefore$ সর্বশেষের 400 টাকা 1লা মার্চ হইতে 60 দিন পরে, অর্থাৎ 30শে এপ্রিল তারিখে পরিশোধ্য।

## প্রশ্নমালা 10

[ গড় পরিশোধ্য দিবস ( average due-date )-নির্ণয়ে, সাধারণতঃ পাওনাদারের অনুকূলে দিনের ভগ্নাংশ পরিত্যাগ করিয়া পূর্ণসংখ্যক দিন ধরা হইলেও, আসন্ন পূর্ণসংখ্যক দিন ধরিয়াও হিসাব করা যায় : কিন্তু দিন ও দিনের ভগ্নাংশের পরিবর্তে আসন্ন পূর্ণসংখ্যক দিন ধরা হইয়াছে, অথবা পাওনাদারের অনুকূলে দিনের ভগ্নাংশ পরিত্যাগ করিয়া পূর্ণসংখ্যক দিন ধরা হইয়াছে তাহা উল্লেখ করিতে হইবে। আবার, সমীকৃত-কাল ভগ্নাংশ-যুক্ত হইলে, তাহাকে আর ভগ্নাংশ-মুক্ত না করিয়াও গড় পরিশোধ্য দিবস নির্ণয়ের রীতি আছে। নিম্নে প্রশ্ন 9 দ্রষ্টব্য। ]

1. নিম্নলিখিত দেয় অর্থ-সমূহ ( payments )-এর গড় পরিশোধ্য তারিখ নির্ণয় কর :

জানুআরি 1 তারিখে দেয় টা. 500, জানুআরি 18 তারিখে দেয় টা. 1,500, মার্চ 11 তারিখে দেয় টা. 700, মে 3 তারিখে দেয় টা. 1,100 এবং জুন 30 তারিখে দেয় টা. 1,800. *( C U., I. A.—Com. 1931 )*

2. নিম্নলিখিত ক্ষেত্রে সমীকৃত পরিশোধ তারিখ নির্ণয় কর :

1লা জানুআরি, 1960 তারিখে দেয় টা. 58; 2রা মার্চ, 1960 তারিখে দেয় টা. 24/25 প. ; 11ই এপ্রিল, 1960 তারিখে দেয় টা. 28/75 প. ; 15ই মে, 1960 তারিখে দেয় টা. 20.

[ সমীকৃত পরিশোধ তারিখ ( equated date of payment ) ও গড় পরিশোধ্য দিবস বা তারিখ ( average due-date ) একই। ]

3. A, B-এর নিকট হইতে জানুআরি 1, 1901 তারিখে 2,000 টাকা মূল্যের পণ্য ক্রয় করিয়া সেই দিনই টা. 200, 10ই ফেব্রুআরি তারিখে টা 600, 2রা মার্চ তারিখে টা. 800 এবং অবশিষ্ট 1লা এপ্রিল তারিখে দিতে স্বীকৃত হইল। একবারে 2,000 টাকা দিয়া সমস্ত ঋণ পরিশোধ করিবার ইচ্ছা করিলে, কোন্ তারিখে সমস্ত

টাকাটা একবারে দিতে হইবে ( on what date ought a single payment of Rs. 2,000 be made ) ? ( *P. U. 1951* )

**4. (ক)** নিম্নলিখিত বিলগুলির একবারে পরিশোধের গড় পরিশোধ্য তারিখটি নির্ণয় কর ( Find the average due-date for a single payment of the following bills ) :

টা. 500, 1960 সালের 4ঠা জানুআরি তারিখে পরিশোধ্য
( Rs. 500 due on 4th January, 1960 ) ;
টা. 4,000, 1960 সালের 14ই এপ্রিল তারিখে পরিশোধ্য ;
টা. 2,500, „ „ 12ই মে „ „
টা. 3,400, „ „ 30শে জুন „ „
টা. 2,000, „ „ 1লা জুলাই „ „

**(খ)** একবারে পরিশোধকালীন অর্থের পরিমাণ কত ( what will be the amount of that single payment ) ? ( *W. B. S. B., H. S. 1961* )

5. এক ব্যক্তি যে সকল পণ্য ক্রয় করিয়াছেন, তাহাদের মূল্য পরিশোধের তারিখগুলি নিম্নলিখিত রূপ :

| ক্রয়ের তারিখ (Dates of purchases) | | ক্রয়-মূল্যের পরিমাণ (Amounts) টা. | মূল্য পরিশোধের তারিখ ( Due-dates ) | |
|---|---|---|---|---|
| জানুআরি, | 5 | 500 | মার্চ, | 8 |
| „ | 17 | 300 | এপ্রিল, | 20 |
| „ | 29 | 700 | ফেব্রুআরি, | 1 |
| ফেব্রুআরি, | 10 | 1,800 | মার্চ, | 13 |
| মার্চ, | 23 | 2,000 | জুলাই, | 26 |
| এপ্রিল, | 3 | 200 | মে, | 6 |
| „ | 29 | 600 | জুলাই, | 2 |

গড় পরিশোধ্য দিবস নির্ণয় কর। ( *C. U., B. Com.* )

( দিন ও দিনের ভগ্নাংশের পরিবর্তে আসন্ন পূর্ণসংখ্যক দিন গ্রহণ করিতে হইবে। )

6. চুক্তি অনুসারে দেয় নিম্নলিখিত কিস্তিগুলির গড় পরিশোধ্য দিবসটি কি ( what is the average due-date of the following instalments payable under a contract ) ?

| | | |
|---|---|---|
| 1 লা | জুন | টা. 3,200 |
| 1 লা | জুলাই | টা. 4,900 |
| 3 রা | অগস্ট | টা. 1,800 |

( *C. U., B. Com.* )

**7.** 1959 সালের 1লা জানুআরি তারিখে কল্যাণের উপর আদিনাথ কর্তৃক লিখিত 4 খানি বিল কল্যাণ স্বীকার করিয়া লইল। বিল-চারখানির বিবরণ নিম্নলিখিত রূপ :
1959 সালের

| | |
|---|---|
| 1 লা ফেব্রুআরি তারিখে দেয় টা. 200 | 5 ই এপ্রিল তারিখে দেয় টা. 700 |
| 6 ই মার্চ ,, ,, টা. 300 | 5 ই মে ,, ,, টা. 400 |

এরূপ একটি তারিখ নির্ণয় কর, যে তারিখে সমস্ত টাকা একথোকে ( in a lump ) পরিশোধ করিলে কোন পক্ষেরই কোন ক্ষতি হয় না।

***8.** এক ব্যক্তি 500 টাকা মূল্যের একটি সেলাই কল ক্রয় করিয়া নগদ 300 টাকা দিল। অবশিষ্ট প্রতি কিস্তিতে 20 টাকা করিয়া 10টি মাসিক কিস্তিতে পরিশোধ করিতে হইবে। ঐরূপ 5টি কিস্তি পরিশোধ করিবার পরে সে বাকী টাকা একবারে পরিশোধ করিতে চাহিল। শেষ কিস্তিটি যে মাসে পরিশোধ করা হইয়া থাকিলে, ঐরূপ থোকে পরিশোধের তারিখটি নির্ণয় কর।

[ মে মাস পর্যন্ত 400 টাকা শোধ হইবে : বাকী 100 টাকা প্রতি কিস্তিতে 20 টাকা করিয়া 5 মাস জুন, জুলাই, অগষ্ট, সেপ্টেম্বর ও অক্টোবরে শোধ করিতে হইবে। প্রতি মাসের 1লা তারিখে কিস্তিগুলি পরিশোধ করা হয় ধরিয়া 1লা জুনকে '0' তারিখ ধরিলে, দূরত্বগুলি যথাক্রমে 0 মাস, 1 মাস, 2 মাস, 3 মাস, 4 মাস হইবে। প্রতি মাসে একই তারিখে কিস্তিগুলি পরিশোধ করা হয় ধরিলেও একই ফল পাওয়া যাইবে। ]

***9.** এক উত্তর ভারতীয় বণিক্ তাহার পণ্য সরবরাহকারীকে নিম্নলিখিত বিলগুলির পরিবর্তে একখানি মাত্র বিল তৈয়ারি করিতে অনুরোধ জানাইল :

6 ই জানুআরি, 1944 তারিখে দেয় টা. 2,585-এর একখানি বিল
13 ই ফেব্রুআরি, ,, ,, ,, টা. 3,860-এর ,, ,,
26 শে ফেব্রুআরি, ,, ,, ,, টা. 5,000-এর ,, ,,
6 ই মার্চ, ,, ,, ,, টা. 1,650-এর ,, ,,

নূতন বিলখানির পরিশোধ্য তারিখ ( due-date ) কি হইবে? ( *P. U. 1945* )

[ 6ই জানুআরি '0' দিবস ধরিলে উত্তর হয় $38\frac{614}{2619}$ দিন ; অতএব, পাওনাদারের পক্ষে দিনের ভগ্নাংশ ছাড়িয়া না দিলে, উত্তর হয় '0' দিবস হইতে 38 দিনের পরের দিনের ভগ্নাংশ ; সুতরাং নির্ণেয় তারিখ হইবে '0' দিবস হইতে 38 দিনের পরের দিনের তারিখটি। ]

**10.** এক ব্যক্তি 1 লা জানুআরি তারিখে, 1 মাস পরে দেয় টা. 400-এর, 3 মাস পরে দেয় টা. 500-এর, 4 মাস পরে দেয় টা. 600-এর এবং 5 মাস পরে দেয় টা. 100-এর বিল চারখানিতে স্বীকৃতি দিল ( accepts )। একই তারিখে সমস্ত অর্থ পরিশোধ করা হইলে, স্বীকৃতির তারিখ হইতে কত মাস পরে ঐ তারিখটি পড়িবে, নির্ণয় কর। হিসাবে অনুগ্রহ দিবস ধরিতে হইবে না ( **neglect the days of grace** )।

**11.** চারখানি বিলের গড় পরিশোধ্য দিবস ( **mean due-date of payment** ) ছিল 10ই জুন। উহাদের তিনখানির পরিশোধ্য দিবস ছিল অনুলিখিত রূপ :

29 শে এপ্রিল তারিখে টা. 418-এর বিলখানি,
20 শে মে ,, টা. 323-এর ,,
3 রা জুন ,, টা. 551-এর ,,

চতুর্থ বিলটি ছিল টা. 1,007-এর ; ইহা কোন্ তারিখে দেয় ( on what date was it due ) ?

*12. একটি ঋণ অনুলিখিতরূপে পরিশোধ্য : ঋণের 20% একমাস অন্তে এবং অবশিষ্ট তাহার পরে প্রতিমাসে মোট অবশিষ্টের 5% হিসাবে সমান মাসিক কিস্তিতে দেয়। দশম মাসিক কিস্তি পরিশোধের পরে ঋণগ্রহীতা সমস্ত বাকী টাকা এক থোকে ( in a lump sum ) পরিশোধের মনস্থ করিলে, এইরূপে টাকা পরিশোধ তিনি কত সময়ের জন্য স্থগিত রাখিতে পারেন ( for how long may he postpone this payment ) ?

[ প্রতি কিস্তিতে মোট অবশিষ্টের 5% হিসাবে মোট অবশিষ্ট অর্থাৎ মোট অবশিষ্টের 100% শোধ করিতে 100% ÷ 5% = 20টি কিস্তি লাগিবে। 10ম কিস্তি পরিশোধের পরে আর 10টি কিস্তি বাকী থাকে। ইহাদেরই গড় পরিশোধ্য দিবস নির্ণেয়। 10ম কিস্তি পরিশোধের তারিখটি '0' তারিখ ধরিয়া অগ্রসর হইতে হইবে। ]

*13. এক ক্রেতা তাহার পণ্য সরবরাহককে তাহার উপর লিখিত নিম্নলিখিত বিলগুলির পরিবর্তে একখানি মাত্র বিল তৈয়ারির জন্য অনুরোধ করিলেন :

| বিল তৈয়ারির তারিখ (Date of Drawing) | বিলে লিখিত অর্থের পরিমাণ (Amount of Bill) | বিলের অর্থ পরিশোধের তারিখ (Due on) |
|---|---|---|
| 16ই অক্টোবর, 1960 | টা. 3,460 | 15ই নভেম্বর, 1960 |
| 14ই নভেম্বর, 1960 | টা. 568 | 20শে ডিসেম্বর, 1960 |
| 15ই ডিসেম্বর, 1960 | টা. 3,690 | 9ই জানুআরি, 1961 |
| 14ই জানুআরি, 1961 | টা. 10,600 | 20শে ফেব্রুআরি, 1961 |

নূতন বিলের পরিশোধ্য দিবস এবং অর্থের পরিমাণ কি হইবে ( what would be the due-date and amount of the new bill) ?

*( W. B. S. B., H. S. 1964 )*

*14. যাহাতে কোন পক্ষের কোন ক্ষতি না হয় এইরূপে একখানি মাত্র চেক-দ্বারা নিম্নবর্ণিত হুণ্ডিগুলির মোট অর্থ পরিশোধের তারিখটি নির্ণয় কর :

| হুণ্ডি তৈয়ারির তারিখ ( Dates of the bills of exchange) | বিলে লিখিত সময় (Periods of the bills) | অর্থের পরিমাণ (Amounts) টা. |
|---|---|---|
| 1.1.61 | 2 মাস | 250 |
| 15.1.61 | 3 মাস | 300 |
| 30.1.61 | 2 মাস | 600 |
| 2.2.61 | 3 মাস | 300 |
| 15.2.61 | 2 মাস | 400 |

*( C. U. I. A.—Com. 1961)*

**15.** নিম্নলিখিত বিলগুলি একবারে পরিশোধের গড় পরিশোধ্য তারিখ ( the average due-date for a single payment of the following bills ) 18.4.64 :

| বিলে লিখিত তারিখ ( Dates of the bills of exchange ) | বিলে লিখিত সময় ( Periods of the bills ) | অর্থের পরিমাণ ( Amounts ) টা. |
|---|---|---|
| 5.1.64 | 3 মাস | 1,500 |
| 13.1 64 | 2 ,, | 900 |
| 23.1 64 | 3 ,, | 1,350 |
| 7.2.64 | 3 ,, | 1,050 |
| 21.2.64 | 2 ,, | $x$ |

$x$-এর মান নির্ণয় কর।

**উত্তরমালা**

(ক) : পাওনাদারের অনুকূলে দিনের ভগ্নাংশ পরিত্যাগ করিয়া পূর্ণসংখ্যক দিন ধরিয়া, ও
(খ) : দিন ও দিনের ভগ্নাংশের পরিবর্তে আসন্ন পূর্ণসংখ্যক দিন ধরিয়া।

**1.** এপ্রিল 6. **2.** ফেব্রুআরি 24 ( ক, খ )। **3.** ফেব্রুআরি 24, 1901. **4.** (ক) মে 19, 1960 ( ক, খ )। (খ) 12,400 টাকা। **5.** মে 6 (খ) ; ( লক্ষণীয়, বামপার্শ্বের তারিখগুলির কোন প্রয়োজন নাই )। **6.** জুন 27 ( ক, খ )। **7.** মার্চ 30,1959. **8.** অগষ্ট 1. **9.** ফেব্রুআরি 14, 1944. **10.** 3 মাস। **11.** জুলাই 8. **12.** শেষ পরিশোধ্য দিবস হইতে $5\frac{1}{2}$ মাস। **13.** 22 জানুআরি, 1961 ( ক, খ ) ; টা. 18,318. **14.** এপ্রিল 9, 1961 ( ক, খ )। **15.** 1800.

# 11
# বিবিধ উদাহরণ ও প্রশ্নমালা

## 11.1. বিবিধ উদাহরণের সমাধান

নিম্নে কতিপয় দুরূহ প্রশ্ন ও তাহাদের সমাধান সন্নিবেশিত হইল।

**উদা. 1.** হীরকের মূল্য উহার ওজনের বর্গের সমানুপাতী হইলে, $1\frac{1}{3}$ ক্যারাট ওজনের হীরকের মূল্য যদি 65 টাকা হয়, তাহা হইলে, $5\frac{1}{3}$ ক্যারাট ওজনের হীরকের মূল্য কত নির্ণয় কর। (*Given that the values of diamonds are proportional to the squares of their weights, find the value of a piece of diamond weighing $5\frac{1}{3}$ carats, when a piece of diamond weighing $1\frac{1}{3}$ carat is priced at Rs. 65.*)

| ওজন | ওজনের বর্গ | মূল্য |
|---|---|---|
| $1\frac{1}{3}$ ক্যা. $= \frac{4}{3}$ ক্যা. | $\frac{16}{9}$ | টা. 65 |
| $5\frac{1}{3}$ ক্যা. $= \frac{16}{3}$ ,, | $\frac{256}{9}$ | $x$, মনে কর ; |

মূল্য ও ওজনের বর্গ সমানুপাতী ;

∴ ত্রৈরাশিক প্রযোজ্য ;

$$\therefore \quad x = \frac{\text{টা. } 65 \times \frac{256}{9}}{\frac{16}{9}} = \frac{\text{টা. } 65 \times 256 \times 9}{16 \times 9} = \text{টা. } \underline{1,040}.$$

**উদা. 2.** একখানি সুবৃহৎ যাত্রীবাহী বিমানে একক সময়ে যে পরিমাণ জ্বালানির প্রয়োজন হয় তাহা তাহার দ্রুতি (speed)-এর ঘন-এর সমানুপাতী এবং বিমানখানি যখন 150 কিমি./ঘণ্টা দ্রুতিতে চলে, তখন উহার পরিমাণ $\frac{3}{4}$ মিনিটে 1 লিটার। জ্বালানির প্রতি লিটারের মূল্য টা. 3/50 প. এবং অন্যান্য খরচ ঘণ্টা প্রতি 25 টাকা হইলে, 180 কিমি./ঘণ্টা দ্রুতিতে কত পথ চলিলে, মোট খরচ টা. 1,780/94 প. পড়িবে, নির্ণয় কর। (*An airliner's fuel consumption in quantity per unit of time is proportional to the cube of its speed and is 1 litre in $\frac{3}{4}$ minute, when flying at a speed of 150 Km. per hour. If fuel costs Rs. 3/50 P. per litre and all other flying expenses amount to Rs. 25 an hour, find the distance flown at a speed of 180 Km. per hour which costs in all Rs. 1,780/94 P.*)

বিমানখানি যখন 150 কিমি./ঘণ্টা দ্রুতিতে চলে, তখন

$\frac{3}{4}$ মিনিটে জ্বালানির প্রয়োজন হয় 1 লিটার ;

1 ,, ,, ,, ,, $\frac{4}{3}$ ,,

∴ 1 ঘণ্টায় ,, ,, ,, $\frac{4}{3} \times 60$ লি. $= 80$ লি. ;

এখন, বিমানখানি যখন 180 কিমি/ঘণ্টা দ্রুতিতে চলে তখন প্রতি ঘণ্টায় জ্বালানির পরিমাণ নির্ণয় করিতে হইবে। দেওয়া আছে, ঘণ্টা প্রতি (একক সময় প্রতি) জ্বালানির পরিমাণ উহার দ্রুতি-এর ঘন-এর সমানুপাতী।

| কিমি./ঘণ্টায় দ্রুতি | দ্রুতির ঘন | জ্বালানির পরিমাণ (ঘণ্টায়) |
|---|---|---|
| 150 | $(150\times150\times150)$ | 80 লি. |
| 180 | $(180\times180\times180)$ | $x$ |

জ্বালানির পরিমাণ ও দ্রুতির ঘন সমানুপাতী বলিয়া, ত্রৈরাশিক প্রয়োগ করিয়া,

$$x=\frac{80 \text{ লি.}\times180\times180\times180}{150\times150\times150}$$

$=\frac{3456}{25}$ লিটার।

তাহা হইলে, বিমানখানি যখন 180 কিমি./ঘণ্টা দ্রুতিতে চলে, তখন তাহার প্রতি ঘণ্টায় :

জ্বালানির মূল্য $=\overset{14}{\cancel{350}}$ প. $\times\frac{3456}{\cancel{25}}=48384$ প.

অন্যান্য খরচ $=$ 2500 প.,

∴ ঘণ্টা প্রতি মোট খরচ $=$ 50884 প. ;

এখন মোট খরচ $=$ টা. 1780/94 প. $=$ 178094 প. ;

∴ বিমানখানি 180 কিমি./ঘণ্টা দ্রুতিতে $(178094\div50884)$ ঘণ্টা

$=\frac{7}{2}$ ঘণ্টা চলিয়াছে ;

∴ নির্ণেয় পথের পরিমাণ $=180$ কিমি. $\times\frac{7}{2}=$ 630 কিমি.।

**সমহারে বৃদ্ধি-বিষয়ক প্রশ্ন :**

উদা. 3. সমভাবে বৃদ্ধি প্রাপ্ত হইতেছে এইরূপ তৃণ-দ্বারা পূর্ণ এক সমতল ভূমির তৃণ 20টি গরুতে 30 দিনে অথবা 15টি গরুতে 45 দিনে খাইতে পারে। (*i*) কয়টি গরুতে 18 দিনে ঐ তৃণ খাইতে পারিবে ? (*ii*) 14টি গরুতে কতদিনে ঐ তৃণ খাইতে পারিবে ? (*iii*) কয়টি গরুতে 1 দিনে মূল তৃণ খাইতে পারে ? (*iv*) ঐ ভূমির সমস্ত তৃণ সম্পূর্ণরূপে খাওয়া হইবার পরে ( পশুগুলিকে অপসারিত করিলে ) কতদিনে মূল তৃণের সমপরিমাণ নূতন তৃণ-দ্বারা ভূমিখানি পূর্ণ হইবে ? [ *The grass growing uniformly in a meadow can be consumed by 20 cows in 30 days, or by 15 cows in 45 days ; (i) how many will consume it in 18 days ? (ii) In how many days will 14 cows consume it ? (iii) How many can consume the original crop in 1 day ? (iv) How long will elapse from the time the crop is entirely eaten (the animal being withdrawn) until the original crop is replaced by fresh growth ?* ]

জমির মূল তৃণ $+$ 30 দিনে বর্ধিত তৃণ $=$ 20টি গরুর 30 দিনের বা $20\times30$

$=$ 600টি গরুর 1 দিনের খাদ্য ;···(1)

জমির মূল তৃণ $+$ 45 দিনে বর্ধিত তৃণ $=$ 15টি গরুর 45 দিনের বা $15\times45$

$=$ 675টি গরুর 1 দিনের খাদ্য····(2)

(2) হইতে (1) বিয়োগ করিয়া,

15 দিনে বর্ধিত তৃণ $=$ 75টি গরুর 1 দিনের খাদ্য···(3)

∴ 1 দিনে ,, ,, $=\frac{75}{15}=$ 5টি গরুর 1 দিনের খাদ্য···(4)

(*i*) মনে কর নির্ণেয় গরুর সংখ্যা $= x$ ; তাহা হইলে,

জমির মূল তৃণ $+ 18$ দিনে বর্ধিত তৃণ $= x$টি গরুর 18 দিনের খাদ্য

$= 18x$টি গরুর 1 দিনের খাদ্য ; ...(5)

(1) হইতে (5) বিয়োগ করিয়া,

12 দিনে বর্ধিত তৃণ $= (600 - 18x)$টি গরুর 1 দিনের খাদ্য ;...(6)

(4) হইতে, 12 দিনে ,, ,, $= 5 \times 12 = 60$টি গরুর 1 দিনের খাদ্য ;

$\therefore \; 60 = 600 - 18x$,

বা $18x = 600 - 60 = 540$ ;

$\therefore \; \underline{x = 30.}$

অথবা, (3) ও (6) হইতে,

ত্রৈরাশিক প্রয়োগ করিয়া,

$600 - 18x = \frac{75 \times 12}{15} = 60$,

বা $18x = 600 - 60 = 540$ ;

$\therefore \; x = 30.$

(*ii*) মনে কর নির্ণেয় দিন সংখ্যা $= y$ ; তাহা হইলে,

জমির মূল তৃণ $+ y$ দিনে বর্ধিত তৃণ $= 14$টি গরুর $y$ দিনের খাদ্য

$= 14y$টি গরুর 1 দিনের খাদ্য ; ...(7)

(1) হইতে (7) বিয়োগ করিয়া,

$(30 - y)$ দিনে বর্ধিত তৃণ $= (600 - 14y)$-টি গরুর 1 দিনের খাদ্য ; ...(8)

আবার, (4) হইতে,

$(30 - y)$ দিনে বর্ধিত তৃণ $= 5(30 - y)$-টি গরুর 1 দিনের খাদ্য ; ...(9)

$\therefore$ (8) ও (9) হইতে,

$5(30 - y) = 600 - 14y$,

বা $150 - 5y = 600 - 14y$,

বা $14y - 5y = 600 - 150$,

বা $9y = 450$ ;

$\therefore \; \underline{y = \frac{450}{9} = 50.}$

অথবা, (3) ও (8) হইতে,

ত্রৈরাশিক প্রয়োগ করিয়া,

$600 - 14y = \frac{75 \times (30 - y)}{15}$

$= 5(30 - y) = 150 - 5y$,

বা $14y - 5y = 600 - 150$,

বা $9y = 450$ ; $\therefore \; y = \frac{450}{9} = 50.$

(*iii*) (3) বা (4) হইতে,

30 দিনের বর্ধিত তৃণ $= 150$টি গরুর 1 দিনের খাদ্য ;

$\therefore$ (1) হইতে, জমির মূল তৃণ $+ 150$টি গরুর 1 দিনের খাদ্য

$= 600$টি গরুর 1 দিনের খাদ্য ;

বা জমির মূল তৃণ $= 600 - 150$ অর্থাৎ <u>450টি গরুর 1 দিনের খাদ্য।</u>

(*iv*) (3) বা (4) হইতে, 600টি গরুর 1 দিনের খাদ্য

$= 120$ দিনের বর্ধিত তৃণ ;

$\therefore$ (1) হইতে, মূল তৃণ $+ 30$ দিনে বর্ধিত তৃণ $= 120$ দিনে বর্ধিত তৃণ,

বা মূল তৃণ $= 120 - 30$ অর্থাৎ <u>90 দিনে বর্ধিত তৃণ।</u>

**উদা. 4.** এক কারখানার নির্দিষ্ট ব্যয় 12,000 টাকা। ঐ কারখানায় উৎপন্ন কোন দ্রব্যের চল ( variable ) উৎপাদন ব্যয় প্রতিটির জন্য 3 টাকা এবং দ্রব্যের প্রতিটির বিক্রয় মূল্য টা. 4/50 প.। ক্ষতির হাত এড়াইবার জন্য ঐ দ্রব্যের কমপক্ষে কতটি উৎপাদন করিতে হইবে? (*The fixed expenses of a factory is Rs. 12,000. The variable cost of manufacture of a unit of articles is Rs. 3 and the selling price is Rs. 4/50 P. per unit. What minimum number of articles should be produced by the factory just to avoid loss?*)

মনে কর অন্ততঃ $x$-টি দ্রব্য উৎপাদন করিতে হইবে। তাহা হইলে, $x$-টি দ্রব্যের মোট উৎপাদন ব্যয় ও বিক্রয় মূল্য সমান হইবে। এখন,

$x$-টি দ্রব্যের চল ( variable ) উৎপাদন ব্যয় = টা. $3x$

কারখানার নির্দিষ্ট ব্যয় = টা. 12,000

$\therefore$ $x$-টি দ্রব্যের মোট উৎপাদন ব্যয় = টা. ( $3x + 12,000$ );

আর $x$-টি ,, মোট বিক্রয় মূল্য = টা. $x \times 4{\cdot}50$;

$\therefore$ $x \times 4{\cdot}50 = 3x + 12,000$, বা $x\ (4{\cdot}50 - 3) = 12,000$,

বা $x \times 1{\cdot}50 = 12,000$; বা $x = \dfrac{12,000}{1{\cdot}5} = 8,000$.

অতএব, ক্ষতির হাত এড়াইবার জন্য ঐ কারখানায় ঐ দ্রব্যের অন্ততঃ 8,000-টি উৎপাদন করিতে হইবে।

**অথবা,** প্রতিটির বিক্রয়-লব্ধ অর্থে উহার চল ব্যয় 3 টাকা মিটাইয়া, টা. 4·50 − টা. 3 = টা. 1·50 উদ্বৃত্ত থাকে ; তাহা হইলে যতটি উৎপন্ন করিলে উদ্বৃত্ত 12,000 টাকার সমান হইবে অন্ততঃ ততটি উৎপন্ন করিলে ক্ষতি হইবে না।

$\therefore$ নির্ণেয় উৎপাদন সংখ্যা $= \dfrac{\text{টা. } 12,000}{\text{টা. } 1{\cdot}50} = \dfrac{120,000}{15} = 8,000.$

**উদা. 5.** ভারতের এক কারখানায় দেশের মধ্যে ব্যবহারের জন্য কোন দ্রব্যের 10,000 একক উৎপন্ন হয়। কারখানাটি বৎসরে 75,000 একক দ্রব্য উৎপাদনে সক্ষম ; উহার ( বাৎসরিক ) নির্দিষ্ট ( স্থির অর্থাৎ উৎপাদন-পরিমাণ-নিরপেক্ষ ) ব্যয় 25,000 টাকা ও চল ( variable ) উৎপাদন ব্যয় প্রতিটির জন্য 5 টাকা। দেশীয় বাজারে একক দ্রব্যের বিক্রয় মূল্য 9 টাকা। বিদেশ হইতে প্রতি একক 7 টাকা দরে ঐ দ্রব্যের 2,000 একক সরবরাহের অর্ডার পাইয়া থাকিলে, যদি 10 প. হারে প্রতি এককের রপ্তানি ব্যয় রপ্তানিকারকের বহন করিতে হয়, তাহা হইলে, (*i*) বিদেশের অর্ডারটি না পাঠাইলে ও (*ii*) বিদেশের অর্ডারটি পাঠাইলে, উভয়ক্ষেত্রে কারখানার কত লাভ হয়? [*An Indian factory produces 10,000 units of a product for home consumption. The fixed cost of the factory with a production capacity of 75,000 units per year, is Rs. 25,000 and the variable cost per unit is Rs. 5. The selling price of each unit in the home market is Rs. 9/-. The factory gets an order of 2,000 units from a*

*foreign country at a price of Rs. 7/- per unit ; the cost of export @ 10 paise per unit is to be borne by the exporter. Find the profit of the factory, (i) if the foreign order is not executed, (ii) if the foreign order is executed.* ]

| | | |
|---|---|---|
| দেশীয় বাজার হইতে বিক্রয়-লব্ধ অর্থ | টা. 9 × 10,000 = | টা. 90,000 |
| বাদ চল উৎপাদন ব্যয় | টা. 5 × 10,000 = | টা. 50,000 |
| | | টা. 40,000 |
| বাদ কারখানার স্থির ব্যয় | | টা. 25,000 |
| ∴ বিদেশের অর্ডারটি না পাঠাইলে নির্ণেয় লাভ = | | টা. 15,000 |
| যোগ ( বিদেশের অর্ডারটি পাঠাইলে, ) বিক্রয়-লব্ধ অর্থ | টা. 7 × 2,000 = | টা. 14,000 |
| | | টা. 29,000 |

প্রতিটির জন্য বাদ উৎপাদন ব্যয় টা. 5 ও রপ্তানি ব্যয় টা. ·10, অর্থাৎ প্রতিটির জন্য মোট ব্যয় টা. 5·10 ; | ∴ রপ্তানি দ্রব্যের জন্য মোট বাদ টা. 5·10 × 2000 = টা. 10,200

∴ বিদেশে অর্ডার পাঠাইলে, ( বিদেশের অর্ডারটি পাঠান হউক আর না হউক, দেশীয় বাজারে বিক্রয়ের লাভ সর্বদাই থাকিবে বলিয়া, ) নির্ণেয় লাভ = টা. 18,800.

**উদা. 6.** কোন দ্রব্যের 10,000 একক উৎপাদন করিতে এক কারখানার যে 28,000 টাকা মোট ব্যয় হয়, তাহার 13,000 টাকা নির্দিষ্ট ( স্থির অর্থাৎ উৎপাদন-পরিমাণ-নিরপেক্ষ )। ঐ দ্রব্যের প্রতি এককের বাজার মূল্য টা. 3/25 প। কারখানা প্রতি এককের মূল্য 25 প. কমাইয়া দিল, উৎপাদন পরিমাণ 25% বাড়াইয়া দিল এবং উৎপাদনের চল ব্যয় $33\frac{1}{3}$% কমাইয়া দিল। এই সকল পরিবর্তন একত্র সাধিত হইলে, কারখানার লাভের পরিমাণ কত হইবে নির্ণয় কর। পূর্ব-লাভের সহিত তুলনায় এই লাভের কি পরিবর্তন হইবে ? ( *The total cost of a factory producing 10,000 units of article is Rs. 28,000 of which Rs. 13,000 is fixed (i. e., irrespective of volume of production). The market price of the product is Rs. 3/25 P. per unit. The factory reduces the price by 25 P. per unit, increases the volume of output by 25% and reduces the variable expense by $33\frac{1}{3}$%. State the amount of profit the factory will earn by these changes together. What change in the profit will be recorded as compared with the profit earned previously ?* )

ঐ সকল পরিবর্তনের পূর্বে 10,000 একক দ্রব্যের

| | | |
|---|---|---|
| বিক্রয় মূল্য | টা. 3·25 × 10,000 = | টা. 32,500·00 |
| মোট ব্যয় | = | টা. 28,000·00 |
| ∴ ঐ সকল পরিবর্তনের পূর্বে লাভ = | | টা. 4,500·00 |

এখন, পরিবর্তনের পরে প্রতি এককের বাজার মূল্য

= টা. 3·25 − টা. 0·25 = টা. 3·00,

এবং উৎপাদন-পরিমাণ = 10,000 একক + 10,000 এককের 25%

= 12,00 একক ;

∴ মোট বিক্রয় মূল্য = টা. 3 × 12,500 = টা. 37,500

আবার, পূর্বের মোট উৎপাদন ব্যয় = টা. 28,000

বাদ ( স্থির ) নির্দিষ্ট ব্যয় = টা. 13,000

∴ 10,000 এককের চল উৎপাদন ব্যয় = টা. 15,000

∴ প্রতি একক দ্রব্যের চল উৎপাদন ব্যয় = টা. $\frac{15,000}{10,000}$ = টা. 1·50 ;

∴ প্রতি একক দ্রব্যের পরিবর্তিত চল উৎপাদন ব্যয়

= টা. 1·50 − টা. 1·50 এর $33\frac{1}{3}$%

= টা. 1·50 − টা. 1·50 × $\frac{1}{3}$ = টা. 1·50 − টা. ·50 = টা. 1 ;

∴ ঐ সকল পরিবর্তনের পরে মোট উৎপাদন ব্যয়

= টা. 13,000 ( স্থির ) + টা. 1 × 12,500 ( চল )

= টা. 25,500.

∴ পরিবর্তনের পরের লাভ = মোট বিক্রয় মূল্য − মোট উৎপাদন ব্যয়

= টা. 37,500 − টা. 25,500 = টা. 12,000.

∴ লাভের বৃদ্ধি = টা. 12,000 − টা. 4,500 = টা. 7,500 ,

∴ পূর্ব-লাভের বৃদ্ধির শতকরা হার $\left(\frac{p_1}{p_0} \times 100\%\right.$ প্রয়োগ করিয়া, একবারে $\left.\right)$

= $\frac{7500}{4500}$ × 100% = $166\frac{2}{3}$% ।

উত্ত. 7. সংক্ষিপ্ত ক্রয়-বিক্রয় ও লাভ-ক্ষতির হিসাব :

| যে বৎসর শেষ হইল 31শে ডিসেম্বর, সেই বৎসরের : | 1961-এ টা. | 1962-এ টা. |
|---|---|---|
| বিক্রয় | 25,000 | 45,000 |
| উৎপাদন ব্যয় | 20,000 | 24,000 |
| মোট লাভ | 5,000 | 21,000 |
| বিক্রয় ও অন্যান্য খরচ | 11,000 | 12,000 |
| নীট লাভ বা ক্ষতি | ( ক্ষতি ) 6,000 | ( লাভ ) 9,000 |

বিরূপ ফলের জন্য ব্যবসায়ী তাহার যাবতীয় দ্রব্যের বিক্রয় মূল্য 1962-এর 1লা জানুয়ারি হইতে 20% বর্ধিত করিল ও তাহাদের উৎপাদন ব্যয় হ্রাস করিবার জন্য সচেষ্ট হইল।

তোমাকে হিসাব করিতে বলা হইল যে, মোট লাভের বৃদ্ধির (*a*) কি পরিমাণ বিক্রয় মূল্য বৃদ্ধি হইতে উৎপন্ন, (*b*) কি পরিমাণ উৎপাদন ব্যয় হ্রাস হইতে উৎপন্ন এবং (*c*) কি পরিমাণ বিক্রয়ের পরিমাণ বৃদ্ধি হইতে উৎপন্ন, বলা যাইতে পারে।

[ *The summarised Trading and Profit and Loss accounts of a trader are :*

| Year ended 31st December | | 1961 | 1962 |
|---|---|---|---|
| | | Rs. | Rs. |
| Sales | ... | 25,000 | 45,000 |
| Cost of Production | ... | 20,000 | 24,000 |
| Gross Profit | ... | 5,000 | 21,000 |
| Selling & other expenses | | 11,000 | 12,000 |
| Net Profit or Loss | ... | (loss) 6,000 | (profit) 9,000 |

In view of the adverse result, the trader increased the selling price of all products by 20% from 1st January, 1962 and tried to minimise their cost of production.

You are requested to compute how much of increase in Gross Profit may be said to result from (a) increase in selling price, (b) decrease in production cost and (c) increase in volume of sales. ]

( *W. B. S. B., H. S. 1964* )

মোট লাভের বৃদ্ধি = টা. 21,000 − টা. 5,000 = টা. 16,000

1961-এ বিক্রয়-লব্ধ অর্থ = টা. 25,000

1962-এ বিক্রয় মূল্য বৃদ্ধি 20%( = $\frac{1}{5}$) = টা. 5,000

∴ 1962-এ বিক্রয়-লব্ধ অর্থ হওয়া উচিত = টা. 30,000

কিন্তু প্রকৃত বিক্রয়-লব্ধ অর্থ = টা. 45,000 ;

বিক্রয়-লব্ধ অর্থের বৃদ্ধি = টা. 45,000 − টা. 30,000 = টা. 15,000

= পূর্ব উৎপাদনের বিক্রয়-লব্ধ অর্থের $\frac{15000}{30000} \times 100\%$ অর্থাৎ 50%।

স্পষ্টই এই বৃদ্ধির কারণ হইল উৎপাদন-পরিমাণ-বৃদ্ধি ; এখন, উৎপাদন-পরিমাণ ও বিক্রয়-লব্ধ অর্থ এবং উৎপাদন-পরিমাণ-বৃদ্ধি ও বিক্রয়-লব্ধ অর্থের বৃদ্ধি সমানুপাতী ; অতএব, 1962-এ উৎপাদন-পরিমাণ-বৃদ্ধি = 1961-এর উৎপাদন পরিমাণের 50% ;

∴ 1962-এ উৎপাদন ব্যয় বৃদ্ধি = 1961-এর উৎপাদন ব্যয়ের 50% ;

∴ 1962-এর উৎপাদন ব্যয় হওয়া উচিত টা. 20,000 + টা. 20,000-এর 50%
= টা. 30,000 ; কিন্তু প্রকৃতপক্ষে এই ব্যয় = টা. 24,400 ;

∴ 1962-এ উৎপাদন ব্যয়ের হ্রাস = টা. 30,000 − টা. 24,000 = টা. 6,000 ;

তাহা হইলে, মোট লাভের বৃদ্ধি 16,000 টাকার মধ্যে
6,000 টাকা আসিতেছে উৎপাদন ব্যয় হ্রাস হইতে। ... (*b*)

উৎপাদন ব্যয় যখন হ্রাসপ্রাপ্ত হইতেছে, তখন সহজেই অনুমেয় বিক্রয় মূল্য বৃদ্ধি হইতে উৎপন্ন সমস্ত অর্থ ই মোট লাভের পরিমাণ-বর্ধক ;

∴ বিক্রয় মূল্য বৃদ্ধি-হেতু মোট লাভের যে-পরিমাণ বৃদ্ধিপ্রাপ্ত হইয়াছে তাহা

= ( টা. 25,000 + টা. 25,000-এর 50% )-এর 20%

= টা. 37,500-এর 20% = টা. 7,500. ... (*a*)

অথবা টা. 45,000 − 1962-এর উৎপাদন-পরিমাণের 1961-এর হারে মূল্য

= টা. 45,000 − ( টা. 25,000 + টা 25,000-এর 50% )

= টা. 45,000 − টা. 37,500 = টা. 7,500.

(*a*) বিক্রয় মূল্য বৃদ্ধি, (*b*) উৎপাদন ব্যয় হ্রাস এবং (*c*) উৎপাদন-পরিমাণ তথা বিক্রয়ের পরিমাণ-বৃদ্ধি, এই তিনটি এবং কেবলমাত্র এই তিনটি কারণেই কোন বৎসরের মোট লাভের বৃদ্ধি হইতে পারে।

এখন, মোট লাভের বৃদ্ধি = টা. 16,000

(*a*) হইতে মোট লাভের বৃদ্ধির পরিমাণ = টা. 7,500

(*b*) ,, ,, ,, ,, ,, = টা. 6,000 টা. 13,500

∴ (*c*) ,, ,, ,, ,, ,, = টা. 2,500

**অথবা,** বিক্রয় মূল্য ও উৎপাদন ব্যয় স্থির থাকিলে, মোট লাভ ও বিক্রয়ের পরিমাণ সমানুপাতী হয় ; অতএব, উহাদের হ্রাস-বৃদ্ধিও সমানুপাতী। এখন 1962-এ বিক্রয়ের পরিমাণ-বৃদ্ধি = 1961-এর বিক্রয়ের পরিমাণের 50% ;

∴ বিক্রয়ের পরিমাণ-বৃদ্ধি হইতে মোট লাভের বৃদ্ধির পরিমাণ

= টা. 5,000-এর 50% = টা. 2,500.

**উদা. 8.** কোন কম্পানির A, B, C তিনটি বিভাগ আছে। এক বৎসরে ঐ তিন বিভাগের আরম্ভিক সম্ভার ( opening stock ) ছিল যথাক্রমে 3,000 টাকা, 4,000 টাকা ও 5,000 টাকা এবং কোন বিভাগেরই সমাপ্তি সম্ভার ( closing stock ) ছিল না। ঐ বৎসরে তিন বিভাগের বিক্রয়-লব্ধ অর্থের পরিমাণ ছিল যথাক্রমে টা. 20,000, টা. 30,000 ও টা. 40,000 এবং তিন বিভাগের জন্য মোট ক্রয় হইয়াছিল 60,000 টাকার। তিন বিভাগে সমপরিমাণ লাভ হইয়া থাকিলে, প্রতি বিভাগে কত ক্রয় ও কত লাভ হইয়াছিল নির্ণয় কর। ( *A company has three departments, A, B and C. The opening stocks of the departments, in any year, were Rs. 3,000, Rs. 4,000 and Rs. 5,000 respectively. The sales of the departments were Rs. 20,000, Rs. 30,000 and Rs. 40,000 respectively. There was no closing stock in any department. The total purchases of all the departments were Rs. 60,000 and the departments made equal amounts of profits. Find the purchase and the profit of each department.* )

**মনে রাখিতে হইবে :**

| | |
|---|---|
| বিক্রয় ( Sales ) | ... |
| বাদ ফেরত ( Sales Return ) | .... |
| নীট বিক্রয় ( Net Sales ) | ... |
| যোগ সমাপ্তি সম্ভার ( Closing Stock ) | ... |
| | ... |
| বাদ আরম্ভিক সম্ভার ( Opening Stock ) | .. |
| ক্রয় ( Purchases ) | ... |
| বাদ ফেরত (Return to Suppliers) .. | ... |
| মাহিনা (Wages) | |
| মাশুল (Freight) | ... |
| পরিবহণ (Carriage inwards) | .... ... |
| **মোট লাভ ( Gross Profit )** | .... |

এস্থলে মোট বিক্রয় :

A : টা. 20,000
B : টা. 30,000
C : টা. 40,000

| | |
|---|---|
| | টা. 90,000 |
| বাদ ফেরত | — |
| নীট বিক্রয় | টা. 90,000 |
| যোগ সমাপ্তি সম্ভার | — |
| | টা 90,000 |
| বাদ মোট আরম্ভিক সম্ভার ( টা. 3,000 + টা. 4,000 + টা. 5,000) | টা. 12,000 |
| | টা. 78,000 |
| বাদ মোট ক্রয় | টা. 60,000 |
| মোট লাভ | টা. 18,000 |

তিন বিভাগে সমান লাভ হইয়াছিল বলিয়া, প্রত্যেক বিভাগের লাভের পরিমাণ = টা. 18,000 ÷ 3 = টা 6,000.

এখন, নীট বিক্রয়

| | *A* | *B* | *C* |
|---|---|---|---|
| | টা. 20,000 | টা 30,000 | টা. 40,000 |
| বাদ আরম্ভিক সম্ভার | টা. 3,000 | টা. 4,000 | টা. 5,000 |
| | টা. 17,000, | টা. 26,000, | টা. 35,000 |
| বাদ লাভ | টা. 6,000 | টা. 6,000 | টা. 6,000 |
| নির্ণেয় ক্রয় | টা. 11,000, | টা. 20,000, | টা. 29,000 |

## প্রশ্নমালা 11 ( বিবিধ )

*1. একটি যৌগিক পদার্থে তাহার উপাদান-সমূহের অনুপাত 16 : 23 : 32 হইলে, যৌগিক পদার্থটিতে উহাদের প্রত্যেকটির শতকরা কত ভাগ করিয়া আছে নির্ণয় করিয়া ফল আসন্ন দুই স্থান পর্যন্ত দশমিক ( correct to two decimal places )-এ প্রকাশ কর। *( I. C. W. A. I. )*

*2. $\frac{15}{16}$% বাদ 1% যুক্ত যুদ্ধকালীন নিরাপত্তা-বাবত 3% ( plus W. R premium at 3% ) প্রিমিয়ামের হারে, টা. 51,600 মূল্যের নৌবীমার মোট প্রিমিয়াম কত হইবে হিসাব কর। ( *G. C. I.* )

3. 20টি কম্পানিতে এক ব্যক্তির অর্থ নিয়োগ করা আছে। উহাদের 15টি কম্পানি 10% হারে ও অবশিষ্ট 5টি 6% হারে লাভাংশ দেয়। মোট নিয়োজিত অর্থদ্বারা গড়ে শতকরা কত হারে লাভাংশ অর্জিত হয়? ( *G. C. I.* )

4. এক ব্যক্তি পণ্য ক্রয় করিয়া দেখিল যে, পরিবহণ ব্যয় ( cost of carriage ) পণ্যের ক্রয় মূল্যের 4 শতাংশ। সে তাহার সমস্ত পণ্য মোট ব্যয় ( total outlay )-এর শতকরা 5 ভাগ ক্ষতিতে বিক্রয় করিতে বাধ্য হইল। তাহার বিক্রয়-লব্ধ অর্থ টা. 9/75 প অধিক হইলে, সে $2\frac{1}{2}$% লাভ করিত। ক্রীত পণ্যের মূল ক্রয়-মূল্য কত ছিল?

5. গাণিতিক নিয়মে প্রমাণ কর যে নিম্নের বিবৃতি-দুইটি অসত্য :

**(ক)** 10% ও 15% অনুক্রমণীয় হারে ব্যাজ 25% হারে একটিমাত্র ব্যাজের তুল্য ( the successive discount of 10% and 15% is equivalent to a single discount of 25% )।

**(খ)** একখানি যন্ত্র-চালিত গাড়ি পাহাড়ের উপরের দিকে কিছুদূর ঘণ্টায় 20 কিমি. দ্রুতিতে উঠিয়া ঘণ্টায় 30 কিমি. দ্রুতিতে একই পথ নামিয়া আসিলে, গাড়িখানির গড় দ্রুতি হইল ঘণ্টায় 25 কিমি.। ( *I. C. W. A. I.* )

6. রেল লাইন পার্শ্ববর্তী পথ দিয়া ঘণ্টায় 3 মাইল দ্রুতিতে চলন্ত এক ব্যক্তিকে, উহার পশ্চাৎ দিক হইতে আসিয়া 110 গজ দীর্ঘ একখানি ট্রেন 9 সেকেণ্ডে এবং একই পথে একই দিকে চলন্ত অপর এক ব্যক্তিকে $9\frac{3}{4}$ সেকেণ্ডে সম্পূর্ণরূপে অতিক্রম করিয়া গেলে, দ্বিতীয় ব্যক্তি কত দ্রুতিতে হাঁটিতেছিল? ( *W. B. S. B., S. F. 1962* )

*7. 250 জন লোক প্রতিদিন 9 ঘণ্টা কাজ করিয়া 11 দিনে 2·640 কিমি. দীর্ঘ রাস্তার 528 মিটারের নির্মাণ কার্য শেষ করিল। অতিরিক্ত কত জন লোক নিযুক্ত করিলে, তখন যদি সকলে দৈনিক 10 ঘণ্টা কাজ করে তাহা হইলে, আর 33 দিনে রাস্তাটির নির্মাণ কার্য শেষ হইবে? ( *W. B. S. B., S. F. 1952 Addl.* )

8. 300 জন পুরুষের এক সৈন্যদল তাহাদের পরিবারস্থ 120 জন স্ত্রীলোক ও 40 জন শিশু-সহ অবরুদ্ধ অবস্থায় আছে এবং তাহাদের 200 জন পুরুষের উপযোগী 30 দিনের খাদ্য আছে। একজন স্ত্রীলোক একজন পুরুষের $\frac{2}{3}$ পরিমাণ ও একজন শিশু অর্ধেক পরিমাণ আহার করিলে এবং 6 দিন পরে 100 জন পুরুষ সমস্ত স্ত্রীলোক ও শিশু-সহ পলায়ন করিলে, অবশিষ্ট খাদ্যে সৈন্যদলের অবশিষ্ট সৈন্যের আর কতদিন চলিবে? ( *W. B. S. B, S. F. 1953 Addl.* )

*9. ব্যবসায়ের প্রথম বৎসরে এক ব্যবসায়ীর তাহার নিয়োজিত অর্থের 5% লোকসান হইল, কিন্তু দ্বিতীয় বৎসরে তাহার, প্রথম বৎসরের শেষে তাহার যে অর্থ রহিল তাহার 6% লাভ হইল; ইহাতে মোট অর্থের পরিমাণ ব্যবসা আরম্ভের সময় তাহার যে অর্থ ছিল তাহা-অপেক্ষা টা. 350/- অধিক হইলে, তাহার মূল অর্থের পরিমাণ কত ছিল নির্ণয় কর। ( *C. U., I. A.—Com. 1931* )

*10. এক ফেরিওয়ালা প্রতিটি টা. 2/50 প. করিয়া বর্ণী কলম ক্রয় করিয়া, প্রথম সপ্তাহে উহাদের প্রতিটি টা. 3/50 প. করিয়া বিক্রয় করিল এবং বিক্রয় বাড়াইবার জন্য দ্বিতীয় সপ্তাহে প্রতিটি কলম টা. 3 করিয়া বিক্রয় করিতে মনস্থ করিল। সাপ্তাহিক লাভের পরিমাণ শতকরা 20 ভাগ বাড়াইতে হইলে, দ্বিতীয় সপ্তাহে তাহাকে শতকরা কত অধিক সংখ্যক কলম বিক্রয় করিতে হইবে নির্ণয় কর। (*G. C. C.*)

11. এক ব্যবসায়ীকে 10% ও 10% অনুক্রমণীয় হারে ব্যবসায়ী ব্যাজ ছাড়াও 5% নগদ ব্যাজ দেওয়া হইলে, 240 টাকার বিলের নীট অর্থের পরিমাণ কত নির্ণয় কর।

12. 19% ক্ষতিতে A, Bকে একটি বাড়ি 4,860 টাকায় বিক্রয় করিল; B আবার C-কে এরূপ মূল্যে বাড়িটি বিক্রয় করিল যে মূল্যে A, B-কে বাড়িটি বিক্রয় করিলে A-এর 17% লাভ হইত। B-এর শতকরা কত লাভ হইয়াছিল?

(*W. B. S. B., S. F. 1959 Compl.*)

13. এক পুস্তক বিক্রেতা পুস্তকে লিখিত মূল্য ( published price )-এর $33\frac{1}{3}\%$ কমে পুস্তক ক্রয় করে এবং ক্রয় মূল্যের 8% অধিক মূল্যে পুস্তক বিক্রয় করে। পুস্তক বিক্রেতার বিক্রয় মূল্য পুস্তকে লিখিত মূল্যের কত শতাংশ এবং পুস্তক বিক্রেতা যে-পুস্তক টা. 16/20 প. মূল্যে বিক্রয় করে তাহার লিখিত মূল্য কত?

14. এক খুচরা বোতল বিক্রেতাকে নীট চালান মূল্য ( net invoice price )-এর উপর 10% হারে রিবেট ( rebate ) দেওয়া হয় এবং ব্যাজ ( discount ) দেওয়া হয় 10% ও 5% অনুক্রমণীয় হারে। চালানে লিখিত মূল্য 18 টাকা ডজন হইলেও ঐ খুচরা বিক্রেতা প্রতিটি বোতল টা. 1/25 প. মূল্যে বিক্রয় করে। রিবেটের পরিমাণ, লাভের শতকরা হার এবং বৎসরে 2,000টি বোতল বিক্রয় করিলে, ঐ খুচরা বিক্রেতার বৎসরের মোট লাভের পরিমাণ নির্ণয় কর।

[ চালানে লিখিত মূল্য ( listed বা invoice price ) হইতে ব্যাজ বাদ দিলে থাকিবে নীট চালান মূল্য; ইহা হইতে রিবেট বাদ দিতে হইবে। ]

15. কতকগুলি জিনিস 931 টাকায় বিক্রয় করিলে, 5% লোকসান হয়। $3\frac{1}{2}\%$ লাভ করিতে হইলে, জিনিসগুলি কি মূল্যে বিক্রয় করিতে হইবে?

*16. এক ব্যক্তি 80 টাকায় কিয়ৎ পরিমাণ চিনি ক্রয় করিয়া, উহার $\frac{1}{4}$ অংশ 5% লোকসানে বিক্রয় করিল। বিক্রয় মূল্য শতকরা কত বাড়াইয়া, অবশিষ্ট চিনি বর্ধিত মূল্যে বিক্রয় করিলে তাহার মোট ব্যয়ের উপর 5% লাভ হইবে?

(*W. B. S. B., S. F. 1961 Addl.*)

*17. একটি বালক এক পরীক্ষায় 5টি পত্রে ( in five papers ) পরীক্ষা দিল। পত্র-পাঁচটিতে ঐ বালকের প্রাপ্ত নম্বরের অনুপাত হইল যথাক্রমে 6 : 7 : 8 : 9 : 10. প্রতি পত্রের সর্বাধিক নম্বর ( maximum marks, full marks ) একই এবং বালকটি মোট পাঁচটি পত্রের সর্বাধিক নম্বর-সমষ্টির $\frac{3}{5}$ পাইল। কতগুলি পত্রে সে 50%-এর অধিক নম্বর পাইল নির্ণয় কর।

18. লিখিত মূল্য ক্রয় মূল্যের শতকরা কত অধিক হইলে, ক্রেতাকে $6\frac{1}{4}\%$ হারে নগদ ব্যাজ দিয়াও 20% লাভ করা যায় ?

*19. দৈনিক 8 ঘণ্টা পরিশ্রম করিয়া 20 জন লোকে 30 মিটার দীর্ঘ, 20 মিটার বিস্তৃত ও 12 মিটার গভীর একটি জলাশয় 25 দিনে খনন করিতে পারে। দৈনিক 9 ঘণ্টা পরিশ্রম করিয়া 80 জন লোকে কতদিনে 90 মি. দীর্ঘ, 25 মি. প্রশস্ত ও 20 মি গভীর এইরূপ তিনটি জলাশয় খনন করিতে পারে ? দেওয়া আছে, শেষের ক্ষেত্রের জমির কাঠিন্যের সহিত পূর্ববর্তী ক্ষেত্রের কাঠিন্যের সম্বন্ধ 7-এর সহিত 4-এর যেরূপ সম্বন্ধ সেইরূপ এবং শেষ ক্ষেত্রের 5 জন পূর্ববর্তী ক্ষেত্রের 8 জনের সমান কাজ করিতে পারে ( it being given that the hardness of the ground in the former case is to the later case as 4 is to 7 and that 5 men in the later case can do as much work as 8 in the former )।

*20. এক হোটেলের ব্যয়ের এক অংশ স্থির এবং অপর অংশ বোর্ডার সংখ্যার ( অর্থাৎ হোটেলে যতজন খাদ্য গ্রহণ করে তাহাদের সংখ্যার ) সমানুপাতী। মাথাপিছু প্রতি মাসে হোটেল খরচা পড়ে টা. 75 ( the monthly charge per head is Rs. 75 )। ইহাতে বোর্ডার সংখ্যা যখন 40 তখন মাথাপিছু মাসিক টা. 12/50 প. লাভ হয় এবং বোর্ডার সংখ্যা যখন 50 তখন মাথাপিছু মাসিক 20 টাকা লাভ হয়। যখন বোর্ডার সংখ্যা 75, তখন মাথাপিছু মাসিক কত লাভ হয়, নির্ণয় কর

21. একজন নিলামদার বিক্রয়লব্ধ অর্থের $4\frac{3}{4}\%$ কাটিয়া লয় এবং বিজ্ঞাপন ও অন্যান্য আনুষঙ্গিক ব্যয়-বাবত গড়ে $\frac{1}{8}\%$ হারে ব্যয় করে। নিলামে 5,784 টাকা পাওয়া গেলে উহাতে তাহার নীট লাভ কত থাকে ?

22. এক কম্পানির মূলধন টা. 15,000. কম্পানির কার্য-নির্বাহার্থ ব্যয় হয় মোট লাভ-এর 35% এবং নীট লাভের 8% সংরক্ষিত তহবিল ( reserve fund )-এ রাখা হয়। অংশীদারগণকে $6\frac{1}{2}\%$ হারে লাভাংশ দিতে হইলে, বাৎসরিক মোট লাভের পরিমাণ কত হইতে হইবে আসন্ন পূর্ণসংখ্যক টাকায় প্রকাশ কর।

[ মনে রাখিতে হইবে : মোট লাভ ( gross profit )—কার্য-নির্বাহার্থ ব্যয় ( working expenses ) = নীটলাভ ( net profit )। ফল টা. 1,630·438···এর আসন্ন পূর্ণসংখ্যক টাকা পর্যন্ত মান টা. 1,630 না লিখিয়া, উত্তর টা. 1,631 লিখিবার কারণ কি ? ]

*23. দুইটি ঘড়ি ক ও খ-এর প্রত্যেকটি সমগতিতে চলিতেছে ( at uniform rate )। গতকল্য মধ্যাহ্নে ঘড়ি দুইটিতে যথাক্রমে 11টা 55 মিনিট ও 12টা 2 মিনিট বাজিয়াছিল ; গতকল্য রাত্রি 9টায় ক ঘড়িটি ও অদ্য সকাল 6টায় খ ঘড়িটি ঠিক সময় দেখাইয়াছিল ( indicated correct time )। সর্বশেষ কখন ঘড়ি দুইটিতে একই সময় দেখাইয়াছিল এবং তখন দুই ঘড়িতে কত বাজিয়াছিল ( when did they last agree, and what time did they then indicate ) ?

*( W. B. S. B., S. F. 1954 Addl. )*

**24.** 984 মিটার পরিধি-বিশিষ্ট এক দৌড় চক্রের একই স্থান হইতে যাত্রা করিয়া দুই ব্যক্তি যথাক্রমে ঘণ্টায় 10 কিমি. ও 10·500 কিমি. দ্রুতিতে বিপরীত দিকে দৌড়াইতে লাগিলে, কখন এবং কোথায় (i) প্রথমবার, (ii) দ্বিতীয়বার তাহাদের পরস্পরের সাক্ষাৎ হইবে ? ( *C. U., Matric, Addl.* )

**25.** 2640 মিটারের দৌড়ে **ক**, **খ**-কে 15 মিটারে ও **গ**-কে 72 সেকেণ্ডে পরাজিত করিতে পারে এবং ঐ একই দৌড়ে **খ**, **গ**-কে 66 সেকেণ্ডে পরাজিত করিতে পারে। 1 কিলোমিটার দৌড়াইতে **গ**-এর কত সময় লাগে ? ( *S. F., Matric, Addl.* )

**26.** নিম্নের বিভিন্ন দরে সমান সংখ্যক ডিম কেনা হইল : কুড়ি টা. 1/50 প., ডজন 1 টাকা এবং জোড়া 15 প.। সবগুলি ডিম টা. 1/12 প. ডজন দরে বিক্রয় করিয়া মোট টা. 44/80 প. লাভ হইল। প্রত্যেক দরে কতগুলি করিয়া ডিম কেনা হইয়াছিল ?

***27.** এক পাইকারি ব্যবসায় প্রতিষ্ঠান ( wholesale firm ) ক্রয় মূল্যের উপর 44%-এ পণ্যের লিখিত মূল্য ( list price ) নির্দিষ্ট করিয়া খুচরা ক্রেতাগণকে $12\frac{1}{2}\%$ হারে ব্যবসায়ী বাটা দেয়। পরে ক্রয় মূল্য শতকরা 10 বাড়িলে, ঐ প্রতিষ্ঠান লিখিত মূল্য পূর্ববৎ রাখিয়া ব্যবসায়ী বাটার হার এইরূপে কমাইবার স্থির করিল যাহাতে ক্রয় মূল্যের উপর লাভের শতকরা হার একই থাকে। ব্যবসায়ী বাটার নূতন শতকরা হার নির্ণয় কর।

**28.** বিক্রয় মূল্য 5% বাড়াইয়া দিয়া পরে মূল বিক্রয় মূল্যে ফিরিয়া যাইবার জন্য ব্যবসায়ী মূল্য একই হারে কমাইয়া দিল। সে কি মূল বিক্রয় মূল্যে ফিরিয়া গেল ? ( উত্তরের সত্যতা প্রতিপাদনের জন্য গণনার সকল স্তরই দেখাইতে হইবে। ) ( *G. C. I.* )

**29.** বাণিজ্যিক গণিতের এক পরীক্ষায় পূর্ণ মান ( full marks ) প্রাপ্তির জন্য প্রশ্নপত্রের ছয়টি প্রশ্নের উত্তর দিবার নির্দেশ ছিল। মোট পরীক্ষার্থিগণের শতকরা পাঁচ ভাগ সাদা খাতা দাখিল করিল ও শতকরা পাঁচ ভাগ সকল প্রশ্নের উত্তর দিল। অবশিষ্টের শতকরা পঁচিশ ভাগ মাত্র একটি প্রশ্নের, শতকরা কুড়ি ভাগ চারটির এবং শতকরা $16\frac{2}{3}$ ভাগ তিনটির উত্তর দিল। মোট পরীক্ষার্থিগণের $24\frac{1}{2}\%$ মাত্র দুইটি করিয়া ও 15 জন পাঁচটি করিয়া প্রশ্নের উত্তর দিলে, মোট কতজন পরীক্ষা দিতে বসিয়াছিল ?

***30.** কোন ব্যবসায় প্রতিষ্ঠানের সকল কর্মীর বেতনের গড় টা. 60 এবং উহাদের মধ্যে 16 জন পদস্থ কর্মচারীর বেতনের গড় টা. 300. অবশিষ্টের মাথাপিছু গড় বেতন টা. 55 হইলে, ঐ প্রতিষ্ঠানের পদস্থ কর্মচারী ভিন্ন অপর কর্মিগণের সংখ্যা কত নির্ণয় কর। ( *I. C. W. A. I.* )

***31.** এক ব্যক্তি যথাক্রমে টা. 2/75 প., টা. 2/50 প. ও টা. 2/25 প. কিগ্রা. দরে তিন প্রকার চা 2 : 3 : 4 অনুপাতে ক্রয় করিয়া উহাদিগকে মিশ্রিত করিল ও মিশ্র হইতে 3 কিগ্রা. নিজ ব্যবহারের জন্য রাখিয়া দিয়া অবশিষ্ট 3 টাকা কিগ্রা. দরে বিক্রয় করিয়া ফেলিল। বিক্রয়লব্ধ অর্থ হইতে আনুষঙ্গিক ব্যয়-বাবত 5 টাকা খরচ করিয়াও তাহার ঐ বিক্রয়ে 10% লাভ হইয়া থাকিলে, সে প্রত্যেক প্রকারের কত চা ক্রয় করিয়াছিল ? ( *I. C. W. A. I.* )

32. এক এজেন্ট ( agent ) তাহার খরিদ্দারগণকে মাল ক্রয় করিয়া দিয়া তাহাদের নিকট হইতে ক্রীত মালের মূল্যের উপর $1\frac{1}{4}$% হারে কমিশন পায়। তাহার নিজ খরচার জন্য কমিশনের প্রতি টাকায় 15 প. হারে বাহির হইয়া গেলে, 1,640 টাকার মাল ক্রয় হইতে তাহার নীট আয় কত হইবে ?

33. টাকায় 5 পয়সা হারে এক ব্যক্তির আয়করের পরিমাণ দাঁড়ায় টা. 300. আয়কর নির্ধারণের সময়, জীবনবীমার জন্য যে-পরিমাণ অর্থ ব্যয় করা হয় তাহার সমস্তই মোট আয় হইতে বাদ দিয়া অবশিষ্টের উপর আয়কর ধার্য করা হয়। ঐ ব্যক্তির মোট আয় টা. 6,894·00 হইলে, জীবনবীমার জন্য তিনি কত ব্যয় করেন নির্ণয় কর।

*34. পেট্রলের দাম 15% বাড়িয়া গেলে, যাহাতে পেট্রল খরচা বাবত ব্যয় না বাড়ে তাহার জন্য এক ব্যক্তিকে পেট্রলের ব্যবহার শতকরা কত কমাইতে হইবে ? (*G. C. I.*)

*35. এক শহরের পৌর প্রতিষ্ঠানের রাস্তা বৈদ্যুতীকরণের জন্য অতিরিক্ত 42 লক্ষ টাকার প্রয়োজন। ঐ শহরের কর ধার্যোপযোগী মূল্য 4·75 কোটি টাকা হইলে, এই ব্যয় সংকুলানের জন্য যে অতিরিক্ত রেট ধার্য করিতে হইবে তাহার 16% অনাদায়ী থাকিবে মনে করিয়া, টাকা প্রতি কত হারে রেট ধার্য করিতে হইবে, আসন্ন পয়সায় নির্ণয় কর।

*36. 15% হারে নগদ ব্যাজ ও এজেন্টকে 15% হারে কমিশন দিয়াও 19% লাভ করিবার ইচ্ছা করিলে, যে মোটর গাড়ির ক্রয় মূল্য টা. 7,395, তাহার লিখিত মূল্য ( marked price ) কত ধার্য করিতে হইবে ?

37. এক ব্যবসায়ী 4,000 কুইন্টাল গম ক্রয় করিয়া, তাহার এক-পঞ্চমাংশ 5% লাভে, এক-চতুর্থাংশ 10% লাভে, অর্ধেক 12% লাভে এবং অবশিষ্টাংশ 16% লাভে বিক্রয় করিল। সমস্ত গম 11% লাভে বিক্রয় করিলে, তাহার টা. 728 অধিক লাভ হইত। ঐ গমের প্রতি কুইন্টালের ক্রয় মূল্য কত ?

38. জুন 4 তারিখে লিখিত ও জুন 10 তারিখে স্বীকৃতি-প্রাপ্ত 14,600 টাকার একখানি দর্শনান্তর ( after-sight ) হুণ্ডির অর্থ 90 দিন পরে পরিশোধ্য। জুলাই 18 তারিখে $5\frac{1}{4}$% হার সুদে হুণ্ডিখানি ভাঙ্গাইয়া কত অর্থ পাওয়া যাইবে ?

*39. কোন পক্ষের ক্ষতি না হয় এইরূপে, যে তারিখে নিম্নলিখিত বিলগুলির সমস্ত টাকা একখানি মাত্র চেক-দ্বারা পরিশোধ করা যায়, সেই তারিখটি নির্ণয় কর :

| বিলে লিখিত তারিখ ( Dates of the bills of exchange ) | বিলে লিখিত সময় ( Periods of the bills ) | অর্থের পরিমাণ ( Amounts ) টা. |
|---|---|---|
| 4. 1. 64. | 3 মাস | 500 |
| 12. 1. 64. | 2 " | 300 |
| 25. 1. 64. | 3 " | 450 |
| 6. 2. 64. | 3 " | 350 |
| 20. 2. 64. | 2 " | 600 |

*40. একই আয়তনের ( of equal capacity, একই ধারকত্ব-বিশিষ্ট ) চারটি পাত্রে এইরূপে খাঁটি দুধ ঢালা হইল যাহাতে প্রথমটির $\frac{1}{2}$ অংশ, দ্বিতীয়টির $\frac{1}{3}$ অংশ, তৃতীয়টির $\frac{1}{4}$ অংশ এবং চতুর্থটির $\frac{1}{5}$ অংশ পূর্ণ হয়। পরে প্রথম পাত্রটি জল ঢালিয়া পূর্ণ করা হইল ও এই জল মিশ্রিত দুধ-দ্বারা দ্বিতীয়টি পূর্ণ করা হইল ; পুনরায় দ্বিতীয়টির মিশ্র দ্বারা তৃতীয়টি পূর্ণ করা হইল। ঐরূপে তৃতীয়টির দ্বারা চতুর্থটি পূর্ণ করা হইল। চতুর্থ পাত্রটিতে দুধ ও জলের অনুপাত কত ? ( *I. C. W. A. I.* )

*41. উৎপাদন ব্যয় বিশ্লেষণে নিম্নের শতাংশগুলি পাওয়া যায় :

( A cost analysis gives the following percentages ) :

| | | |
|---|---|---|
| বিক্রয় মূল্য ( Selling price ) | · | 100 |
| প্রাথমিক ব্যয় ( Prime cost ) | ··· | 32 |
| কারখানা আনুষঙ্গিক ( Factory oncost ) | · | 28 |
| অফিস ,, ( Office oncost ) | ··· | 29 |
| লাভ ,, ( Profit ) | ··· | 11 |

কাঁচা মাল ( raw materials )-এর মূল্য হঠাৎ বাড়িয়া যাওয়ায় প্রাথমিক ব্যয় 25% বাড়িয়া গেল। এই বৃদ্ধির সমতা সাধনের জন্য (to set off this increment), অন্যান্য বিষয় অপরিবর্তিত রাখিয়া, প্রাক্কলিত লাভ ( estimated profit ) এবং অফিস আনুষঙ্গিক ( office oncost ) এইরূপে কমাইবার স্থির করা হইল যাহাতে তাহাদের হ্রাসের অনুপাত 1 : 3 হয়। ঐরূপে নিয়ন্ত্রিত শতাংশগুলি নির্ণয় কর।

[ মনে রাখিতে হইবে : প্রাথমিক ব্যয়, কারখানা আনুষঙ্গিক ও অফিস আনুষঙ্গিক-এর সমষ্টি উৎপাদন ব্যয় ( cost of production, total cost, all-in-cost ) ; উৎপাদন ব্যয় + লাভ = বিক্রয় মূল্য ।]

42. দুইটি পাত্রে মদ ও জলের দুইটি মিশ্র ( mixture ) আছে। প্রথমটির মিশ্রের তিন ভাগ মদ ও এক ভাগ জল এবং দ্বিতীয়টির মিশ্রের পাঁচ ভাগ মদ ও সাত ভাগ জল। পাত্র দুইটি হইতে মিশ্র এরূপে লইয়া একটি 20 লিটার পাত্র পূর্ণ করা হইল যে, এই পাত্রের মিশ্রে মদ ও জলের ভাগ সমান সমান হইল। প্রথম পাত্র হইতে কত লিটার মিশ্র লওয়া হইল ?

*43. দুই বন্দরের মধ্যে ব্যবসায়রত একখানি বাষ্পচালিত জাহাজ এক বন্দর হইতে অপর বন্দরাভিমুখে যাত্রা করিবার 36 ঘন্টা পরে অনুকূল বাতাস পাইয়া, ভ্রমণ-পথের অবশিষ্টাংশ ঘন্টায় 3 কিমি. অধিক দ্রুতিতে ( speed-এ ) চলিতে লাগিল ; ফলে শুধু বাষ্পচালিত হইয়া সকল পথ চলিতে জাহাজখানির যত সময় লাগিত তাহার অপেক্ষা 21 ঘন্টা পূর্বেই সে তাহার গন্তব্য বন্দরে পৌছাইয়া গেল। যাত্রা সুরু হইতে সমস্ত পথেই বাতাসের আনুকূল্য পাইলে, সে যে সময়ে পৌছিল, তাহার আরও ছয় ঘন্টা পূর্বে তাহার গন্তব্যস্থলে পৌছিতে পারিত। শুধু বাষ্পচালিত হইয়া চলিলে জাহাজখানির গতির হার কত এবং এক বন্দর হইতে অপর বন্দরে যাইতে কত সময় লাগে নির্ণয় কর। ( *G. C. I.* )

*44. রুটি তৈয়ারি করিতে 5 ভাগ ময়দার সহিত 2 ভাগ জল মিশ্রিত করা হয়। সেঁকিবার সময় এই জলের কিয়দংশ বাষ্পীভূত হইয়া যাওয়াতে 140 কিগ্রা. জলযুক্ত ময়দার মণ্ড ( dough ) হইতে 128 কিগ্রা. পাঁউরুটি তৈয়ারী হইল। যদি ময়দার দর কুইন্টাল প্রতি 30 টাকা হয়, এবং মজুরি, ঘর-ভাড়া, প্রভৃতিতে ময়দার মূল্যের 80% পড়ে, তাহা হইলে, আধ কেজি পাঁউরুটি ( a half-kg. loaf )-এর বিক্রয় মূল্য 25 প.-এর শতকরা কত অংশ লাভ থাকে ?

*45. পণ্য ক্রয় করিয়া আনিতে এক ব্যবসায়ীর গাড়ি-ভাড়া পড়িল ক্রয় মূল্যের উপর 4%। চাহিদার অভাবে তাহার ঐ সকল পণ্য মোট ব্যয়ের উপর 9% লোকসান দিয়া বিক্রয় করিয়া ফেলিতে হইল। বিক্রয়লব্ধ অর্থ টা. 59/67 প. অধিক হইলে, তাহার মোট ব্যয়ের $4\frac{1}{2}$% লাভ হইত। পণ্যগুলির ক্রয় মূল্য কত ?

46. চিঠির কাগজের উপরের অংশ ( letter head ) ছাপাইয়া 1,000 খানি চিঠির কাগজ সরবরাহ করিতে এক ছাপাখানা 40 টাকা চাহিল ; ইহাতে ঐ ছাপাখানার 10 টাকা লাভ থাকে। চিঠির কাগজের মাথায় একই রকম ছাপাইয়া ঐরূপ 7,000 খানি চিঠির কাগজ সরবরাহ করিতে ঐ ছাপাখানা 135 টাকা চাহে এবং ইহাতে তাহার 45 টাকা লাভ থাকে। ঐরূপ চিঠির কাগজের মাথায় একই রকম ছাপাইয়া 12,500 খানা সরবরাহ করিতে খরিদ্দারের নিকট কত চাহিলে, ঐ ছাপাখানার 75 টাকা লাভ থাকিবে ?

*47. একব্যক্তি অপরাহ্ণ 4টা ও 5টার মধ্যে শ্যামবাজার হইতে যাত্রা করিয়া ঘণ্টায় 4 মাইল দ্রুতিতে টালিগঞ্জ অভিমুখে চলিতে লাগিল ; টালিগঞ্জে পৌঁছিয়া, সেখানে 10 মিনিট অপেক্ষা করিবার পরে একই দ্রুতিতে হাঁটিয়া সেই দিনই রাত্রি 8টা ও 9টার মধ্যে সে শ্যামবাজার পৌঁছিল এবং শ্যামবাজারে পৌঁছিয়া সে দেখিল যে, তাহার ঘড়ির কাঁটা-দুইটি পরস্পর স্থান বিনিময় করিয়াছে। শ্যামবাজার হইতে টালিগঞ্জের দূরত্ব কত ?

*( W. B. S. F., S. F. 1956 Addl. )*

48. এক অংশীদারী ব্যবসায়ের মাত্র তিনজন অংশীদার ক, খ ও গ। ঐ ব্যবসায়ে উহারা যথাক্রমে টা. 1,000, টা. 2,000 ও টা. 4,000 মূলধন এই চুক্তিতে নিয়োগ করিল যে তাহারা লাভ-ক্ষতি এইরূপে ভাগ করিয়া লইবে যাহাতে স্ব স্ব মূলধনের উপর তাহাদের লাভ-ক্ষতির হার তাহাদের নিয়োজিত মূলধনের সমানুপাতী হয় ( they contribute Rs. 1,000, Rs. 2,000 and Rs. 4,000 respectively with arrangement that they will appropriate profits or losses in such a way that the rates of their shares of profits or losses on capitals would be proportional to their contributions )। নীট বণ্টন-যোগ্য মুনাফা টা 4,200 হইলে, প্রত্যেকে উহার কত করিয়া পাইবে ?

[ মূলধনের অনুপাত $=1:2:4$ ; অতএব, ধরা যায়, তাহাদের লাভাংশসমূহ, তাহাদের স্ব স্ব মূলধনের $x$%, $2x$% ও $4x$% হইবে ; ∴ টা. 1000-এর $x$% + টা. 2000-এর $2x$% + টা. 4000-এর $4x$% = টা. 4,200. ]

*49. এক ব্যক্তি তাহার অর্জিত আয় ( earned income )-এর প্রথম 10,000 টাকার উপর টাকায় 4 প. হারে এবং অর্জিত আয়ের অবশিষ্টের উপর টাকায় 5 প. হারে আয়কর দেয়। অনর্জিত আয় ( unearned income )-এর উপর সে টাকায় 6 প. হারে আয়কর দেয়। ঐ ব্যক্তির অর্জিত আয় অনর্জিত আয়-অপেক্ষা টা. 4,000 অধিক হইলে এবং সে মোট 980 টাকা আয়কর দিলে, তাহার বাৎসরিক মোট আয় কত নির্ণয় কর। *( I. C. W. A. I. )*

*50. উৎপাদন ব্যয়ের উপর যাহাতে 35% লাভ থাকে এইরূপে যে লিখিত মূল্য স্থির করা হইয়াছিল, উৎপাদক সেই লিখিত মূল্য হইতে 20% বাদ দিয়া খুচরা বিক্রেতাকে বিক্রয় করে। খুচরা বিক্রেতা তাহার খরিদ্দারগণকে লিখিত মূল্য হইতে 8% ব্যাজ ছাড়িয়া দেয়। ( A manufacturer sells to the retailer 20% off the list price which includes a profit of 35% over the cost of production. The retailer allows his customer 8% discount off the list price. ) খুচরা বিক্রেতার লাভের শতকরা হার নির্ণয় কর এবং তাহার খরিদ্দার যে জিনিসের জন্য টা. 6/21 প. দেয়, সেই জিনিসের উৎপাদন ব্যয় কত, তাহাও নির্ণয় কর।

*51. 80 ফ্লাট-যুক্ত একটি আকাশ-স্পর্শী অট্টালিকা নির্মাণ করিতে এক ব্যক্তির জমির দাম পড়িল টা. 3,00,000, অট্টালিকা নির্মাণ বাবত ব্যয় হইল টা. 8,60,000 এবং তাহাকে ইহার 5% স্থপতিকে তাহার পারিশ্রমিক বাবত দিতে হইল। স্থানীয় পৌরসঙ্ঘ-কর্তৃক অট্টালিকাটির কর ধার্যোপযোগী মূল্য ( rateable value ) ধার্য হইল টা. 1,11,000 এবং বৎসরে টাকায় 16 প. হারে তাহাকে পৌরসঙ্ঘকে রেট দিতে হয়। বৎসরে মেরামতী খরচ পড়ে বৎসরের মোট ভাড়ার আয়ের 16%। যদি সারা বৎসরে গড়ে চারটি করিয়া ফ্লাট খালি থাকে, তাহা হইলে, ঐ ব্যক্তিকে বাড়ি ভাড়া দিয়া প্রতি বৎসর তাহার মোট নিয়োজিত অর্থের 8% ফেরত পাইতে হইলে, তাহাকে প্রতি ফ্লাটের বাৎসরিক ভাড়া কত করিয়া ধার্য করিতে হইবে হিসাব করিয়া আসন্ন টাকায় উত্তর দাও।

*52. ক, খ, গ তিন ব্যক্তি যথাক্রমে টা. 5,000, টা. 3,000 ও টা. 2,500 মূলধন দিয়া এই চুক্তিতে এক অংশীদারী ব্যবসায় আরম্ভ করিল যে, গ কর্মাধ্যক্ষ ( manager )-এর কার্যের জন্য লাভের $\frac{1}{8}$ অংশ পাইবে এবং লাভের অবশিষ্টাংশ তাহাদের মধ্যে তাহাদের মূলধনের অনুপাতে বন্টিত হইবে। বৎসরান্তে গ মোট 700 টাকা পাইলে, ব্যবসায়ে মোট কত লাভ হইয়াছিল এবং ক ও খ লাভাংশ বাবত কত পাইয়াছিল?

*( C. U., B. Com. 1967, Old Regulation )*

*53. এক ব্যবসায়ী প্রতি কিগ্রা. টা. 6 দরের 2 কিগ্রা. চায়ের সহিত প্রতি কিগ্রা. টা. 9 দরের 1 কিগ্রা. চা এবং প্রতি কিগ্রা. টা. 13·50 দরের $\frac{1}{2}$ কিগ্রা. চা মিশ্রিত করিল। এই মিশ্রিত চা-এর প্রতি কিগ্রা. কত দরে বিক্রয় করিলে ব্যবসায়ী 10% লাভ করিতে পারিবে? *( C. U., B. Com. 1969 Suppl. )*

*54. এক কলেজের ছাত্র-ছাত্রীগণের সংখ্যা গণনায় ( at a college census ) দেখা গেল যে, প্রাতঃ, দিবা ও সান্ধ্য বিভাগের বালক-সংখ্যা যথাক্রমে ঐ ঐ বিভাগের মোট ছাত্র-ছাত্রী সংখ্যার 40%, 42% এবং 80%। ঐ তিন বিভাগের মোট ছাত্র-ছাত্রী সংখ্যার অনুপাত 2 : 5 : 7 হইলে, ঐ তিন বিভাগের মোট বালক-সংখ্যা ঐ তিন বিভাগের মোট ছাত্র-ছাত্রী সংখ্যার কত শতাংশ ? (*Burd. Entrance 1961*)

[ **ইঙ্গিত :** প্রাতঃ, দিবা ও সান্ধ্য বিভাগের ছাত্র-ছাত্রী সংখ্যাকে যথাক্রমে 200, 500 ও 700 ধর। ]

*55. ক, খ ও গ যথাক্রমে টা. 10,000, টা. 8,000 ও টা. 5,000 মূলধন দিয়া এক অংশীদারী ব্যবসায় আরম্ভ করিল ; চুক্তি হইল যে, তাহারা স্ব স্ব মূলধনের উপর 5% হারে সুদ পাইবে এবং লাভ-ক্ষতি তাহাদের মধ্যে 5 : 4 : 3 অনুপাতে বণ্টিত হইবে। এক বৎসরে ক, গ অপেক্ষা 650 টাকা অধিক পাইলে, সেই বৎসরে মোট লাভের পরিমাণ কত হইয়াছিল এবং প্রত্যেক অংশীদার কত করিয়া পাইয়াছিল, নির্ণয় কর। ( *C. U., B. Com. 1966* )

[ **ইঙ্গিত :** ক, খ ও গ যথাক্রমে 500, 400 ও 250 টাকা সুদ পাইবে। তাহা হইলে, বণ্টনযোগ্য লাভ ( divisible profit )-এর 12 ভাগের 2 ভাগ=টা. 400. ]

*56. প্রাক্কলন ( estimate )-বিশ্লেষণে উৎপাদন ব্যয় ( cost of production, total cost )-এর অনুলিখিত শতাংশগুলি পাওয়া যায় ( the analysis of the estimate gives the following percentages on the Total cost ) : প্রাথমিক ব্যয় ( Prime cost ) 40, কারখানা-আনুষঙ্গিক ( Factory oncost ) 38, অফিস-আনুষঙ্গিক ( Office oncost ) 22. কিন্তু প্রকৃত ব্যয়-বিশ্লেষণে দেখা গেল প্রাথমিক ব্যয় 5% কমিয়া গিয়াছে এবং কারখানা-আনুষঙ্গিক ও অফিস-আনুষঙ্গিক যথাক্রমে 5% ও $2\frac{1}{2}$% বাড়িয়া গিয়াছে। প্রাক্কলিত উৎপাদন ব্যয় ( estimated cost ) 10% বৃদ্ধি করিয়া বিক্রয় মূল্য নির্দিষ্ট করা হইলে, প্রাক্কলিত লাভের হার ও প্রকৃত লাভের হারের কিরূপ তারতম্য হইবে ( how would the rate of profit be affected ) ? ( *Patna 1944* )

[ মনে রাখিতে হইবে : প্রাথমিক ব্যয়+কারখানা-আনুষঙ্গিক+অফিস-আনুষঙ্গিক=উৎপাদন ব্যয়, মোট ব্যয়। ]

*57. এক কারখানায় স্থির ব্যয় ( fixed expense )-এর পরিমাণ টা. 2,50,000, চল ব্যয় ( variable expense )-এর পরিমাণ বিক্রয়ের পরিমাণের 60% এবং বিক্রয়ের পরিমাণ টা. 10,00,000.

কারখানা স্থির ব্যয় 10% কমাইবার, উৎপাদন 25% বাড়াইবার ও বিক্রয় মূল্য 10% কমাইবার সিদ্ধান্ত করিল। এই সিদ্ধান্ত কার্যকরী করিলে, লাভের পরিবর্তন কি হইবে নির্ণয় কর।

[ কারখানার মোট ব্যয়ের এক অংশ স্থির ও অপর অংশ চল; স্থির অংশ উৎপাদন মোটেই না হউক বা যাহাই হউক না কেন সর্বদা একই থাকে এবং চল অংশের পরিমাণ উৎপাদনের পরিমাণের উপর নির্ভর করে। ]

58. এক কারখানায় উৎপন্ন কোন জিনিসের একক পরিমাণের বিক্রয় মূল্য বর্তমানে টা. 8. ঐ কারখানায় বর্তমানে ঐ জিনিসের 10,000 একক উৎপন্ন হয় এবং উহা বিক্রয়ে লাভ বা লোকসান হয় না। (i) প্রতি এককের চল ব্যয় টা. 6 হইলে, ঐ কারখানার স্থির ব্যয় নির্ণয় কর। (ii) স্থির ব্যয় 20% কমাইলে এবং ঐ জিনিসের প্রতি এককের বিক্রয় মূল্য কমাইয়া 7 টাকা করিলে, লোকসানের হাত হইতে বাঁচিতে হইলে, কম পক্ষে ঐ জিনিসের কত একক উৎপাদন করিতে হইবে?

*59. এক কারখানার ক, খ, গ, তিন বিভাগের মোট স্থির ব্যয় টা. 19,000 (প্রতি বিভাগের জন্য একক প্রতি টা. 1)। তিন বিভাগের চল ব্যয়, বাৎসরিক উৎপাদন ও বিক্রয় মূল্য অনুলিখিত রূপ:

চল ব্যয়: ক—একক-প্রতি টা. 4, খ—একক-প্রতি টা. 5 ও গ—একক-প্রতি টা. 6. তিন বিভাগের বাৎসরিক উৎপাদনের পরিমাণ: ক—6,000 একক, খ—8,000 একক, গ—5,000 একক। বিক্রয় মূল্য: ক—একক-প্রতি টা. 6, খ—একক-প্রতি টা. 7 ও গ—একক-প্রতি টা. 6/50 প.।

মালিকগণ গ বিভাগ বন্ধ করিয়া দিবার সিদ্ধান্ত করিল; ইহাতে তাহারা স্থির ব্যয় 2,000 টাকা কমাইতে পারিবে। (i) গ বিভাগ বন্ধ না হইলে, (ii) গ বিভাগ বন্ধ হইলে, উভয় ক্ষেত্রে কারখানার মোট লাভের পরিমাণের হিসাব কর।

60. সমহারে বৃদ্ধি প্রাপ্ত হইতেছে এইরূপ তৃণ-দ্বারা পূর্ণ এক সমতল ভূমির তৃণ 30টি গরুতে 40 দিনে অথবা 36টি গরুতে 60 দিনে খাইতে পারে। কয়টি গরুতে 45 দিনে ঐ তৃণ খাইতে পারিবে? (*C. U., Matric, 1946*)

*61. মদ-পূর্ণ একটি পাত্রের $\frac{1}{3}$ অংশের তরল পদার্থ ফেলিয়া দিয়া শূন্যস্থান জল-দ্বারা পূর্ণ করা হইল। পরপর 5 বার এইরূপ করিলে, প্রথমে পাত্রে যে পরিমাণ মদ ছিল তাহার কত অংশ ফেলিয়া দেওয়া হইবে?

*62. চারটি সম-আয়তন পাত্রের প্রথমটির $\frac{1}{6}$ অংশ, দ্বিতীয়টির $\frac{1}{5}$ অংশ, তৃতীয়টির $\frac{1}{4}$ অংশ ও চতুর্থটির $\frac{1}{3}$ অংশ মদ পূর্ণ আছে। পরে প্রথমটি জল-দ্বারা পূর্ণ করা হইল; পরে দ্বিতীয়টি প্রথমটির মিশ্র-দ্বারা পূর্ণ করা হইল; পরে তৃতীয়টি দ্বিতীয়টির মিশ্র-দ্বারা ও সর্বশেষে চতুর্থটি তৃতীয়টির মিশ্র-দ্বারা পূর্ণ করা হইল। চতুর্থ পাত্রের মিশ্রে এখন 2 লিটার জল থাকিলে, প্রত্যেক পাত্রের ধারকত্ব (capacity) কত?

*63. সেন ও রায় দুই অংশীদাররূপে এক ব্যবসায় আরম্ভ করিয়া স্থির করিল যে, তাহারা স্ব স্ব মূলধনের উপর বাৎসরিক 6% হারে মূলধনের উপর সুদ পাইবে এবং কেহ কোন টাকা উঠাইয়া লইলে, তাহা তাহার মূলধন হইতে উঠাইয়া লওয়া হইয়াছে বলিয়া গণ্য করিতে হইবে। তাহারা আরও স্থির করিল যে, বৎসরান্তে সুদ-সমেত নিজ নিজ লাভাংশের অর্ধেক তাহারা মূলধন-রূপে ব্যবসায়ে রাখিবে (**they also decided to retain at the end of each year half of their share of profits and interest as capital of the business.**)।

1লা জুলাই 1957 তারিখে সেন ও রায়ের মূলধন যথাক্রমে 25,000 ও 22,000 টাকা ছিল। ব্যবসায় হইতে সেন 1957-এর অগস্ট 18 তারিখে 650 টাকা ও 1958-এর 16ই মার্চ তারিখে 600 টাকা এবং রায় 1957-এর 20শে সেপ্টেম্বর তারিখে 400 টাকা ও 1958-এর 14ই এপ্রিল তারিখে 700 টাকা তুলিয়া লইল। 1958-এর 30শে জুন তারিখে যে বৎসর শেষ হইল সেই বৎসরে, মূলধনের উপর সুদ দিবার পরে ঐ ব্যবসায়ে নীট 9,672 টাকা লাভ হইলে, অংশীদারদ্বয়ের 1957-58 বৎসরের স্ব স্ব মোট আয় এবং 1958-এর 1লা জুলাই তারিখে ঐ ব্যবসায়ে তাহাদের মূলধনের পরিমাণ নির্ণয় কর ( if the net profit for the year ended 30th June, 1958 be Rs. 9,672/- after paying interest on capital, find their total incomes for the year 1957-58, and also their capitals on 1st July, 1958 )। *( C. U., I. A. Com. 1959 )*

64. এক ব্যক্তি প্রতিখানা 15 টাকা দরে কতকগুলি তক্তপোষ এবং প্রতিখানা 8 টাকা দরে কতকগুলি চেয়ার মোট 800 টাকায় খরিদ করিলেন। যদি তক্তপোষ ও চেয়ারের সংখ্যা যথাক্রমে চেয়ার ও তক্তপোষের সংখ্যা হইত, তাহা হইলে তিনি উহাদিগকে 105 টাকা কম মূল্যে খরিদ করিতে পারিতেন। তক্তপোষ ও চেয়ারের সংখ্যা নির্ণয় কর।

*65. একটি জিনিসের ক্রয়-বিক্রয় লইয়া ক্রেতা ও বিক্রেতার মধ্যে দর-কষাকষি ( haggling ) হইতেছিল। বিক্রেতা যে মূল্য দাবী করিল ক্রেতা তদপেক্ষা কম মূল্য দিতে চাহিল। তখন বিক্রেতা তাহার মূল্য 20% কমাইল ও ক্রেতা পূর্বে যে মূল্য দিতে চাহিয়াছিল তাহার 5% অধিক দিতে সম্মত হইল। বিক্রেতা তাহার শেষ মূল্য আরও 5% কমাইল এবং ক্রেতাও তাহার শেষের প্রস্তাবিত মূল্য 10% বাড়াইল এবং ফলে 4,389 টাকায় মূল্য স্থির হইল। সর্বপ্রথম বিক্রেতা যে মূল্য দাবী করিয়াছিল তাহা এবং ক্রেতা যে মূল্য দিতে চাহিয়াছিল তাহা নির্ণয় কর।

## উত্তরমালা

**1.** 22·54%, 32·39%, 45·07%। **2.** টা. 1,707/64 প.। **3.** 9% **4.** 125 টাকা। **6.** ঘণ্টায় 4 মাইল : **7.** 50 জন। **8.** 18 দিন। **9.** 50,000 টাকা। **10.** 140%। **11.** টা. 184/68 প.। **12.** $44\frac{4}{9}$%। **13.** 72%; টা. 22/50 প.। **14.** টা. 256/50 প., 8·3% ( প্রায় ), টা. 191/50 প. **15.** টা. 1,014/30 প.। **16.** $14\frac{2}{67}$%। **17.** শেষ চারটিতে **18.** 28%। **19.** প্রায় 114 দিন। **20.** টা. 30. **21.** টা. 267/51 প.। **22.** টা. 1,631. **23.** গতকাল রাত্রি 10টা 30 মিনিট ( 10-30 P. M. )-এর সময়; তখন উভয় ঘড়িতে 10টা 30 মি. 50 সে. হইয়াছিল। **24.** (i) $2\frac{28}{29}$ মিনিট পরে, তখন প্রথম ব্যক্তি 480 মিটার দৌড়াইবে; (ii) $5\frac{19}{29}$ মিনিট পরে, তখন প্রথম ব্যক্তি 960 মিটার দৌড়াইবে। **25.** 7 মি. 5 সে.। **26.** 960. **27.** $3\frac{3}{4}$%। **28.** না, পরবর্তী

মূল্য মূল মূল্যের $\frac{1}{2}$% কম। **29.** 150. **30.** 768. **31.** 1ম. 10 কিগ্রা., 2য় 15 কিগ্রা., 3য় 20 কিগ্রা.। **32.** টা. 20/91 প.। **33.** 894 টাকা। **34.** $13\frac{1}{23}$%। **35.** 11 প.। **36.** টা. 12,180. **37.** টা. 26. **38.** টা. 14,476/80 প.। **39.** 17ই এপ্রিল, দিনের ভগ্নাংশ পাওনাদারের অনুকূলে পরিত্যাগ করিয়া। **40.** 61 : 35. **41.** লাভ 9%, অফিস-আনুষঙ্গিক ( office oncost ) 23%। **42.** 5 লিটার। **43.** 15 কিমি./ঘ. ; 162 ঘণ্টা। **44.** $15\frac{5}{8}$%। **45.** টা. 425. **46.** 220 টাকা। **47.** $7\frac{2}{33}$ মাইল। **48.** ক টা. 200, খ টা. 800, গ টা. 3,200. **49.** টা. 20,000. **50.** 15%, টা. 5. **51.** টা. 1,786. **52.** টা. 2,100 ; ক টা. 875, খ টা. 525. **53.** টা. 8·72. **54.** $60\frac{5}{7}$%। **55.** টা. 3,550 ; ক টা. 1,500, খ টা. 1,200, গ টা. 850. **56.** প্রায় $\frac{1}{2}$% কম। **57.** লাভের বৃদ্ধি 75,000 টাকা। **58.** (i) স্থির ব্যয় টা. 20,000 ; (ii) 16,000 একক। **59.** (i) টা. 11,500 ; (ii) টা. 11,000. **60.** 44টি। **61.** $\frac{2101}{3128}$. **62.** 6 লিটার। **63.** সেনের মোট আয়=টা. 6,291/79 প. ও 1. 7. 58 তারিখে সেনের মূলধন= টা. 26,895/89 প. ; রায়ের মোট আয়=টা. 6,128/54 প. ও 1.7.58 তারিখে রায়ের মূলধন=টা. 23,964/27 প.। **64.** 40, 25. **65.** বিক্রেতার মূল দর টা. 5,775, ক্রেতার মূল দর টা. 3,800.

---

# প্রাক্-পরীক্ষা-প্রস্তুতির প্রশ্নাবলী

**Pre-Examination Test Questions**

( সমস্ত পাঠ্যবিষয় অধ্যয়ন করিবার পরে নির্দিষ্ট নিয়মানুসারে এবং নির্ধারিত সময়ের মধ্যে এই প্রশ্নগুলি সহজেই সমাধান করিতে সক্ষম হইলে পরীক্ষার প্রস্তুতি সন্তোষজনক হইয়াছে বলিয়া ধরিয়া লওয়া যাইবে। )

## Set—I : First Paper

**Time—3 Hours** **Full marks—100**

***Attempt Question No. 10 and any five of the rest.***

1. Write short notes on any four of the following :

(a) debit (b) credit (c) transaction (d) account (e) invoice (f) debit note.

2. State the fundamental principles of the Double Entry system of Book-Keeping and also mention the various advantages derived from the system.

3. What do you mean by Subsidiary Books ?

Name the principal subsidiary books and mention their respective uses.

4. What is a Journal Proper ? What are its principal functions ? Give the rulings of a Journal Proper, enter therein an imaginary transaction and show how the transaction is posted to ledger.

5. What is a Trial Balance ? What are its uses ? From the following particulars prepare a Trial Balance as at 31. 12. '64.

Stock ( 1. 1. '64 ) Rs. 1,500, Creditors Rs. 1,500, Sales Rs. 8,000, Purchases Rs. 5,000, Sundry Debtors Rs. 2,500, Sales return Rs. 50, Purchases return Rs. 75, Wages Rs. 1,000, Salaries Rs. 1,500, Rent and Taxes Rs. 75, Sundry expenses Rs. 150, Insurance premium Rs. 75, Furniture Rs. 550, Capital Rs. 2,900, General charges Rs. 50, Interest received Rs. 100, Cash in hand Rs. 100, Cash at Bank Rs. 25.

6. In how many ways can the items of a Balance Sheet be arranged ? From the following items prepare a Balance Sheet as at 31. 12. '65, stating the order of arrangement :—Capital ( 1. 1. '65 ) Rs. 30,000, Net profit for the year Rs. 19,200, Sundry Debtors Rs. 15,800, Reserve for Bad debt Rs. 600, Cash at Bank Rs. 13,000, Loan on mortgage Rs. 950, Cash in hand Rs. 400, Closing Stock Rs. 12,200, Investments Rs. 14,000, Bills Receivable Rs. 2,200, Bills Payable Rs. 3,000, Sundry Creditors Rs. 6,800, Plant and Fixtures Rs. 2,950.

7. From the undermentioned particulars write Petty Cash Book of a trader in analysed form and show how they are posted into the respective Ledger A/cs.

1955 Jan. 1. Petty Cashier receives Rs. 100 from the Cashier.

2. Paid Rs. 5 for postage ; Purchased Stationery for Rs. 25.

3. Purchased a pen knife for Rs. 2·50 P. and a packet of carbon for Rs. 7·50 P., Paid Rs. 10 for cleaning and repairing the office typewriter.

4. Paid for Travelling expenses Rs. 7·50 P. ; Paid for a Telegram Rs. 7·50 P.

6. Paid Telephone bill Rs. 25 ; Paid Rs. 8 to X on A/c.

On January 8, the Petty Cashier is reimbursed for his expenses for the week. Show how this will be done.

8. Distinguish between ( any three ) : —

(a) Balance Sheet and Trial Balance (b) Capital Expenditure and Revenue Expenditure (c) Cash Discount and Trade Discount (d) Gross Profit and Net Profit.

9. (a) Define a Bill of Exchange and distinguish it from a Promissory Note.

(b) A sells goods to B for Rs. 1,500 less 33⅓% discount and draws a bill upon B at 3 months for the price to which B gives his acceptance. After one month A discounts the bill with his banker at 6% per annum. At maturity the bill is dishonoured by B, noting expense incurred by the bank being Rs. 15. Show the entries in the books of A, B and the bank.

10. **From the following transactions prepare ledger accounts and a Trial Balance as on 31st March, 1960.**

| | | | | |
|---|---|---|---|---|
| 1960, March | 1. | Started business with Cash | Rs. | 8,000 |
| | 3. | Purchased Furniture for Cash | Rs. | 200 |
| | 4. | Deposited into Bank | Rs. | 3,000 |
| | 6. | Purchased goods and paid by cheque | Rs. | 1,500 |
| | 7. | Purchased goods from Bulu on credit | Rs. | 4,000 |
| | 11. | Sold goods to Ashoke on credit | Rs. | 2,500 |
| | 13. | Sold goods for Cash | Rs. | 3,000 |
| | 15. | Sold goods to Ashoke | Rs. | 1,800 |
| | 17. | Returned goods to Bulu | Rs. | 200 |
| | 19. | Paid Bulu in Cash | Rs. | 3,500 |
| | 23. | Received goods returned by Ashoke | Rs. | 300 |
| | 28. | Paid Salary | Rs. | 500 |
| | 29. | Received Interest | Rs. | 150 |
| | 30. | Received Cash from Ashoke | Rs. | 3,900 |

## উত্তরমালা

**Q. 5.** Trial Balance Total—Rs. 12,575.

**6.** Balance Sheet Total—Rs. 59,950.

**7.** Postage & Telegram—Rs. 12·50 P., Stationery—Rs. 35, Repairs—Rs. 10, Travelling—Rs. 7·50 P., Telephone—Rs. 25, X's account ( Ledger A/c column-এ )—Rs. 8, Reimbursement—Rs. 98.

**9.** (b) Discount on B/R—Rs. 10. বিলখানা 1,000 টাকার হইবে।

**10.** Net Trial Balance— Rs. 15,950 ( Sales A/c, Purchase A/c ইত্যাদি করিয়া। )

## Set—I : Second Paper

**Time—3 Hours** **Full marks—100**

## Group—I ( Book-Keeping )

***Answer Q. No. 1 and any two from the rest.***

1. James is a general trader and he keeps his books in Double Entry system. His financial year ends on 31st March. The following are his ledger balances on 31. 3. '65 :

| | Dr. | | Cr. |
|---|---|---|---|
| Freehold Property | 50,000 | Capital ( 1. 4. '64 ) | 1,00,000 |
| Plant & Machinery | 40,000 | Sales | 12,00,000 |
| Motor lorries | 10,000 | Interest on investment less tax | 300 |
| Investments | 5,000 | Interest on Advance Payment of Expenses | 200 |
| Stock ( 31. 3. '64 ) | 3,00,000 | Purchase Ledger Balance | 4,70,000 |
| Purchases | 8,00,000 | Bills Payable | 20,000 |
| Carriage Inward | 10,000 | Bank Overdraft | 2,00,000 |
| Wages | 1,50,000 | | |
| Rates & Insurance | 500 | | |
| Repairs to Buildings | 1,500 | | |
| Alteration to Plant & Building | 4,500 | | |
| Motor Lorry Expense | 8,500 | | |
| Legal Expense | 400 | | |
| Bank Interest | 2,000 | | |
| Advance Payment of Expense | 8,000 | | |
| Sales Ledger Balance | 5,00,000 | | |
| Income Tax | 50,000 | | |
| Bills Receivable | 50,000 | | |
| Cash in hand | 100 | | |
| | 19,90,500 | | 19,90,500 |

